**মিঃ স্পীকার :**— এটা হবে না।

**শ্রী লক্ষণ চন্দ্র শেঠ :**— মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি পার্টিকুলারলি মুর্শিদাবাদ জেলার কথা বললেন মিনি জুট মিল হচ্ছে না, কিন্তু রাজ্যের পঞ্চায়েত এলাকায় মিনি জুট মিল গড়ে তোলার কোন পরিকল্পনা আছে কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :**— মিটি জুটমিল ব্যক্তিগত উদ্যোগে মুর্শিদাবাদ জেলার বহরমপুর ব্লকে একজন ব্যক্তি করছেন এবং সরকারও এই মিনি জুট মিল করা যায় কিনা এই সম্পর্কে চিন্তাভাবনা করছেন এবং কিছু কিছু এক্সপেরিমেন্ট হচ্ছে সুতরাং পরিকল্পনার লক্ষ্যটা আছে।

**শ্রী আবদুল মান্নান :**— মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, এই মিনি জুট মিলগুলি তৈরী করতে কত খরচ হবে এবং তাতে কত লোককে এমপ্লয়েড করা যাবে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :**— এটা একটা ব্যক্তিগত উদ্যোগে হচ্ছে বলে আমি খবর পেয়েছি, সেটাতে প্রায় ২ কোটি টাকা খরচ হবে এবং এতে যে কর্মসংস্থান হওয়ার সম্ভাবনা আছে তা হচ্ছে ১৪৭ জন।

**শ্রী নাসিরুদ্দিন খান :**— মাননীয় মন্ত্রী মহাশয় বললেন পরিকল্পনা আছে, মুর্শিদাবাদ জেলায় জুটের সত্যিকারের সেখানে কোন পরিকল্পনা নেই কেন?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :**— প্রথমতঃ কথাটা হচ্ছে জুটের ব্যাপার, ভারত সরকার যে পরিকল্পনা করেছেন তাতে আমাদের যে সমস্ত জুট শিল্প আছে সেইগুলি উঠে যাওয়ার মত অবস্থা হয়েছে। আর নূতন যে শিল্প নীতি ঘোষণা করেছেন কেন্দ্রীয় সরকার তাতে কোথায় এটা যাবে সেটা ঠিক নেই। আর মুর্শিদাবাদ জেলায় বা অন্যান্য যে সমস্ত জেলায় পাট চাষ হয় সেই সমস্ত জেলায় শিল্প গড়ে ওঠেনি কতকগুলি অর্থনৈতিক কারণে, যেখান থেকে বাজার পেয়ে তারা সংগ্রহ করবে সেই সমস্ত নানান কারণে উত্তরবঙ্গে গড়ে ওঠেনি।

**শ্রী তোয়াব আলি :**— মিঃ স্পীকার স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় বললেন, মাননীয় সদস্য লক্ষ্মণ শেঠের প্রশ্নোত্তরে যে বহরমপুরে মিনি জুট মিল খোলার একটা কথা বিবেচনাধীন আছে। মুর্শিদাবাদ জেলায় শিল্পোন্নয়ন জেলা এবং পাট সেখানে একমাত্র ফসল, কিন্তু সেখানকার কৃষকরা পাটের দাম কম পায়, আমি জানতে চাইছি এই যে এটা বিবেচনা করার জন্য রয়েছে এটা কার্য্যকরী হতে কতদিন লাগবে?

**[12.40 – 12.50]**

**শ্রী প্রবীর সেনগুপ্ত :**— মুর্শিদাবাদ জেলায় ব্যক্তিগত উদ্যোগে একটা হয়েছে এবং সেখানে ইতিমধ্যে যন্ত্রপাতি বসতে শুরু করেছে। প্রায় দেড় একর জমি নিয়ে কাজ হচ্ছে। আমার কাছে যতদুর খবর আছে এখন উৎপাদন শুরু হতে পারে।

### সেচের আওতাভুক্ত জমির পরিমাণ

* ৩৮৪। (অনুমোদিত প্রশ্ন নং * ১৪১) **শ্রী দেবপ্রসাদ সরকার :**— সেচ ও জলপথ বিভাগের মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :—

১৯৯০ সালের ৩১শে ডিসেম্বর পর্য্যন্ত রাজ্যে সেচের আওতাভুক্ত জমির পরিমাণ কত?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :**— বৃহৎ এবং মাঝারি সেচের অওতাভুক্ত জমির পরিমাণ ৩১শে মার্চ পর্য্যন্ত আনুমানিক ১২৬৪.৮৪ হাজার হেক্টর (পোটেনসিয়াল ক্রিয়েটেড) ১১৫৪.৮৮ হাজার হেক্টর (পোটেনসিযাল ইউটিলাইজড)

**শ্রী দেবপ্রসাদ সরকার :**—মাননীয় মন্ত্রিমহাশয় যে ফিগার দিয়েছেন আমি জানতে চাইছি যে, সেচসেবিত এলাকা হিসাবে আপনার এই যে ফিগার তাতে মোট জমির কত পারসেন্ট সেচসেবিত হয়েছে?

**শ্রী দেবব্রত বন্দোপাধ্যায় :**—শতকরা ৫৪ ভাগ।

**শ্রী নাসিরুদ্দিন খাঁন :**—মাননীয় মন্ত্রিমহাশয় এই যে টোটাল জমির পরিমাণ বললেন, টোটাল সেচের আওতায় আছে - ক্যানেলের জল, ডিপ টিউবওয়েলের জল এবং স্যালো টিউবওয়েলের জল - এটা কি ভাগ করে বলা সম্ভবপর হবে?

**শ্রী দেবব্রত বন্দোপাধ্যায় :**— মাননীয় সদস্য একটু গুলিয়ে ফেলেছেন। ডিপ টিউবওয়েল, রিভার লিফট ইরিগেশান, স্যালো টিউবওয়েল এইগুলি সব ক্ষুদ্র সেচের আওতাভুক্ত। আমার দপ্তর হচ্ছে মেজর এবং মিডিয়াম ইরিগেশান। টারগেট হচ্ছে ২৩ লক্ষ হেক্টার, আর ২৫ লক্ষ হেক্টার ক্ষুদ্র সেচের আওতায় আছে। বৃহৎ এবং মাঝারি এই ২৩ লক্ষের মধ্যে ১২.৫ লক্ষ একর আমরা জল সেচিত করতে পেরেছি।

**শ্রী পদ্মনিধি ধর :**—মাননীয় মন্ত্রিমহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, হাওড়া জেলায় এই সেচ সেচিত জমির পরিমাণ কত? বিশেষ করে যেখানে নিম্ন দামোদর এবং দক্ষিণ সরস্বতীর প্রশ্ন জড়িত রয়েছে। সেই হাওড়া জেলায় সেচ আওতাভুক্ত জমির পরিমাণ কত?

**শ্রী দেবব্রত বন্দোপাধ্যায় :**—নোটিশ দেবেন, আমি উত্তর দিয়ে দেবো। জেলা বাই জেলা।

**শ্রী আবদুল মান্নান :**—মাননীয় মন্ত্রিমহাশয় বললেন যে, অনেক ক্ষেত্রে জল দেওয়া যায় না। আমরা গ্রামে দেখি যাঁরা চাষী - জল নেবার জন্য একটা খরচ তাঁদের দিতে হয়। একটা স্টেজে জল দেওয়া হলো আর পরবর্তী স্টেজে জল দেওয়া হলো না। তখন তাঁদের সেই টাকা ফেরৎ দেবার ব্যবস্থা আছে কি?

**শ্রী দেবব্রত বন্দোপাধ্যায় :**—নোটিশ দেবেন, নিশ্চয় বিবেচনা করে দেখবো।

**শ্রী সাত্ত্বিক কুমার রায় :**—মাননীয় মন্ত্রিমহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, এখানে বললেন যে, ১২.৫ লক্ষ একর, কিন্তু আমার প্রশ্ন হচ্ছে এবং আমি জানতে চাই যে, যে ফিগার আপনি দিলেন সেইগুলি প্রকৃতপক্ষে আমরা দেখেছি অনেক কম্যান্ড এলাকা আছে, কিন্তু জল পায় না। আপনি কি সেই সমস্ত ইনক্লুড করে ফিগার দিলেন না কি বাদ দিয়ে বললেন?

**শ্রী দেবব্রত বন্দোপাধ্যায় :**—আপনি যদি উত্তরটা ভালো করে অনুধাবন করে থাকেন তাহলেই বুঝতে পারবেন। আমি প্রথমেই বলেছি ১২৬৪ হাজার হেক্টর পোটেনশিয়াল আর ১১৫৪.৮৮ হাজার একর পোটেনশিয়াল ইউটিলাইজেশান হয়েছে।

**ডঃ নির্মল সিনহা :**—মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি, দক্ষিণ ২৪ পরগণায় নদীর জল মিঠে খাল দিয়ে তুলে নিয়ে সেচের ব্যবস্থা করা হচ্ছে। এখানে যদি ইনফ্রাস্ট্রাকচার কিছু হয় ঐ খাল কাটানো যায় তাহলে সমগ্র দক্ষিণ ২৪ পরগণাকে সেচের আওতায় নিয়ে আসা যাবে, এরকম কোন পরিকল্পনা আছে কি?

**শ্রী দেবব্রত বন্দোপাধ্যায় :**— দক্ষিণ ২৪ পরগণার নগরকরন্ডী ও আরও দু-একটা জায়গায় আমরা এইরকম করবার চেষ্টা করছি।

**শ্রী নাজমুল হক :**—মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি যে সমস্ত রাজ্যগুলি আমাদের চেয়ে বেশী পরিমাণে কেন্দ্রীয় বিনিয়োগ পান ও যোজনা বাবদ মাথাপিছু সহায়তা বেশী পান তাদের চেয়ে আমাদের সেচের হার বেশী না কম?

**শ্রী দেবব্রত বন্দোপাধ্যায় :**— আমাদের সেচের ক্ষেত্রে অগ্রগতি যা হয়েছে তাতে সেচ সেবিত এলাকা হিসাবে আমরা চতুর্থ স্থানে রয়েছি।

**শ্রী নির্মল দাস :**—মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি যে পশ্চিমবাংলার সেচ সেবিত এলাকা, বিশেষ করে বৃহৎ সেচ বা মাঝারি সেচ, এরকম বিভিন্ন সেচ পরিকল্পনা, যেমন তিস্তা, ময়ূরাক্ষী ইত্যাদির মাধ্যমে প্রত্যেকটি জেলাতে কত সংখ্যক চাষী উপকৃত হয়েছেন এবং ভবিষ্যতে তার টার্গেটটাই বা কি ও কত চাষীকে বর্তমান আর্থিক বছরের মধ্যে নিয়ে আসতে পারবেন বলে আপনি মনে করছেন?

**শ্রী দেবব্রত বন্দোপাধ্যায় :**—সমস্ত চাষীর সংখ্যা এই মুহূর্তে দেওয়া যাবে না এবং কোন কোন জেলায় সেচ সেবিত হচ্ছে ও কত হাজার হেক্টর জমিতে আমরা জল দেব সেই হিসাবও আমি এখন দিতে পারছি না।

**শ্রী দেবপ্রসাদ সরকার :**—মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি সুন্দরবন অঞ্চলে, দক্ষিণ ২৪ পরগণার একটা বিস্তীর্ণ অঞ্চলে এখন নোনা জলের জন্য চাষ নষ্ট হয়ে যায়। সেই নোনা জলগুলিকে বিজ্ঞান-প্রযুক্তির সাহায্যে মিঠান জলে রূপান্তরিত করার কোন পরিকল্পনা আছে কি? যার মাধ্যমে পশ্চিমবাংলা প্রানারি হতে পারে এরকম কোন মাষ্টার প্লান আছে?

**শ্রী দেবব্রত বন্দোপাধ্যায় :**—সেই রকম একটা পরিকল্পনা ইতিমধ্যেই নেওয়া হয়েছে। আমাদের সুন্দরবন বিষয়ক যিনি মন্ত্রী আছেন তার নেতৃত্বে এই রকম একটি পরিকল্পনা রূপায়িত হতে চলেছে।

### পুরুলিয়া জেলার আদিবাসীদের জন্য নতুন ছাত্রাবাস নির্মাণ

* ৩৮৫। (অনুমোদিত প্রশ্ন নং * ১৪৪১) **শ্রীভন্দু মাঝি :**— তফশিলী জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :—

(ক) পুরুলিয়া জেলায় আদিবাসীদের জন্য নতুন ছাত্রাবাস করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা এবং

(খ) থাকলে, কয়টি?

**শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া :**—

ক) আছে।

খ) একটি।

**শ্রী ভন্দু মাঝি :**— মাননীয় মন্ত্রিমহাশয় এই নতুন ছাত্রাবাস করার পরিকল্পনা কোথায় আছে এবং তার জন্য কত টাকা বরাদ্দ আছে?

**শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া :**— পুরুলিয়া জেলার কান্দুয়ায় ৬০ জন আদিবাসী ছাত্রদের জন্য ছাত্রাবাস তৈরীর পরিকল্পনা আছে এবং এর জন্য আনুমানিক ১২ লক্ষ ১৩ হাজার ২০০ টাকা বরাদ্দ আছে।

***শ্রী নাসিরুদ্দিন খাঁন ঃ—পুরুলিয়া ছাড়া অন্য কোন জেলায় এই ছাত্রাবাস তৈরীর পরিকল্পনা আছে কিনা এবং থাকলে মুর্শিদাবাদ জেলায় আছে কিনা বলবেন।***

**শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া ঃ**— হ্যাঁ, অন্যান্য জেলাতেও আমাদের ছাত্রাবাস তৈরীর পরিকল্পনা আছে। মুর্শিদাবাদ জেলার বহরমপুর শহরে ৬০ জন এস.সি গার্লসদের জন্য একটি ছাত্রীবাস তৈরীর পরিকল্পনা আছে।

**[12.50 – 1.00 P.M.]**

**শ্রী রাইচরণ মাঝি ঃ**—মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি উপজাতি হোস্টেল বা ছাত্রাবাস তৈরী সমস্ত পশ্চিমবাংলায় কতগুলি হবে?

**শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া ঃ**—প্রথমেই বলে রাখছি বর্তমান বছরে সমস্ত পশ্চিমবঙ্গে যে ছাত্রাবাসগুলি হবে সেগুলি সেন্টার এবং স্টেটের ফিফ্‌টি ফিফ্‌টি রেশিও টাকাতে হবে, শতকরা ৫০ টাকা কেন্দ্র দেবেন এবং ৫০ টাকা রাজ্য সরকার দেবেন, এই হিসাবে এই পরিকল্পনাগুলি কার্যকরী করা হয়। সুতরাং জায়গা সিলেক্ট করার পর পরিকল্পনা কেন্দ্রর কাছে পাঠিয়ে থাকি এবং এই রকম পরিকল্পনা বেশ কয়েকটি পাঠান হয়েছে সারা পশ্চিমবঙ্গের জন্য। এখানে এস টি গার্লস জলপাইগুড়ির মালবাজার, দার্জিলিং, শিলিগুড়িতে, মালদহের মালদহ টাউনে। এস টি বয়েজ ঝাড়গ্রাম মেদিনীপুর, গোপিবল্লভপুর মেদিনীপুর, আর বান্দোয়ান পুরুলিয়া। এস সি বয়েজ — সাগর ২৪পরগণা সাউথ, ফলাকাটা জলপাইগুড়ি, বগুলা নদীয়া, উলুবেড়িয়া হাওড়া, বারাসাত, বহরমপুর, বালুরঘাট, আড়ংঘাটা এবং নর্থ বেঙ্গল ইউনিভার্সিটি ক্যাম্পাসের মধ্যে, এইভাবে আমাদের মোট ১৫ টা পরিকল্পনা দিল্লীতে পাঠান হয়েছে।

**শ্রী কৃপা সিন্ধু সাহা ঃ**—মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে পুরুলিয়া সহ অন্যান্য জেলায় পরিকল্পনা আছে, এই পরিকল্পনা বাস্তবায়িত হতে কত সময় লাগবে?

**শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া ঃ**—আমরা বর্তমান আর্থিক বছরের গোড়াতে দিল্লী পাঠিয়েছি, তারা ক্লিয়ার করলে তাদের অংশটা পাব, পেলে এগুলিকে জেলা কর্তৃপক্ষের কাছে পাঠিয়ে দেব। আগামী বছরে এগুলি হবার সম্ভাবনা আছে।

**শ্রী প্রবোধ পুরকাইত ঃ**— মাননীয় মন্ত্রী মহাশয় বললেন আদিবাসী বা সিডিউল্ড কাস্ট ছাত্রদের জন্য হোস্টেল বিভিন্ন জেলায় তৈরী করছেন, কিন্তু এই হোস্টেলে যে সমস্ত ছাত্ররা থাকছে দপ্তর থেকে নিয়মিত টাকা না পাওয়ার জন্য অনেক জায়গায় ছাত্রাবাস বন্ধ হয়ে যাচ্ছে। এটার কোন প্রতিকার করবেন কি?

**শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া ঃ**—টাকা না পাওয়ার জন্য ছাত্রাবাস বন্ধ হয়ে যাচ্ছে এই রকম খবর আমাদের কাছে নেই। দ্বিতীয় কথা কলেজ বা স্কুলে ভর্তি হবার পর দরখাস্ত করতে ২/৩ মাস সময় লাগে, সেটা হবার পর তারা টাকা-পয়সা পায়, এখন আরো দ্রুত টাকা-পয়সা পাচ্ছে।

**শ্রী ইউনুস সরকার ঃ**—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি জেলা ওয়ারী আদিবাসী ছাত্রাবাসের সংখ্যা কত এবং ১৯৭৭ সালের আগে কত ছিল পরে কত হয়েছে ব্রেক আপটা জানাবেন কি?

**মিঃ স্পীকার ঃ**—নোটিশ দিতে হবে।

**শ্রী নরেন হাঁসদা** ঃ—মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে খবর আছে কি সরকার থেকে যে স্টাইপেন্ড বা হোস্টেল গ্রান্ট দেওয়া হয় সেটা বর্তমান বাজারে ঐ ছাত্রদের কাছে যথেষ্ট কিনা?

**শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া** ঃ—ছাত্রদের কাছে যথেষ্ট কিনা সেটা মতামতের ব্যাপার, তবে আমরা গত বছর বাড়িয়েছি এটুকু বলতে পারি।

**মফঃস্বলের হোটেল ও লজ্ ব্যবসায়ীদের বিক্রয়কর প্রত্যাহার**

* ৩৮৬। (অনুমোদিত প্রশ্ন নং * ৪৬৬) **শ্রী সুব্রত মুখার্জী** ঃ— অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপুর্বক জনাবেন কি ঃ—

১৯৯০-৯১ সালের আর্থিক বছরে পশ্চিমবঙ্গের মফঃস্বলে হোটেল ও লজ ব্যবসায়ীদের বিক্রয় কর প্রত্যাহার করার জন্য কোন প্রস্তাব গ্রহণ করা হয়েছে কিনা?

**ডঃ অসীম দাশগুপ্ত** ঃ না।

**ডাঃ মানস ভুঁইয়া** ঃ— মাননীয় মন্ত্রী মহাশয় সরাসরি না বলে দিলেন। খুব করুণ ব্যাপার। মূলতঃ গ্রামাঞ্চল গুলিতে যে পর্যটন কেন্দ্র গড়ে উঠেছে বিভিন্ন জায়গায় সেই জায়গাগুলিতে এই ধরণের থাকার এবং খাওয়ার বন্দোবস্ত রয়েছে, তাতে খুব বেশী কস্ট পড়ছে, ফলে অসুবিধা হচ্ছে। বিশেষ বিশেষ জায়গাগুলিতে পশ্চিমবঙ্গে পর্যটন আরো বেশী বিস্তার লাভ করার জন্য আপনারা কি এই বিষয়ে চিন্তা-ভাবনা করবেন?

**ডঃ অসীম দাশগুপ্ত** ঃ—পর্যটনের ব্যাপারে সাধারণতঃ উত্তর দেওয়ার প্রচন্ড ইচ্ছা থাকলেও আমি শুধু করের ক্ষেত্রেই উত্তরটা সীমাবদ্ধ করে রাখছি। প্রশ্নটা যেভাবে ছিল তাতে আমার 'না' সেই ভাবেই উত্তর হল। তবে আমি একটু মধুর করে দিচ্ছি। মাননীয় স্পীকার মহাশয়, আপনার অনুমতি নিয়ে আমি একটু মধুর করছি, আশাপ্রদ করছি। সাধারণতঃ এইভাবে রন্ধন-জাত দ্রব্য, মফঃস্বলে শুধু নয়, যে কোন জায়গায় হোটেল বা লজ থেকে বিক্রী করা হলে—ছোট হোটেল, যার বিক্রয় মূল্য বছরে মোট ১ লক্ষ টাকার নীচে থাকছে, তাদের কোন বিক্রয় কর লাগে না, তুলে দিয়েছি। আর মধুর কবছি এই জন্য যে, মিষ্টির দোকান থেকে মোট বিক্রয় কর, মূল্য যাই থাকনা কেন, তার উপর বিক্রয় কর লাগে না।

**শ্রী প্রবীর ব্যানার্জি** ঃ— বর্তমানে বিক্রয় কর যেটা বাজেটে বাড়ালেন তার থেকে আমরা একটা টেন্ডেন্সি দেখতে পাচ্ছি বিভিন্ন হোটেল, রেস্তোরায়,খাবার দাবার পরবর্তীকালে ওরা বিল দিচ্ছে না, আর কাষ্টোমার'ও বিল নিচ্ছে না ঐ টাকাটা সেভ করার জন্য। সরকার থেকে এই রকম কোন ব্যবস্থা আছে কিনা যাতে আমরা ট্যাক্স দিতে পারি, আর ওরা নিতে পারে?

**ডঃ অসীম দাশগুপ্ত** ঃ— এটাতে আশ্চর্য্য না হলে'ও বলব, দুজনের প্রস্তাব স্ববিরোধী হয়েছে। প্রথম জন তুলে দিতে বললেন, আর একজন কর বেশি করে আদায় করার কথা বললেন। আমি নির্দিষ্ট করে বলছি, সাধারণ বাজেটে উত্তর দেবার সময় বলেছিলাম, মাননীয় সদস্য ডাঃ জয়নাল আবেদিন সাহেব প্রশ্ন করেছিলেন - জেলান্তরে আমরা এখন বিশেষ করে মনিটরিং করার ব্যবস্থা করেছি ব্লক স্তরে পর্যন্ত এবং সেল দেখার জন্য সারপ্রাইজ ভিজিটের ব্যবস্থা থাকবে। আমি মাননীয় স্পীকার মহাশয়ের মাধ্যমে হাউসের মাননীয় সদস্যদের কাছে অনুরোধ জানাচ্ছি, তাঁরা যদি নিজেদের এলাকায় একটু সহযোগিতা করতে পারেন তাহলে সবারই লাভ হবে।

## মেদিনীপুর জেলার কাঁথিতে মহিলা কলেজ স্থাপন

* ৩৮৭। (অনুমোদিত প্রশ্ন নং * ৫৬৭) **শ্রী প্রশান্ত প্রধান :**— শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :—

(ক) ইহা কি সত্য যে, মেদিনীপুর জেলার কাঁথিতে মহিলা কলেজের অনুমোদন দেওয়ার অসুবিধা আছে;

(খ) সত্য হলে, কি কি অসুবিধা; এবং

(গ) আগামী শিক্ষা-বর্ষে উক্ত কলেজে পঠন-পাঠনের কাজ শুরু করা সম্ভব হবে কিনা?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী :**—(ক) যেহেতু মেদিনীপুর জেলার কাঁথিতে মহিলা কলেজ স্থাপনের কোন সরকারি সিদ্ধান্ত গৃহীত হয় নাই, সেইহেতু উক্ত কলেজের অনুমোদন দেওয়ার প্রশ্ন ওঠে না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**শ্রী মৃণাল কান্তি রায় :**— উক্ত কলেজের আবেদন কোন্ সালে করা হয়েছিল?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী :**— এই সম্পর্কে যদি নির্দিষ্ট ভাবে প্রশ্ন করা হয় তাহলে উত্তর দেওয়া হবে। তার কারণ কলেজের জন্য অনকগুলি আবেদন এসেছে, ঐ কলেজের জন্য ঠিক কবে আবেদন করা হয়েছিল সেটা জানতে হলে এই বিষয়ে নির্দিষ্ট প্রশ্ন করা দরকার।

**শ্রী শৈলজা কুমার দাস :**— শুদু আবেদন পত্র নয়, আপনার দপ্তর থেকে মেদিনীপুর জেলায় ৩নং মহিলা কলেজ স্থাপনের জন্য ওখানে তদন্ত করা হয়েছিল এবং তদন্তের সময় এই কথা জানানো হয়েছে যে, যদি ওখানে প্রভিসন্যাল অনুমতি দেওয়া হয় তাহলে আমার রিজার্ভ ফান্ডের টাকায় ঐ কলেজ-এ ক্লাস শুরু করে দেবার জন্য ঘর ইত্যাদি দেবার ব্যবস্থা করতে পারব—এটা কি আপনি জানেন?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী :**—এইগুলি কারা প্রতিশ্রুতি দিয়েছিলেন, সেটা আমার জানা নেই। সরকারের তরফ থেকে এই ধরণের কোন প্রতিশ্রুতি দেওয়া হয়েছে বলে আমার জানা নেই।

**শ্রী তপন হোড় :**—বোলপুর শহরের অলাদা একটা গুরুত্ব আছে। বোলপুর শহর আন্তর্জাতিক গুরুত্ব পেয়ে থাকে। সেখানে ছাত্রী ভর্তির প্রবল সমস্যা আছে। বোলপুরে একটা মহিলা কলেজ করার জন্য সেখান থেকে প্রপোজাল এসেছে — সেটা আপনার বিবেচনায় আছে কিনা, জানাবেন?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী :**—এর আগে আমি যে উত্তর দিয়েছি সেটা নিশ্চয় মাননীয় সদস্য শুনেছেন। যতগুলি প্রস্তাব আমাদের কাছে আছে, আমরা সবগুলিই বিবেচনা করব এবং ইনসপেকসন ইত্যাদি হবার পরে যেখানে যেখানে সম্ভব সেইগুলি সম্পর্কে যদি কোন সিদ্ধান্ত হয় তাহলে সেটা আমরা পরে আপনাদের জানাব। তবে আমি অনেকের সঙ্গেই একমত যে, বিভিন্ন জায়গায় বিভিন্ন রকমের ছাত্রী ভর্তির সমস্যা আছে। কিন্তু আমরা কোথায় কোথায় করতে পারব, সেইগুলি ভাল করে খতিয়ে দেখে তারপর সিদ্ধান্ত নেব।

**Mr. Speaker :**—The question hour is over.

## Starred Questions
## (to which answers were laid on the table)

### বীরভূম জেলার মুরারই গৌরাঙ্গিনী বালিকা বিদ্যালয় ও রাজগ্রাম মহামায়া উচ্চ বিদ্যালয়কে উচ্চ মাধ্যমিক স্তরে উন্নীতকরণ

*৩৮৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৪২) **ডাঃ মোতাহার হোসেন :** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ-

(ক) বীরভূম জেলার মুরারই গৌরাঙ্গিনী বালিকা বিদ্যালয় ও রাজগ্রাম মহামায়া উচ্চ বিদ্যালয়কে উচ্চ-মাধ্যমিক স্তরে উন্নীত করার কোন প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কিনা; এবং

(খ) থাকলে, কোন্ শিক্ষাবর্ষ থেকে এগুলি চালু হবে?

**Minister-in-charge of the Education (Primary and Secondary) Department :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### দ্বারকেশ্বর-গন্ধেশ্বরী সেচ প্রকল্পকে অষ্টম পরিকল্পনার অন্তর্ভূক্তিকরণ

*৩৮৯। (অনুমোদিত প্রশ্ন এবং *২৬১) **শ্রী পার্থ দে :** গত ২৮শে মার্চ, ১৯৯০ তারিখের তারকিত প্রশ্ন নং ১২০ (অনুমোদিত প্রশ্ন নং *৭৩২) এর উত্তর উল্লেখপূর্বক সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ-

(ক) দ্বারকেশ্বর-গন্ধেশ্বরী সেচ প্রকল্পটি অষ্টম পরিকল্পনাকালে কার্য্যকর হওয়ার সম্ভাবনা আছে কিনা; এবং

(খ) উপরোক্ত প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, রাজ্য সরকারকে এ ব্যাপারে কি পরিমাণ ব্যয়ভার বহন করতে হবে?

**Minister-in-charge of the Irrigation and waterways Department :—**

(ক) হ্যাঁ।

(খ) অষ্টম পরিকল্পনা কালে এই প্রকল্পের ব্যয়ভার বহন করার জন্য ৬ কোটি টাকা ধরা হয়েছে।

### পুরুলিয়া জেলায় শিক্ষা ভবন সংলগ্ন মাঠ রক্ষণাবেক্ষণ

*৩৯০। (অনুমোদিত প্রশ্ন নং *৩০৮) **শ্রী নটবর বাগদী :** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ-

ইহা কি সত্য যে, পুরুলিয়া জেলায় শিক্ষা ভবনের সংলগ্ন মাঠটি ডিষ্ট্রিক্ট স্পোর্টস এ্যাসোসিয়েশনকে রক্ষণাবেক্ষণের জন্য দায়িত্ব দেওয়া হয়েছে?

**Minister-in-charge of the Education (Primary and Secondary) Department :**

না।

**আদায়ীকৃত বিক্রয় করের পরিমাণ**

*৩৯১। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৩) **শ্রী শিবপ্রসাদ মালিক :** অর্থবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ-

১৯৯১ সালের ১লা জানুয়ারী থেকে ৩০ শে জুন পর্য্যন্ত সময়ে পশ্চিমবাংলায় বিক্রয় কর আদায়ের পরিমাণ কত?

**Minister-in-charge of the Finance Department :**

বিভাগীয় হিসাব অনুযায়ী মোট ৬৮৯.৫৫ কোটি টাকা।

**রবীন্দ্র রচনাবলির উপর বিশ্বভারতীর স্বত্ত্বাধিকার**

* ৩৯২। (অনুমোদিত প্রশ্ন নং * ৮৩৫) **শ্রী অমিয় পাত্র :** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ—

(ক) ইহা কি সত্য যে, ১৯৯১ সালে রবীন্দ্র রচনাবলীর উপর বিশ্বভারতীর স্বত্ত্বাধিকারের মেয়াদ শেষ হচ্ছে ;

(খ) সত্য হলে, এ ব্যাপারে সরকারের পরবর্তী সিদ্ধান্ত কি?

**Minister-in-charge of the Education (Higher) Department :**

(ক) হ্যাঁ

(খ) এ ব্যাপারে পরবর্তী সিদ্ধান্ত নেওয়ার দায়িত্ব কেন্দ্রীয় সরকারের যেহেতু এটি একটি কেন্দ্রীয় আইন। এ বিষয়ে কোন কেন্দ্রীয় সিদ্ধান্ত সম্পর্কে রাজ্য সরকার অবগত নন।

**পুরুলিয়া জেলায় কয়ড়া বেড়া সেচ প্রকল্প হইতে জল সরবরাহ**

*৩৯৩। (অনুমোদিত প্রশ্ন নং * ৮৩১) **শ্রী নিশিকান্ত মেহেতা :** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ—

(ক) পুরুলিয়া জেলার বাগমুণ্ডী থানার অর্ন্তগত কয়ড়া বেড়া সেচ প্রকল্প হইতে কবে নাগাদ চাষের জন্য জল সরবরাহ করা হইবে; এবং

(খ) উক্ত প্রকল্প হইতে জল সরবরাহের ফলে কত একর জমি সেচসেবিত হইবে?

**Minister-in-charge of the Irrigation and waterways Department :**

(ক) ১৯৯৩ সালের খরিফ মরসুম হইতে আংশিকভাবে এবং ১৯৯৪-৯৫ সালে পুরোপুরি জল সরবরাহ করা হবে।

(খ) খরিফ মরসুমে ১৭৫০ এবং রবি মরসুমে ১১৮ একর জমি সেচ সেবিত হবে।

মাধ্যমিক বিদ্যালয়কে উচ্চ মাধ্যমিক স্তরে উন্নীতকরণ

*৩৯৪। (অনুমোদিত প্রশ্ন নং *৭১৭) শ্রী তপন হোড় : শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :—

(ক) ইহা কি সত্য যে, ১৯৯০-৯১ সালের আর্থিক বছরে রাজ্যে ৮২টি মাধ্যমিক বিদ্যালয়কে উচ্চ-মাধ্যমিক স্তরে উন্নীত করার প্রস্তাব বিবেচনাধীন ছিল; এবং

(খ) সত্য হলে, তন্মধ্যে কতগুলি বিদ্যালয়কে উচ্চ-মাধ্যমিক স্তরে উন্নীত করা হয়েছে?

## Minister-in-charge of the Education (Primary and secondary) Department :

(ক) না, ১৯৯০-৯১ সালের আর্থিক বছরে ৩৭টি মাধ্যমিক বিদ্যালয়ের উচ্চ-মাধ্যমিক স্তরে উন্নীত করার প্রস্তাব বিবেচনাধীন ছিল।

(খ) ৩৭টি বিদ্যালয়ের মধ্যে ৩৩টিকে উচ্চমাধ্যমিক স্তরে উন্নীত করা হয়।

পুরুলিয়া জেলায় আধুনিক পদ্ধতিতে সেচ ব্যবস্থা

* ৩৯৫। (অনুমোদিত প্রশ্ন নং * ১০৪২) শ্রী সুরেন্দ্র নাথ মাঝি : সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :—

(ক) পুরুলিয়া জেলায় কৃষির উন্নয়নে দো-ফসলী চাষ করার জন্য আধুনিক পদ্ধতিতে সেচ ব্যবস্থা করার কোন পরিকল্পনা সরকার গ্রহণ করেছেন কিনা ; এবং

(খ) করে থাকলে, উক্ত প্রকল্পে কত হেক্টর জমি দো-ফসলী করা যাবে বলে আশা করা যায়?

## Minister-in-charge of the Irrigation and waterways Department :

(ক) নদী বা জোড়ের উপর বাঁধ তৈয়ারী করিয়া খালের সাহায্যে মাঝারী সেচ প্রকল্পগুলিতে পুরুলিয়া জেলায় সেচ ও জলপথ বিভাগ সেচ ব্যবস্থা করিয়া থাকে।

(খ) ৭০৯৬ হেক্টর জমি দো-ফসলী করা যাইবে বলিয়া আশা করা যায়।

বেসরকারী কলেজের শিক্ষক ও অশিক্ষক কর্মীদের পেনশনের হার

*৩৯৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৫০৪) শ্রী বিষ্ণু বেরা : শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :—

(ক) বর্তমানে বেসরকারী কলেজের শিক্ষক ও অশিক্ষক কর্মীদের পেনশনের হার কত; এবং

(খ) ইহা সংশোধনের কোনও প্রস্তাব সরকার বিবেচনা করিতেছেন কি?

**Minister-in-charge of the Education (Higher) Department :**

(ক) ৩৩ বছর চাকরী করে কোনও শিক্ষক অবসর গ্রহণ করলে বর্তমানে ১.১.৮৯ তারিখ থেকে তিনি নিম্নলিখিত হারে পেনশন পান। অবসরকালীন মূল বেতনের প্রথম ১০০০ টাকার ৫০ শতাংশ, পরবর্তী ৫০০ টাকার ৪৫ শতাংশ, অবশিষ্ট অংশের ৪০ শতাংশ। ৩৩ বছরের কম সময় চাকরী করলে পেনশনের হার আনুপাতিক ভাবে কম হবে। অশিক্ষক কর্মচারী বর্তমানে নিম্নলিখিত হারে পেনশন পান ঃ শেষ দশ মাসের গড় মূল বেতন x কার্যকরী চাকরীর মোট ৬ মাসের সংখ্যা

পেনশনের হার ২ x ৮০

(খ) হ্যাঁ।

**সাঁকোপাড়া, অরুণপাড়া দুর্গাপুর অঞ্চলে ভাঙ্গন রোধ ব্যবস্থা**

*৩৯৭। (অনুমোদিত প্রশ্ন নং *১২১১) **শ্রী দিলীপ মজুমদার ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ—

(ক) বন্যা নিয়ন্ত্রন কমিশন কর্তৃক সাঁকোপাড়া, অরুন পাড়া, দুর্গাপুর, রকিমপুর এলাকায় ভাঙ্গন রোধের জন্য কোন পরিকল্পনা গ্রহণ করা হয়েছে কি এবং

(খ) করা হয়ে থাকলে, তার রূপরেখা কিরূপ?

**Minister-in-charge of the Irrigation and waterways Department :**

(ক) সাঁকোপাড়া, পরানপাড়া এবং দুর্গাপুরে গঙ্গার ভাঙ্গনরোধের জন্য একটি পরিকল্পনা গ্রহণ করা হয়েছে।

(খ) সাঁকোপাড়া ৩৯ কিলোমিটার পাড়োর উত্তরদিকে পাথর দিয়া এবং উহার নীচের দিকে তারের জালের মধ্যে পাথর দিয়া পাড় বাঁধানোর পরিকল্পনা প্রস্তুত করা হইয়াছে, এবং দুর্গাপুর ০.৬০ কিঃমিঃ অনুরূপ পরিকল্পনা প্রস্তুত করা হইয়াছে।

**১৯৯১-৯২ আর্থিক বৎসরে মাধ্যমিক বিদ্যালয় অনুমোদন**

*৩৯৮। (অনুমোদিত প্রশ্ন নং *১১৫৬) **শ্রী ধীরেন সেন ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ—

১৯৯১-৯২ আর্থিক বৎসরে এ রাজ্যে কতগুলি বিদ্যালয়কে মাধ্যমিক স্তরে অনুমোদন দেওয়া হইবে (জেলাওয়ারী হিসাব)?

**Minister-in-charge of the Education (Primary and Secondary) Department :**

১৯৯১-৯২ আর্থিক বৎসর এ রাজ্যে ৩০০ বিদ্যালয়কে মাধ্যমিক স্তরে অনুমোদন দানের পরিকল্পনা আছে। পরিদর্শন রিপোর্টের ভিত্তিতে জেলাওয়ারী হিসেব ঠিক হবে।

**বিদ্যাধরী প্রজেক্ট**

*৩৯৯। (অনুমোদিত প্রশ্ন নং ১১৭০) **শ্রী মহম্মদ ইয়াকুব ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত

মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ—

(ক) কোন্ কোন্ নদী বিদ্যাধরী প্রোজেক্টের অন্তর্গত ; এবং

(খ) উক্ত প্রোজেক্টের উদ্দেশ্য কি কি?

**Minister-in-charge of the Irrigation and waterways Department :**

(ক) বিদ্যাধরী প্রোজেক্ট নামে কোন প্রকল্প নাই তবে 'হাড়োয়া - গাঙ কুলটি গাঙ(সূতি বেদিন) ড্রেনেজ স্কীম' প্রকল্পটির কাজ বর্তমানে চালু আছে, যার অন্তর্ভূক্ত নদীগুলির নাম (১) হাড়োয়াগাঙ, (২) সূঁতি (৩) পাঁশখালি।

(খ) এই পরিকল্পনা রূপায়িত হলে প্রায় ৯২.৫৫ বর্গমাইল জায়গায় জলনিকাশের অসুবিধা দূর করা সম্ভব হবে। উপকৃত অঞ্চলগুলি হবে বারাসাত, রাজারহাট, দমদম, খড়দহ, আমডাঙ্গা ইত্যাদি।

### হিন্দী মিডিয়াম প্রাথমিক বিদ্যালয়ে পাঠ্যপুস্তক বিতরণ

*৪০০। (অনুমোদিত প্রশ্ন নং *১৩২০) **শ্রী সালিব টোপ্পো** এবং **শ্রী সুশীল কুজুর ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ—

(ক) ইহা কি সত্য যে, হিন্দী মিডিয়াম প্রাথমিক বিদ্যালয়ের ছাত্র-ছাত্রীদের জন্য শুধুমাত্র হিন্দী ভাষার বইটি ব্যতীত অন্যান্য বিষয়ের কোন বই দেওয়া হয় না; এবং

(খ) সত্য হইলে, ভাষাশিক্ষা ব্যতীত অন্যান্য বিষয়ের পাঠ্যপুস্তকগুলি হিন্দী ভাষায় সরবরাহ করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা?

**Minister-in-charge of the Education (Primary and Secondary) Department :**

(ক) না, সত্য নহে।

(খ) প্রশ্ন ওঠে না।

### মাতলা নদীর চরের উপর ব্রীক্-ব্লক জেটি নির্মাণের পরিকল্পনা

*৪০১। (অনুমোদিত প্রশ্ন নং *১১৭২) **শ্রী সুভাষ নস্কর ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ—

(ক) ইহা কি সত্য যে, সুন্দরবনের ক্যানিং-এ মাতলা নদীর চরের উপর ব্রীক ব্লক জেটি নির্মাণের জন্য ঠিকাদার নিয়োগ করা সত্ত্বেও সেই কাজ না করার জন্য হাইকোর্টে মামলা দায়ের করা হয়েছে; এবং

(খ) সত্য হলে, জনস্বার্থ সম্বলিত ঐ কাজটি রূপায়ণের জন্য সরকার অন্য কোন ব্যবস্থা গ্রহণ করছেন কিনা?

**Minister-in-charge of the Irrigation and waterway Department :**

(ক) হ্যাঁ।

(খ) আদালতে মামলাটি দ্রুত নিষ্পত্তি যাতে হয় সে ব্যাপারে সংশ্লিষ্ট কর্তৃপক্ষ সাধ্যমতো চেষ্টা

করে চলেছে।

**মাধ্যমিক পাশ ছাত্র-ছাত্রীদের ভর্ত্তির সমস্যা**

*৪০২। (অনুগ্রহপূর্বক প্রশ্ন নং *১৪২৬) **শ্রীধারা সরেন : শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক)** বিভাগের মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :—

(ক) ইহা কি সত্য যে, যে সকল শিক্ষা প্রতিষ্ঠানে উচ্চ মাধ্যমিক বিভাগ আছে সেই সকল শিক্ষা প্রতিষ্ঠানে মাধ্যমিক পাশ করা ছাত্রছাত্রীদের ভর্ত্তির জন্য স্থান সংকুলান হচ্ছে না ; এবং

(খ) সত্য হলে, নূতন কোন কলেজ এবং মাধ্যমিক বিদ্যালয়ে উচ্চ মাধ্যমিক বিভাগ খোলার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা?

**Minister-in-charge of the Education (Primary and Secondary) Department :**

(ক) সত্য নয়।

(খ) প্রশ্ন উঠে না।

## Adjournment Motion

**Mr. Speaker :** Today I have received one notice of Adjournment Motion from Dr. Manas Bhunia on the subject of alleged deplorable condition of Education system in West Bengal.

The Member will get opportunity to raise the matter during discussion and voting on demands for grants of the Educational Department today. Moreover, the Member may attract the attention of the Minister concerned through Calling Attention, Question, Mention, etc.

I therefore, withhold my consent to the Motion. The Member may, however, read out the text of his Motion as amended.

ডাঃ মানস ভূঞ্যা : মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারনের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মূলতুবী রাখছেন। বিষয়টি হল সমগ্র পশ্চিমবঙ্গে শিক্ষা ব্যবস্থা ভেঙ্গে পড়েছে। প্রাথমিক শিক্ষা ব্যবস্থা শিশু ছাত্রছাত্রীদের পঙ্গু করে দিচ্ছে। মাধ্যমিক এবং উচ্চ মাধ্যমিক শিক্ষা ব্যবস্থায় ছাত্রছাত্রীরা দিশেহারা। স্নাতক এবং স্নাতকোত্তর পর্যায়ে চলছে চূড়ান্ত নৈরাজ্য।

## Calling Attention

**Mr. Sepaker :** I have received four notices of Calling Attention namely :

1. Reported introduction of Registration Fee at Secondary state - Shri Tapan Hore, Shri Shish Mohammad, Shri Id. Mohammad.

· 2. Alleged murder of one Shri Paresh Pradhan in Mandar village under Belda P.S. of Midnapur district - Dr. Manas Bhunia,

3. Financial assistance for Bakreswar Thermal Power Project from the Soviet Union – Shri Nirmal Das,

4. Alleged murder of Shri Biswanath Singh, Commissioner of Dum Dum Municipality - Shri Saugata Roy. This notice has already been admitted on 20.8.91 and the statement is due on 22.8.91. I do not know why he has given this notice again.

I have selected the notice of Shri Nirmal Das on the subject of financial assistant for Bakreswar Power Project from the Soviet Union. The Minister in charge may please make a statement today, if possible or give a date.

**Shri Abdul Quiyom Molla :** Sir, on 29.8.91.

## MENTION CASES

**Mr. Speaker :** Today there are a large number of mention cases. So, I would request the Hon'ble Members to complete their submission within half a miniture. 10 minitues time will be allotted for Zero Hour mention cases. As many as possible will be covered, the remaining will be lapsed. Now, Shri Manik lal Acharya.

**[1.00 – 1.10 P.M.]**

**শ্রী মানিক লাল আচারিয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। স্যার, কুলটি এলাকার দিশেরগড়ে দামোদর নদীর উপর একটা সেতু নির্মান করার জন্য সেখানকার হাজার হাজার জনসাধারন বহু বছর ধরে দাবী জানিয়ে আসছেন কিন্তু আজ পর্যন্ত তার কোন ব্যবস্থা হয়নি। এই সেতুটি নির্মিত না হওয়ায় ঐ এলাকার লোকজনদের — বিশেষ করে মহিলা এবং শিশুদের বর্ষাকালে এবং গ্রীষ্মকালে দারুন দুর্ভোগে ভুগতে হয়। অবিলম্বে যাতে এই সেতুটি নির্মান করা হয় তারজন্য আমি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এই মন্ত্রীসভার সদস্য মাননীয় ডাঃ সূর্য্য কুমার মিশ্রের কেন্দ্র নারায়ণ গড়ে নির্বাচনের পর থেকে চারটে হত্যা কান্ড ঘটে গেছে এবং কংগ্রেস কর্মীদের উপর নির্যাতন দিনের পর দিন বেড়ে চলেছে এবং পুলিশ সেখানে নীরব ভূমিকা পালন করছে। সম্প্রতি পরেশ প্রধান নামে একজন কৃষক খুন হয়ে গেছে, তিনি কংগ্রেসের লোক ছিলেন। এর পরে আরও তিনটি খুন হয়ে গেছে। সুতরাং এই বিষয়ে স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি।

**শ্রী শীশ মহম্মদ ঃ—** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার এলাকায় একটা প্রাইমারী হেল্‌থ সেন্টার আছে, তার এরিয়া হচ্ছে ছয়টি অঞ্চলে। সেখানে দু জন ডাক্তার। কিন্তু একজন সেখানে ছুটি নিলে, আর একজন আসেন। একজন কেরাণী বাবু আছেন, তার কাছে যক্ষা রোগের যে ওষুধ সেটা তার কাছে থাকে, তিনি চাবি নিয়ে চলে যান, আর একজনের কাছে কুকুর কামড়ানোর ওষুধ থাকে, সেও চাবি নিয়ে চলে যান, তিনি লালগোলায় থাকেন। ফলে প্রচুর পরিমানে রোগী ঐ স্বাস্থ্য কেন্দ্রে আসে এবং ফিরে যায়। ওখানে রোগীদের জন্য যে লোহার খাট দেওয়া হয়েছে, তা রোগীরা ব্যবহার করতে পায় না, সেইগুলো ডাক্তার এবং ষ্টাফরা ব্যবহার করে। এই অবস্থা চলছে। এই সম্পর্কে আমি সাবডিভিশনের হাসপাতালে গিয়ে বললে, তারা শুনতে পান না, সি. এম. ও. এইচকে বললে তিনি বোবা হয়ে বসে থাকেন। এই কালা এবং বোবাদের নিয়ে কী করে কাজ চলবে? আমার কাছে এলে আমি যখন বলি তাতেও কাজ হয় না। এই সম্পর্কে ওখানকার লোকের একটা বেনামে চিঠি আমাকে দিয়েছেন, চিঠিটা আপনার কাছে পেশ করছি।

**শ্রী প্রবোধ পুরকায়েত ঃ—**মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি স্বাস্থ্য দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচন কেন্দ্র কুলতলীতে দুটি সাবসিডিয়ারী হেল্‌থ সেন্টার আছে, একটা হচ্ছে ভুবনেশ্বরী হেল্‌থ সেন্টার, আর একটা হচ্ছে নলগড়া সাবসিডিয়ারী হেল্‌থ সেন্টার, ওখানে কোন ডাক্তার নেই, নার্স নেই, ঘরগুলো ভেঙে পড়েছে। আর ভুবনেশ্বরী সাবসিডিয়ারী হেল্‌থ সেন্টারে কোন ডাক্তার নেই, নার্স চলে গেছে এবং ওখানে একটা পুলিশ ক্যাম্প বসানো হয়েছে পাঁচ সাত বছর আগে। নলগড়া সাবসিডিয়ারী হেল্‌থ সেন্টারে ডাক্তার নিয়োগ করা হোক, আর ভুবনেশ্বরী স্বাস্থ্যকেন্দ্রে থেকে পুলিশ ক্যাম্প সরিয়ে নিয়ে সেখানে ডাক্তার নিয়োগ করে সাধারণ মানুষ যাতে সেখান থেকে চিকিৎসার সুযোগ পায় সেই ব্যবস্থা করুন।

**শ্রী নাজমুল হক ঃ—**মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিদ্যুৎ দপ্তরের ভার প্রাপ্ত মন্ত্রী মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। বিদ্যুতের ব্যবহার ছাড়া আজকের জীবন অচল সেটা সকলেই স্বীকার করেন। কিন্তু বিদ্যুৎ যখন সর্বগ্রাসী ও ধ্বংসাত্মক চেহারা নেয়, তখন সেটা সকলের উদ্বেগের কারণ হয়ে যায় সমাজে। পশ্চিমবঙ্গে ৪০০ কেভির লাইন বর্ত্তমানে টাঙানো হচ্ছে। কোলাঘাট থেকে তালচের, ফরাক্কার জিরাট আর কোলাঘাট জিরাট এই প্রকল্পগুলোর পরিবাহী লাইনের নিচে এক ধরণের ইলেকট্রো ম্যাগনেটিক স্ফিয়ার তৈরী হয়। যার প্রভাব শিশুদের দেহের উপর সুদূর প্রসারী একটা ক্রীয়া ঘটায়। এই সম্পর্কে আনন্দ বাজার পাবলিকেশন, ২৬শে জানুয়ারী ১৯৮৯ সালে একটা প্রতিবেদন করেছিলেন শ্রী স্বরজিৎ কর মহাশয়। পৃথিবীর উন্নত দেশগুলোর বৈদ্যুতিক সমীক্ষা থেকে দেখানো হয়েছে যে এর প্রভাবে শিশুদের মধ্যে ক্যান্সার ছড়াতে পারে। এই প্রতিবেদন পড়ার পরে এলাকার মানুষ আতঙ্কিত। সুতরাং বিদ্যুৎ মন্ত্রী এই সম্পর্কে বিশেষ ভাবে ব্যবস্থা গ্রহণ করুন।

**[1.10 – 1.20 P.M.]**

**শ্রী নরেন হাঁসদা ঃ** মাননীয় স্পীকার স্যার, আমি দেশের আদিবাসী, সংখ্যালঘু এবং তপশিলী সম্প্রদায়ের একটা বিশেষ সমস্যার প্রতি আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন গোটা দেশের সাড়ে চার কোটি ঝাড়খণ্ডী মানুষের কৃষ্টি-সংস্কৃতি বিপন্ন। তাকে রক্ষা করার জন্য ঝাড়গ্রাম মহকুমার বেলপাহাড়িতে একটা টি. ভি এবং রেডিও ষ্টেশন খোলার আমি দাবী জানাচ্ছি।

**শ্রী সুশীল বিশ্বাস :** মাননীয় স্পীকার মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পৌর-মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন কৃষ্ণনগরের মিউনিসিপ্যালিটি কংগ্রেস(ই)-র দখলে। রাজ্য সরকারের পক্ষ থেকে কৃষ্ণনগরে শহরে একটা বাস স্ট্যাণ্ড নির্মানের জন্য মিউনিসিপ্যালিটিকে ৪১ লক্ষ দেওয়া হয়েছিল। কিন্তু তারা তা না করে সে টাকা তছরূপ করেছে। অথচ বাস স্ট্যাণ্ডের অভাবে ওখানে যাত্রীদের খুবই অসুবিধা ভোগ করতে হচ্ছে। কৃষ্ণনগরের বিধায়ককে এ বিষয়ে বার বার বলা সত্ত্বেও তিনি কোন রকম ব্যবস্থা নিচ্ছেন না। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, বাস স্ট্যান্ড নির্মানের জন্য যে টাকা তাদের দেওয়া হয়েছিল সে টাকা তছুরূপ করার তাদের কোন অধিকার আছে কিনা? কৃষ্ণগরর নদীয়া জেলার হেড কোয়ার্টার। জেলার সব অঞ্চলের মানুষদের সেখানে যেতে হয়। সুতরাং অবিলম্বে সেখানে বাস স্ট্যান্ড নির্মাণ করা প্রয়োজন। বিষয়টির প্রতি আমি মাননীয পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এব তাঁকে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ অনুরোধ করছি।

**শ্রী সৌগত রায় :** স্যার, গত রবিবার নীলরতন সরকার হাসপাতালে একজন হাউস স্টাফ্ রুগীর আত্মীয়-স্বজনের দ্বারা নিগৃহীত হয়েছেন। এবং তার প্রতিবাদে ডাক্তাররা ২৪ ঘন্টা কর্ম-বিরতি পালন করেছেন। এই ঘটনার পর নীলরতন সরকার হাসপাতালের সুপারিনটেনডন্ট জানিয়েছেন, ওখানে প্রায়ই এরকম গণ্ডগোল হয়। কারণ ওখানে পুলিশ প্রহরা অপ্রতুল। যত পুলিশ পোষ্টিং থাকার কথা তত থাকে না। কোন রুগী মারা গেলেই মৃত রুগীর আত্মীয়-স্বজনরা এসে হামলা করে। স্যার, এ বিষয়ে হাউস স্টাফেরা আরো গুরুতর কথা জানিয়েছেন তাঁরা বলেছেন, স্বাস্থ্য মন্ত্রী বার বার ডক্তার বিরোধী প্রোভোকেটিভ বিবৃতি দিচ্ছেন, তার জন্যই লোকেরা উত্তেজিত হয়ে পড়ছে। ফলে ডাক্তারদের ওপর হামলা হচ্ছে। হাসপাতালে যদি রুগী ভর্তি না হয়, কাজকর্ম না হয়, বহিরাগত রা যখন তখন হাসপাতালে ঢুকে হামলা করে, ডাক্তারদের যদি নিরাপত্তা না থাকে তাহলে তো সেটা একটা ভয়ঙ্কর অবস্থা! তাঁদের ধারণা স্বাস্থ্য মন্ত্রীর মন্তব্যের জনাই হামলার ঘটনা ঘটছে এবং তা যদি হয় তাহলে তো এটা খুবই উদ্বেগজনক ব্যাপার। স্যার, আপনি দেখেছেন ক'দিন আগে গীতা নাগ বলে একজন মহিলা বানীপুর থেকে এসেছিলেন, তিনি মারা গেছেন, তারপরে সেখানে হামলা হয়েছে, দু'জন ডাক্তার আহত হয়েছেন। এবং মৃতা মহিলার ছেলে গ্রেপ্তার হয়েছে। এই ধরণের ঘটনা হাসপাতালে ক্রমশঃ ঘটতে থাকলে চিকিৎসা ব্যবস্থা এমনিতেই ভেঙে পড়েছে, আরো ভেঙে পড়বে। তাই হাসপাতালের ডাক্তারদের নিরাপত্তার ব্যবস্থা করতে উপযুক্ত পুলিশ দেবার জন্য অনুরোধ করছি এবং স্বাস্থ্য মন্ত্রীকে ঐরকম ডাক্তার বিরোধী বিবৃতি দেওয়া থেকে বিরত থাকার জন্য অনুরোধ করছি। সাথে সাথে বিষয়টির প্রতি হাউসের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সত্য রঞ্জন মাহাতো :**— মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় খাদ্য ও সরবরাহ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমাদের পুরুলিয়া জেলায় ২৭.৭.৯১ তারিখ থেকে রেশন দোকানের মাধ্যমে চিনি বন্টন বন্ধ করে দেওয়া হয়েছে। এ ছাড়াও কেরসিন তেলেরও অত্যন্ত অভাব দেখা দিয়েছে। গ্রামাঞ্চলের গরীব মানুষেরা কেরসিনের অভাবে রাত্রে অন্ধকারে থাকছে। পুরুলিয়া জেলায় রেশন দোকান গুলিতে কেরসিনের কোটা কমিয়ে দেওয়া হয়েছে। সেই জন্য আমি বিষয়টির প্রতি মাননীয় খাদ্য ও সরবরাহ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষন করছি এবং আশা করছি তিনি উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করবেন। পুরুলিয়া জেলার মানুষরা রেশন দোকানের মাধ্যমে যাতে উপযুক্ত পরিমাণ চিনি এবং কেরসিন তেল পায় তিনি ব্যবস্থা করবেন। এই আশা রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয় আজকে এখানে উত্থাপন করতে চাই। ডাঃ বিধান চন্দ্র রায়ের বাস-ভবনে অবস্থিত রাজ্য সরকারের পরিচালধীন 'যে ডাঃ বি. সি. পায় পলিক্লিনিক' টি আছে তার অবস্থা ভয়ঙ্কর হয়ে উঠেছে। যে পলিক্লিনিকে ১৯ জন ডাক্তার থাকা দরকার, সেখানে ১২ জন ডাক্তার রয়েছেন। সেখানে ডায়েবেটিক্, অর্থোপেডিক্, কার্ডিওলজি, সার্জারি, এক্স-রে, বায়ো-কেমিষ্ট্রি, ব্যাক্টিরিয়লজি প্রভৃতি বিভাগ গুলি সরঞ্জামের অভাবে বন্ধ হওয়ার মুখে। এক্স-রে মেশিন তিন বছর ধরে খারাপ হয়ে পড়ে আছে। অপারেশন থিয়েটার থাকা সত্বেও ডাক্তারের অভাবে তা বন্ধ হয়ে আছে। স্যার, আজকে ডাঃ বিধান চন্দ্র রায়ের স্মৃতি বিজড়িত হাসপাতালটি যদি রাজ্য সরকার যথাযথ গুরুত্ব দিয়ে রক্ষণা-বেক্ষণ করেন তাহলে কলকাতার বিভিন্ন হাসপাতালে রুগীর যে চাপ আছে সেটা কিছুটা লাঘব হবে। ডাঃ বিধানচন্দ্র রায়ের স্মৃতি বিজড়িত বাসভবনের হাসপাতালের যে অবস্থা তা বাঙালীর লজ্জা এবং এই রাজ্যেরও। এই কলঙ্কের হাত থেকে রক্ষা করবার জন্য মাননীয় স্বাস্থ্যমন্ত্রীমহাশয় উদ্যোগ নেবেন এই প্রত্যাশা করছি।

**শ্রী তপন হোড় ঃ—** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ইতিপূর্বে আসানসোল এবং দুর্গাপুরের শ্রমিকদের উপর কর্তৃপক্ষের যে নির্যাতন চলছে সেটা আমি উল্লেখ করেছিলাম। এবার আমি আর একটি কাহিনী বলছি সেটা হচ্ছে ইস্কো, কুলটির কর্তৃপক্ষের। ইউ. টি. ইউ. সির শান্তি দাসকে ক্রিমিনাল কেস দিয়ে ১২ ডিসেম্বর ১৯৮৯ সালে সাসপেন্ড করে। কিন্তু তিনি একতরফা রায়ে বেকসুর খালাস হোন। শ্রমদপ্তরের এ. এল. সি. এ্যাসিসটান্ট লেবার কমিশনার এই সাসপেনশন প্রত্যাহার করার জন্য কর্তৃপক্ষকে বলেন। কিন্তু কর্তৃপক্ষ কোনরকম কর্ণপাত করেন না। শুধু তাই নয়, সেখানে নানারকম হুমকি চলছে। গত এপ্রিল মাসে এই ব্যাপারটি শ্রমমন্ত্রী মহাশয়কে জানানো হয়। কিন্তু অত্যন্ত দুঃখের সঙ্গে বলছি, এখন পর্যন্ত শ্রমমন্ত্রীর কাছ থেকে কোনরকম রেসপন্স আসেনি। আমি এই বিষয়ে মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ—** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষন করছি। আমার এলাকায় মদাবহাট পপুলার এ্যাকাডেমী নামে ১০০ বছরের একটি পুরানো স্কুল আছে। সেই স্কুলে দুর্নীতি যেভাবে বাসা বেঁধেছে সেই সম্পর্কে মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়কে চিঠি দিয়েও কোন ফল হয়নি। আমি একটি বিষয়ে উল্লেখ করছি। বারুইপুরের সি. পি. এমের লোকাল কমিটির সেক্রেটারী ঐ স্কুলে দুর্নীতির সাহায্য নিয়ে চাকরী করছেন। তিনি আগে এক জায়গায় চাকরী করতেন, সেখানে ২ বছর চাকরী করার পর ছেড়ে দিয়ে এই মদারহাট পপুলার এ্যাকাডেমীতে চাকরী পান। কিন্তু ঐ আগের সার্ভিসের কনটিনিউশন দেখিয়ে চাকরী করছেন। সি. পি. এমের কমিটির সেক্রটারী যদি এই ধরণের দূর্নীতি করেন তাহলে গোটা শিক্ষা ব্যবস্থা আজকে কোথায় যাবে?

**শ্রী ত্রিলোচন দাস ঃ—** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষন করছি। নলহাটির হীরালাল ভগত কলেজ ১৯৯০-৯১ সেশানে যাতে আর্টস ডিগ্রী কোর্স খোলা হয় তারজন্য আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষন করছি। এই হীরালাল ভগত কলেজ থেকে রামপুরহাট কলেজ ১৫ কিলোমিটার দূরে এবং মুরারই কলেজ। ১৮ কিলোমিটার দূরে। ঐ অঞ্চলের বেশীরভাগ মানুষ তপসিলি আদিবাসী সম্প্রদায়ভুক্ত। সুতরাং তারা ঐ সমস্ত কলেজে ভর্তি হবার সুযোগ পান না। এই সেশানে যাতে ইমিডিয়েট আর্টস ডিগ্রী কোর্স খোলা হয় তারজন্য আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষন করছি। ১৫-৯-৯০ তারিখে বর্ধমান ইউনিভারসিটি আর্টস ডিগ্রী কোর্স

খোলার জন্য এ্যফিলিয়েশন দিয়েছে কিন্তু সরকারের কাছে না যাওয়ার জন্য ছাত্র-ছাত্রীদের ভর্তি করা যাচ্ছে না। তাই আমি এই ব্যাপারে মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো যাতে এই শেসানে আর্টস ডিগ্রী কোর্স খোলার ব্যবস্থা করা হয়।

**শ্রী প্রবীর ব্যানার্জী ঃ—** মাননীয় স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। চাঁদপাড়া প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে ২০০ জন স্টাফ্ আছে। ওদের কাজ হচ্ছে খালি মাস গেলে মাহিনা নেওয়া। এই প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটি ৩৩ বিঘা জমি নিয়ে অবস্থিত। ঠাকুর নগর হাসপাতালে কোন চিকিৎসা ব্যবস্থা নেই, এখানে মাত্র ১৫ টি বেড। ডায়রিয়া পেশেন্টদের জন্য কোন আলাদা সিস্টেম নেই। এখানে একটা এ্যম্বুলেন্স ছিল সেটাও খারাপ হয়ে গেছে। রোগীদের ট্রান্সফার করা যায় না। আপনার নিশ্চয়ই মনে আছে এই হাউসে বলেছিলাম, এস. এফ. আইয়ের অমিত দাস খুন হয়েছিল। তাকে প্রপার ট্রিটমেন্টের জন্য এ্যম্বুলেন্সের অভাবে ট্রান্সফার করা যায়নি। হাসপাতালে চরম অব্যবস্থা চলছে। ডাক্তার নিজেই রিপোর্ট করেছেন এ্যম্বুলেন্সের জন্য সরকারকে জানান। এ্যম্বুলেন্স যাতে হাসপাতালে আসে, বেডের সংখ্যা যাতে বাড়ে এবং পাশাপাশি সু-চিকিৎসার যাতে বন্দোবস্ত হয় তারজন্য দাবী রাখছি।

**[1.20 – 1.30 P.M.]**

**শ্রী চিত্তরঞ্জন বিশ্বাস ঃ—** মিঃ স্পীকার স্যার, পশ্চিমবাংলায় বধূ নির্যাতনের ঘটনা দিনের পর দিন বেড়েই চলেছে। আজ পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার এই বধূ নির্যাতনের বিরুদ্ধে কিছু আইনও করেছেন, অপরাধীদের ক্ষেত্রে সামাজিক প্রচারও চলছে, কিন্তু তা সত্ত্বেও এই বধূ নির্যাতনের ঘটনা দিন দিন বাড়ছে। আমার এলাকা নদীয়া জেলার করিমপুরে গত জুলাই মাসে এক মর্মান্তিক বধূ হত্যার ঘটনা ঘটে গেছে। এই ঘটনাতে দেখা গেছে যে মুসলিম সামাজিক নিয়ম স্তরে প্রচুর যৌতুক পাওয়ার পরও এক বছরের মধ্যে এই বধুর উপর নির্যাতন হয়েছে, তাকে ঘরে আটকে গলা টিপে মেরে ফেলা হয়েছে এবং মারার পরে দেখা গেল যে সেটা সব চেয়ে আশ্চর্যের ব্যাপার স্থানীয় কংগ্রেস নেতা ঐ থানার পুলিশ অফিসারদের সঙ্গে টাকা পয়সা লেন দেন করে এই রকম জঘন্য অপরাধকে ধামাচাপা দেবার চেষ্টা করছেন। এখন পর্য্যন্ত স্থানীয় প্রশাসন কোন ব্যাবস্থা গ্রহন করেন নি। এমনকি কোন এনকোয়ারী অবধি হয় নি। এই ব্যাপারে তার স্বামী এবং অন্যান্য দোষীদের যাতে কঠোর শাস্তি হয় সেজন্য আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি।

**শ্রী আবদুল মান্নান ঃ—** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বৈদ্যবাটীতে সিভিল ডিফেন্সের কয়েক একর পরিত্যক্ত জায়গা রয়েছে, ওখানে একটা বাস টার্মিনাস করার খুবই প্রয়োজন হয়ে পড়েছে। উত্তরপাড়া থেকে ত্রিবেণী অবধি সবই শিল্প এলাকা, রাজ্যের এবং রাজ্যের বাইরের অনেক লোক এই সব শিল্প এলাকায় কাজ করে। জায়গার অভাবে বাস টার্মিনাস করা যাচ্ছে না এ কথা মাননীয় মুখ্যমন্ত্রী স্বীকার করেছেন, এবং মাননীয় মুখ্যমন্ত্রী কিছুদিন আগে শ্রীরামপুরের উড়াল পুল উদ্বোধন করতে গিয়েছিলেন এবং বলেছিলেন যে জায়গা পাওয়া গেলে বাস টার্মির্নাস করা যেতে পারে। তাই আমি আপনাকে জানাচ্ছি যে বৈদ্যবাটী সিভিল ডিফেন্সের পরিত্যক্ত জায়গা পড়ে রয়েছে, ওখানে বাস টার্মিনাস হলে প্রচুর লোক উপকৃত হয়, তাই আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহণ মন্ত্রীর কাছে এই আবেদন রাখছি।

**শ্রী ঈদ মহম্মদ ঃ—** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা এলাকায় আমালাই, টিয়া, তালীপুর ও কাগ্রাম এই সব অঞ্চলে

যে সাবসিডিয়ারী হেলথসেন্টারগুলি রয়েছে সেখানে দীর্ঘদিন ধরে কোন ডাক্তার নেই। ঐ ডাক্তার না থাকার জন্য এলাকার মানুষদের খুবই কষ্ট হচ্ছে। তারা খুবই দুর্ভোগের মধ্যে পড়েছে। ঐ সব উপস্বাস্থ্য কেন্দ্রগুলিতে যাতে অবিলম্বে ডাক্তার দেওয়া হয় তার জন্য আমি স্বাস্থ্য মন্ত্রী মহাশয়ের কাছে দাবী জানাচ্ছি।

**শ্রী শ্রীধর মালিক :**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্ব পূর্ণ বিষয়ের প্রতি মাননীয় কৃষি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হঠাৎ কোল্ডষ্টোরেজের মালিকরা আলু রাখার জন্য ভাড়া বৃদ্ধি করেছেন। ৬০ কে. জি. আলুর জন্য ২৫ থেকে ২৭ টাকা পর্য্যন্ত ভাড়া ছিল। নিয়মটা হচ্ছে যে কোল্ড ষ্টোরেজের ভাড়া বৃদ্ধি করতে হলে মাননীয় মন্ত্রী অথবা কৃষক সংগঠনের সঙ্গে আলোচনা করে তবে ভাড়া বৃদ্ধি করতে হবে। কিন্তু কোল্ড ষ্টোরেজের মালিকরা এইসব নিয়ম নীতি অমাণ্য করে ভাড়া বৃদ্ধি করেছেন। এই ঘটনায় কৃষকদের মধ্যে একটা বিক্ষোভের সৃষ্টি হয়েছে। বছরের মাঝামাঝি সময়ে এই ভাড়া বৃদ্ধি, এবং যে বন্ড চুক্তিতে ভাড়া নিয়ে আলু রাখার ব্যাবস্থা হয় সেই বন্ড অনুযায়ী ভাড়া দিয়ে যাতে চাষীরা আলু রাখতে পারে, এবং কোল্ড ষ্টোরেজের মালিকদের এই ভাড়া বৃদ্ধির চক্রান্ত ব্যর্থ করার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা অবিলম্বে গ্রহণ করার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় কৃষি মন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি।

**শ্রী সাত্ত্বিক কুমার রায় :**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মন্ত্রী-সভার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বীরভুম জেলার রাজনগর এবং খয়রাশোল অঞ্চলে এ-বছর চাষবাস কিছু হয়নি। পুকুরে পর্যন্ত জল নেই, যারফলে পশুপক্ষীর পর্যন্ত খাবার জল পেতে অসুবিধা হচ্ছে। ধানের বীজ যা লাগান হয়েছিল সব শুকিয়ে গেছে। সেখানে দীনমজুররা কাজ না পেয়ে ভুগছে। এখানে মাননীয় বিনয়বাবু আছেন, তাঁদের বলছি, আবেদন রাখছি, স্পেশালি রাজনগর এবং খয়রাশোলকে খরা কবলিত এলাকা বলে ঘোষণা করা হোক।

**শ্রী বীরেন ঘোষ :**—মিঃ স্পীকার স্যার, আপনার মাধ্যমে আমি স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বর্তমানে কালনা মহকুমা হাসপাতাল এবং তার অন্তর্গত প্রাইমারী হেলথ সেন্টার গুলিতে সাপে কামড়ানোর প্রতিষেধক এ. ডি. এস.-এর প্রচন্ড অভাব। এখন বর্ষাকাল, সাপে কাটা অনেক রোগী আসছে, কিন্তু এইরকম জীবনদায়ী ওষুধের অভাবে সেখানকার গ্রামের মানুষরা অত্যন্ত অসুবিধার মধ্যে পড়ছে। আমি স্বাস্থ্যমন্ত্রির দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই, অবিলম্বে ঐসব চিকিৎসাকেন্দ্রে এ.ডি.এস. -এর ব্যবস্থা করবার জন্য।

**শ্রী শিবপ্রসাদ দলুই :**— মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি যে, খন্ডঘোষ এলাকায় যে স্বাস্থ্যকেন্দ্র আছে তাতে ন্যুনতম ওষুধের অভাব দেখা দিয়েছে। এমন কি, বমি পায়খানার ওষুধ পর্যন্ত নেই। খুদকুড়ি এবং তোরকোন স্বাস্থ্যকেন্দ্র - সেখানে নার্স আছে, ওষুধ আছে, কিন্তু ডাক্তারের অভাবে রোগীরা চিকিৎসা থেকে বঞ্চিত হচ্ছে। অন্যদিকে আই. পি. পি. -৪য়ে যেসব বিল্ডিং সেখানে হয়েছে সেগুলি সরকারী নীতির বাইরে ফাটল ধরে যাচ্ছে। গত ২৭.৭.১৯৯১ তারিখে ব্লক লেভেল কমিটির মিটিংয়ে ডেপুটি সি. এম. ও. এইচ ডাঃ সাউকে এ-বিষয়ে বলা হয়, কিন্তু তিনি সেখানে এ-বিষয়ে হতাশাব্যঞ্জক উত্তর দিয়েছেন। এই ব্যাপারে সত্বর ব্যবস্থা নেবার জন্য স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করছি।

**শ্রী ধীরেন্দ্র নাথ সেন :**— মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের মাধ্যমিক এবং উচ্চমাধ্যমিক মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টা হল, সিউড়িতে ৮টি উচ্চ

বালিকা বিদ্যালয় আছে, কিন্তু সেইসব বিদ্যালয় পরিচালন কর্তৃপক্ষ বেআইনী সব কাজ করছেন। তাদরে সদস্য-পদ খারিজ হয়ে গেছে, কিন্তু হাইকোর্টের রায়ের ভুল ব্যাখ্যা করে তারা কাজ চালিয়ে যাচ্ছেন। আজকে তারা সেখানে দুর্নীতি করছেন, যে আইনীভাবে নিয়োগ করছেন, অহেতুক ছাঁটাই করছেন, কারণ না দেখিয়ে শিক্ষকদের বেতন বন্ধ করছেন, প্রভিডেন্ট ফান্ড কাটাচ্ছেন না, সরকারী নীতি অমান্য করে শিক্ষকদের বি. এড্ ট্রেনিং থেকে বঞ্চিত করছেন, তদন্ত দুর্নীতির অভিযোগ ডি. আই. অফিস থেকে হাফিজ করছেন, সার্ভিস বুক নিয়ে জালিয়াতি করছেন। তাই এ-ব্যাপারে প্রয়োজনীয় পদক্ষেপ নেবার জন্য অনুরোধ করছি।

**শ্রীমতি বিলাশী বালা সহিস :—** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন যে, এই বছর বৃষ্টির অভাবে চাষের অবস্থা অত্যন্ত খারাপ। আমার বিধানসভা কেন্দ্রেও একই অবস্থা। সেখানে মাত্র ৩০।৪০ ভাগ জমিতে চাষ হয়েছে। ঐ এলাকার বেশীরভাগ মানুষ দীনমজুর শ্রমজীবী। কিন্তু চাষবাস না হবার ফলে তারা জীবিকা নির্বাহ করতে পারছে না এবং তারজন্য তারা খুবই অসুবিধার মধ্যে দিন কাটাচ্ছে। যাতে তারা পঞ্চায়েতের বিভিন্ন উন্নয়ণমূলক কাজের সুযোগ পায় সেইমত ব্যবস্থা গ্রহণ করতে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী শিশির সরকার :—** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলার নবগ্রামে বিলঘসিয়া অঞ্চলের ৩৮ হাজার একর জমি বর্ষাকালে জলে ডুবে থাকে, গ্রীষ্মকালেও সেখানে কোন চাষ হয় না। ওখানে যদি জলনিকাশী ব্যবস্থা গ্রহণ করা হয় বর্ষাকালে এবং গ্রীষ্মকালের জন্য কৃত্রিম জলাধার তৈরী করা হয় তাহলে ঐ জমি দুফসলা হবে। এখানে প্রচুর পক্ষী আছে, এখানে যদি পক্ষীর নীড় করা যায় এবং মাছের চাষ করা যায় তাহলে এখানে একটা পর্যটনের স্থান হবে। এই ব্যাপারে আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**[1.30 –1.40 P.M.]**

**শ্রী আবু আয়েস মন্ডল :—** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকা মন্তেশ্বরে কুসুমগ্রামে থেকে সমসপুর রাস্তাটি পুরসুরী পর্যন্ত হয়ে দীর্ঘকাল পড়ে রয়েছে। এই রাস্তাটি অসমাপ্ত হয়ে পড়ে রয়েছে। জনসাধারণের স্বার্থে এই রাস্তাটি সমাপ্ত হওয়া প্রয়োজন। এছাড়া পুরসুরী পর্যন্ত ৭ কিলোমিটার রাস্তাটি সংস্কারের অভাবে বাস চলাচলের অনুপোযুক্ত হয়ে গিয়েছে। এখানে অল্প বৃষ্টি হলেই বাস বন্ধ হয়ে যায়। ফলে যাত্রী সাধারণ অভ্যন্ত দূর্ভোগে পড়েছে। এই রাস্তার আসু সংস্কার প্রয়োজন। এই ব্যাপারে আমি পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শক্তি প্রসাদ বল :—** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। উনি এই হাউসে এখন উপস্থিত আছেন। আমার এলাকা নন্দীগ্রাম বিধানসভা এলাকা হলদি নদী দ্বারা পরিবেষ্টিত। সম্প্রতি এখানে ২ কিলোমিটার নদী বাঁধে ভাঙ্গন দেখা দিয়েছে, সেই পয়েন্টটি হচ্ছে কেদেমারী যেখান দিয়ে হলদিয়ায় পারাপার করা যাবে। এই দু-কিলোমিটার বাঁধ যে কোন মুহুর্তে ভেঙ্গে যেতে পারে। যদি ভেঙ্গে যায় তাহলে নন্দীগ্রাম পুরো ভেষে যাবে। তাই আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো অবিলম্বের যাতে এই বাঁধ পুনর্নিমান করা যায় তার ব্যবস্থা করুন। এটা যদি ভেঙ্গে যায় তাহলে গোটা নন্দীগ্রামের ফসল এবং এখানকার অধিবাসী বিপন্ন হয়ে পড়বে।

**শ্রী লক্ষ্মণ চন্দ্র শেঠ :—** [* * * * * * * * * ]

**মিঃ স্পীকার :—** মিঃ লক্ষ্মণ শেঠ, রাজীব গান্ধী হত্যাকান্ডের ব্যাপারে রাজ্য সরকারের করার কি আছে? আপনি যে মেনসান করবেন, মেনসানের নিয়ম হচ্ছে সেটার ব্যাপারে রাজ্য সরকারের এক্তিয়ারের মধ্যে থাকবে। রাজীব গান্ধী হত্যাকান্ডের ব্যাপারটা তো কেন্দ্রের ব্যাপার। আমাদের তো তাহলে লোকসভা হয়ে যেতে হয়, এটা তো লোকসভা নয়। আমার প্রশ্ন হচ্ছে আমাদের তো কিছু রুল আছে, নিয়ম আছে। রাজীবগান্ধী হত্যাকান্ডের ব্যাপারে তদন্ত করার ক্ষমতা কেন্দ্রের আছে, রাজ্য সরকারের কোন ক্ষমতা নেই, কিছু করার ব্যাপার নেই। আপনি দৃষ্টি আকর্ষন করবেন মন্ত্রীর কাছে। কোন মন্ত্রীর কাছে দৃষ্টি আকর্ষণ করবেন সেটা বলে দিন। এটা এক্সপাঞ্জ হবে। হোল থিং উইল বি এক্সপাঞ্জ।

**শ্রী রনজিৎ পাত্র :—**স্যার, আমাদের মেদিনীপুর জেলায় সি. পি. আই. পার্টির সদস্য সুনীল ঘোষালকে গত ২৩।৭।৯১ তারিখে তার বাস ভবনে দুটি বোমা ছুঁড়ে খুন করার চেষ্টা করা হয়। এর পরে গোপন চিঠি দিয়ে তাকে বলা হয়েছে যে, তুমি টাকা নিয়ে ঘুমাও, থানা পুলিশ করে কিছু হবে না। এই সমস্ত ঘটনার পিছনে কংগ্রেস ও বি. জে. পি.র মদতপুষ্ট সমাজবিরোধিদের হাত আছে। আমি চ্যালেঞ্জ করে এই কথা বলছি। সুনীল ঘোষালের প্রতি এই ধরণের ঘটনা ঘটানোর কারণ হচ্ছে তিনি ঐ এলাকায় উদ্বৃত্ত জমি ধরার চেষ্টা করছিলেন এবং ক্ষেত মজুরদের মজুরী বৃদ্ধির জন্য আন্দোলন চালাচ্ছিল। ...... (মাইক অফ হয়ে যায়)

**শ্রী দিলীপ মজুমদার :—**মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি দুর্গাপুর মহকুমার একমাত্র সরকারী হাসপাতাল প্রসঙ্গেঁ বলছি। দুর্গাপুর মহকুমা সম্পর্কে আপনারা জানেন যে, এটি খুব গুরুত্বপূর্ণ মহকুমা। শুধু দুর্গাপুর শিল্পাঞ্চলে এক লক্ষের উপর শ্রমিক আছে। কয়লা খনি অঞ্চলে আরও প্রায় পঞ্চাশ হাজার শ্রমিক আছে। এছাড়া গোটা দুর্গাপুর জেলার জনসংখ্যা পশ্চিমবঙ্গের মধ্যে সর্ববৃহৎ। আমি বহুদিন ধরে আবেদন করছি যে, দুর্গাপুর মহকুমা হাসপাতালটিকে জেলা হাসপাতালে রূপান্তরিত করা হোক। কারণ ওখানে প্রচন্ড চাপ পড়ছে। মুখ্যমন্ত্রী বলা সত্ত্বেও আজ অবধি কোন ব্যবস্থা হয়নি।

**শ্রীমতী আরতী হেমব্রম :—**মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার নির্বাচনী এলাকা রাণীবাঁধ অঞ্চল বন-জঙ্গঁলে ঘেরা এবং যোগাযোগের ব্যাবস্থা না থাকায় ব্যাঙ্ক কর্মীরা কাজ করতে আগ্রহী নন। এরফলে ঐ অঞ্চলে দারিদ্র্য দূরীকরণ কর্মসূচী যেমন, আই. আর. ডি. পি. এবং এস. ই. পি. প্রভৃতি যেটা দীর্ঘদিন ধরে চলেছে, এর সুযোগ সুবিধা থেকে ঐ অঞ্চলের মানুষ বঞ্চিত আছে। সেখানে কোন ব্যাঙ্ক নেই। তাই আমি মাননীয় অর্থমন্ত্রীকে সবিনয়ে অনুরোধ করছি যাতে ওখানে ব্যাঙ্কের নতুন শাখা খুলে ঐ অঞ্চলের মানুষকে সুযোগসুবিধা দেওয়া যায় তার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা করেন।

**শ্রী অঞ্জন চ্যাটার্জী :—**মাননীয় অধ্যক্ষ মহাশয়, এবারের রেল বাজেটে আমাদের রাজ্যের কয়েকটি অলাভজনক রেল লাইনকে উঠিয়ে দেবার প্রস্তাব রাখা হয়েছে। আমার এলাকায় - কাটোয়া, বর্ধমান —যে ন্যারো গেজ লাইন আছে, সেটিকে তুলে দেবার জন্য চেষ্টা হচ্ছে। এটি মহকুমা থেকে জেলায় যাওয়ার একমাত্র মাধ্যম। এটিকে তুলে দিলে মহকুমা থেকে জেলার সাথে যোগাযোগ বিচ্ছিন্ন হয়ে যাবে। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর মাধ্যমে এর আগেও দাবী জানিয়েছে যে, আমাদের ওখানকার ন্যারো গেজ লাইনের বদলে ব্রড গেজ লাইন চালু করা হোক। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর মাধ্যমে আবার আবেদন জানাচ্ছি যে, মহকুমা শহরের সাথে জেলা শহরের যে যোগাযোগ ব্যবস্থা আছে সেটাকে উন্নত করা হোক।

---

Note :— [** Expunged as ordered by the Chair]

## MENTION CASES

**শ্রী বঙ্কু মাঝি ঃ—** মাননীয় স্পীকার স্যার, দু-তিন বছর আগে আমার বিধানসভা এলাকার বিভিন্ন গ্রামে বিদ্যুতের খুঁটি পড়েছে। কিন্তু এখনও পর্যন্ত কোন গ্রামে আলো পৌঁছায় নি। দুঃখের বিষয়, গ্রামগুলো, বিশেষ করে আদিবাসী অধ্যুসিত এলাকা, সেখানে অবিলম্বে যাতে বিদ্যুত পৌঁছায় এবং আর. এল. আই. এলাকায় যাতে বিদুত পৌঁছায় সেজন্য আমি মাননীয় বিদ্যুতমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী আনন্দ গোপাল দাস ঃ—**মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলায় বেশ কয়েকটি জেলায় মেঘের বর্ষণ হয়নি। যার ফলে ধান চাষের অবস্থা খুব ভালো নয়। বীরভূম জেলায় মোট আবাদী জমি যে পরিমাণে আছে তারমধ্যে ২০।২৫ শতাংশ জমি ক্যানালের জলে চাষ হয়। কিন্তু ক্যানাল থেকে জল খুব বেশী দেওয়া যাচ্ছে না। এর ফলে বেশীরভাগ জমিতে চাষাবাদ হয়নি। সরকারের কাছে আবেদন রাখতে চাই যে, বীরভূম জেলাকে খরা কবলিত জেলা বলে ঘোষণা করা হোক এবং ক্ষেত মজুরদের অবিলম্বে সাহায্য দানের ব্যবস্থা করা হোক।

**শ্রী কমলা মাহাতো ঃ—** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় প্রাথমিক এবং মাধ্যমিক দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, ডি. আই. (প্রাই) এডুকেশন যিনি ছিলেন তিনি রিটায়ার হয়ে যাওয়ার পর সেখানে একজন এ. আই. এর দায়িত্ব হয়েছে। এই এ. আই. এখন রিটায়ার হওয়ার মুখে। আরো দু তিন মাস তাদের চাকুরী আছে এই অবস্থায় ওই প্রাথমিক শিক্ষকদের পেনশন, প্রভিডেন্ড ফান্ড, গ্রাচুয়েটি এবং ফ্যামিলি পেনশন এইসব দেওয়ার ক্ষেত্রে প্রচন্ড অসুবিধা হচ্ছে। আমি অবিলম্বে মাননীয় মন্ত্রীকে অনুরোধ জানাবো তিনি যেন পুরুলিয়ায় ডি. আই (প্রাইমারি এডুকেশান) নিয়োগ করেন।

### [1.40 – 1.50 P.M.]

**শ্রী লক্ষ্মী কান্ত মাহাতো ঃ—**মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৭৭ সালের আগে মানুষের কোন যোগাযোগ ব্যবস্থা ছিল না। আজকে বামফ্রন্ট সরকারের সাফল্যের ফলে আমার বিধানসভা এলাকায় যোগাযোগ নিবিড়ভাবে হয়েছে। গত বৎসর ১৯৮৯ সালে আমার বিধানসভা এলাকায় কুইলাপাল যমুনামার সেতুর কাজ আরম্ভ হয়েছিল। কাজটি সমাপ্তির পথে ছিল এবং সেতু নির্মাণের কাজ অবধি হয়ে গেছিল কিন্তু কংগ্রেস সমর্থিত ঝাড়খন্ড দল বাধা দেওয়ার কাজ সমাপ্ত করা সম্ভব হচ্ছে না। আমি অবিলম্বে প্রশাসনিক ব্যবস্থা গ্রহণের দাবী করছি। এবং সেতুর কাজ যাতে সমাপ্ত হয় সেই দিকে দৃষ্টি দিতে অনুরোধ করছি। আরেকটি বিষয়ে বলছি, আমার এলাকায় কুইনাপাল গ্রামে একজন নেতা সুবলা সিংয়ের নামে। ওই সেতুটির নাম করা হোক।

**শ্রী নর্মদা রায় ঃ—**মাননীয় চেয়ারম্যান স্যার, আমি আপনার মাধ্যমে পশ্চিম দিনাজপুরে কৃষির স্বার্থে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিম দিনাজপুরের বিভিন্ন জায়গায় খরা চলছে। এখন ২৫-৩০ ভাগ জায়গায় আমন ধান লাগানোর সময়, কিন্তু লাগাতে পারছে না। সবচেয়ে দুঃখের বিষয় এবং হতাশার ব্যাপার যে যেসব জমিতে আমন ধান লাগানো হয়েছে সেইসব জমির ধান শুকিয়ে যাচ্ছে। সেখানে যাতে সেচের সুযোগ হয় তারজন্য আর এল আই এবং ডিপ টিউবেল স্কীমগুলির মাধ্যমে লাগানো ফসলে জল দেওয়ার ব্যবস্থা করা হয়। সেখানে সেচের জন্য তো আবার তেলের অভাব, ডিজেলের অভাব এবং যারফলে মেশিন চলে না। আমি এই বিষয়ে সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে যেসমস্ত নদী এলাকায় ডিপ টিউবেল এবং আর এল আই স্কীমগুলি আছে তাতে তেল সরবরাহ করে ফসল বাঁচানো যায় সেই ব্যবস্থা নেওয়া হয়।

**শ্রী মনোহর তিরকী** :—মাননীয় চেয়ারম্যান স্যার, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সেচমন্ত্রী এবং পরিবেশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। উত্তরবঙ্গে এই হিমালয় পাহাড় থেকে যত নদী নেমেছে যেমন তিস্তা, তোর্ষা, জলঢাকা প্রভৃতি নদীগুলির গভীরতা ক্রমশ কমে যাচ্ছে। কি কারণে এই গভীরতা নষ্ট হয়ে যাচ্ছে সেটা অনুসন্ধান করা দরকার এবং জিওলজিক্যাল সার্ভে অফ ইন্ডিয়ার সঙ্গে যোগাযোগ করে এই গভীরতা নষ্ট হওয়ার কারণ জানা দরকার। এরফলে চাষ আবাদি জমিতে, চা বাগানে ইরিগেশান বন্ধ হওয়ার উপক্রম। সুতরাং আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীদ্বয়কে অনুরোধ করছি অবিলম্বে যাতে এর খোঁজ খবর নিয়ে ব্যবস্থা গ্রহণ করা হয়।

**শ্রী কৃষ্ণ প্রসাদ দলুই** :— মাননীয় চেয়ারম্যান স্যার,আমি আপনার মাধ্যমে কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছি। মেদিনীপুর জেলায় গোয়ালতোর জুট সীড ফার্ম আছে এবং এখানে ৯০ একর জমি নিয়ে অবস্থিত এবং এতে ১১০০ কর্মী কাজ করে। এখানে ৭ টি ট্রাক্টর ছিল এবং ড্রাইভার ছিল। কিন্তু ওই ট্রাকটরগুলি অকেজো হয়ে পড়ে রয়েছে। ফলে ফসল তুলে রাখার ব্যবস্থা হচ্ছে না। কংগ্রেস আমলে শুনেছি এর একটা গোডাউন ছিল। গোডাউন হয়নি অথচ তার টাকা আত্মসাৎ করে দেওয়া হয়েছে, অথচ কাগজে কলমে দেখান হয়েছে গোডাউন হয়ে গেছে। সেখানকার লেবার শেডে ফসল রাখা হয়, এই বছর সেখানে ৭০ কুইন্টাল পাটবীজ নষ্ট হয়ে গেছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, ট্রাকটর ডাইভার দরকার এবং স্টাফের ঘরে সেখানে বৃষ্টির জল পড়ছে। সেখানে যাতে ট্রাকটর চালান হয় এবং ট্রাকটর মেরামতি করা যায় এবং নূতন করে গোডাউন করা যায় কিনা এই ব্যাপারে চিন্তাভাবনা করা উচিৎ। তাই এই ব্যাপারটি আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুর্নিমল পাইক** :— মাননীয় সভাপাল মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এবং উচ্চশিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এবং তৎসংলগ্ন একটা চিঠি ও অফিসিয়াল করসপনডেন্সের কয়েকেটি কাগজ আপনার সামনে রাখছি। আমার বক্তব্য দীর্ঘদিন ধরে খেজুড়ি একটা অবহেলিত এলাকা, সেখানে একটা ডিগ্রি কলেজ (ভোকেশানাল)-র প্রপোজাল দীর্ঘদিন ধরে চলে আসছে সরকারের পক্ষ থেকে। এই ব্যাপারে আমাদের ডি. এম. অমিত কিরণ দে ছিলেন তিনিও প্রস্তাব দিয়েছেন। আমাদের রাজপাল মহাশয় তিনিও সেই বিষয়ে ওয়াকিবহাল এবং রাজ্য সরকারের পক্ষ থেকে মাননীয় মুখ্যমন্ত্রী অনেকবার চিঠিপত্র দিয়েছেন এবং তদন্ত হওয়ার একটা চিঠিও আমার কাছে রয়েছে। এমতাবস্থায় আমরা ল্যান্ড দিয়ে দিয়েছি কিন্তু অর্থ নেই, সেই অর্থ যাতে আমাদেরকে সরকারি ভাবে সাহায্য করা হয় এবং সরকারি উদ্যোগ নিয়ে তৈরী হয় সেই কলেজ তার জন্য আমি মুখ্যমন্ত্রী এবং উচ্চশিক্ষামন্ত্রীর কাছে আবেদন করছি; এ ছাড়া আমাদের কিছু করার নেই, অত্যন্ত গরীব এলাকা অর্থ দেওয়া সম্ভব নয়, প্রয়োজনীয় ল্যান্ড দেওয়া হয়েছে।

**শ্রী প্রভঞ্জন মন্ডল** :—মাননীয় চেয়ারম্যান মহাশয়, গত কয়েকদিন আগে এখানে ১৯ তারিখে এখানকার এই বিধানসভার মাননীয় সদস্য সত্য রঞ্জন বাপুলী একটা মেনশান করেছিলেন, সেই মেনশানে ছিল মথুরাপুর হাইস্কুলের একজন শিক্ষক পূর্ণেন্দু ব্যানার্জীকে মারধর করা হয়েছে। আমি এখানে তার বিরুদ্ধে কোন অভিযোগ করছি না; আমি বলেছি তিনি মেনশান করেছেন। ঐ বিষয়ে আমি খোঁজ নিয়ে জেনেছি পূর্ণেন্দু ব্যানার্জীর উপর আক্রমণ হয়নি, আক্রমণ হয়েছে মথুরাপুর হাইস্কুলের অলোক মুখার্জীর উপর, তিনি এ্যাসিসটেন্ট হেড মাস্টার। তাঁকে কংগ্রেসের ২০।২২ জন গুন্ডা ঘিরে রাখে এবং আক্রমণ করে তার উপর। তাই এর প্রতিবাদে গোটা মথুরাপুরের বিস্তীর্ণ এলাকায় ধর্মঘট হয় এবং এখানে স্কুলকে ক্লোজার করে দেওয়া হয়েছে। সিন্স ২০.৮.৯১ থেকে স্কুল

ক্রোজার হয়ে গেছে। এখানে মন্ত্রী মহাশয় আছেন তিনি বিষয়টি যেন দেখেন এবং কংগ্রেসের হুলিগান্সদের জন্য যে অবস্থা সৃষ্টি হয়েছে এবং সত্য বাপুলি মহাশয় যে মেনশান করেছেন সেটার ব্যাপারেও তার নজরে আনছি।

**শ্রী মমতাজ হসন**--माननीय स्पीकर सर, हमारे पुर्लिया जिला और वर्दमान जिला के वीच दामौदर नदी है जिसपर रेल व्रीज है पर रौड व्रीज नही है। अगर रोड व्रीज अना दिया जाए तौ यह १४ साल के सरकार द्वारा वहुत ही कल्याण का काम होगा। व्रीज हौ जाने से लागो को वहुत सुविधा होगी। अल रोड व्रीज हो यही मे मेन्सन करता हुँ पुर्लिया और वर्दमान डिस्ट्रीक को जोडने का काम किया जाए।

**[1.50 - 2.00 P.M.]**

**শ্রী নির্মল কুমার দাস :**— মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কৃষিমন্ত্রী এবং মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। উত্তরবঙ্গের বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয় পুন্ডিবাড়িতে অবস্থিত। আমাদের দুর্ভাগ্য স্বাধীনতার পর থেকে উত্তরবঙ্গের কৃষি প্রযুক্তি আধুনিক কৃষি চাষের জন্য ওখানে যাঁরা স্থানীয় উৎসাহী যুবক, শিক্ষিত যুবক তাঁদের কাজে লাগানো যায় নি। বামফ্রন্ট আসার পরে একটি বিশ্ববিদ্যালয় হয় কিন্তু উত্তরবঙ্গের ছেলেরা বেশী সুযোগ পাচ্ছেন না। যে হিসাব আছে শতকরা ২৫ জন ছেলেও উত্তরবঙ্গের নেই। সে জন্য আমি অনুরোধ করছি যাতে সিকসটি পারসেন্ট ছাত্রও যাতে ওখানে পড়াশোনা কবতে পারে আধুনিক কৃষি প্রযুক্তিতে অংশ নিয়ে ওখানে পরিকাঠামোগত উন্নতমানের চাষ আবাদ করতে পারে এবং হতে পারে তার ব্যবস্থা করা হোক। যাঁরা ট্রেনিং নিয়েছে, পাশ করেছেন তাঁরা অন্যত্র চলে যাচ্ছে। আমি অনুরোধ করবো রাজ্য মন্ত্রিসভা সিদ্ধান্ত নেবেন একটা ডিসট্রিকট্ ওয়াইজ কোটা করে মেরিটোরিয়াস স্টুডেন্টসদের যাতে ওখানে সুযোগ দেওয়া যায় তার ব্যবস্থা করা। খরার কথা একটু আগে মাননীয় সদস্য বললেন, সব মিলিয়ে প্রকৃতপক্ষে আজকে যে পরিকাঠামো আছে উৎপাদনের সুযোগ হয়েছে উত্তরবঙ্গে তা বজায় রাখার জন্য আমি অনুরোধ করছি। আমাদের রাজ্য কৃষি দপ্তর এবং মন্ত্রিসভা সেই ধরণের সিদ্ধান্ত নেবেন। সেখানে ক্যাম্পাস রয়েছে তাকে পূর্ণাঙ্গ বিশ্ববিদ্যালয়ের রূপ দেবার ব্যবস্থা করা হোক। যাতে করে উত্তরবঙ্গের ছেলেরা পুন্ডিবাড়িতে পঠন-পাঠনের সুযোগ পান। মাননীয় মুখ্যমন্ত্রী প্রতিশ্রুতি দিয়েছিলেন, যাঁরা বাস্তুত্যাগী তাঁদের রি-ইনস্টেট করা হবে। এই নিয়ে অনেক বিতর্ক এবং বিক্ষোভ আছে। আমি অনুরোধ করছি মুখ্যমন্ত্রী প্রতিশ্রুতি রক্ষা করবার জন্য ব্যবস্থা করবেন।

**শ্রী দীপক মুখার্জী :**—অনুপস্থিত।

**শ্রী জাহাঙ্গীর করিম :**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয় এই হাউসে উত্থাপন করছি। আমার জেলা মিদনাপুর। মিদনাপুর জেলায় বি. জে. পি. র সভাপতি বিভিন্ন শিক্ষা প্রতিষ্ঠানে বা প্রতিষ্ঠানের কর্ম কর্তাদের বিভিন্নভাবে চিঠি লিখে তিনি ভীতি প্রদর্শন করেন এবং সাথে সাথে সাম্প্রদায়িক উস্কানি দেওয়া এবং কিছু অসামাজিক কথাবার্তা লিখে এলাকায় সন্ত্রাস সৃষ্টি করেছেন। ওই মিদনাপুর জেলায় বি. জে. পি র সভাপতি একটি চিঠিতে আমাদের ব্লকে অরবিন্দ শিক্ষা নিকেতনের যে রেকটার তাঁকে লিখেছেন, শেষের দুটি লাইন আমি পড়ছি — "আপনার পদ বজায় রাখবার জন্য আপনি শাসকদলের অনুগত হতে পারেন, কিন্তু অত্যুৎসাহী হবেন না। মনে রাখবেন

যে স্বা্র্থরক্ষার জন্য কমিউনিস্ট পার্টির শবদেহের ওপর দাঁড়িয়ে প্রেত নৃত্য করছেন বি. জে. পি. দলের সঙ্গে তেরামি না কর া ি অনুরোধ করছি।" বিষয়টা অনুসন্ধান করে আইনগত ব্যবস্থা নেওয়া দরকার। থানায় ডায়েরী করা হয়েছে। এলাকার মানুষ ক্ষুব্ধ। আপনার মাধ্যমে আমি এই বিষয়টি স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী হারাণ হাজরা ঃ—** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে হাওড়া জেলায় ধুলাগুড়ি এলাকায় হাডা টুলস কারখানা খোলার জন্য শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি হয়তো জানেন, হাডা টুলস কারখানা গত ৯।১০ বছর যাবৎ লক-আউট অবস্থায় পড়ে আছি। সম্ভবতঃ ১৯৮৬ সালে খোলবার জন্য একটা এগ্রিমেন্ট হয়। তৎকালীন কেন্দ্রীয় বাণিজ্যমন্ত্রী অপপ্রচার করেছিলেন যে কারখানা খুলে দেওয়া হয়েছে। যা ও হওড়া সদর লোকসভা কেন্দ্রের মানুষ। তাই গতদুটো লোকসভা নির্বাচনের প্রতারক, কেন্দ্রীয় বাণিজ্য মন্ত্রীকে সেখানকার মানুষ প্রত্যাখান করেছেন। ঐ কারখানাটিতে ১০০-রও অধিক শ্রমিক কর্মচারী কাজ করে ও ওখানে নানারকম যন্ত্রপাতি তৈরী হত। সেখানকার শ্রমিক-কর্মচারীরা বর্তমানে অর্ধাহারে ও অনাহারে দিন কাটাচ্ছে। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, যাতে অবিলম্বে এই কারখানাটি খোলার সমস্ত ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী লগন দেব সিংহ**—माननीय स्पीकर सर, मे आपके माध्यम ४४ से स्पोर्टस मिनिस्टर का ध्यान आर्कषित करना चाहता हूँ। सर, 1987 और मे जो डिभिजनल स्पोर्टस गोल्ड मोहर ग्राउण्ड वनाने की आधारशिला रखी गया एवं इसाके वनाने मे 10 लाख रुपया खर्च हो चुको है, मगर इधार काम विल्कुल उद्य हो गया है। 1989 से यहाँ डिव्भजन की ओर से कोई कारवाई नहीं की गई है। मै इस ओर राय देना चाहता हुँकि केन्द्र सरकार से वात कर काम मे सुधार करवा जिससे लोगो के हित मे काम हो सके।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ**—স্যার, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমি বিচারমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই রাজ্যে শপ্স ও এস্টাব্লিশমেন্টের যারা ব্যবস্থা করেন তাদের সবাইকে ফুড অ্যাডালটারেশান অ্যাক্ট অনুযায়ী লাইসেন্স নিতে হয়। আবেদনকারীকে ব্লক স্যানিটারী ইন্সপেক্টারের কাছে দু'টাকার নন্-জ্যুডিসিয়াল স্ট্যাম্পের মাধ্যমে আবেদন করতে হয়। গত কয়েক বছর ধরে দু'টাকার নন্-জ্যুডিসিয়াল স্ট্যাম্প পাওয়া যাচ্ছে না। যদিও বা পাওয়া যাচ্ছে তার জন্য স্ট্যাম্প ভ্যান্ডারদের ৩০ টাকা করে দিতে হচ্ছে। সেই ব্যবসায়ীরা আমাদের বলছে আমরা ৩০ টাকা দিতে রাজী আছি, কিন্তু ঐ টাকটা যেন সরকারের কোষাগারে জমা হয়। এই সমস্ত নন্-জ্যুডিসিয়াল স্ট্যাম্প ভেন্ডার মধ্যে না দিয়ে পোস্ট অফিসের মাধ্যমে বিক্রি করা যায় কিনা এই ব্যাপারটা চিন্তা ভাবনা করবেন।

**শ্রী যোগেশচন্দ্র বর্মন ঃ**—স্যার, আমি আপনার মাধ্যমে সমাজ কল্যাণ দপ্তরের মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমরা শিশুদের পুষ্টি ও শিশুদের সার্বিক বিকাশের জন্য চিন্তাভাবনা করি। এই জন্য আর্ন্তজাতিক ক্ষেত্র থেকে আরম্ভ করে জাতীয় স্তরে আমরা শিশু দিবস পালন করি, আন্দোলন করি এবং জর্নাপিদ বামফ্রন্ট সরকার এই নীতিতেই বিশ্বাসী। আমরা গ্রামে গঞ্জে এই শিশুদের বিকাশের জন্য কিছু কিছু পরিকল্পনা তৈরী করেছি। আমার কেন্দ্র জলপাইগুড়ি জেলার প্রত্যন্ত গ্রামে এলাকায় তপশিলী আদিবাসী এবং উপজাতি সম্প্রদায়ের অনেক মানুষ বসবাস করে। সেখানকার মানুষদের আর্থিক সঙ্গতি অত্যন্ত সীমিত। তাই অঙ্গনওয়াড়ী বা আই. সি. ডি. এস. প্রকল্পের আওতায় সেই এলাকাকে আনার জন্য আমি মন্ত্রিমহাশয়কে অনুরোধ করছি।

**শ্রী সুধন রাহা ঃ**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা অত্যন্ত জরুরী বিষয়ে প্রতি আমি বিধানসভার দৃষ্টি আকর্ষণ করছি। গত এক সপ্তাহ যাবৎ জলপাইগুড়ি জেলায় বন্যহাতির তাণ্ডব চলছে এবং তাতে পাঁচ জন মারা গেছে ও ১১ জন হাসপাতালে ভর্তি হয়েছে। তার চাইতে বড় কথা, প্রায় ৫০০ একর জমির ফসল নষ্ট হয়ে গেছে। এই ব্যাপারটা নিয়ে আমি আগেও মেনশান করেছিলাম ও বলেছিলাম, যদি বন বিভাগ থেকে অন্ততঃ চারটি এলিফ্যান্ট স্কোয়াড করা হয় তাহলে অন্ততঃ হাতি আসার সঙ্গে সঙ্গে হাতি তাড়িয়ে দেওয়া যায়। গত পাঁচ বছরে সেখানে একটা মাত্র ঐ রকম স্কোয়াড করা হয়েছে এবং তাদের মালাবাজার থেকে বানারহাট ৪০ কিলোমিটার এবং মালবাজার থেকে এল. এন. চা বাগান এই ৪০ কিলোমিটার মোট ৮০ কিলোমিটার রাস্তা তাদের দেখতে হচ্ছে। বন বিভাগ বলছে অর্থ দপ্তর প্রয়োজনীয় অর্থ না মঞ্জুর করার জন্য এটা করা যাচ্ছে। এই ব্যাপারটা আমি আমি অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**[2.00 – 2.10]**

## ZERO HOUR

**মিঃ স্পীকার ঃ**—এখন জিরো আওয়ার হচ্ছে, ওনলি টেন মিনিট সময় বরাদ্দ হয়েছে, তার মধ্যে যে কয়টি হয় হবে, বাকিগুলি ল্যাপ্স করবে।

**শ্রী আবদুল মান্নান ঃ**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের এই হাউসে গত পুলিশ বাজেটের দিন মাননীয় মুখ্যমন্ত্রী বলেছিলেন যে আমাদের রাজ্যে বিনা বিচারে যদি কোন আটক ব্যক্তি থাকে তাহলে আমি পদত্যাগ করব, আমি তাঁর অবগতির জন্য কয়েকটি নাম বলছি, দয়া করে তারপর তিনি যেন তাঁর কথামত ব্যবস্থা নেন। একটা নাম হচ্ছে কেতি মুর্মু, নকসাল এ্যাকটিভিস্ট, নিত্যানন্দ সরকার, নক্সালাইট লিডার, হেমতো বাদ, নকসাল এ্যাক্টিভিস্ট, নবীন রায়, নক্সালাইট লিডার, গৌতম চক্রবর্তী, নক্সালইট লিডার। এই রকম আরো ২ ডজন নাম দিয়ে দিতে পারি যারা বিনা বিচারে জেলখানায় আটক আছেন।

**শ্রী শান্তশ্রী চ্যাটার্জী ঃ**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, পশ্চিমবঙ্গ উচ্চ মাধ্যমিক পরীক্ষার ফলাফলের বিষয়ে আমাদের রাজ্য সরকার ইতিমধ্যে তদন্ত কমিটি গঠন করে রাজ্যের অভিভাবককুলের ধন্যবাদার্থ হয়েছেন। আজকে কাগজে মাননীয় মন্ত্রীর বিবৃতি দেখলাম। যেটা খবর পাচ্ছি চিন্তিত অভিভাবককুল হায়ার সেকেন্ডারী কাউন্সিলের অফিসে গিয়ে যে ব্যবহার তাঁরা পাচ্ছেন, যেভাবে সহানুভূতির সঙ্গে দরদ দিয়ে সমস্যাগুলি দেখা উচিত তার অভাব হচ্ছে। দ্বিতীয় কথা হচ্ছে বিভিন্ন কলেজে ভর্তির ব্যাপারে যাদের মার্কস বেশী আছে তাদের কিছু বাড়তি সুযোগ দেওয়া যাচ্ছে, কিন্তু যাদের মার্কস কম তারা ভর্তি হতে পারছে না। এই বিষয়ে আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী তরুন চ্যাটার্জী ঃ**— মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই একটা গুরুত্বপূর্ণ বিষয়ে। এই গুরুত্বপূর্ণ বিষয়ে যাতে কিছু করা যায় আপনি নিশ্চয়ই চেষ্টা করবেন। বিষয়টা হচ্ছে গত ১৭ তারিখে দুর্গাপুর স্টেট হাসপাতালে একটা রোগী ভর্তি হয়, নাম তার বিভু পদ দাস, ৪ টার সময় ভর্তি হয়, যথারীতি ট্রিটমেন্ট করা হয়। আমি নিজে সেখানে গিয়ে দেখেছি টায়ফয়েডের ট্রিটমেন্ট করা হয়েছে। কিন্তু পরের দিন সকালে দেখা যায় যে ৬ টার সময় হাসপাতাল থেকে ১ ফার্লং দূরে রোগীটি পড়ে আছে এবং রোগীটি মারা গেছে। বিষয়টি গুরুত্বপূর্ণ বিষয়, বিষয়টি তদন্ত করে দেখতে বলছি এবং যথোপুযুক্ত ব্যবস্থা গ্রহণ করবার জন্য বলছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় :—** * * * * * *

**মিঃ স্পীকার :—** সুশোভন বাবু, আপনি এই যে বললেন—আমাদের রাজ্যের সঙ্গে এর কি সম্পর্ক আছে? না, না, এটা হবে না।

**শ্রী লক্ষ্মন চন্দ্র শেঠ :—** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি আমাদের রাজ্য অতিথিশালায় থাকতে দিয়েছেন। ওখানে অনেক এম. এল. এ. মন্ত্রী'ও আছেন। দীর্ঘদিন ধরে ওখানে টেলিফোন অচল হয়ে পড়ে আছে। আমরা পূর্ত দপ্তরের সঙ্গে যোগাযোগ করে দেখেছি, ১৯৮৯ সাল এবং ১৯৯০ সালের ও. ওয়াই. টি র টাকা জমা দেওয়া হয়েছে। পূর্ত দপ্তরে টাকা জমা দেওয়া সত্ত্বেও আবেদন করে টেলিফোন সচল পাওয়া যাচ্ছে না, টেলিফোন অকেজো হয়েই পড়ে আছে তার ফলে নানান অসুবিধা হচ্ছে। আমি আপনার হস্তক্ষেপ দাবী করছি। আপনি টেলিফোন দপ্তরের সঙ্গে কথা বার্তা বলে টেলিফোন সচল করার ব্যবস্থা করুন।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :—** স্যার, খড়গপুর আই. আই. টি তে র‍্যাগিং চলছে। খড়গপুর এখন র‍্যাগিং-এর পীঠস্থান হয়ে গেছে। এটা বিদেশের একটা সামাজিক দুষ্ট ব্যাধি, বিদেশী কালচার। এই র‍্যাগিং বন্ধ করার জন্য আমাদের সকলকে তৎপর হতে হবে, তা নাহলে এই র‍্যাগিং-এর কুফল থেকে ছাত্র সমাজকে রক্ষা করা যাবে না। আজকে ছাত্র সমাজকে নানা ভাবে শারীরিক নির্যাতন করা হচ্ছে। এটাকে বেশিদিন চলতে দিলে ভয়ঙ্কর ক্ষতি হবে। এটাও সেই সঙ্গে মনে রাখতে হবে যে, যারা র‍্যাগিং করছে তারাও আমাদের ছাত্র। কাজেই সরকারের তরফ থেকে এমন কোন ব্যবস্থা যেন না নেওয়া হয় যাতে অন্যান্য ছাত্রদের মনে একটা বিরূপ প্রতিক্রিয়া সৃষ্টি হতে পারে। তাদের বুঝিয়ে সুঝিয়ে এই ব্যাপারে নিরস্ত করতে হবে। সুতরাং প্রশ্নটিকে একটু ভেবে দেখতে হবে, র‍্যাগিং-এর মত এই রকম একটা মারাত্মক ব্যাধিকে নিরসন করার জন্য আমি দলমত নির্বিশেষে সকলকে ঐক্যমত্য হবার আহ্বান জানাচ্ছি।

**শ্রী শীশ মহম্মদ :—** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি আমার এলাকায় গেছেন। জঙ্গীপুরের পরে ন্যাশান্যাল হাইওয়ে দিয়ে যেতে বাম দিকে নিশ্চয় বিরাট জলাশয়, পুকুর দেখতে পেয়েছেন। এই রকম ১৬ টি অঞ্চল নিয়ে আমার সূতী থানা এলাকা অবস্থিত। তার মধ্যে ৬ টি অঞ্চল ইনানডেটেড্ এলাকা। ওখানে দীর্ঘ কাল ধরে একটা নতুন থানা করার কথা চিন্তা ভাবনা হচ্ছে। কিন্তু (জিওগ্রাফিকাল), ভৌগলিক অবস্থা অত্যন্ত ভয়াবহ। ঐ এলাকায় হঠাৎ কোন দুর্ঘটনা, অঘটন ঘটলে পুলিশ জিপ নিয়ে গিয়ে'ও সঙ্গে সঙ্গে সমাধান করতে পারে না। তাই আমি স্বরাষ্ট্র দপ্তরের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, অত্যন্ত ধীর স্থির ভাবে চিন্তা করে অবিলম্বে যাতে ওখানে নতুন থানা নির্মাণ করে প্রশাসন ব্যবস্থাকে আরো দ্রুততর করা যায়, তার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সৌগত রায় :—** স্যার, আপনি জানেন পশ্চিমবাংলার অর্থনীতির একটি গুরুত্বপূর্ণ ব্যাপার হচ্ছে বক্রেশ্বর এবং এটা সোভিয়েত ইউনিয়নের সঙ্গে জড়িত। কিন্তু সোভিয়েত ইউনিয়নে ক্ষমতা হস্তান্তরের পরে বক্রেশ্বর সহ সমস্ত ব্যাপারটিই অনিশ্চিত হয়ে গেছে। তার কারণ, আমরা সংবাদপত্র পড়ে দেখছি, সোভিয়েত ইউনিয়ন ক্রমশ একটা গৃহ যুদ্ধের দিকে এগোচ্ছে এবং যদি গৃহ যুদ্ধ হয় তাহলে অর্থনৈতিক অবস্থা খারাপ হবে। সোভিয়েত ইউনিয়নে ঘটনা ঘটেছে — ইট ইজ এ ষ্টেপ ব্যাকওয়ার্ড — সোভিয়েত ইউনিয়ন গনতান্ত্রিকরণের দিকে যাচ্ছিল, তার থেকে একটু পিছিয়ে এসেছে এবং রক্ষণশীলদের টেম্পোরারি একটু জয় হয়েছে। কিন্তু যা দেখা যাচ্ছে - সোভিয়েত ইউনিয়নের

---

Note : [** Expanged as ordered by the chair]

মানুষ সেখানে গনতন্ত্রের উপর কোন রকম হস্তক্ষেপ, গনতন্ত্রীকরণের পথে কোন বাধা সহ্য করবে না। তার ফলে সেখানে মানুষ রাস্তায় বেরিয়ে পড়েছে এবং ট্যাঙ্কে সেখানে চ্যালেঞ্জ করছে। তার ফলে আমরা একটা গভীর উদ্বেগ প্রকাশ করছি যে, সোভিয়েত ইউনিয়নে গৃহ যুদ্ধ হলে বক্রেশ্বরের কি হবে —

**শ্রী সুনির্মল পাইক** :—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ মন্ত্রীর কাছে একটি আবেদন করতে চাই। খেজুরিয়া থানার দক্ষিণ পূর্বে বঙ্গোপসাগরের উপকূলবর্তী এলাকা পড়ে। সেখানে বর্তমানে একটি ভয়াবহ অবস্থার সৃষ্টি হয়েছে। নোনাপোতা, যোসুয়া, পাঁচুড়িয়া, ওয়াসিংচক, থানাবেড়িয়া, মতিলালচক ইত্যাদি গ্রামগুলি সমুদ্র গর্ভে চলে যাবে, এই রকম একটা অবস্থার সৃষ্টি হয়েছে। কয়েকদিনের মধ্যেই জল প্লাবিত হয়ে যাবে এবং বিরাট বন্যায় সমস্ত এলাকাটি বিধ্বস্ত হবে বলে আমরা আশঙ্কা করছি। আমি তাই মাননীয় মন্ত্রীকে অনুরোধ করছি, এই ভয়াবহ অবস্থার হাত থেকে বাঁচবার জন্য অবিলম্বে বাঁধ নির্মাণের জন্য অর্থ বরাদ্দ করুন এবং বাঁধ মেরামত করে যাতে জল প্রবেশ করতে না পারে তার ব্যবস্থা করার জন্য অনুরোধ জানাচ্ছি।

**[2.10 – 2.20 P.M.]**

**ডাঃ মানস ভূঁইয়া** :—মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রী এবং মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষন করছি। স্যার, মেদিনীপুর জেলার পশ্চিমবঙ্গের সর্ববৃহত জেলা এবং সবচেয়ে বেশী নিরক্ষর মানুষের বাস এই জেলায়। কেন্দ্রীয় সরকারের উদ্যোগে সেখানে রাজ্যসরকার এবং জেলা কর্তৃপক্ষ নিরক্ষরতা দূরীকরণের কর্মসূচী গত এক বছর ধরে যা নিয়েছেন তাতে কাগজে কলমে নিরক্ষরতা দূরীকরণ করা হয়েছে বলে যা বলা হচ্ছে বাস্তবে কিন্তু তা সত্য নয়। আমি তাই বলব, নিজেদের সঙ্গে চালাকি না করে, নিজেদের লজ্জা না ঢেকে বাস্তব চিত্রটা সেখানকার তুলে ধরুন এবং সত্যিকারের জেলাকে নিরক্ষরতা দূরীকরণের পথে নিয়ে যান।

**শ্রী কমলেন্দু সান্যাল** :—মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাবড়ি একটি ভাল খাদ্যদ্রব্য। কোলকাতার বাজারে তা পাওয়া যায় এবং নদীয়া জেলাতেও তা পাওয়া যায়। এই রাবড়ি তৈরি করার পদ্ধতিটা হচ্ছে, উনুনের আঁচে কড়ায় দুধ বসিয়ে নীচে হাওয়া দিতে হয় এবং উপরেও হাওয়া দিতে হয়। এইভাবে হাওয়া দিতে দিতে সর পড়লে সেই সর তুলে মিষ্টি রসে ফেলতে হয়। স্যার, মুর্শিদাবাদ জেলাতে ১৯ জন খুন হয়েছেন, নদীয়াতেও অনেক মানুষ খুন হয়েছেন। ওরা এখানে মিষ্টি মিষ্টি হাসি হেসে কথা বলছেন আর জেলাতে এইসব করছেন। ওদের এই পলিসিটাকে আমার রাবড়ি পলিসি বলতে ইচ্ছা করছে।

**ভন্তু মাঝি** :—মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে মাননীয় কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। স্যার, পুরুলিয়া জেলা খরাপ্রবণ জেলা। এ বছর আমার বিধানসভা কেন্দ্রে বৃষ্টি মোটেই হয়নি ফলে মাত্র ৩০/৪০ ভাগ জমিতে সেখানে চাষ হয়েছে। অবিলম্বে সেখানে যাতে ত্রানের ব্যবস্থা করা হয় তারজন্য আমি দৃষ্টি আকর্ষন করছি।

**শ্রীঈদ মহম্মদ** :—মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। স্যার, মুর্শিদাবাদ জেলার সালার একটি শহরাঞ্চল এলাকা কিন্তু এটা গ্রাম পঞ্চায়েতের অধীনে আছে। এখানকার পঞ্চায়েতের মেম্বার ২৫ জন। এই রকম একটা

শহরকে পঞ্চায়েতের অধীনে রাখা যায় না। সেখানকার সমস্যার সমাধান করার জন্য সালারে পৌরসভা গঠন করার জন্য মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে আমি আবেদন রাখছি।

**শ্রী সুশীল বিশ্বাস ঃ**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত বিধানসভা নির্বাচনের পর থেকে কংগ্রেস (আই) দল বিভিন্ন জায়গায় খুন, লুঠপাট আরম্ভ করেছে। স্যার, আমার কেন্দ্রে এবারে ওরা হেরে যাবার পর চুরি, ডাকাতি, লুঠ, এইসব করে যাচ্ছে। স্যার, নদীয়াজেলার ভীমপুর অঞ্চলে বিবেক মন্ডলের বাড়ী সহ ৪ টি বাড়ী থেকে ওরা ঘটি, বাটি, ছাগল, কাঁথা ইত্যাদি লুঠ করে নিয়ে গিয়েছে। সেখানে আসামীদের গ্রেপ্তার করা হয়নি। বিবেক মন্ডলের অপরাধ এবারে নির্বাচনে সে কংগ্রেসের হয়ে কাজ করে নি। এই কংগ্রেস না করার অপরাধে ৪ টি বাড়ীতে লুঠপাট চালানো হয়েছে। অবিলম্বে দোষীদের শাস্তি দেবার জন্য স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি।

**শ্রী তপন হোড় ঃ**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, বোলপুর মহকুমার ৪৪ স্কোয়ার মাইল এলাকা জুড়ে যে অবস্থা চলেছে তাতে সেখানে মাত্র ২২ শতাংশ জমিতে চাষ হয়েছে। সেখানে জল নেই। সেখানকার অবস্থা অত্যন্ত শোচনীয়। কৃষি দপ্তর এবং সেচ দপ্তরের সেখানে কোন ভূমিকা নেই প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়ার ক্ষেত্রে। কোন ব্যবস্থা এ পর্য্যন্ত নেওয়া হচ্ছে না। এলাকাটিকে খরা এলাকা বলে ঘোষনা করার জন্য আমি দাবী রাখছি।

**শ্রী লক্ষীরাম কিস্কু ঃ**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বীনপুর এলাকাতে যে হারে জঙ্গল কাটা হচ্ছে, আজকে জঙ্গল ধ্বংসের মুখে এসে দাঁড়িয়েছে। আপনি জানেন কয়েকদিন আগে থেকে কংগ্রেস আই এর সমর্থনে ঝাড়খন্ডীরা এই লুঠ করতে শুরু করেছে। বিশেষ করে বাঁশপাহাড়ী অঞ্চলে কংগ্রেস আই এর সমর্থনে সনত্ মাহাতো সেই সব গাছ কেটে কাঠ চালান করছে, বহু গাছ সেখানে সে ধ্বংস করছে। আমি দাবী করছি অবিলম্বে ঐ সনত্ মাহাতোকে গ্রেপ্তার করা হোক এবং জঙ্গল রক্ষার ব্যবস্থা করা হোক।

**শ্রী নির্মল দাস ঃ**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে শিক্ষা দপ্তরের মন্ত্রীরা আজকে উপস্থিত আছেন, সেই জন্য অনুরোধ ক্যাপিটাল গ্রান্ট স্কুল অনুমোদনের ব্যাপারে অনেক সময় নানাবিধ কার্য্য কারণে ডিস্ক্রিমিনেশন হয়। যার জন্য অনেক বিদ্যালয়ের অনুমোদন এবং প্রয়োজন থাকলেও ক্যাপিটাল গ্রান্ট তারা পায় না। যেমন আলিপুর দুয়ার গার্লস হাই স্কুল, এছাড়া নিউ টাউন গার্লস্ হাই স্কুল, শ্যামা প্রসাদ হাই স্কুল উচ্চ মাধ্যমিক বিদ্যালয় হিসাবে সমস্ত ক্রাইটেরিয়া ফুলফিল হওয়া সত্বেও আজ পর্যন্ত অনুমোদন পায়নি, এটা দুর্ভাগ্য জনক। বানারহাট হিন্দি হাই স্কুলও উচ্চমাধ্যমিক বিদ্যালয় হিসাবে অনুমোদন পায়নি যা দুর্ভাগ্য জনক। প্রগ্রেসিভ ষ্টুডেন্টস ইউনিয়ন গতকাল মাধ্যমিক স্তরে রেজিষ্ট্রেশন ফী বাতিলের দাবীতে যে আন্দোলন করেছেন তার পরিপ্রেক্ষিতে এই ফী বাতিল করা দরকার। কারণ রাজ্য সরকার ১২ ক্লাস পর্যন্ত অবৈতনিক শিক্ষা চালু করেছেন। সেখানে ১০ টাকা ফী ধার্য্য করে অভিভাবক এবং ছাত্রছাত্রীদের নুতন ভাবে দায়ভারে ফেলছেন, সেই জন্য এটা বাতিল করা দরকার এবং ৬০/৬৫ বছর বয়সের ক্ষেত্রেও শিক্ষকদের ৬৫ বছর চাকুরি কাল বহাল রাখা দরকার।

**শ্রী শিব প্রসাদ মালিক ঃ**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। আজকে দৈনিক সংবাদপত্রে খবর বেরিয়েছে যে বেনফেড যে সেই সংস্থায় ৬ হাজার কুইন্টাল মত সার যা কেন্দ্রীয় সরকারের বাজেটের পূর্বে কেনা হয়েছিল। ইতি পূর্বে কেন্দ্রীয় সরকার বেনফেডকে নির্দেশ দিয়েছে যাতে সেই সার পুরানো দরেই বিক্রি করা হয়। কিন্তু

সেই ছয় হাজার কুইন্টাল সার আগেই বিক্রি করে দেওয়া হয়েছে বেশী দরে। এই বিষয়ে আমি দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শান্তি রঞ্জন গাঙ্গুলি :—** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে নগর উন্নয়ন মন্ত্রী মহাশয়ের কাছে একটু জরুরী বিষয় উল্লেখ করছি, তিনি বিষয়টি সম্পর্কে ব্যবস্থা গ্রহণ করবেন। বিদ্যাসাগর মহাশয় থাকতেন ৬৩ নং আমহার্ষ্ট ষ্ট্রীটে। এই বাড়ির কাছাকাছি বৃন্দাবন মল্লিক লেনে জমি কিনে তিনি বাড়ি তৈরী করেন। এই বাড়িতে প্রবেশ করেন ১৮৭৬ সালের জানুয়ারী মাসে। বাড়ির ঠিকানা ছিল ২৫ নং বৃন্দাবন মল্লিক লেন। এই বাড়িতেই বিদ্যাসাগরের স্ত্রী থাকতেন। ১৮৯১ সালের ২৯ শে জুলাই স্বয়ং বিদ্যাসাগর মারা যান। ১৯২৬ সালে বৃন্দাবন মল্লিক লেনের নাম হয় বিদ্যাসাগর ষ্ট্রীট এবং বাড়ির নম্বর হয় ৩৬ নং। একই সঙ্গে সেই প্রথম কর্পোরেশনের খাতায় মূল বাড়ির পাশে এক খন্ড জমিকে ৩৬/১ বিদ্যাসাগর ষ্ট্রীট হিসাবে দেখানো হয়। জমির মালিক হিসাবে উল্লেখ ছিল বিদ্যাসাগরের পুত্র নারায়ন চন্দ্রের কণ্যা মতিমালা দেবীর পুত্র ক্ষিতিশ প্রসাদ চট্টোপাধ্যায় এবং অন্যান্যদের। ক্ষিতিশ প্রসাদ ছিলেন পৌরসভার এডুকেশন অফিসার। ১৯৬৯ সালের ২৪শে মার্চ পশ্চিমবঙ্গ সরকার বিদ্যাসাগরেব বাড়ি বলে ক্ষিতিশ প্রসাদের উত্তরাধিকারীর কাছ থেকে ৩৬/১ বিদ্যাসাগর ষ্ট্রীটের এক ফালি জমি ও একটি ভাঙা আউট হাউজ বেশ মোটা টাকায় কিনে অধিগ্রহন করেন। যদিও বিদ্যাসাগর এই বাড়িতে কোনদিন থাকেন নি।

**Mr. Speaker :—** Now Discussion on Demand for Grants. There are 15 cut motions to Demand No. 30. All the cut motions are in order and taken as moved.

1-3 Shri Debaprassad Sarkar : Sir, I beg to move that the amount of the demand be reduced to Re. 1/-

| | |
|---|---|
| Shri Debaprasad Sarkar | Sir, we beg to move that the |
| Shri Gyan Singh Sohanpal | amount of the demand be |
| Shri Saugata Roy | reduced by Rs. 100/-. |
| Smt. Rubi Noor | |
| Dr. Tarun Adhikary | |

**Mr. Speaker :** There is no cut motion to Demand No. 45. Now, the debate starts. Shri Abdul Mannan

**[2.20 – 2.30 P.M.]**

**শ্রী আবদুল মান্নান :—** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাজেটের বিরোধিতা করতে যাওয়ার আগে আমি কয়েকটি কথা বলতে চাই। স্যার, আমরা ভেবেছিলাম যে আমরা একটা সভ্য বাজ্যে আছি স্বাভাবতঃই সেই সভ্য রাজ্যে সরকারে যারা থাকবেন সভ্য হবেন। যখন কিশোর বালক বালিকাদের ভাগ্য নিয়ে ওঁরা ছিনি-মিনি খেলেন তখন আর ওঁদের কি সভ্য বলা যায়? ওঁদের ব্যর্থতা এবং অপাদর্থতার জন্য আজকে ১১ হাজার ছাত্র-ছাত্রীর জীবন নিয়ে ছিনি-মিনি খেলা হচ্ছে। ওঁরা কি নিজেদের ব্যর্থতার দায়-ভার নিজেদের কাঁধে তুলে নিয়ে পদত্যাগ করবেন? আজকে উচ্চ শিক্ষামন্ত্রী কোন্ লজ্জায় এখানে বাজেট দাবী পেশ করেছেন, তা আমি বুঝতে পারছি না। ছ-ছ'টা মন্ত্রী আছেন এই দপ্তরে, ওঁরা কি জবাব দেবেন কেন হায়ারসেকেণ্ডারী পীরক্ষার ফলাফল ১০, ৭৮০ জন ছাত্র-

ছাত্রীর ফল ইন্‌কমপ্লিট রেখে প্রকাশ করা হ'ল? কাউন্সিল থেকে জানান হয়েছিল ১৬ই আগস্টের মধ্যে সমস্ত ছাত্র-ছাত্রীরা ফলাফল জানতে পাবেন। অথচ আমি জানি গতকাল পর্যন্ত চুঁচুড়া মহসীন কলেজের — সেটি একটি সরকারী কলেজ — ১২ ক্লাশের ৩০ জন ছাত্র-ছাত্রীর ফল ইন্‌কমপ্লিট রয়েছে, তারা রেজাল্ট পায় নি। বি. জি. বিহারীলাল ইন্‌স্টিটিউশন, গোপালপুর, হুগলী, সেখানকার ছাত্রছাত্রীরা গতকাল দুপুর একটা পর্যন্ত রেজাল্ট পায় নি। আজকে পেয়েছে কিনা জানি না। কোন্ লজ্জায় এরপরেও এখানে বাজেট বরাদ্দ পেশ করছেন বুঝতে পারছি না! কাউন্সিলের যিনি কর্মকর্তা, তিনি কি বলছেন, খাতা নাকি ভাড়াটে পরীক্ষকদের দিয়ে দেখান হয়। ভাড়াটে পরীক্ষকরা যে খাতা দেখে তা আমরা জানতাম না। ছাত্র-ছাত্রীরা পরীক্ষা দিয়েছে, রেজাল্ট ভাল করবে, কি খারাপ করবে, তার একটা মূল্যায়ণ হবে, পরীক্ষকরা মূল্যায়ণ করবেন। পরীক্ষকরা খাতা নিয়ে চলে যাচ্ছেন, নিজেরা দেখছেন না, তাঁদের ছাত্র-ছাত্রীদের দিয়ে খাতা দেখাচ্ছেন বা এমন সব লোকেদের খাতা দেখতে দিচ্ছেন যারা লেখা-পড়াই জানে না। আজকে এই ভাবে ছাত্র-ছাত্রীদের ভাগ্য নিয়ে ছিনি-মিনি খেলা হচ্ছে। এর পরেও মন্ত্রীর লজ্জা করে না। আমি বক্তৃতা শুরু করার সময় শিক্ষা খাতের বাজেট বরাদ্দের বিরোধিতা করার কথা বলায় সরকার পক্ষের মাননীয় সদস্যরা চেঁচা মেচি করলেন। তাঁদের মধ্যে অনেকে শিক্ষক আছেন, তাঁরা কালকে স্ট্রাইক্ করেছিলেন এবং ছাত্ররাও স্ট্রাইক করেছিল। কি কারণে? কারণ হচ্ছে, শিক্ষা ক্ষেত্রে নৈরাজ্য এবং সন্ত্রাস চলছে তার প্রতিবাদে স্ট্রাইক। বামফ্রন্ট সমর্থক শিক্ষক — এ. বি. টি এ এবং এ. বি. পি. টি. এ, অল বেঙ্গল টিচার্স এ্যাসোসিয়েশন এবং অল বেঙ্গল প্রাইমারী টিচার্স এ্যাসোসিয়েশন গতকালের ধর্মঘটে যোগ দিয়েছিল। তাঁরা সহ আটটি শিক্ষক সংগঠন গতকাল ২০শে আগষ্ট ধর্মঘট করেছিল এবং এস. এফ. আই ছাত্র ধর্মঘট করেছিল। বামফ্রন্ট সরকারে থাকা সত্বেও তাঁরা বলছেন, শিক্ষা ক্ষেত্রে নৈরাজ্য চলছে, শিক্ষক খুন হচ্ছে, সন্ত্রাস চলছে, এ সব বন্ধ করতে হবে। কে বন্ধ করবে? সিদ্ধার্থবাবু, না কংগ্রেস সদস্যরা? আপনারা সরকারে থাকবেন, ব্যয়বরাদ্দের দাবী পেশ করবেন আর নৈরাজ্য বন্ধ করবেন না? আপনারা শিক্ষা ক্ষেত্রে নৈরাজ্য বন্ধ করবেন না? আপনারা শিক্ষা ক্ষেত্রে অরাজকতা বন্ধ করবেন না? শুধুই ব্যয়-বরাদ্দের দাবী পেশ করবেন? নৈরাজ্য, অরাজকতা, সন্ত্রাস, এ-সব আমার কথা নয়, কালকে যাঁরা ধর্মঘট করেছিলেন, তাঁদের কথা। সরকার পক্ষের মাননীয় শিক্ষক সদস্যরা বলুন যে, তাঁরা কাল কেন ধর্মঘট করেছিলেন? আপনারা সরকারে থাকা সত্বেও আপনাদের ধর্মঘটের পথে পা বাড়াতে হয়, আপনাদের লজ্জা করে না? আমরা তো জানি আপনাদের সরকারের আমলে গোটা শিক্ষা ব্যবস্থা অরাজকতাপূর্ণ। স্যার, আপনি শুনলে অবাক হয়ে যাবেন — মাধ্যমিক শিক্ষা মন্ত্রী রয়েছেন, তিনি এবং সদস্যরাও একটু শুনুন — ক্লাশ সিক্স থেকে ইংরাজী পড়ান হচ্ছে — মাতৃভাষা, মাতৃদুগ্ধ, মাতৃ ভাষার মাধ্যমে লেখা-পড়া শেখাবেন, ভাল কথা — কিন্তু আনসাইনটিফিক্ সিলেবাস তৈরী করা হয়েছে। এখানে অনেক শিক্ষক আছেন ক্লাশ সিক্সের 'লার্ণিং ইংলিশ' বই'টা পড়েছেন কিনা বলুন? স্যার, আপনি যদি বই'টা দেখে থাকেন তাহলে দেখবেন প্রথম পাতায় আছে এ বি সি ডি। যেখানে প্রথম পাতায় ছাত্র-ছাত্রীরা এ বি সি ডি শিখছে সেখানে তা শেখার পরেই লেসন্ ১২-তে একটা ছক করে দেওয়া হয়েছে, কতকগুলো শব্দ ছেপে দেওয়া হয়েছে। লার্নিং ইংলিশে লিখে বলা হচ্ছে কি? রিড দি লেটাবস এ্যক্রস দি রোজ—আপনি অবাক হয়ে যাবেন, যেসব ছাত্র-ছাত্রীরা প্রথমে এ. বি. সি. ডি শিখছে সেইসব ছাত্র-ছাত্রীরা রিড দি লেটারস এ্যক্রস রোজ এই কথাটার মানে বুঝবে কি করে? (নয়েজ) আপনাদের অভিজ্ঞতা নেই, গোমুর্খের দল, লেখাপড়া শেখেননি সেইজন্য এইসব কথা বলছেন। আপনাদের বাড়ীর ছেলে-মেয়েদের জিজ্ঞাসা করবেন। একটা ছাত্র-ছাত্রী প্রথমে সে এ. বি. সি. ডি শিখছে, এই এ. বি. সি. ডি অক্ষর জানার পর তারপরেই সে রিড দি লেটারস এ্যক্রোস দি রোজ এই কথাটা সে পড়বে? এই কথাটার মানে সে বুঝবে কি করে? আমি শুনেছিলাম, রাম না জন্মাতেই রামায়ন হয়েছিল আর এখন এই রাজত্বে

ছাত্র-ছাত্রীরা এ. বি. সি. ডি শেখার পরেই সব পন্ডিত হয়ে উঠবে। মাধ্যমিকে যে সিলেবাস তৈরী হয়েছে সেটা আন-সায়েনটিফিক সিলেবাস। ক্লাস ফাইভ থেকে ক্লাস টেনের যে সিলেবাস আর ক্লাস ইলেভেন থেকে ক্লাস টুয়েলভের যে সিলেবাস - এই সিলেবাসের মধ্যে একটা বিরাট কমিউনিকেশন গ্যাপ। মাধ্যমিকের অঙ্কের সিলেবাস দেখবেন, একটা হাডার ফ্যাক্টর পর্যন্ত নেই, একটা আইডেনটিটিসের অঙ্ক নেই। এ্যালজ্যাবরার অঙ্ক, সহজ-সরল অঙ্ক। খালি সূত্রগুলি পড়ে গিয়ে - স্কোয়ার, কিউবের সূত্রগুলি পড়ে গিয়ে একটা ছাত্র হায়ার সেকেন্ডারীতে যাচ্ছে। তখন তাকে পড়তে বলা হচ্ছে ক্যালকুলাস করো, ষ্টাটিসটিক্স ডায়নামিক্স করো। এই যে কমিউনিকেশন গ্যাপ এই কমিউনিকেশন গ্যাপের জন্য একটা মাধ্যমিকে ফার্ষ্ট ডিভিশনে পাশ করা ছাত্র হায়ার সেকেন্ডারীতে গিয়ে ফেল করে যাচ্ছে। এর কারণ কি? মাধ্যমিকে যে ছাত্র ভাল ছিল সেই ছাত্র এই সিলেবাস আনসায়েনটিফিক হওয়ার জন্য হায়ার সেকেন্ডারীতে গিয়ে সে রেজাল্ট খারাপ করছে। এই যে কমিউনিকেশন গ্যাপ এই কমিউনিকেশন গ্যাপের জন্য তাকে কয়েকটা ধাপ এগিয়ে দিচ্ছে তারফলে রেজাল্ট খারাপ করছে। সুতরাং মাধ্যমিক এবং হায়ার সেকেন্ডারীর মধ্যে কনটিনিউইটি আনতে পারলেন না। আপনাদের লজ্জা থাকা উচিৎ। কিশোর ছেলেমেয়েদের নিয়ে আপনারা ছিনিমিনি খেলছেন। মধ্যশিক্ষা পর্ষদে গণতন্ত্রীকরণ করার জন্য অনেক কিছু বলেছিলেন। মধ্য শিক্ষা পর্ষদে নির্বাচন অনেকদিন বন্ধ। ওখানে ভুয়ো বা ভুতুড়ে ভোটার লিষ্ট তৈরী হয় না। যাঁরা ভোট দেবেন তাঁদের শিক্ষক হতে হয়। এই শিক্ষকদের ভোটার হতে গেলে সেখানেও কারচুপি করেছেন। মাত্র ১০ দিন আগে - মধ্যশিক্ষা পর্ষদের ভোটার হতে গেলে - স্কুলের সেক্রেটারীকে দিয়ে সই করাতে হবে। পশ্চিমবাংলায় ২০ পারসেন্ট স্কুলে এ্যাডমিনিষ্ট্রেটর বসানো রয়েছে। এ্যাডমিনিষ্ট্রেটর ছুটি নিয়ে চলে গেলেন, শিক্ষকরা সেখানে সই করতে পারছেন না। এমন তারিখ দেওয়া হল ছুটির একদিন আগে যাতে পরবর্তীক্ষেত্রে সেখানে সই করা না যায়। মধ্যশিক্ষা পর্ষদে নির্বাচন ব্যবস্থায় সেটাই করতে চাচ্ছেন। এইভাবে কারচুপির ব্যবস্থা করে রেখে দিয়েছেন। পুরো শিক্ষাব্যবস্থায় দূর্নীতি চলছে। এই সম্পর্কে আমি পরে বলবো। টিচারদের এ্যাপয়নমেন্টের ক্ষেত্রে আপনারা কি করছেন? এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে নাম আসছে। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের নাম অনুসারে শিক্ষকদের এ্যাপয়নমেন্ট দেওয়া হবে, এ্যাডভার্টাইজমেন্টও হচ্ছে। আমি অনেক সদস্যের এলাকার স্কুলের নাম বলে দিতে পারি। সরষের মধ্যে ভূত রয়েছে। পশ্চিমবাংলার মফস্বলে কি হচ্ছে? একটা হায়ার সেকেন্ডারী স্কুলে চাকরী নিতে গেলে ম্যানেজিং কমিটির সেক্রেটারী বা হেডমাষ্টারমশাইকে ডেভেলপমেন্ট ফি হিসাবে ৪০।৫০ হাজার টাকা দিতে হয়। তাদের বলা হচ্ছে, তোমার নাম প্যানেল ১ নম্বর হয়ে যাবে যদি তুমি ডেভেলপমেন্ট ফি-এর নাম করে টাকা দাও। কি অথরিটি দেওয়া হয়েছে ডেভেলপমেন্ট ফি-এর নাম করে টাকা নেওয়ার? বহু স্কুলে এই জিনিস করা হচ্ছে। (নয়েজ)। কোন স্কুলে কংগ্রেস পরিচালিত কমিটি যদি এই জিনিস করে তাহলে শিক্ষা দপ্তর তাদের এ্যারেষ্ট করে জেলে পুরুন।

**[2.30 – 2.40]**

আজকে পশ্চিমবঙ্গে শিক্ষকদের নিয়োগ নীতি নিয়ে একটা দুর্নীতি হচ্ছে, এইভাবে এ্যাপয়েন্টমেন্ট দিতে গিয়ে দুর্নীতি করছেন। সাধারণ আপনাদের ভাষার ব্যাপারে দেখুন, ইংরাজী ভাষা তুলে দিয়েছেন। প্রাথমিক স্তরে তুলে দিয়ে মাধ্যমিক স্তরে পড়াচ্ছেন। সেদিন মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতিবাবু বললেন যে ইংরাজী না জানলে কিছু ক্ষতি নেই। তাঁর নাতি নাতনীদের পড়ার কথায় বললেন যে, নাতি নাতনীরা কোথায় পড়বে ঠাকুর্দার সেটা দেখার দায়িত্ব নয়। কিন্তু আমরা যারা গ্রামাঞ্চলের স্কুল থেকে পাশ করে আসি কমপিটেটিভ পরীক্ষায় ডনবস্ক, লরেটো ইংলিশ মিডিয়াম স্কুলে যারা পড়ে তাদের সঙ্গে কমপিটেটিভ পরীক্ষা দেব এটা তো আশা করতে পারি। পশ্চিমবঙ্গে গ্রামাঞ্চলে ইংলিশ

মিডিয়াম স্কুল নেই, কাজেই গ্রামাঞ্চলের সাধারণ পাঠশালা, বা স্কুল থেকে পাস করা ছাত্র ছাত্রীরা যখন ওদের সঙ্গে কমপিটেটিভ পরীক্ষা দিতে যায় তখন দেখা যায় ইংলিশ মিডিয়ামের ছাত্রছাত্রীরা পাশ করেছে আর এরা ফেল করেছে। আপনারা সমস্ত ইংলিশ মিডিয়াম স্কুলগুলি তাহলে তুলে দিন, ইংলিশ মিডিয়াম স্কুল গুলি তুলে দিতে পারছেন না, শিক্ষা বিভাগে এ বৈষম্য কেন, আপনারা সাম্যবাদের কথা বলেন তো সাম্যবাদ চালু করুন। আগে সমস্ত ইংলিশ মিডিয়াম স্কুলগুলি তুলে দিয়ে তারপর মাতৃভাষা মাতৃদুগ্ধ চালু করুন, সেটা না করতে পারলে দ্বৈত ব্যবস্থা চালু রাখবেন না দয়া করে। মাননীয় স্পীকার স্যার, এঁরা শিক্ষকদের সম্পর্কে অনেক দরদের কথা বলেন, কিন্তু শিক্ষকরা রিটায়ার করার পরে যে পেনসনের উপর ভরসা করে চলেন সেই পেনসন দেওয়া নিয়ে তো অনেক হৈ চৈ হয়েছিল, আগের মাননীয় শিক্ষামন্ত্রী তো বারাসাতে ক্যাম্প করেছিলেন, বলেছিলেন পেনসন দোব, তা পেনসন দেন নি, একটা কাগজ ধরিয়ে দিয়েছিলেন, তা আজও কেউ পেনসন পান নি। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি জবাব চাইব যে কটা ক্যাম্প করেছেন? কটা শিক্ষককে পেনসন দিয়েছেন? সেটা আমাদের কাছে জানাবেন। আমাদের কাছে খবর আছে বহু শিক্ষক এখনও পেনসন পান নি এবং না পেয়ে আত্মহত্যা করতে বাধ্য হয়েছেন। পেনসন দিতে পারেন নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এঁরা শিক্ষকদের স্বার্থ রক্ষা করতে না পারলেও [illegible] চাকরির মেয়াদ ৫ বছর কমিয়ে দিয়েছেন, রাজ্য সরকারের প্রভাবশালী একজন মন্ত্রীর মা ৬৫ বছর চাকরি করলেন, আর আজকে ৬০ বছর করে দিয়ে চাকরির মেয়াদ কমিয়ে দিলেন। যাঁরা শিক্ষকতা করতে এসেছেন তাঁরা ৬৫ বছর পর্যন্ত চাকরি করবেন এই আশা নিয়েই এসেছেন, ৬৫ বছর বয়সে যদি তাঁরা অথর্ব হয়ে যান তাহলে তো অনেক মন্ত্রী মহাশয় রয়েছেন, মাননীয় বিনয় বাবুর তো অনেক বয়স হয়েছে, মুখ্যমন্ত্রী মহাশয়ও অনেকদিন ৬০ বছর পেরিয়ে এসেছেন, তাঁরা যদি রাজ্য চালাতে পারেন তাহলে শিক্ষক মহাশয়রাও ৬৫ বছর চকরি করতে পারবেন না কেন? আজকে আপনারা ভ্রান্ত শিক্ষা নীতি নিয়ে এই অবস্থা করেছেন। তাঁদের রিটায়ারের যে সুযোগটুকু ছিল সেটাও কেড়ে নিয়েছেন। স্যার, বিভিন্ন জায়গায় বক্তব্য রাখতে গিয়ে এঁরা মাদ্রাসা বোর্ডের সম্বন্ধে অনেক কথা বলেন, আজ পর্যন্ত এঁদের যে সমস্ত রিপোর্ট বেরিয়েছে তাতে দেখা গেছে No junior or senior Madrasa has been recognised after 1987."

১৯৮৭র পর থেকে আজ পর্যন্ত একটা মাদ্রাসার রিপোর্ট দিতে পারেননি। "More than 130 Madrasas which were organised before the Left Front Government came in power in West Bengal have not been recognised so far though they met all criteris for recognition". কংগ্রেসের আমলে যেগুলি রেককনিশন, অর্থাৎ [illegible] হোতো একটা পলিটিক্যাল মোটিভের জন্য সেগুলিও দেন নি। ১৯৮২ সালের পর একটিও মিনিয়র মাদ্রাসা পারমিশন পায়নি। (এ ভয়েস : কম্যুনাল সব কথাবার্তা) মাদ্রাসার কথা বলাটা কম্যুনাল হয়ে যায় না। ওরা বড় বড় সব কথা বলেন এবং ভাল কাজ করতে পারেন আর না পারেন, খারাপ কাজ করেন। হাজী মহম্মদ মহসীন, তিনি রাজ্যেরও নন, কেন্দ্রেরও নন। তিনি হুগলীর এক মহান পুরুষ। তিনি ট্রাষ্ট করে টাকা রেখে গিয়েছিলেন যে ট্রাষ্ট থেকে মুসলিম ছেলেমেয়েরা ষ্টাইপেন্ড পাবেন। পরের টাকা, কিন্তু সেই টাকাও ওরা বন্ধ করে দিয়েছেন। মহসীন ট্রাষ্টের টাকা ওরা বন্ধ করে রেখেছেন তিন বছর ধরে।

স্যার, আমার এখানে মাদ্রাসা বোর্ড সম্বন্ধে আর একটু বলবার আছে। এক্ষেত্রে কিভাবে অবিচার করা হয়েছে সেটা বলবো। মাদ্রাসা সার্টিফিকেট, ওয়েষ্ট বেঙ্গলের সার্টিফিকেট বিহার এবং উত্তর প্রদেশে যখন কংগ্রেস গভর্ণমেন্ট ছিল তখনও এ্যাকসেপ্ট করা হত এবং সেখানে এখনও এ্যাকসেপ্ট করা হয়। স্কুল ফাইনাল, গ্রাজুয়েট এবং পোষ্ট-গ্রাজুয়েটের ইকুইভেলেন্ট আলিম, ফাজিন এবং মমতাজুন

সার্টিফিকেটকে সেখানে এ্যাকসেপ্ট করা হয়। ওঁরা মুসলিমদের জন্য অনেক কিছু করেছেন বলে বলেন। উর্দ্দু এ্যাকাডেমি নিয়ে অনেক কথা বলেন। স্যার, আপনি অবাক হয়ে যাবেন। ১৯৮০ সালে মাননীয় জ্যোতিবাবু ফাউন্ডেশন লে করেছিলেন উর্দ্দু এ্যাকাডেমির জন্য। কিন্তু সেটা তৈরী হল না। অথচ সি. পি. এম. পার্টি র অফিস তৈরী হয়ে গেলো একটি উর্দ্দু মিডিয়াম স্কুলকে ভেঙ্গে দিয়ে আলিমুদ্দিন স্ট্রীটে।

বর্তমানে সরকারী লাইব্রেরীতে অনেক বই কেনা হয়। বিভিন্ন ভাষার বই কেনা হয় সেখানে এবং সেই বইগুলো রক্ষণাবেক্ষণ করা হয়। আমি স্যার আমার কথা বলছি না। ১৯৮৭ সালের ২৯ শে জুন তৎকালিন লাইব্রেরী সার্ভিসে মন্ত্রী যিনি ছিলেন তিনি আমাদের তৎকালীন একজন এম. এল. এ. সুলতান আহমেদ মহাশয়কে বলেছিলেন - 'নো উর্দ্দু বুক ওয়াজ পারচেজড্ ফর গভর্ণমেন্ট লাইব্রেরীজ ডিউরিং দি লাষ্ট ফাইভ ইয়ারস্।' অর্থাৎ ১৯৮২ থেকে ১৯৮৭ পর্যন্ত লাইব্রেরীতে একটিও উর্দ্দু বই কেনা হয়নি। তাহলে এসব বলছেন কেন? ওদিকে উর্দ্দুভাষী এলাকায় গিয়ে সাম্প্রদায়িক সব কথা বলছেন। বিভিন্ন জায়গায় সাম্প্রদায়িকতাকে উষ্কানী দিয়ে বলেছেন যে, কংগ্রেস উর্দ্দুর জন্য কিছু করেনি। এইসব বলে তাদের সেন্টিমেন্টকে উস্কে দিতে চাইছেন। আজকে ওদের মুখোস খুলে দেবার জন্যই এটুকু বলা দরকার ছিল যে, একটা সরকারী লাইব্রেরীতেও উর্দ্দু বই কেনেন নি। তারপর স্যার ওদের করাপশন।

**[2.40 – 2.50 P.M.]**

বিভিন্ন জায়গায় কি রকম করাপসান স্যার আপনি দেখুন। এটা আমার কথা নয়, একটার পর একটা রিপোর্টে ওঁরা বলেছেন, সি. এ. জি রিপোর্ট গুলি দিয়েছেন সেখানে বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ের কথা বলেছেন। বিদ্যাসাগর ইউনিভারসিটি কংগ্রেস আমলে প্রোপোজড হলো, সেই ইউনিভারসিটিতে আপনারা একজন অবসরপ্রাপ্ত লোককে বসালেন। বিশ্ববিদ্যালয়ে ৪০০ জনের উপর ছাত্র-ছাত্রী ভর্ত্তি হলো, তার মধ্যে ২৫ পারসেন্ট ছাত্র-ছাত্রী চলে গেল। এই হচ্ছে ইউনিভারসিটির পোষ্ট গ্রাজুয়েট পড়ানোর অবস্থা। এমন সেখানে পঠন-পাঠনের অবস্থা যে সেখান থেকে ছাত্র-ছাত্রীরা পালিয়ে যেতে পারলে বাঁচে, সেখানকার লেখাপড়ার অবস্থা এমনই হয়েছে। শিক্ষকদের এ্যাপয়েন্টমেন্ট কি ভাবে দেওয়া হয়েছে বলুন। প্রাইমারী টিচারদের ক্ষেত্রে কংগ্রেস আমলে বলা হয়েছিল ভাল শিক্ষক হতে গেলে একটা ট্রেনিং থাকা দরকার। সেই সময় একটা পি. টি. ট্রেনিং দেওয়া হত। অর্থাৎ বেসিক ট্রেনিং প্রাপ্ত ছাত্র-ছাত্রীদের অগ্রাধিকার দেওয়া হত। অধিকাংশ ক্ষেত্রে সেই ভাবে শিক্ষক নিয়োগ করা হত। এখন বেসিক ট্রেনিং- যোগ্যতার মাপ কাঠি নয়, মাপ কাঠি হচ্ছে পঞ্চায়েতের কোন মেম্বার বা মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির লোকাল কমিটির সদস্যদের সঙ্গে যার সম্পর্ক ভাল। এই রকম মাপ কাঠি দেখে প্রাইমারী টিচারদের এ্যাপয়েন্টমেন্ট দেওয়া হচ্ছে। ডিসট্রিক্ট স্কুল বোর্ড -এ এই ভাবে ছুটির আগের দিন পর্যন্ত এ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছে। বিভিন্ন শিক্ষায়তনের ক্ষেত্রে এই রকম ভাবে শিক্ষক নিয়োগ করা হচ্ছে। ছাত্র-ছাত্রীরা স্কুলে ভর্ত্তি হতে গেলে কি অবস্থা হচ্ছে দেখুন। নাম করা কোন স্কুলে ভর্ত্তি হতে গেলে ক্যাডারদের সুপারিশ চাই, পার্টির লিডারদের সুপারিশ চাই, এইরকম ভাবে শিক্ষা ব্যবস্থাটাকে তৈরী করেছেন। মাননীয় স্পীকার মহাশয়, আপনি আজকে শিক্ষা মন্ত্রীকে বলুন তিনি যেন বাজেট বরাদ্দের দাবি না করেন, এই দাবি করার যৌক্তিকতা তাঁর নেই। আজকে ছাত্ররা বিপন্ন। ছাত্রদের রেজাল্ট ঠিকভাবে বার করতে পারেন না আপনারা। সময় মত রেজাল্ট না পাওয়ার জন্য ছাত্ররা আই. আই. টি - তে ভর্ত্তি হতে পারছে না, মেডিক্যাল এবং জয়েন্ট এনট্রান্সে ভর্ত্তি হতে পারছে না। ১৫ দিনের মধ্যে সার্টিফিকেট না দেখাতে পারার জন্য ভর্ত্তি বাতিল হয়ে যাচ্ছে। সেই জন্য আমি এই বাজেটের বিরোধিতা করছি এবং ছাঁটাই প্রস্তাবকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী পার্থ দে** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে শিক্ষা খাতে যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করা হয়েছে আমি তাকে সমর্থন করে দু-একটা কথা বলবো, প্রথমে বলি আমাদের পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার মাদ্রাসা শিক্ষার ব্যাপারে যে পদক্ষেপ নিয়েছে, আমার সময় থাকলে বলতে পারতাম, সেটা যথেষ্ট প্রশংসার দাবি রাখে। বিরোধী বন্ধুরা এই ব্যাপারে বিশেষ খবর রাখেন না মাদ্রাসার জন্য কি করা হয়েছে। আমি ছোট কয়েকটি কথা বলছি। পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার আসার পর আমাদের অবস্থা কি দাঁড়িয়েছে সেটা একটু বলে দিই। আমি ভারতবর্ষের ৬ টি রাজ্যের সঙ্গে তুলনা করে বলবো, সেই রাজ্য গুলি হলো অন্ধ্রপ্রদেশ, গুজরাট, মহারাষ্ট্র, কেরালা, তামিলনাড়ু এবং পশ্চিমবাংলা। এই রাজ্য গুলির কথা এবং তার সঙ্গে পশ্চিমবাংলার কথা বলছি। অন্ধ্রপ্রদেশে শতকরা ১৯.১৭ ভাগ হ্যাবিটেশান স্কুল আছে, অর্থাৎ বসতি আকারে ১ কিলোমিটার মধ্যে স্কুল আছে। এই ক্ষেত্রে গুজরাটের হচ্ছে ৯৯.৪৫ ভাগ, কেরালায় হচ্ছে ৯৪.৩৯, মহারাষ্ট্রে হচ্ছে ৯৭.৭৫, তামিলনাড়ুতে হচ্ছে যে ৯৬.০২ এবং পশ্চিমবাংলায় হচ্ছে ৯৭.৩৮। মোটামুটি ঠিক আছে। কিন্তু এই বসতি এটা অন্ধ্রপ্রদেশকে ধরুন - অন্ধ্রপ্রদেশের সঙ্গে পশ্চিমবাংলার মিল আছে বলে ধরছি - অন্ধ্রপ্রদেশ ৩৫, ২৪৫ আর সেখানে পশ্চিমবাংলা ৪২. ২৩০। আমাদের এখানে সিডিউল্ড কাষ্টস এবং সিডিউল্ড ট্রাইবস্ যে এলাকা আছে সেই এলাকায় এক কিলো মিটারের মধ্যে প্রাইমারী স্কুল আছে। আমি দুটি জায়গা সম্বন্ধে বলছি। অন্ধ্রপ্রদেশে সিডিউল্ড কাষ্টস এবং সিডিউল্ড ট্রাইবস্ এলাকায় - এক কিলোমিটারের মধ্যে - স্কুলে আছে ৯৯.১০ পারসেন্ট এটা হচ্ছে কাষ্টস এলাকায়। এবং সিডিউল্ড ট্রাইব্স এলাকায় আছে ৯৭.৪৫ পারসেন্ট। তামিলনাড়ুতে সিডিউল্ড কাষ্টস এলাকায় ৯৬.৩৫ পারসেন্ট এবং সিডিউল্ড ট্রাইবস্ এলাকায় আছে ৮৭.০০ পারসেন্ট। আর পশ্চিমবাংলাতে সিডিউল্ড কাষ্টস এলাকায় এক কিলোমিটারের মধ্যে প্রাইমারী স্কুল আছে ৯৫.৬৫ পারসেন্ট এবং সিডিউল্ড ট্রাইবস্ এলাকায় আছে ৯৫.০৫ পারসেন্ট। এটা বামফ্রন্ট সরকারের আমলে হয়েছে। সেজন্য আমি একটু পুরণো কথা বলবো, বেশীক্ষণ বলবো না, অল্প একটু বলবো। এখানে কংগ্রেসের আমলে যে অগ্রগতি হয়েছে - এটা হচ্ছে চতুর্থ এডুকেশন সার্ভে যেটা হয়েছিল তার রিপোর্ট ; ১৯৭৩ সাল থেকে ১৯৭৮ সাল অবধি অগ্রগতি, একটি বছর বামফ্রন্টের আমল। নতুন প্রাইমারী স্কুল যেটা ঐ সময়ে হয়েছে, তার রেট অব ইনক্রিজ ছিল ৯ পারসেন্ট। এই তুলনায় ফিফথ এডুকেশন সার্ভের রিপোর্ট, মোট ১৯৭৮ সাল থেকে ১৯৮৩ সাল পর্যন্ত। এই সময়ে ইনক্রিজ ছিল ১৩.৫৯ পারসেন্ট। অন্যস্তরে আরও অনেক বেড়েছে। এনরোলমেন্ট বেড়েছে পশ্চিমবাংলাতে। কংগ্রেস আমলে এখানে যার পরিমাণ ছিল ৪৩ লক্ষ, সেটা হয়েছে ৫৩ লক্ষ। এই রকম ধরণের অগ্রগতি কিছু কিছু ঘটেছে। ভারতবর্ষে বিভিন্ন রাজ্যে দেখা গেছে যে, জনসংখ্যার তুলনায় সিডিউল্ড ট্রাইব্স এর সংখ্যা, তার কত অংশ প্রাথমিক শিক্ষায় অংশ গ্রহণ করে? পশ্চিমবাংলায় মোট জনসংখ্যার ২১.৯৯ পারসেন্ট সিডিউল্ড কাষ্টস্ ছেলেমেয়েরা পড়ছে। আর আমাদের প্রাথমিক বিদ্যালয় যেগুলো আছে সেখানে সিডিউল্ড কাষ্টস ছেলেমেয়েরা পড়ছে মোট ছাত্রের ২৪.৮০ পারসেন্ট। মোট ছাত্রের মধ্যে সিডিউল্ড ট্রাইবসের অংশ গ্রহণ হচ্ছে ৫.৬৩ পারসেন্ট। আমাদের পশ্চিমবাংলা ভারতবর্ষের মধ্যে দিল্লী ছাড়া একমাত্র রাজ্য যেখানে সম্ভবত বেশী সংখ্যক ছাত্র-ছাত্রীকে বিনামূল্যে বই দেওয়া হয়। খাবার দেওয়া হয় একমাত্র তামিলনাড়ুতে এবং আমাদের পশ্চিমবাংলা সরকার দেন। পশ্চিমবাংলায় খাবার দেওয়া হয় ২৮, ৫৯, ২৬৬ জনকে এবং বিনামূল্যে টেক্সট বই দেওয়া হয় ৫১, ৯৪, ৭৭৪ জনকে। ছাত্র-শিক্ষকের যে অনুপাত, যেটাকে সর্বভারতীয় ক্ষেত্রে ধরলে - ছাত্র-শিক্ষকের অনুপাতের গড় ধরলে - তার সংখ্যা ৪৪। অর্থাৎ সর্বভারতীয় ভাবে একজন শিক্ষক ৪৪ জন ছাত্রকে পড়ান। পশ্চিমবাংলার তলার দিকটা ভালো। আমাদের এখানে ৪১ জনকে পড়ান। মাধ্যমিক স্তরে সর্বভারতীয় গড় হচ্ছে, একজন শিক্ষককে গড়াতে হয় ২১ জন ছাত্রকে। এখানে আমাদের ১৫ জনকে পড়াতে হয়। হায়ার সেকেন্ডারী স্কুলের ক্ষেত্রে আরও কম। সর্বভারতীয় ভাবে

যেখানে ১.১৫ পারসেন্ট, সেখানে আমাদের মধ্যে হচ্ছে ১.৯৩ পারসেন্ট। আমি খুব তাড়াতাড়ি বলে দিচ্ছি। ভারতবর্ষের অনেক রাজ্যে অনেক বড় বড় কাজকর্ম আছে, নামডাকও আছে। ভারতবর্ষে একেবারে শিক্ষক নেই - নো টিচার - তার হিসাব হলো - অন্ধ্রপ্রদেশে ৬১৫, গুজরাটে ২৫০, কেরালাতে এটা নেই, মহারাষ্ট্রে ১৯৩। এটা মোট স্কুলের হিসাবে গড় হচ্ছে - অন্ধ্রপ্রদেশে ১.৩৭ পারসেন্ট গুজরাটে ১.১৭ পারসেন্ট, মহারাষ্ট্রে ০.৫১ পারসেন্ট। আর পশ্চিমবাংলায় মাত্র দুটি জায়গায়। অর্থাৎ কোন পারসেনটেজে আসছে না। ওয়ান টিচার, একজন করে শিক্ষক আছেন এমন স্কুলের শতকরা হার - অন্ধ্রপ্রদেশে শতকরা হার হচ্ছে ২৯.৯৭ পারসেন্ট, গুজরাটে ৩৭.৬৪ পারসেন্ট। কেরালাতে খুব কম .৩১ পারসেন্ট। মহারাষ্ট্রে ৪৩.৭৩ পারসেন্ট, তামিলনাড়ুতে ৯.৩১ পারসেন্ট আর পশ্চিমবাংলায় ৩.৪৬ পারসেন্ট।

**[2.50 – 3.00]**

ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গের অগ্রাধিকার সবচেয়ে বেশী, কেননা আগেকার একটা সমীক্ষায় পেয়েছি, প্রফেসার পি. কে বোসের এবং সেখানে কংগ্রেস আমলে ১০ পারসেন্ট স্কুলে ওয়ান টিচার ব্যবস্থা ছিল। তারপরে যেসব স্কুলে পানীয় জলের ব্যবস্থা আছে যেমন অন্ধ্রপ্রদেশে ১৫ হাজার, গুজরাটে ৭ হাজার মহারাষ্ট্রে ১৭ হাজার, তামিলনাড়ুতে ২৪ হাজার স্কুলে পানীয় জলের ব্যবস্থা আছে। আর পশ্চিমবঙ্গে ২৮ হাজার স্কুলে পানীয় জলের ব্যবস্থা আছে। আর খেলার মাঠের ক্ষেত্রে মহারাষ্ট্রে ২৭ হাজার, তামিলনাড়ুতে ২৫ হাজার এবং পশ্চিমবঙ্গে ৩৪ হাজার স্কুলে খেলার মাঠ আছে। আবো বিভিন্ন রাজ্যে কিছু স্কুলে আছে। আর অন্যান্য রাজ্যের তুলনায় এই রাজ্যে আন এডেড স্কুলের সংখ্যা সবচেয়ে কম। ভারতবর্ষের অন্যান্য রাজ্যে এই স্কুলের সংখ্যা অনেক বেশী, ওইসব রাজ্যে স্কুল অনেক চলেই না। আর আমাদের এখানে আনএ্যডেড স্কুল নেই বললেই চলে, পশ্চিমবঙ্গে এই সংখ্যা সবচেয়ে কম। তারপর পশ্চিমবঙ্গের মত আর কোন রাজ্যে এতো ফি স্কুল আর নেই। পশ্চিমবঙ্গে এর সংখ্যা খুব বেশী। যারা স্কুলে আসতে পারে না তাদের জন্য নন-ফরম্যাল এডুকেশান সিসটেমে হায়েষ্ট কভারেজ ৩, ৭৯ হাজার ৪৫১ জন। আমাদের কঠিন পরিস্থিতির মধ্যে কাজ আরম্ভ করতে হয়েছিল। এবং সেই তুলনায় অগ্রগতি খুব ভালো। পশ্চিমবঙ্গ বলতে গেলে ভারতবর্ষের মধ্যে অন্যতম স্থানে রয়েছে। কিন্তু এই শিক্ষাক্ষেত্রে আসল অসুবিধাটা কোথায় সেটা তো দেখতে হব। আসল অসুবিধাটা হচ্ছে যে, ভাবতবর্ষ শিক্ষাকে একটা যুগ্ম তালিকায় নিয়ে যায় এবং এই যুগ্ম তালিকায় রাখার ফলে ভারতবর্ষের বিভিন্ন রাজ্যের তরফ থেকে বিভিন্ন শিক্ষাবিদদের তরফ থেকে এর বিরোধিতা করা হয়। শিক্ষা সংক্রান্ত যে সমস্ত আলোচনা, গবেষণা আর্ন্তজাতিক ক্ষেত্রে হয়েছে, বিশেষ করে তৃতীয় বিশ্বের দেশ গুলিতে লেখাবিদরা আলোচনা এবং গবেষণা করেছে, তাতে তারা এই সিদ্ধান্তেই এসেছেন যে বিকেন্দ্রীকরণের মধ্যে দিয়েই এর সমাধান সম্ভব। বিকেন্দ্রিকরণ ব্যবস্থার উপরে জোর দেওয়ার কথা বলেছিলেন এবং রিসোর্সেস যাতে করে সংগ্রহ করতে পারে। এরজন্য যদি অর্থের প্রয়োজন হয় তার উপরে জোর দিতে হবে। এবং তা নিয়ে আলোচনাও করা হল কিন্তু কেন্দ্রীয় সরকার এর উপরে কর্তৃত্ব জারি করলেন। এই শিক্ষাখাতে অর্থ বরাদ্দ কমিয়ে যাচ্ছে। কিন্তু ওদেরই সময়ে রামমূর্তি কমিটির রিপোর্টে কি বলেছিল ওঁনারা জানেন না। এ সত্ত্বেও কেন্দ্রীয় সরকার বরাদ্দ কমিয়ে দিচ্ছে। কেন্দ্রীয় সরকার তার বাজেটে কখনো ১.১ পার্শেন্ট, কখনো বা ০.৯ পারসেন্ট করে চলছে। সেই তুলনায় আমরা পশ্চিমবঙ্গে শিক্ষা খাতে ব্যয় বরাদ্দ বাড়াবার চেষ্টা করেছি। এই যে টোটাল ফ্রেম ওয়ার্ক এই ব্যাপারে ভারতবর্ষের পরিকল্পনাটা কি? এই বিষয়ে কেন্দ্রীয় নীতিটা কি ঠিক করতে হবে এবং সেখানেই একটা বিরাট অসুবিধা দেখা যাচ্ছে এবং সেই অসুবিধাটাকে অতিক্রম করতে হবে। সেখানে কি করে অতিক্রম করা যাবে? এই পথ অতিক্রম করার একটি মাত্রই পথ হচ্ছে

শিক্ষা গণতন্ত্রিকরণ করা। এবং সবচেয়ে বেশী শিক্ষা গণতন্ত্রিকরণ করে আমরা পশ্চিমবাংলায় একেবারে বিশ্ববিদ্যালয় থেকে আরম্ভ করে স্কুল পর্য্যন্ত গণতন্ত্রিকরণ করছি। নির্বাচন হচ্ছে, সবাই পরস্পর অংশগ্রহণ করছে। দ্বিতীয় নং হচ্ছে বিভাগীয় যে স্তর শিক্ষকদের রয়েছে সেটা আমরা ঠিকমত পালন করছি। শিক্ষক নিয়োগে আমরা একটা সুষ্ঠ নীতি গ্রহণ করেছি। রাম মূর্তি কমিটির রিপোর্ট আছে, এতে কি বলা হয়েছে সেটা একটু দেখবেন। আমি অন্যান্য রাজ্যে নিজে গিয়ে দেখেছি যে শিক্ষক নিয়োগের ক্ষেত্রে কোন নিয়োগে নীতি নেই, সেখানে বেসরকারী সংগঠনে স্কুল চালানো হয়। তারা নিজেদের ইচ্ছামত শিক্ষক নিয়োগ করে স্কুল গুলো চালান। আমাদের এখানে যেমন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে নিয়োগ করা হয় সেটা কি ভবর্বের বিভিন্ন রাজ্যে নেই। কিন্তু এখানে সেটা করা হয়েছে, ভারতবর্ষে আর কোথাও এই শিক্ষক নিয়োগের ব্যাপারে কোন নিয়ম নেই বা কোন রেকড নেই। সেখানে নিয়োগ নীতিতে পরিষ্কারভাবে বলে দেওয়া হয়েছে এই নিয়োগের ব্যাপারে। বোর্ড অফ সেকেন্ডারি এডুকেশান নিয়োগ নীতি আছে, পাবলিশও করা আছে। আমাদের যে বিভিন্ন স্কুল কাউন্সিল আছে, তাদেরকে নিয়মের মধ্যে এনে স্কুল বোর্ডের মধ্যে আনা হয়েছে। এই শিক্ষক নিয়োগের নিয়ম-কানুন প্রকাশও করা হয়েছে এবং তাতে বলা হয়েছে যে শিক্ষক নিয়োগের ক্ষেত্রে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে নেওয়া হবে। আর কলেজের ক্ষেত্রে কলেজ সার্ভিস কমিশন চালু করা হয়েছে। তাছাড়া সরকারী স্কুলে শিক্ষক নিয়োগের ক্ষেত্রে পি এস সির উপর দায়িত্ব ন্যস্ত করা হয়েছে, তাদের উপরেই জোর দেওয়া হয়েছে। শিক্ষার বিষয়গুলিতে ধারাবাহিকতা বজায় রাখার জন্য আলোচনার প্রয়োজনীয়তা আছে, অভিজ্ঞতা নেওয়া হবে এবং নতুন নতুন পরীক্ষা-নিরীক্ষা করতে হবে। আপনারা বলছেন যে পৃথিবীটা এগিয়ে চলছে তাহলে কি নতুন পরীক্ষা-নিরীক্ষা হবে না, সেই নতুন পরীক্ষা নিরীক্ষাই হচ্ছে। আমাদের দেশে এতদিন ধরে যে নির্ধারিত পথগুলি রয়েছে এবং পথ নির্দেশগুলি রয়েছে তার উপর নির্ভর করে আমাদের প্রত্যক্ষ অভিজ্ঞতার উপর নির্ভর করে আমাদের এখানে প্রাইমারী সিলেবাস তৈরী হয়েছে তাতে সবাই অংশ গ্রহণ করেছে, শিক্ষকরাও অংশ গ্রহণ করেছে। তাই বলছি সেটা এখানে রিভিউ হচ্ছে। এখানে একটা কথা বলে শেষ করতে চাই ইংরাজী সম্বন্ধে এখানে আলোচনা হচ্ছে। ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে নাগালান্ড, অরুণাচল প্রদেশ, গোয়া ওরা ইংরাজীকে ফার্স্ট ল্যাঙ্গুয়েজ বলে মনে করে। তাই ওরা ক্লাস ওয়ানে পড়ায়। এবং সেকেন্ড ল্যাঙ্গুয়েজ হিসাবে ইংরাজীকে অফার করা হয়। আবার অনেক জায়গাতে ক্লাস থ্রি, ক্লাস ফোরে শুরু হয়। যেমন কেরালায় ক্লাস ফোরে পড়ান হয়, তামিলনাড়ুতে ক্লাস থ্রিতে পড়ান হয়, দিল্লিতে ষষ্ঠ শ্রেণীতে পড়ান হয় এবং অষ্টম শ্রেণী পর্যন্ত পড়ার পর আর পড়তে হয়না। আমাদের না হয় বুদ্ধিসুদ্ধি কম বলে আপনারা মনে করছেন কিন্তু রামমূর্তি কমিটি তারা এটা রেফার করেছে। এই ব্যাপারে আমার বন্ধুরা রেফার করেছেন তারা আরো রেফার করবেন। সারা ভারতবর্ষের সাথে পৃথিবীর অভিজ্ঞতায় দেখেছি কি পড়ান হল সেটা বড় কথা নয়, কি ভাবে পড়ান হচ্ছে সেটাই কথা। আপনারা বললেন ইংরাজীর এ. বি. সি. ডি. না শিখলে কি ভাবে শিখবে, যে ভাবে মা বাবা শেখান হয় সেই ভাবেই হবে। সেইজন্যই আমরা মাতৃভাষার উপর জোর দিয়েছি এবং এটা আরো ভাল ভাবে পড়ান হবে। এখানে ইংলিশ মিডিয়ামের কথা বলা হল, এখানে হায়ার সেকেন্ডারীর ইংলিশ মিডিয়ামের ছেলেরা সবাই কি ১০০য় ১০০ পেয়েছে, সবাই পাস করেছে, সবাই ভাল নম্বর পেয়েছে? বিশেষ করে মাধ্যমিক স্তরে যাওয়ার পরে কি ভাবে পড়ান হয় তাহা আলোচনার বিষয়, এই ব্যাপারে যদি কোন সুনিশ্চিত মতামত থাকে তাহলে বলুন। কোথায় পৃথিবীর দ্বিতীয় ভাষাকে প্রথম ভাষা হিসাবে পড়ান হয়েছে! এই ব্যাপারে যদি কিছু জানা থাকে তাহলে বলুন, এই বলে বাজেটের সমর্থনে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুব্রত মুখার্জী** :— Sir, on a point of order.

**মিঃ স্পীকার :—** What is your point of order?

**শ্রী সুব্রত মুখার্জী :—** স্যার, একটা মারাত্মক ভুল মন্ত্রী মহোদয় করেছেন এই বাজেটে, এটা পাস হবে না। এখানে একটা বিধিসম্মত ত্রুটি হয়ে গেছে। প্রথম যখন বিজনেস এ্যাডাভাইসারী কমিটির মিটিং করেন তখন ২১ তারিখে ঠিক হয়েছিল ডিমান্ড নম্বর ৩০ এবং ৪৫ যেটা নিয়ে এখানে বাজেটের ব্যয়বরাদ্দের আলোচনা হবে এবং পাস হবে। আজকে যে কাগজ দিয়েছেন আমাদের কর্মসূচী তাতে আপনারা লিখেছেন যে ডিমান্ড নম্বর ৩০ এবং ৪৫ এই দুইটি খাতের উপর আজকে বক্তৃতা হবে এবং প্রেস হবে। আজকে বক্তৃতার যে স্পীচে যেটা সুপারিশ করেছেন এবং পাস করেছেন রাজ্যপালের সুপারিশক্রমে ৩০ নং অভিযানের অন্তর্গত "২২০২ - সাধারণ শিক্ষা" "২২০৩- কারিগরী শিক্ষা", "২২০৫- কলা ও সংস্কৃতি এবং ৬২০২ - শিক্ষা, ক্রীড়া, কলা ও সংস্কৃতি বিষয়ের ঋন এই চার খাতে ১৯৯১-৯২ আর্থিক বৎসরের জন্য মোট ১৭০৪ কোটি ৬৮ লক্ষ ১৪ হাজার টাকা ব্যয় বরাদ্দের প্রস্তাব পেশ করছি। অর্ন্তবর্তীকালের ব্যায়ের জন্য প্রথম দফায় যে ৫৬৮ কোটি ২৩ লক্ষ টাকা অনুমোদিত হয়েছে এবং দ্বিতীয় দফায় ২৮৬ কোটি ১১ লক্ষ ৬১ হাজার টাকা ব্যয় বরাদ্দ প্রস্তাবিত হয়েছে, তাও এই প্রস্তাবের অর্ন্তভুক্ত। ১৯৯১-৯২ সালের শিক্ষাখাতে ব্যয়-বরাদ্দের বৃহৎ অংশ ৩০ নং অভিযানের অর্ন্তগত আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার পয়েন্ট হল এই একদম স্পেসিফিক নাম্বার আছে যে রাজ্যপালের সুপারিশক্রমে এত নম্বরের খাতে পেশ করেন তবে আমি ধরে নিচ্ছি ৪৫ নম্বর ডিমান্ডটার টাকার অঙ্কটা ধরেই যদি বলি তাহলে ডিমান্ডের কি হবে, অন হোয়াট বেসিস? ডিমান্ড নম্বর যদি এই বাজেটে না থাকে তাহলে হোল থিং এই প্রসিডিংসটা রং করছেন।

**[3.00 – 3.10 P.M.]**

আপনি হয় বক্তৃতার সাথে সংযোজন করুন এই কথা আর নয়তো ৩৫ নম্বর খাত বাদ থাক। এটা তো বে-আইনী হচ্ছে।

**Mr. Speaker :** The voting will be twice. It will be voted separately. কোনো বে-আইনী হচ্ছে না। ২২৫১ ডিমান্ড নং ৪৫ সেপারেটেড ভোট টোয়াইজ হবে। ভিন্নভাবে প্রেস হয়েছে। এ ওভার রুল্ড।

**Shri Subrata Mukherjee :** এটা তো ইরেগুলারিটি হচ্ছে।

**Mr. Speaker :** There is no irregularity. The Demands have been placed separately and accordingly, the voting also will be separately. So, it is not out of order. Your point of order is over-ruled.

Yes, Mr. Gyan Singh Sohan Pal, What is your submission?

**Shri Gyan Singh Sohan Pal :** Sir, Mr. Subrata Mukherjee has just brought to your notice a serious irregularity which has been committed. That may be due to oversight. Sir, if you kindly recall, on the day the Demands were moved - the Hon'ble Minister moved both the Demands. There is no doubt about it and both the Demands were moved individually. But the point that Shri Subrata Mukherjee has raised is not about the moving of the Demands. His contention is that the

Hon'ble Minister - the speech - which he has printed, has been taken as read for the reference to one Demand and in regard to the second one, which he has moved, it has not been refferred to therein. Sir, it is an irregularity. I once again say that it is an irregularity. It may be due to oversight but since it is an irregularity, it is necessary that it should be corrected because in the Budget Speech of the Hon'ble Minister, there is absolutely no reference to that Demand. I, therefore, once again submit that due thought should be given to the submission made by Shri Subrata Mukherjee. The government should not stand on the ground of any prestige. They should correct the irregularity.

**Mr. Speaker :** Mr. Sohan Pal, supposing a Minister moves his speech, then what happens? If he does not move his speech, what happens?

**Shri Gyan Singh Sohan Pal :** Sir, I don't wish to go into any controversy. But, deliberately, this is an omission. What is the good of publishing these booklets containing the speeches of the Hon'ble Minister? We can do away with the speeches and straightway say that the Demands can be taken up. Since, you have made a speech relating to that Demand, it is only meet and proper that the reference should be made to this Demand in the Budget Speech. This is my submission.

**Dr. Zainal Abedin :** The question here is - Sir, your question is hypothetical and we will be very glad if that becomes a convention. But sir, without any speech can the Hon'ble Minister move his grant and support it very strongly? Sir, if you encourage that then let us not wait for any further debate because we have already had some discussions, and now if you can persuade the Minister not to make any point about the Government policy in this regard to be the part of the proceeding we will only debate on the Grants moved by the Minister and that could be a welcome situation. In that case it is up to them to decide to have a debate only on one Grant because that has been moved, and another Grant has been moved without any speech. We will welcome any such gesture from our side because there is no bar. I think the Hon'ble Minister will listen to that and withdraw his speech which may possibly be partly correct and partly omitted. We welcome the situation. From our view there is no law against it. Please listen to our advice and declare that - 'We withdraw the speech'. We can then immediately enter into the discussion and if that is omitted from the record we welcome it.

**Mr. Speaker :** You see, Mr. Subrata Mukherjee has raised what he is claiming to be a technical point, because there is no speech on a particular Demand of the Minister, as such the Demand cannot be considered. Now, whether a Minister will make a speech or not, it is his prerogative. He is not bound to make any speech. He may make it or may not make it. Here the Minister choses not to make a speech. Now the opposition can say on this matter that the Government has no policy on this. That is a matter of criticism. It is a matter of debate but that matter cannot be taken to vote. However, it is not irregular or ......(noise). I say it is not even irregular if the Minister choses not to give a speech. You can criticise them you may say - you have no policy, you have no direction. It is allright. However he is not bound to make any speech. No, No. I would only draw the attention of the Minister that it is accepted that a policy statement will be made in the Budget speech. May be because of shortage of time or paucity of time - because everything is being done on a very short span of time - the Minister could not make a speech. But in future they should be more cautious and more careful on this point. Now, I call upon Shri Sanjib kumar Das.

**Shri Satya Sadhan Chakraborty :** Sir, this is a very important point. I take note of your caution and in future I will follow your instructions and make the necessary speech.

**শ্রী সঞ্জীব কুমার দাস ঃ**—মাননীয় স্পীকার স্যার, ১৯৯১-৯২ সালের জন্য শিক্ষা খাতের ব্যায়-বরাদ্দের যে প্রস্তাব এখানে আনা হয়েছে আমি তার বিরোধিতা করে এবং আমাদের দলের পক্ষ থেকে কাট মোশান যা আনা হয়েছে তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। মাননীয় স্পীকার স্যার, পশ্চিমবাংলার শিক্ষা-ব্যবস্থা নিয়ে আমি একটা ঘটনার কথা এখানে উল্লেখ করতে চাই। কয়েকদিন আগে আমাদের কলেজের একটা ছাত্রকে কয়েকজন দুর্বৃত্তকারী তুলে নিয়ে যায় ও ধরে নিয়ে যায়। সে এখনো পর্য্যন্ত কথা বলতে পারে না। সে লিখে জানিয়েছে যে তাকে একটা ইঞ্জেকশান দেওয়া হয়। কিন্তু তার জ্ঞান আছে, সে হাত পা নাড়ে, খেতে পারে, কিন্তু কথা বলতে পারেনা। আপনারা চিৎকার করবেন না, এটা একটা বাস্তব ঘটনা। যারা এখানে ডাক্তার আছেন তাদেরকে সম্মান দিয়ে বলছি, যদি একজনের সর্বনাশ করতে হয় তাহলে তাকে স্লো-পয়েজন ইঞ্জেকশান দিয়ে ধীরে ধীরে মেরে ফেলা যায়। তার বাবা বা মা কেউ জানতে পারবে না। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার যে শিক্ষানীতি চালু করেছেন, তাতে ধীরে ধীরে পশ্চিমবাংলার আগামী দিনের ভবিষ্যৎ অন্ধকারের দিকে চলে যাচ্ছে। তারা হাত নাড়বে, পা নাড়বে, খেতে পারবে, কিন্তু কথা বলতে পারবে না।

**[3.10 – 3.20]**

সমস্ত ঘটনাকে ১৯৭২ সালের পরিপ্রেক্ষিতে বিচার করে আপনারা মানসিক শান্তি পেতে পারেন কিন্তু পশ্চিমবঙ্গের শিক্ষা জগতের উন্নতি করতে পারবেন না। এই হাউসে কিছুদিন আগে ইংরাজী

প্রাথমিক স্তরে থাকবে কি থাকবে না এই নিয়ে ডিবেট হয়েছিল, সরকার পক্ষের বক্তব্যটা এই রকম ছিল আমরা যেন চাচ্ছি প্রাথমিক স্তর থেকে বাংলা উঠে যাক ইংরাজী চালু থাকুক এই রকম পরিবেশ সৃষ্টি করা হয়েছিল। একজন দায়িত্বশীল সদস্য বলেছিলেন তাহলে ইংরাজকে নিয়ে আসুন, ইংরাজী থাকবে। আমাদের বক্তব্য তা নয়, আমাদের বক্তব্য হচ্ছে বাংলাভাষা অবশ্যই থাকবে কিন্তু সঙ্গে সঙ্গে ইংরাজী পড়াতে হবে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করব ১৯৯১ সালের হায়ার সেকেন্ডারী পীরক্ষার ফল আবার নতুন করে আলোকপাত করছে যে আমরা এই ব্যাপারটা ভেবে দেখব কিনা। আমরা কলেজে যারা পড়াই আমাদের উচ্চ শিক্ষামন্ত্রী ইংরাজীর একজন শিক্ষক, শিক্ষা আন্দোলনের নেতা, আমি বিণয়ের সাথে তাঁকে জিজ্ঞাসা করব যে সমস্ত সদস্য বলছেন বাংলা ভাষাকে আমাদের ধরে রাখতে হবে হায়ার সেকেন্ডারী পাশ করার পর কিন্তু সেই বাংলা ভাষা বাংলা সাহিত্য পড়ে কিনা আজকে সেটাই বড় প্রশ্ন। যারা বিজ্ঞান, কমার্সের ছাত্র তাদের কথা ছেড়ে দিন, আমাদের যারা বি এ ডিগ্রি আর্টসের ছাত্র তারা ৩ টি কম্বিনেশান নিয়ে ডিগ্রি পেয়ে যাচ্ছে, ইংরাজী, বাংলা ভাষা সাহিত্য পড়ছে না। এই নিয়ে ভেবে দেখার সময় এসেছে। আমাদের রবীন্দ্রনাথের কথা বলা হয়। আমি মাননীয় সদস্যদের বলব রবীন্দ্রনাথ শিক্ষার বাহনে কি বলেছিলেন 'ইংরাজী এবং বাংলাকে গঙ্গা যমুনার সঙ্গে তুলনা করা চলে। আমি বিদ্যাসাগরের কথা স্মরণ করতে বলি। বিদ্যাসাগর বলেছেন সংস্কৃতের সঙ্গে ইংরাজী শিক্ষা করলে জাতির ভাল হবে। মাও সেতুং কি বলেছেন, মাও সেতুং বলেছেন ছেলেবেলায় ইংরাজী শিক্ষা করা দরকার। আমি এই ব্যাপারটা আলোচিত হয়েছে বলে ছেড়ে দিচ্ছি। আজকে বামফ্রন্টের যাঁরা বলছেন যে আমরা ফ্রি এডুকেশান করেছি অথচ বাস্তব কি সেটা দেখা যাক। আজকে স্কুলের যে ছাত্র, সারা বছর মাধ্যমিকে যারা পড়ে তারা ৭।। টাকা এগজামিনেশান ফি দেয়। একটা স্কুলে যদি ৪০০ ছাত্র থাকে তাহলে তার খরচ হবে ৩ হাজার টাকার মত, কিন্তু বাস্তব কথা হচ্ছে ঐস্কুলে পরীক্ষা নিতে হলে ১০ হাজার টাকা খরচ হয়। আজকে স্কুলের যা অবস্থা তাতে স্কুলের মাষ্টার মহাশয় কর্তৃপক্ষ অভিভাবকদের কাছ থেকে ডোনেশান নিচ্ছে কিনা একবার এনকোয়ারী করে দেখা হোক। ডেভেলপমেন্ট ফি-এর নামে ডোনেশান নিচ্ছে কিনা সেটা ছোটো বড় স্কুলে এনকোয়ীর করে দেখা হোক। বামফ্রন্ট সরকার শিক্ষা খাতে ব্যয় করছেন আমি স্বীকার করি নিশ্চিতভাবে কিন্তু সেই ব্যয়টা কোথায় কিভাবে হচ্ছে, কেবলমাত্র শিক্ষকদের স্বার্থে শিক্ষকদের মাইনে দিতে ফুরিয়ে যাচ্ছে কিনা এবং স্কুলগুলির অবস্থা কি সেটা মাননীয় মন্ত্রী মহাশয়কে একটু তুলনা করতে বলব। আমার কেন্দ্রে সসাটি অবিনাশ হাই স্কুলের ছাদ গত বছর ভেঙ্গে পড়ে, তাতে একটা ছেলের মাথা ভেঙ্গে গেল, সে বেঁচে গেল কিন্তু অনেক ছাত্র আহত হল। স্কুলটা বন্ধের পথে। বহু আবেদন-নিবেদন করেছেন স্কুল কর্তৃপক্ষ জেলা পরিষদ পঞ্চায়েত সমিতির কাছে, মাননীয় মন্ত্রী মহাশয়ের দপ্তরে দরখাস্ত করেছেন কিন্তু আজ পর্যন্ত ক্যাপিট্যাল গ্রান্ট পায়নি স্কুল মেরামত করার জন্য। এই রকম অনেক স্কুল দেখা যাবে যেখানে শুধুমাত্র বেছে বেছে সি পি এমের হেডমাষ্টার যেখানে আছেন সেখানে কিছু কিছু দেওয়া হয়। কংগ্রেসী হেড মাষ্টার বা অন্য দলের হেডমাষ্টার হলে দেওয়া যায় না। এই সসাটি অবিনাশ হাই স্কুল তার জ্বলন্ত দৃষ্টান্ত। আপনি দয়া করে এটা একটু ভেবে দেখবেন। একদিকে আমরা ফ্রি বলছি অন্য দিকে আবার নতুন করে এইবারে মাধ্যমিক স্কুলে যারা ক্লাস ১০ এ উঠল, তাদের কাছ থেকে ১০ টাকা করে নিচ্ছেন। একটু আগে মিঃ দাস মহাশয় বললেন পরের বছর যারা ৯ এ উঠবে তাদের কাছ থেকেও নেওয়া হবে। আমরা শুনেছি যারা চোর তারা চুরি করে। তারা যদি চুরি করতে না পারে তাহলে তার স্ত্রীর গহনা কেড়ে নেয়। পশ্চিমবঙ্গ সরকারের এমন কি হল যে, মাধ্যমিক স্কুলে ১০ এ উঠলেই তার কাছ থেকে ১০ টাকা কেটে নিতে হচ্ছে? ক্লাস ৯ এ তাই একই ভাবে ১০ টাকা কেটে নেওয়া হচ্ছে। আমি তাই বিনীত ভাবে অনুরোধ করছি, এটাকে প্রেসটিজ ইসু না করে এখন ভেবে দেখার সময় এসেছে এবং সেই ভাবেই আপনারা এটাকে ভেবে দেখবেন যে,

এটা করা ঠিক হবে কিনা। মাননীয় মন্ত্রী মহাশয় বাজেট বক্তৃতার ২ নং পৃষ্ঠায় বলেছে১৯৯০/৯১ সালে ৬০০ টি নতুন প্রাথমিক বিদ্যালয় স্থাপন করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে। খুব বাল কথা, আমি অভিনন্দন জানাই। কিন্তু আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে ১৯৯০/৯১ সালের পরিশিষ্টটি একটু দয়া করে পড়ে দেখতে বলব। মাননীয় পার্থবাবু বললেন, আমরা এত পারসেন্ট স্কুল বাড়িয়েছি। ১৯৮৪/৮৫ সালে প্রাইমারি, জুনিয়র, বেসিক স্কুলের সংখ্যা ছিল ৫০ হাজার ৮১১। ১৯৮৫/৮৬ সালে ক'টি বেড়েছে? একটি'ও বাড়েনি। এটা আমার কথা নয়, এই বইতেই সেটা দেওয়া আছে। ১৯৮৬/৮৭ সালে ১৯২ টি স্কুল বাড়ল। ১৯৮৭/৮৮ সালে একটি'ও বাড়লনা। ১৯৮৮/৮৯ সালে প্রাইমারি স্কুল বাড়ল কিছু। ১৯৮৪ থেকে ১৯৮৯ সাল পর্যন্ত স্কুল বেড়েছে ২০৮ টি, আর ছাত্র সংখ্যা বেড়েছে সেটা একবার হিসাব করে দেখুন। হাই, হায়ার সেকেন্ডারি স্কুল ১৯৮৭/৮৮ সালে ছিল ৬ হাজার ১০১ টি, ১৯৮৮/৮৯ সালে হল ৬ হাজার ৮০৪ টি। ১৯৮৪ সাল থেকে ১৯৮৯ সাল পর্যন্ত ২০৮ টি প্রাইমারি স্কুল বেড়েছে। নতুন শিক্ষামন্ত্রী হিসাবে কি যুগান্তকারী ঘটনা ঘটিয়ে চলেছেন সেটা এক বার দেখুন। আমাদের মনে হচ্ছে বামফ্রন্ট সরকারের বোধ হয় প্রাইমারি স্কুলের আর প্রোয়োজন নেই। তাই হঠাৎ ৬০০ প্রাইমারি স্কুল স্থাপন করার পিছনে কোন রাজনৈতিক অভিসন্ধি আছে কিনা, পর্যালোচনা করা দরকার, ব্যাপারটা একটু ভেবে দেখা দরকার। আপনারা সবাই বলেন পাঠ্যপুস্তক বিনামূল্যে বিতরণ করছেন। আই এ্যাডমিট ইট, সত্য ঘটনা। কিন্তু এখনো পর্যন্ত ষষ্ঠ শ্রেণীর গণিত বই প্রত্যেক স্কুল পেয়েছে কিনা - এটা মন্ত্রী মহাশয়কে একটু খোঁজ নিয়ে দেখতে অনুরোধ করছি। আমি গ্রাম বাংলার লোক বলেই এটা বলছি। বাম ফ্রন্ট সরকার এ্যাপয়েন্টমেন্টের ব্যাপারে একটি নিয়ম করেছেন, ৫ জনের একটি কমিটি থাকবে এবং সেই কমিটিতে পঞ্চায়েতের নমিনি থাকবে। আমি একটি উদাহরণ দিচ্ছি। পঞ্চায়েতের প্রধান ক্লাস ৮ পাস, তাতে কোন দুঃখ নেই, কোন অপমানের ব্যাপার নেই। তিনি স্কুলের সেক্রেটারি। এ্যাপয়েন্টমেন্ট হচ্ছে এ্যাসিসট্যান্ট হেডমাষ্টার, ইংলিশে এম. এ. — তাকে ১৫ নম্বর দিলেন। কি বেসিসে দিলেন? আর একটি ঘটনা উল্লেখ করছি। একটি স্কুলে ফিজিক্যাল ট্রেন্ড টিচার নেওয়া হচ্ছে। তার এক্সপার্ট হচ্ছে প্রেসিডেন্সি কলেজের এক্সপার্ট। তিনি গেছেন। তার পঞ্চায়েত নমিনি সংস্কৃতে এম. এ.। সেক্রেটারি — টিচারস্' রিপ্রেজনটেটিভ, গ্রাজুয়েট। ৩ জন ১৫ নং করে দিলেন। সি. পি. এম. ক্যাডারকে নেওয়ার জন্য ৫ ডিফারেন্স করে তাকে চাকরি দেওয়া হল। তাই আমার মনে হয় এই দপ্তরকে চেঞ্জ করে সি. পি. এম. ক্যাডার উন্নয়ন সমিতি বলে নামকরণ করা হোক এবং এটা করলেই এর যথার্থতা পাওয়া যাবে। এতে শুধু সি.পি.এম. ক্যাডারের উন্নয়ন হচ্ছে। সেই জন্য আমি এই বাজেটের বিরোধিতা করছি। মন্ত্রী মহাশয়কে এই ব্যাপারটি একটু ভেবে দেখতে অনুরোধ করছি। পরিশেষে আমি আবার বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**Shrimati Gillian Rosemary Hart :** Hon'ble Speaker, Sir, I thank you for giving me the opportunity to speak this afternoon. I have just gone through this Education Budget Speech. And I find there are many things which seems to me good, for example, supply of free text books to the children and so on. There are just two or three points about which my community - the Anglo Indian Community is concerned. I have seen here that where sports is concerned there are competitions in our community at primary level and so on. I would appreciate that if routine notification could be given to the Anglo Indian schools when the competitions are held, the children

of our community will have an opportunity to take part in those competitions and will be able to shine and do well. I will also say that there are schemes for vocational training which is very important because children of our community are lagging a little bit behind. So we have to teach them that there is dignity in games and sports. I would suggest schaloarships for the students of vocational training and also for physical education. So, it is my earnest request to the Hon'ble Minister for Education to look into this matter so that the children of our Anglo Indian schools are given adequate chances, information and scholarships should be reserved for them so that they can excel in sports, vocational and physical education, Thank you, Sir.

**[3.20 – 3.30 P.M.]**

**শ্রী বিমল কান্তি বসু :**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিক্ষায় বিভিন্ন বিভাগের জন্য মাননীয় মন্ত্রীমহাশয়রা আজ এই সভায় যে সমস্ত ব্যয়বরাদ্দ পেশ করেছেন তা সমর্থন করে আমি কয়েকটি কথা বলতে চাই। স্যার, বাজেটের উপর বিতর্কে অংশ গ্রহন করে বিরোধীদলের সদস্যারা যা বলবেন সে ক্ষেত্রে আমরা আশা করি যে একটা দায়িত্বশীল বক্তব্য তারা রাখবেন কিন্তু মান্নান সাহেব এবং নতুন সদস্য মিঃ দাস যা বললেন তারমধ্যে ঠিক দায়িত্বশীলতার পরিচয় পাওয়া গেল না। কিছু কিছু অভিযোগ তারা করেছেন। হ্যাঁ, একথা ঠিক যে একটা বড় কাজ করতে গেলে সেখানে ত্রুটিবিচ্যুতি কিছু থাকে। আমরা সারা পশ্চিমবঙ্গে শিক্ষাকে সার্বজনীন এবং শিক্ষা ব্যবস্থাকে গনতন্ত্রীকরণ করার জন্য যে ব্যবস্থা নিয়েছি সেখানে কিছু ত্রুটিবিচ্যুতি থাকা অস্বাভাবিক নয়। আমরা আমাদের ত্রুটিবিচ্যুতি সম্পর্কে সজাগ বলেই নতুন করে শিক্ষা কমিশন গঠন করার সিদ্ধান্ত ঘোষনা করা হয়েছে। ফেব্রুয়ারী মাসে মাননীয় মুখ্যমন্ত্রী এর কথা বলেছিলেন, সেটা ঘোষনা হল। এর উদ্দেশ্য একটাই। শিক্ষা নীতি কার্যকরী করতে গেলে যেসব ক্ষেত্রেও অসুবিধা আছে, যেখানে যেখানে ত্রুটি বিচ্যুতি আছে সেগুলি খুঁটিয়ে দেখা এবং তা সমাধানের উপায় খোঁজা। এইজন্যই শিক্ষা কমিশন গঠন করা হল। এর ভিত্তিতে আমরা আরো সফল হবার চেষ্টা করবো। বিরোধীদলের সদস্যারা সেসব কথা না বলে খালি রাজনীতির কথা বলে গেলেন যে সি. পি. এমের লোক নেওয়া হচ্ছে ইত্যাদি। আমি বিরোধীদলের মাননীয় সদস্যদের একটা কথা এই প্রসঙ্গে স্মরণ করতে বলি। ওদের আমলে স্পেশাল ক্যাডার হিসাবে কিছু শিক্ষক নিয়োগ করা হয়েছিল। এরা কারা? বেকারত্বের সুযোগ নিয়ে কিছু ছেলেকে তাদের স্পেশাল ক্যাডার হিসাবে নিয়োগ করা হয়েছিল। স্পেশাল ক্যাডার হিসাবে তারা স্কুলে নিযুক্ত ছিলেন। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে আমরা যেটা নীতি করেছি, সেখানে ইনটারভ্যু এর জন্য কল পেলে আমরা এ্যাকমডেট করেছি। কিন্তু বহু ছেলে আজও কিন্তু যন্ত্রনা বুকে নিয়ে বয়ে বেড়াচ্ছেন। আজকে ৬০০ স্কুলের কথা বলা হলো। ঠিকই তো, আমরা গত আর্থিক বছরে ৬০০ প্রাইমারী স্কুল করবো বলেছিলাম, কিন্তু পারিনি। পারিনি ঠিকই, কিন্তু তার যুক্তি আছে, এই জন্য আমরা বলেছিলাম ৬০০ স্কুল করবো পারিনি, কারণ তৃতীয় পে কমিশনের যে সুপারিশি, তাকে কার্য্যকর করতে গিয়ে অতিরিক্ত আর্থিক দায়বদ্ধতা আমাদের সরকারের উপর এসে বর্তালো, সেই অবস্থায়, আমরা এই পরিকল্পনাগুলোকে কার্য্যকরী করতে

পারিনি এবং সেইগুলো আজকে রূপায়িত হতে যাচ্ছে। আমরা ফেলে দিইনি, হবে না তা নয়। এটা নিশ্চিত ভাবে আপনাদের বুঝতে হবে, আজকে ওরা আমাদের সমালোচনা করে বলে, আমরা জাতীয় কংগ্রেস, ওরা জাতীয় কংগ্রেস কী না আমি জানিনা অবশ্য। কংগ্রেস(ই) বলে ওদের, কিন্তু জাতীয় কংগ্রেসের ইতিহাসটা আমরা ওদের স্মরণ করতে বলি। বিভিন্ন সময়ে জাতীয় কংগ্রেসের অধিবেশনে শিক্ষা সম্পর্কে বিভিন্ন রকম সিদ্ধান্ত নেওয়া হয়েছে, মাননীয় সদস্যরা তা জানেন, ১৯০৬ সাল, ১৯১১ সাল, ১৯৩৮ সাল, সেখানে সব জায়গায় যে কথাগুলো বলা হয়েছে, তা হচ্ছে শিক্ষাকে সার্বজনীন করতে হবে, শিক্ষাকে অবৈতনিক করতে হবে এবং শিক্ষা হবে মাতৃভাষার মাধ্যমে। আবার সেই ইংরাজীর কথা ওরা বললেন। যারা এক সময় জাতীয় আন্দোলনের নেতৃত্বে ছিলেন, তারা জাতীয় আন্দোলনের পাশাপাশি একটা শিক্ষা আন্দোলনও গড়ে তুলেছিলেন, তারা বারেবারে যে কথাগুলো বলেছেন যে মাতৃভাষার মাধ্যমে শিক্ষাই হচ্ছে বাঞ্ছনীয়। সেইকথাগুলো ন্যাস্ত করে দিয়ে, সর্বত্র ইংরাজীকে বারেবারে আনবার চেষ্টা করছেন, ইতিহাসগুলো আশা করবো আপনারা স্মরণ করবেন। আমাদের যাঁরা মাননীয় বন্ধু আছেন, তাঁরা ইতিহাসের পুরাণ পাতা উল্টোন, জাতীয় কংগ্রেস অধিবেশনের সিদ্ধান্তগুলো পড়ুন। সেইগুলো কিন্তু কার্যাকরী হয়, কার্যকরী করা হচ্ছে না এবং তাদের জন্যই হচ্ছে না বলে কংগ্রেসে এই দুরাবস্থার জায়গায় এসে দাঁড়িয়েছে। আজকে শিক্ষা সম্পর্কে বাজেটের মধ্যে নিশ্চিত ভাবে আমাদের যা দৃষ্টিভঙ্গী, যে দল বা ফ্রন্ট আমরা গ্রহণ করি, তার দৃষ্টিভঙ্গী প্রতিফলিত হয় সেখানে। আমরা সমালোচিত হবো, কারণ আপনাদের সঙ্গে আপনাদের দৃষ্টিভঙ্গির পার্থক্য আছে। আমরা চাই শিক্ষার সার্বজনীনতা। আমরা চাই শিক্ষা অবৈতনিক হোক। কিন্তু তারা তো চায় না, তারা চায় শিক্ষার সংকোচন হোক, তার প্রতিফলন আমরা সেদিনও দেখলাম। ১৯৮৬ সালে জাতীয় শিক্ষা নীতি ঘোষণা করা হলো প্রয়াতঃ রাজীব গান্ধীর আমলে, কী ধারাবাহিকতা? শিক্ষার জন্য কিছু মুষ্টিমেয় শিক্ষা ব্যবস্থা চালু করা হলো। সেখানে মাত্র মাধ্যমিক শিক্ষায় যারা পড়ুয়া ছেলে, যাদের যাদের পড়বার বয়স আছে, তাদের মধ্যে শতকরা মাত্র ২২ জন এখন স্কুলে যায়, কিন্তু ১০০ জনের মধ্যে এক ভাগ ছেলের ব্যবস্থা করা হলো। বলা হলো জেলায় ৪৩২টা স্কুল হবে, বলা হলো ১৬ হাজার কোটি টাকা ব্যয় করা হবে স্কুল প্রতি আসবাব ইত্যাদি কেনবার জন্য। আজকে আড়াই কোটি টাকা স্কুলের জন্য ধরা হবে, কিন্তু যা অগনিত ৫৬ হাজার পশ্চিমবাংলায় স্কুল, যাদের সম্বন্ধে কোন চিন্তা ভাবনা করা হলো না। তার প্রতিফলন আজকে দেখছি। আমরা বাজেটে ২৪.৫ আনুমানিক শিক্ষা খাতে বরাদ্দ করেছি। আর মানব বিকাশ দপ্তরের যিনি মন্ত্রী অর্জুন সিং, তাঁর অর্জন গর্জন তো কিছুদিন আগেও শুনলাম, দাঁড়িয়ে বললেন শিক্ষা খাতে ব্যয়ের কোন রকম অসুবিধা হবে না। কত পার্সেন্ট শিক্ষা খাতে ব্যয় করছেন? এবার ১৮০৫ কোটি টাকা দিয়েছেন। আমরা ১৭০৪ কোটি টাকা দিয়েছি আমরা রাজ্য, ওরা সারা দেশের ২৭টা রাজ্যের। তর্জন গর্জন করার পর ১.৫৯ শতাংশ টাকা আজকে শিক্ষার জন্য বরাদ্দ করা হলো। একই ধারাবাহিতকতা, একই জিনিস করা হচ্ছে। সুতরাং নতুন কিছু নয়। এই ধারিবাহিকতা নিয়ে এরা চলছে এবং চলবে। আমরা এখানে সমালোচিত হবো। আমাদের কাজ আমাদের করে যেতে হবে। আমি এই ব্যাপারে একটা কথা শুধু বলতে চাই যে আমাদের শিক্ষার ব্যবস্থার মধ্যে প্রাথমিক, মাধ্যমিক, সমস্ত কলেজীয় স্তরে বিচ্ছিন্ন ভাবে কিছু ত্রুটি বিচ্যুতি আছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের একটু নজরে আনতে চাই যে শিক্ষা ব্যবস্থায়, স্কুল করলেই ছাত্র স্কুলে আসে না, তার জন্য উৎসাহ দায়ক কিছু প্রকল্প আমরা চালু করেছি, তার মধ্যে দিয়ে স্কুলের অঙ্গনে বহু ছাত্রকে আনা সম্ভব হয়েছে, যেখানে ওদের আমলে ১৯৭৬ সালে যেখানে ৭০ জন ছাত্রকে আনা সম্ভব হতো না, আজকে সেখানে আমরা ৭০ জনকে আনতে পেরেছি।

## [3.30 – 4.00 P.M.]

## [Including Adjournment]

এটা আমাদের সাফল্য। তবে সার্বিক মূল্যায়নের ব্যাপারে আমি একটু চিন্তা করতে বলব। সার্বিক মূল্যায়নের ক্ষেত্রে একটু চিন্তা ভাবনা করা দরকার। কারণ স্কুল গুলিতে, বিশেষ করে অধিকাংশ গ্রামের স্কুল গুলিতে যে ক্লাশ কণ্ডিশন রয়েছে তার সঙ্গে সার্বিক মূল্যায়নের সামঞ্জস্য নেই। অনেক ক্ষেত্রেই উপকরণের অভাব আছে। বছরে মাত্র ২৫ টাকা করে দেওয়া হচ্ছে উপকরণ ইত্যাদি বাবদ, এটা খুবই অপ্রতুল। ব্ল্যাক-বোর্ড বা অন্যান্য টিচিং এড্‌স, যেমন ভিস্যুয়াল এড্‌ — ম্যাপ ইত্যাদি আজকে স্কুল গুলিকে ঠিক মত দেওয়া যাচ্ছে না, ফলে ছাত্রদের কাছে শিক্ষাকে আকর্ষণীয় করে তোলা যাচ্ছে না। ক্লাশ রুম-কে ছাত্র-ছাত্রীদের কাছে আকর্ষণীয় করে তুলতে হবে, তবে তারা উৎসাহিত হবে। এ বিষয়ে আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে একটু চিন্তা ভাবনা করতে বলছি। পরিশেষে আমি শিক্ষকদের অবসরের বিষয়ে দু একটা কথা বলতে চাই। এখনো অবসরের প্রশ্নে বিভিন্ন স্তরে, বিভিন্ন ক্ষেত্রে বিভিন্ন বয়স সীমা নির্দিষ্ট রয়েছে। কোথাও অবসরের বয়স ৫৮, কোথাও ৬০, কোথাও ৬৫ বছর। মেডিকেল এডুকেশনের যাঁরা টিচিং স্টাফ্ তাঁদের ক্ষেত্রে অবসরের বয়স সীমা ৬৫ বছর। অথচ অন্যদের ক্ষেত্রে ৬৫ থেকে কমিয়ে ৬০ করা হয়েছে। এর ফলে কেউ কেউ মনে করতে পারেন যে, তাঁরা বঞ্চিত হচ্ছেন। তাঁরা মনে করতে পারেন যে, তাঁদের অধিকার কেড়ে নেওয়া হচ্ছে। যে একবার ৬৫ বছরের সুযোগ এনজয় করেছে তাকে সেখান থেকে ৬০ করে দেওয়া হলে সে নিজেকে বঞ্চিত মনে করবে। কারণ সাধরণ ভাবে এই মানসিকতাই ডেভেলপ করে। এই প্রসঙ্গে মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি একথা বলব যে, ৬০ বছর বয়স হয়ে যাবার পরেও বর্তমানে যে সমস্ত শিক্ষক মহাশয়রা এক্সটেনশনে রয়েছেন তাঁরা বেশিরভাগই শিক্ষাকে বৃত্তি হিসাবে গ্রহণ না করে ব্রত হিসাবে গ্রহণ করেছেন — একটা সময়ে তাঁরা নিয়মিত বেতন পান নি, খুবই সামান্য কিছু ডি. এ. হিসাবে পেয়েই কাজ করেছেন, আমাদের শিক্ষা ব্যবস্থাকে টিকিয়ে রেখেছিলেন। প্রাথমিক স্তরে নয়, মাধ্যমিক স্তরে এঁদের আমরা দেখতে পাই। এঁদের পেনশন বেনিফিটের বিষয়টা আগামী পে কমিশনে যাতে যথাযথ মর্যাদার সঙ্গে বিবেচিত হয় তা একটু দেখা দরকার। যদিও এঁরা অপশন দিয়েছেন এবং হাই কোর্ট থেকে এ বিষয়ে একটা নির্দেশও দেওয়া হয়েছে, তথাপি আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে এঁদের পেনশন বেনিফিটের বিষয়টি একটু মানবিকতা এবং সহানুভুতি সঙ্গে বিবেচনা করতে অনুরোধ করছি। পরিশেষে আমি আমাদের বিধানসভার শিক্ষা সাবজেক্ট কমিটির সুপারিশ গুলি কার্যকরী করার জন্য অনুরোধ করছি। সেখানে বিশেষ করে বলা হয়েছে পরিদর্শণ ব্যবস্থা শক্তিশালী করা দরকার। সেটা খুবই ঢিলে-ঢালা অবস্থায় রয়েছে। স্কুল গুলিতে চলছে কিনা, মাষ্টার মশাইরা আসছেন কিনা দেখা দরকার। পাঠ্য পুস্তক গুলির মধ্যে যে ত্রুটি-বিচ্যুতি আছে সেগুলি দূর করা দরকার। এ বিষয়ে রাজ্য পুস্তক পর্ষদ গঠন করতে পারলে ভাল হয়। সমগ্র রাজ্যের একটা শিক্ষা-মানচিত্র করতে পারলে খুবই ভাল হয়, তাহলে এক নজরে কোথায় শিক্ষার কি অবস্থা বোঝা যায়। এই সমস্ত কাজগুলি প্রয়োজনীয় বলে আমি মনে করছি। এই ক'টি কথা বলে শিক্ষা খাতের ব্যয়-বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ জয়নাল আবেদিন :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে মাননীয় বিদ্যুৎ মন্ত্রী এসেছেন, কালকে পালিয়ে গেছিলেন। উনি বিরোধী সদস্যদের, অর্থাৎ আমাদের ক্লাশ নিতে চেয়েছিলেন। আপনার মাধ্যমে আমি ওঁকে জানাচ্ছি যে, আমরা ওঁর ছাত্র হতে রাজী আছি। উনি কোথায় নাকি মাষ্টার মশাই ছিলেন, ১২ বছর মাষ্টারি করলে মাথায় কিছু থাকে না। ওঁকে খালি জানিয়ে দিন — যদি এ্যাসেম্বলীতে পার্লামেন্টরি পলিটিকস-এর স্কুল খোলা হয় আপনার গাইডেন্সে, তাহলে আমি দায়িত্ব নিচ্ছি ওঁকে তিন বছর পড়াব।

**মিঃ স্পীকার ঃ—** এখন বিরতি। আবার আমরা মিলিত হব চারটের সময়।

(এই সময় সভা বিকেল চারটে পর্যন্ত মুলতবী ঘোষিত হয়।)

**[4.00 – 4.10 P.M.]**

[After adjourment]

**শ্রী প্রবীর ব্যানার্জী ঃ—**মাননীয় ডেপুটি স্পীকার স্যার, মাননীয় প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষামন্ত্রী মহোদয় বামফ্রন্টের রাজত্বে পশ্চিমবঙ্গের শিক্ষাব্যবস্থার তথাকথিত প্রচন্ড অগ্রগতির স্পষ্ট ছবি সভায় উপস্থিত করে যে বিশাল ব্যয় বরাদ্দের দাবী করেছেন প্রাথমিকভাবেই তার হাস্যকর অযৌক্তিকতা প্রমাণিত হয় দলসর্বস্ব ক্যাডার তৈরীর আখড়ার অচিন্ত্যপূর্ব ভ্রান্ত শিক্ষানীতির নায়ক পূর্বতন শিক্ষামন্ত্রীর কৃষ্ণকান্তি অবয়বের এই সভায় অনুপস্থিতির মাধ্যমে। বিগত নির্বাচনে গাইঘাটা বিধানসভা কেন্দ্রের শিক্ষা ও গণতন্ত্র সচেতন শুভবুদ্ধি সম্পন্ন মানুষের রায়ে বামফ্রন্টের তদানীন্তন জবরদস্ত শিক্ষামন্ত্রীর পরাজয়ে প্রকৃতপক্ষে পশ্চিমবঙ্গে বামফ্রন্টের নৈরাজ্য সৃষ্টিকারী ব্যর্থ শিক্ষানীতিরই প্রত্যাখানমাত্র। তাই শুধু গাইঘাটার নয় তামাম পশ্চিমবঙ্গের অগণিত মানুষের আর্শীবাদ ধন্য হয়ে এই সভায় উত্থপিত বর্তমান শিক্ষামন্ত্রী মহোদয়ের ব্যয়-বরাদ্দের দাবীর তীব্র বিরোধিতা করছি।

এই আলোচনায় প্রথমেই বলি গত ১৪ বছর ধরে আমরা উপলব্ধি করেছি শিক্ষার ব্যাপারে মন্ত্রী পার্থবাবু, কান্তিবাবু, অচিন্ত্যবাবু যেই হোন না কেন, ব্যাক্তি দিয়ে এদের বিচার হয় না, ওদের কাছে আদরনীয় হচ্ছে দল। দল যেমন নির্দেশ দেবে, ব্যক্তি সেইভাবে কাজ করবেন। তবুও আমি দেখেছি, আর. এস. পির, ফরওয়ার্ড ব্লক. সি. পি. আই-এর কিছু বন্ধু আছেন যাঁরা তাঁদের বক্তব্যের মধ্য দিয়ে তারতম্য বিশ্লেষন করার চেষ্টা করেন। মন্ত্রী পার্থ দে ১৯৭৪ সালে মধ্য শিক্ষা পর্ষদ ভেঙে দিয়ে বললেন; নির্বাচিত পর্ষদ তো কি হয়েছে? দুর্নীতি আছে, ভেঙেছি, কিসের তদন্ত?" জ্যোতিবাবুদের গণতন্ত্রের এই তো রূপ? এই গণতন্ত্রের সঙ্গে বইয়ের পাতার গণতন্ত্রের সঙ্গা, স্বরূপ, সাদৃশ্য বা সামঞ্জস্য খুঁজতে যাওয়া তো আপরাধ। কান্তিবাবু মন্ত্রী হয়ে বললেন ৬০ বছরের পর বিদায় নিতে হবে। লক্ষ লোকের বিক্ষোভ.চলছে চলুক। সিদ্ধান্ত হয়েছে পার্টির, এর নড়চড় হবে না। নড়চড় হতে দেব না। সরকারী কোষ থেকে মামলা চালান হবে। এটাই হচ্ছে ওঁদের গণতন্ত্র, এটাই হচ্ছে ওঁদের দেশপ্রেম, শিক্ষকদের প্রতি মানবতা। এখন মাননীয় অচিন্ত্যবাবু নূতন শিক্ষা মন্ত্রী হয়েছেন, উনি ক্ষুদ্র ও কুটিরশিল্পে হাত পাকিয়ে এখন বৃহৎ শিল্প শিক্ষায় এসেছেন। এতে শিক্ষক সমাজের প্রফুল্ল বা প্রশ্ন হবার কোন কারণ নেই। এটা ঠিক কথা যে ওঁদের সকলেরই এক 'রা'। ৬০ বছরে অবসর নিতে হবে। এখন অনিয়মিত বেতন হচ্ছে, গ্রামের শিক্ষক, শিক্ষিকারা পেনসনের জন্য মরছেন, তাঁরা মরতে থাকবেন, শিক্ষক, শিক্ষিকা বিহীন স্কুল আছে, থাকবে, দপ্তর থাকবে এবং যেমন দলবাজী চলছে সেই রকম চলবে। এঁদের সব কিছু বিচরা করেই তথাকথিত জনগণ এঁদের পাঠিয়েছেন কাজেই এই সব চলবে। দাপটের সঙ্গেই চলবে। কিন্তু অচিন্ত্যবাবু ভুলবেন না, মানুষ শিক্ষা সম্বন্ধে খুবই সেনসিটিভ, যদি রাইটার্স বিল্ডিংসের ঠান্ডা ঘরে থাকতে চান তাহলে শিক্ষানীতি পুনর্বিবেচনা করুন। যাই হোক, একটি জিনিষ আমি স্বীকার করব যে, আধুনিক শিক্ষা পদ্ধতির সেমিষ্টার মূল্যায়ন অবশ্যই গ্রহণীয়, কিন্তু ঘড় বাড়ী আসবাবপত্র শিক্ষক ও শিক্ষাকর্মীদের সার্বিক অপ্রতুলতা, পরিবেশের অব্যবস্থার মধ্যে পরিচালিত এবং শিক্ষা ক্ষেত্রে এই মূল্যায়ণ পদ্ধতি কতখানি সার্থক সেটা আমাদের বিচার করতে হবে। আজকে আপনারা কি বলেছেন, পাশ, ফেল অবধি তুলে দেওয়া হয়েছে। সিসটেমটা কি? না ক, খ, গ,ঘ,ঙ, এই মার্ক দিয়ে পাশ করাবেন। আমার মনে হয় এতে দেশের ভবিষ্যত সন্তান সন্ততিরা

ক'য়ে কলাগাছ, খ য়ে খরগোষ, গ য়ে গরু, ঘ' য়ে ঘোড়া এবং ঙ তে ব্যাঙ ক্যাডার বৃদ্ধির ময়দানে চড়ে বেড়ানোর ব্যবস্থা সুবিন্যস্ত করেছেন। আজকে মাধ্যমিক স্তরে ভর্ত্তির সুযোগ না পেয়ে ড্রপ আউট হয়ে কত কচি কাঁচা হাজার হাজার ছেলে মেয়ে ঝান্ডা আর ডান্ডা ট্রেণিং স্কুলে ভর্ত্তি হয়ে আত্ম বিসর্জন দিতে বাধ্য হচ্ছে। মাননীয় শিক্ষা মন্ত্রীর কাছে প্রশ্ন রাখি পঞ্চম শ্রেণী পর্যন্ত বিদেশী ভাষা ইংরেজী ভাষা তুলে ভালই করেছেন, কিন্তু শহরে যে সব নামী দামী ইংরেজী স্কুলে কাদের ছেলে মেয়েরা পড়াশোনা করছে? আর পাড়ায় কে. জি. স্কুলের নাম করে যে 'বাটখারা স্কুল' প্রতিষ্ঠিত হচ্ছে এটা বন্ধের জন্য সরকার কোন ব্যবস্থা নিয়েছেন কি? আজকে বিত্তশালী পরিবারের ছেলে মেয়েরা আই. এ. এস, আই. পি. এস হবে রাম রহিমের গ্রাম বাংলার শিক্ষার নামে যে খোঁয়ার গুলি আছে সেখানে পড়াশোনা করে পশ্চিমবাংলার বুকে একটা শ্রেণীহীন সমাজ সৃষ্টি করে দেবে। আজকে যে সিসটেম চলছে সেই সিসটেম সম্পর্কে বলতে গেলে বলতে হয় আজকে আপনারা বলছেন প্রথমে শিক্ষা বরাদ্দের দাবীতে ৬৫২টি স্কুল প্রতিষ্ঠার কথা। নূতন শিক্ষা মন্ত্রীর এই উদ্যোগ নিশ্চয় প্রশংসনীয় গত ৪ বছরে ১৯২ টি স্কুল হয়েছে, আমাদের কথা নয় আপনারা বই ইকনমিক রিভিউ আর্থিক সমীক্ষায় আছে। কাগজে কলমে বড় বড় কথা বলছেন অথচ আজকে কিছুই করতে পারেন না। মাননীয় শিক্ষা মন্ত্রী মহাশয় আজকে প্রাথমিক স্কুলে যে সমস্ত ছাত্র ছাত্রী মিড ডে মিল পায় বিনামূল্যে পাঠ্য পুস্তক সরবরাহ করা হবে বলছেন কিন্তু আপনি কি খবর রাখেন — আজকে একটা ঘটনার কথা বলছি বামফ্রন্ট সরকারের পাঠ্য পুস্তক দুরকম। প্রতি বছর ৬০ পারসেন্ট নূতন বই তৈরী করবেন আর ৪০ পারসেন্ট বিগত বছর থেকে নেওয়া হবে। কিছু স্কুলে কি হয়েছে জানেন? এ বছরে তৃতীয় শ্রেণীর বাংলা বই কিশলয় ৬০ পারসেন্ট নূতন পাঠ্য পুস্তকের সঙ্গে মিল নেই পার্থক্য, ফারাক রয়েছে। ১২ লক্ষ ছাত্র ছাত্রীর মধ্যে ৭ লক্ষ নূতন বই পড়ছে আর ৫ লক্ষ পূরণো বই পড়বে। ছাত্র ছাত্রীর প্রতি এটা একটা চরম অবহেলা। এর কোন উত্তর শিক্ষামন্ত্রী মহাশয় দেবেন? এই ঘটনার জবাবে আপনি বলবেন এটা কি করে হতে পারে?

**[4.10 – 4.20 P.M.]**

আজকে শিক্ষার মান বামফ্রন্ট রাজত্বে চতুর্থ থেকে সপ্তদশ চলে গেছে। মাননীয় শিক্ষামন্ত্রী বলবেন কি, শিক্ষায় পশ্চিমবঙ্গের স্থান কবে লাষ্টে চলে যাবে? লার্নিং ইংলিশ করেছেন, বেতন কমিয়ে দিয়েছেন বলেছেন। আপনি নিশ্চয়ই জানেন, বর্তমানে ভারতবর্ষে মিনি স্কার্ট, মিনি সার্ট, মিনি প্যান্ট, মিনি ব্লাউজ, মিনি শাড়ি ইত্যাদির প্রচলন হয়েছে। কিন্তু মিনি শাড়ি পরিয়ে আমরা যদি ঘরের স্ত্রীকে ঘোমটা দিয়ে তার মুখ ঢেকে রাখি, অথচ কাপড়ের স্বল্পতায় তার শালীনতা হ্রাস হয় তাহলে কেমন হয়? বামফ্রন্ট সরকারও বেতন মকুবের মিনি ব্যবস্থ্অ প্রচলন করে খরচের বহর বাড়িয়ে দিয়েছেন। আজকে গণ স্বাক্ষরতার যে কথা বলছেন সেটাও সম্পূর্ণ ব্যর্থতায় পর্যবসিত হয়েছে। আজকে আপনারা শিক্ষকদের অর্জিত অধিকার ছিনিয়ে নিয়ে তাদের অবসরের বয়স ৬৫ বছর থেকে ৬০ বছরে কমিয়ে নিয়ে এসেছেন। এর দ্বারা আপনারা শিক্ষা, শিক্ষক, শিক্ষার্থীসহ শিক্ষা সচেতন মানুষকে একটা গভীর অন্ধকারে নিয়ে যাবেন। মামলা হয়েছে। কিন্তু সেই মামলার রায় না বেরোতেই আপনারা বলছেন যে, জিতে গেছেন। আজকে ৬৫ বছরের জায়গায় ৬০ বছর এটা আপনারা গায়ের জোরে প্রতিষ্ঠিত করবার চেষ্টা করছেন। লার্নিং ইংলিশ এবং স্ট্রাকচারাল ইংলিশের ব্যাপারে যেটা করতে চাচ্ছেন সেটা আলটিমেটলি শিক্ষাজগৎ এবং ছাত্রসমাজের মঙ্গল হচ্ছে না। মাধ্যমিক স্তরে আজকে ৬০ ভাগ ছাত্র পাশ করছে। আর হায়ার সেকেন্ডারী রেজাল্ট যা তারা কম্পুটারের মাধ্যমে বের করেছেন তা নিয়ে এখানে অনেক আলোচনা হয়েছে। আপনি বলেছেন, মাতৃভাষায় শিক্ষাদান সঠিক পন্থা। মাতৃভাষায় শিক্ষাদান সঠিক পন্থা। মাতৃভাষায় শিক্ষা- নিশ্চয়ই এটা বৈজ্ঞানিক সিদ্ধান্ত। কিন্তু যে মায়ের জনডিস,

টিউবারকুলোসিস হয়েছে তার কি হবে? আজকে প্রাথমিক স্তরে পাশ-ফেল প্রথা তুলে দিয়ে যা করেছেন, এই অবস্থা কতদিন চলবে? প্রয়াত সত্যপ্রিয় রায় প্রমুখেরা শিক্ষকদের অধিকার প্রতিষ্ঠায় শিক্ষা আন্দোলনের যে সংগ্রামী ঐতিহ্য সৃষ্টি করেছিলেন, আজকে তাঁদের উত্তরসূরীরা তাকে ধুলিস্যাৎই নয়, প্রকারান্তরে পশ্চিমবঙ্গের সমস্ত মানুষকে অপমান করেছেন। তাই সেই সত্যপ্রিয় রায়কে স্মরণ করে একটি কবিতার মাধ্যমে শিক্ষামন্ত্রী মহাশয়ের ব্যয়বরাদ্দের দাবীর অসার্থকতা প্রকাশ করে আমি আমার বক্তব্যের উপসংহার করছি —

বুকের রক্ত কালিতে ডুবায়ে
হাড়ের কলম দিয়া,
যে শিক্ষক চলেছে
জাতির ইতিহাস বিরচিয়া।
যার অধিকার অর্জন তরে
তুমি যে সত্যপ্রিয়—
সংগ্রাম করে স্থাপন করেছো
শিক্ষাব দাবী শ্রেয়।
তব নামাঙ্কিত গৃহে বসে আজ
তোমার উত্তরসূরী
সেই অধিকার হরণ করেছে
বিশ্বাস হন্তা করি।
নব প্রজন্মের চোখ থেকে তারা
কেড়ে নিতে চায় আলো,
এই অপরাধ ক্ষমা করে দেবে?
বল সত্যপ্রিয় বল!

**শ্রী আবদুল হক ঃ**—মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে শিক্ষা খাতে যে ব্যায় বরাদ্দের দাবি উত্থাপিত হয়েছে আমি তা সর্বান্তকরণে সমর্থন করছি এবং এই ব্যাপারে যে কাট মোসান আনা হয়েছে বিরোধীদের পক্ষ থেকে আমি তার বিরোধিতা করছি। আমার বক্তব্য রাখার আগে প্রথমে আমি একটা কথা বলতে চাই সেটা হচ্ছে আজ থেকে প্রায় ২৪০০ বছর আগে বিশ্ব বিখ্যাত মনীষী বলেছিলেন Evil comes from ignorance and good comes from knowledge অজ্ঞতা থেকে অকল্যান আসে সমাজে এবং শিক্ষা থেকে আসে কল্যান এবং মঙ্গল সমাজের মধ্যে। আমরা দেখেছি যে পশ্চিমবাংলার মাটিতে দুই ধরনের সরকার এসেছে। আমরা কংগ্রেস সরকারকে দেখেছি এবং বামফ্রন্ট সরকারকে দেখছি। তুলনা মূলক ভাবে যদি বিচার করা যায় তাহলে বুঝতে পারা যাবে কংগ্রেস সরকারের আমলে সর্বক্ষেত্রে দৈনদশা, শিক্ষা নৈরাজ্য, নৈরাগ্য এবং খারাপ অবস্থার সৃষ্টি হয়েছিল। আজকে সেই কথা ভাবতে গিয়ে আমাদের অবাক লাগে। বামফ্রন্ট সরকার আসার পর শিক্ষা ক্ষেত্রে বিভিন্ন দিক থেকে একটা উন্নতি দেখা দিয়েছে, পরিবেশগত ভাবে, শিক্ষাগত ভাবে তা সত্যিই প্রসংশনীয়। আজকে সর্বস্তরে স্কুলে যে ধারনের ছাত্র সংখ্যা বেড়ে গিয়েছে সেটা একটা বিরাট শুভ দিক বলা যায়। ছাত্র সংখ্যা বাড়ার সঙ্গে সঙ্গে ছাত্রদের একোমোডেশানের জন্য যে সঙ্কট আমাদের সরকার নিশ্চই দূর করার জন্য সচেষ্ট হবেন। এ ছাড়া আর একটা কথা কংগ্রেস আমলে শিক্ষা খাতে যে অর্থ বরাদ্দ হতো তার চেয়ে অনেক বেশী বরাদ্দ বামফ্রন্টের সরকার করছে। যার ফলে আজকে

শিক্ষক এবং শিক্ষা কর্মীরা একটা সামাজিক মর্যাদা পেয়েছে এবং তাদের অর্থনৈতিক সচ্ছলতা এসেছে। এর আগে শিক্ষকদের যে বেতন ছিল তাতে কি করে ওদের কষ্টে সংসার চলতো বা জীবিকা নির্বাহ করতে হতো সেটা বলা বাহুল্য। আজকে শিক্ষকদের সেই দিক থেকে অনেক উন্নতি হয়েছে। বামফ্রন্ট সরকার ছাত্রদের বিভিন্ন দিক থেকে সুযোগ সুবিধা করে দিয়েছে। এই সুযোগ সুবিধা কংগ্রেস সরকারের আমলে ছিল না, তাঁদের মন বা মানসিকতার মধ্যে ছিল না। শিক্ষা জগতে একটা নৈরাজ্য সৃষ্টি করার জন্য ছাত্র-ছাত্রীদরে সুযোগ সুবিধা দেয় নি। কিন্তু বামফ্রন্ট সরকার সেই সুযোগ সুবিধা দিয়েছে। একেবারে প্রাথমিক স্তর থেকে পঞ্চম ক্লাস পর্যন্ত সমস্ত বই ফ্রি ভাবে বিতরন করা হচ্ছে। এটা কংগ্রেস আমলে ওঁরা ভাবতেই পারেন নি। আজকে সিডিউল কাষ্ট এবং সিডিউল ট্রাইব ছাত্র-ছাত্রীদের ইউনিফর্ম বিনামূল্যে দেওয়া হচ্ছে। অন্যান্য কাষ্টকে ২৫ পারসেন্ট ইউনিফর্ম বিনা মূল্যে দেওয়া হচ্ছে। এটা তাঁদের আমলে কল্পনাও করা যায় নি। এ ছাড়া ১২ ক্লাস পর্যন্ত অবৈতনিক করা হয়েছে। এই সমস্ত গুরুত্বপূর্ণ যুগান্তকারী জিনিষ, এই সমস্ত উন্নতি কংগ্রেস আমলে লক্ষ্য করা যায় নি। এবারে আমি আমার কিছু কথা সংশ্লিষ্ট মন্ত্রীদের বলে দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমি হাই মাদ্রাসা শিক্ষা, হাই মাদ্রাসা শিক্ষক এবং বোর্ড সম্পর্কে সংশ্লিষ্ট মন্ত্রীদের দৃষ্টি আকর্ষণ করতে চাই।

## [4.20 – 4.30 P.M.]

আমরা যে বোর্ডের আন্ডারে আছি সেই বোর্ড হচ্ছে ওয়েষ্ট বেঙ্গল ম্যাড্রাসা এডুকেশন বোর্ড। এই ওয়েষ্ট বেঙ্গল ম্যাড্রাসা এডুকেশন বোর্ড আজ পর্যন্ত স্ট্যাটুটরি এবং অটোনমাস হয়নি বোর্ড অব সেকেন্ডারী এডুকেশনের মতো। সরকারের পক্ষ থেকে, কংগ্রেসের আমল থেকে প্রতি বছরের বাজেটে এটাকে অটোনমাস এবং ষ্ট্যাটুটরি করার কথা ঘোষিত হচ্ছে। কিন্তু আজ পর্যন্ত সেটা কার্যকরী হচ্ছে না। এই ব্যাপারে আমি মাননীয় মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, বোর্ড অব সেকেন্ডারী এডুকেশানের যে মর্যাদা আছে, ওয়েষ্ট বেঙ্গল ম্যাড্রাসা এডুকেশনের ক্ষেত্রেও এটা হওয়া উচিত — সেদিকে লক্ষ্য রেখে আপনারা কিছু একটা করবেন, এই যে আবেদন আমার সরকারের কাছে বা মন্ত্রীর কাছে আমি রাখছি। আর একটা কথা মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, হাই ম্যাড্রাসা সিলেবাস' এর সঙ্গে হাই স্কুলের সিলেবাসের কিছু বৈষম্য আছে। ম্যাড্রাসাতে ছাত্রদের পরীক্ষা দিতে হচ্ছে ১০ টি পেপার, আর রিট্ন পরীক্ষাতে বসতে হচ্ছে সাড়ে নয়টি পেপারে। ভুগোল হচ্ছে ৫০ নম্বরের। সেজন্য সাড়ে ৯টি বা ১০ টি পেপারের জন্য স্কুলে রিট্ন দিতে হচ্ছে ৮ টি পেপারে। ওয়ার্ক এডুকেশন, ফিজিক্যাল এডুকেশন এগুলো স্কুলে ম্যানেজ করে করা যায়। এই ভাবে রিট্ন পরীক্ষা হচ্ছে গুরুত্বপূর্ণ। শিক্ষা সম্পর্কে, সিলেবাস সম্পর্কে চিন্তা-ভাবনাদি আপনাদের কাছে রাখছি। আর একটা কথা ভাবতে অনুরোধ করি। হাইস্কুলে যেমন এস. সি., এস.টি. ছাত্র নেওয়া ৫০ পয়েন্ট অনুযায়ী বাধ্যতামূলক, তেমনি হাই ম্যাড্রাসাতে, সিনিয়র ম্যাড্রাসাতে সেটা বাধ্যতামূলক। সিনিয়র এবং হাই ম্যাড্রাসার ক্ষেত্রে এস. সি., এস. টি.র ব্যাপারটা একটুখানি চিন্তা করে দেখবেন। স্কুলের প্রধান শিক্ষক হিসাবে আমি লক্ষ্য করে দেখেছি যে এস. সি., এস. টি. ছাত্র যারা পরীক্ষা দেবার জন্য আসে তদারা ক্যান্ডিডেট হিসাবে এতো বিলো ষ্ট্যান্ডার্ডের, তাদের অনেকের শিক্ষকতা করার যোগ্যতা থাকে না। এটা ইন্টারভিউ বোর্ডে লক্ষ্য করে দেখেছি। এইদিকে কিছু করা যায় কিনা, এইদিকে একটু অনমনীয় মনোভাব দেখানো যায় কিনা এটা একটু লক্ষ্য করে দেখবেন। এছাড়া আমাদের বামফ্রন্ট সরকার ছাত্র-অভিভাবকদের অধিক দায়-দায়িত্ব থেকে মুক্তি দেবার জন্য, শিক্ষাকে ব্যাপক ভাবে ছড়ানোর জন্য অবৈতনিক করার ব্যবস্থা করেছেন। সেজন্য সরকার প্রশংসারযোগ্য। কিন্তু এই রেজিষ্ট্রেশানের জন্য যে ব্যবস্থাটা করা হয়েছে - রেজিষ্ট্রেশন ফি ১০ টাকা যেটা করা হয়েছে, এই ব্যাপারটা আপনাদের ভেবে দেখা দরকার, বিশেষ করে যে ছাত্র-ছাত্রীদের জন্য

সরকার এতটা করেছেন। এই দিকটা একটু সহানুভূতির দিক দিয়ে দেখবেন। ৬০।৬৫ ব্যাপারে সরকারকে বিবেচনা করার জন্য আমি দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সৌগত রায় ঃ—** স্যার, আমি শিক্ষা দপ্তরের বিভিন্ন খাতে যে বাজেট ব্যয় বরাদ্দ পেশ করা হয়েছে তার বিরোধিতা করছি এবং আমাদের কাট মোশানকে সমর্থন করছি। আমি অন্য কোন কথার মধ্যে যাওয়ার আগে পার্থবাবু কিছু ষ্ট্যাটিস্টিক্স এখানে যা পেশ করেছেন, আমি আবার আপনাদের কাছে কিছু পেশ করে রাখছি। এটা হচ্ছে 'সিলেক্টেড এডুকেশন্যাল ষ্ট্যাটিস্টিক্স, ১৯৮৮-৮৯, পাবলিশড বাই গর্ভণমেন্ট অব ইন্ডিয়া, ১৯৯০।'

বারে বারে আপনারা যে কথা বলে থাকেন আমি আগেও বলেছি আবার বলছি সেটা অসত্য। পশ্চিমবঙ্গেঁ শিক্ষা খাতের বাজেটে সবচেয়ে বেশী অংশ ব্যয় করা হয় নি। এবং এটা যদি দাবী করে থাকেন তাহলে ঠিক কথা বলা হয় নি। তারই উদাহরণ স্বরূপ আমি বলছি যে, পশ্চিমবঙ্গেঁর বাজেটে যে ২৪ শতাংশ খরচ করার কথা বলা হয়েছে সেই জায়গায় রাজস্থানে ২৫ শতাংশ খরচ করা হয়েছে; অন্ধ্রপ্রদেশে ২৬ শতাংশ খরচ করা হয়েছে। কেরলে ৩৩ শতাংশ খরচ করা হয়েছে, হিমাচল প্রদেশ একটি ছোট রাজ্য, সেখানে ৪০ শতাংশ খরচ করা হয়েছে। সুতরাং আপনারা যে শিক্ষা খাতে বেশী খরচ ধরা হয়েছে দাবী করেন এটা ঠিক নয়। দ্বিতীয় নং হচ্ছে সিডিউল কাষ্ট, সিডিউল ট্রাইবদের ব্যাপারে যে হিসাব দিয়েছেন percentage of enrolment of students belonging to scheduled caste. সেখানে বললেন পশ্চিমবঙ্গে ৯১ পার্শেন্ট। ক্লাশ ওয়ানে - ফাইভ এই ক্ষেত্রে ৯১ পার্শেন্ট তামিলনাড়ুতে ১.৪ পার্শেন্ট, উড়িষ্যাতে ১ ৩০ পার্শেন্ট, মহারাষ্ট্রে ২.৫৩ পার্শেন্ট অর্থাৎ enrolment ratio of students belonging to scheduled caste ৬ বছর থেকে ১১ বছরের ছাত্র-ছাত্রীরা সেখানে পড়ে। আপনারা সেক্ষেত্রে বলেছেন যে পশ্চিমবঙ্গের স্থান হায়েস্ট। আমি বলছি সেখানে পশ্চিমবঙ্গের স্থান সপ্তম কি অষ্টম। সুতরাং পারসেনটেজ সবচেয়ে হায়েষ্ট নয়। তৃতীয়তঃ টিচারস্ পিপিলস্ রেসিওতে আপনাদের বক্তৃতায় বললেন যে শিক্ষক - ছাত্রের ক্ষেত্রে প্রাইমারি স্কুলে পশ্চিমবঙ্গের স্থান হায়েষ্ট। আমি বলছি যে পশ্চিমবঙ্গের স্থান এই প্রাইমারি স্টেজে টিচারর্স এবং পিপিলস্ রেসিও তে অন্যান্য রাজ্যের নীচে রয়েছে। প্রাইমারি স্টেজে প্রত্যেকটি টিচার ৪১ টি ছাত্রকে পড়ায় পশ্চিমবঙ্গে। সেখানে আমি ছোট ছোট রাজ্যগুলির কথা বাদই দিলাম, কর্ণাটকে ৩১ জন ছাত্র পিছু একজন টিচার পড়ায়, এবং পশ্চিমবঙ্গে ৪১ জন ছাত্র পিছু একজন টিচার পড়ায়। মহারাষ্ট্রে ৪০ জন ছাত্র পিছু একজন টিচার পড়ায়, গুজরাটে ৪৩ জন ছাত্র পিছু একজন টিচার পড়ায় আসামে ৪০ জন ছাত্র পিছু একজন টিচার পড়ার আর কেরালার ৩৩ জন ছাত্র পিছু একজন করে টিচার পড়ায়। সুতরাং টিচারস্ব পিপলস্ রেসিও ওইসব রাজ্যে কম হওয়া উচিত। সুতরাং আপনাদের স্থান সেখানে সপ্তম কি অষ্টম। তারপরে চতুর্থতঃ যে স্টেটিস্টিক্স দিচ্ছি সেটা হচ্ছে যে নাম্বার অফ এডুকেশানাল ইনস্টিটিউশানস্ পশ্চিমবঙ্গে বাড়ে নি, অন্যান্য রাজ্যের পেছনে আছে। পশ্চিমবঙ্গে আর্টস, সায়েন্স এ্যান্ড কমার্স নিয়ে ৩৭২ টি কলেজের হিসাব পেয়েছি। সেখানে কর্ণাটকে ৪০৩ টি, মহারাষ্ট্রে ৫৪০টি আর্টস, লায়েন্স এ্যান্ড কমার্স কলেজ আছে। আন্ডার গ্রাজুয়েট কলেজের সংখ্যা এখানে বাড়েনি। মাননীয় সত্য সাধন বাবু এই বিষয়টা একটু নোট করে রাখবেন এবং এর বিষয় দয়া করে একটু বলবেন। ভারতবর্ষের ৬টি রাজ্যের তুলনায় নীচে আছে এই কলেজের ক্ষেত্রে। এবার ইউনির্ভাসিটির ক্ষেত্রে যদি দেখি তাহলে দেখা যাবে যে পশ্চিমবঙ্গে মাত্র ৯টি ইউনির্ভাস রয়েছে এবং আপনাদরে ১৪ বছরের রাজত্বকালে একটি ইউনির্ভাসিটি আপনারা করতে পারেন নি। সেখানে উত্তর প্রদেশে ২০টি ইউনির্ভাসিটি, মধ্যপ্রদেশে ১২টি ইউনির্ভাসিটি, মহারাষ্ট্রে ১১টি ইউনির্ভাসিটি এবং অন্ধ্রপ্রদেশে ১৩টি। পপুলেশান হিসাবে উত্তরপ্রদেশে পার্লামেন্টের সীট ৪২টা পশ্চিমবঙ্গের

পার্লামেন্টের সীটও ৪২টা। সুতরাং আপনারা ঢকক্কা নিনাদ করা ছাড়া আর কিছুই করতে পারেন না। ইনস্টিটিউশান ডিমন্ড এ্যাজ ইউনির্ভাসিটি, পশ্চিমবঙ্গে একটাও নতুন করে ইউনির্ভাসিটি করতে পারেন নি। তারপরে ডিগ্রি এওয়ার্ডিং স্ট্যাটাস পশ্চিমবঙ্গে একটিও নেই। সেখানে উত্তরপ্রদেশে ৪টি, রাজস্থানে ৩টি এবং মহারাষ্ট্রে ৪টি। কিন্তু আপনারা একটিও করতে পারেন নি। অথচ আপনারা বলে বেরাচ্ছেন যে শিক্ষাক্ষেত্রে অসাধারণ কাজ করা হচ্ছে, সরকার পক্ষ থেকে সফলভাবে একথা বলা হচ্ছে, এটা ঠিক নয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গে শিক্ষার ব্যাপারে অত্যন্ত সুপরিকল্পিতভাবে পশ্চিমবঙ্গের উৎকর্ষ সেটাকে কমিয়ে দেওয়া হচ্ছে এবং পশ্চিমবঙ্গের ছাত্র-ছাত্রীদের কূপ মন্ডুক তৈরী করার জন্য বামফ্রন্ট সরকার উঠেপড়ে লেগেছেন।

## [4.30 – 4.40 P.M.]

এবং এই ভাবে শিক্ষা ব্যবস্থাকে ভেঙে দিচ্ছে। আমরা একদম তলার স্তর থেকে এর আগে ইংরাজী নিয়ে আলোচনা করেছি, তাই ইংরাজী নিয়ে আর আলোচনা করতে চাইনা। ইতিপূর্বে সিদ্ধার্থ বাবু ক্লাস ওয়ানের ব্যাপারে ইংরাজী নিয়ে আলোচনা করেছেন, তাই এই ব্যাপারে বক্তৃতা দিতে গেলে ওরা দলনিয়ে আসতে চাইবে। ওরা হচ্ছে এডুকেশোনালিস্ট, তাই ওরা এডুকেশান নিয়ে ভাল বোঝেন; আমরা আপনাদের চেয়ে বেশী প্যাট্রিয়টিক নই। আমরা যে কথা বলেছি সেই কথা ভাবতোষ বাবুও বলেছেন। ক্লাস ওয়ান থেকে আর একটা ভাষা শেখান উচিৎ। পৃথিবীর বড় এডুকেশানাল সাইকোলজিস্টরা তারা মনে করেন বাচ্চাদের মাথা হচ্ছে কম্পিউটার, কোন পরিবারে একটি বাচ্চার মেড সার্ভেন্ট যদি হিন্দুস্তানী হয় তাহলে সে হিন্দী শিখে যাবে, তামিল হলে তামিল শিখে যাবে। ঐ সময়ে ভাষার প্রতি রিসেপটিভিটি সবচেয়ে বেশী, আপনারা সেই সময় ভাষা শেখা থেকে তাদের বঞ্চিত করছেন। আপনাদের সময়ে শিক্ষার ক্লাস ডিস্টিংসান তৈরী হচ্ছে সেটা আমরা বারবার বলেছি। আপনারা দুটো শ্রেণী তৈরী করছেন যারা ওয়ান থেকে পড়ছেন সেই শ্রেণী, আর যার ওখানে পড়েননা সেই একটা শ্রেণী। আপনারা জানেন ইউনিয়ন পাবলিক সার্ভিস কমিশনের পরীক্ষায় বাংলা ভাষায় পরীক্ষা দেওয়া যায়না, হয় হিন্দী না হয় ইংরাজীতে দিতে হবে। সুতরাং আমাদের ছেলেরা এখানে ডিসএ্যাডভানটেজ রয়েছে। এটা হচ্ছে আমার প্রথম বক্তব্য। দ্বিতীয় বক্তব্য হচ্ছে আপনারা সেকেন্ডারী স্টেজ দেখবেন, ভবতোষ বাবুর রিপোর্ট আছে, সেকেন্ডারী স্টেজে সরকারি স্কুলগুলি ক্রমশঃ মার খাচ্ছে। এই ব্যাপারে কাগজে একটা ডিটেল্‌স রিপোর্ট বেরিয়েছিল হিন্দু স্কুল, হেয়ার স্কুল এই রকম যতগুলি সরকারি স্কুল আছে সেখানে রেজাল্ট খারাপ হয়েছে। সরকারি স্কুলে সবচেয়ে বেশী ছাত্র থাকলেও এখন দেখা যাচ্ছে রামকৃষ্ণ মিশন, সাউথ পয়েন্ট, সেন্ট লরেন্স, সেন্ট জেভিয়ারস স্কুলে সেখানের ছাত্রছাত্রীরা ভাল ফল করছে, কিন্তু সরকারি স্কুলে সেই রকম থাকছে না। সেখানে রাজনীতি ঢুকিয়ে আপনারা সরকারি স্কুলের মানকে নামিয়ে দিয়েছেন। আমার তৃতীয় চার্জ হচ্ছে আপনারা মডেল স্কুলকে গ্রহণ করেননি, এই নবোদয় বিদ্যালয়ে ৪১ হাজার ছাত্রছাত্রী পড়ছে। ওরা সে সুযোগ পাচ্ছে আপনারা তা পাচ্ছেন না। আপনারা মিডিয়ক্রাইজেশান করতে চাইছেন, আপনারা লোকের কাছে এ্যাপীল করলেন ২ কোটি টাকা দিয়ে স্কুল করব, আপনি একটা মাখনকে যদি সকলের কাছে ভাগ করেন তাহলে সেই মাখনের কিছুই থাকবে না। অর্থাৎ এডুকেশান লেভেল বলে কিছুই থাকবে না। নবোদয় বিদ্যালয় হচ্ছে কিন্তু ছিল পেস সিটিং স্কুল। তারা একটা মান ঠিক করবে এবং সেখানে শিক্ষার মানটা তারা রাখবেন এটা পয়সার ভিত্তিতে নয়। রামকৃষ্ণ মিশন, সেন্ট জেভিয়ার্স স্কুলে পড়তে বেশী খরচ হতে পারে, কিন্তু নবোদয় বিদ্যালয়ে শুধু মেধাব হিসাবে ভর্ত্তি হতে পারবে। কথা ছিল নবোদয় বিদ্যালয় কুচবিহার, জলপাইগুড়িতে হবে সেখানে এস. সি. এবং এস. টি ছাত্রছাত্রীদের স্পেশাল রিজারভেশান হবে তার জন্য ফ্রী হোস্টেল দিয়ে দেওয়া হবে। আপনারা পারবেন রাজ্য

সরকারের স্কুলগুলিতে এই স্ট্যান্ডার্ড করতে? সেন্ট্রাল থেকে প্রপোজাল ছিল, সারা ভারতবর্ষের সব রাজ্যগুলি গ্রহণ করেছিল, আপনারা শুধু কূপমণ্ডুকতা এবং হীনমন্যতার জন্য এই এডুকেশানাল পলিসির নবোদয় বিদ্যালয় গ্রহণ করেননি। আমি বারবার বলছি আগামী দিনে যে ইনফর্মেশান রিচ এ্যান্ড টেকনলজি ইনটেনসিভ সোসাইটি হবে, সংবিদিত, এবং প্রাচ্য নির্ভর যে সমাজ হবে তার জন্য ছাত্রছাত্রীদের ভালভাবে তৈরী করা দরকার। আজকে বিদ্যালয়ে ছেলেদের কমপিউটার শিখতে হবে তার কারণ ১০ বছর পরে যখন জীবনের শুরু হবে তখন কম্পিউটার জীবনের অঙ্গ হবে না হলে আমরা প্রতিযোগীতা করতে পারব না। এই নবোদয় বিদ্যালয়ে আজকে যে সুযোগটা ছিল এই সুযোগটা যারা গরীব ছেলে তারা পেলনা, আপনারা প্রত্যাখান করায়। সেন্ট্রাল গর্ভণমেন্টের স্কিমে আজকে যে সুযোগ ছিল কমপিউটার শেখার সেটা না হওয়ায় এই কম্পিউটারগুলি খারাপ হয়ে পড়ে আছে। আজকে হিন্দু স্কুলে কমপিউটার শেখান হয়না, সল্ট লেকের স্কুলে শেখান হয়না, আপনারা আর একটা জায়গায় সেন্টার অফ এক্সিলেন্সে মেরে দিলেন। সত্যসাধন বাবু এবারে আমি হায়ার এডুকেশানে আসি। ভবতোষ দত্ত কমিশন আপনারা তৈরী করেছিলেন ১৯৮১ সালে আর রিপোর্ট দিয়েছিলেন ১৯৮৪ সালে। আমি বলবো এই রিপোর্ট ডেটেড্। এই রিপোর্ট পুরোনো আমি এক এক করে দেখাবো, ওয়েল স্টাডিড রিপোর্ট খুব কম করা হয়েছিলো। কিন্তু আপনারা ভবতোষ দত্ত কমিশনের রিপোর্টগুলিকে কার্যকর না করে একটা নতুন কমিশন তৈরী করেছেন। সেখানে একজন পরাজিত রাজনীতিককে জায়গা দেবার জন্য, যিনি চৌরঙ্গীতে হেরে গেছেন — তাঁকে নিয়ে একটা এডুকেশান কমিশন তৈরী করেছেন। আমি এই ভবতোষ দত্ত কমিশন সম্বন্ধে বেশী ডিটেলসে যাচ্ছি না। আমি এর থেকে কিছুটা পড়ছি। যাঁকে নিয়ে কমিশন গঠন করেছেন তিনি ভবতোষ দত্তর চেয়ে ভালো এডুকেশানিস্ট নন। দীর্ঘদিন তাঁর পড়াবার অভিজ্ঞতা নেই। আপনি আবার এডুকেশান কমিশন তৈরী করলেন তাঁকে নিয়ে। কি বলেছেন ভবতোষ দত্ত ১০ বছর আগে? আগেরদিন আমি পড়েছিলাম। তিনি বলছেন সেই সময়, পশ্চিমবাংলার শিক্ষার যেটা মূল সমস্যা যে "A more important feature of our educational planning is that while emphasis has been put on expansion, there has not been an equal emphasis on the improvement of standards." মানের উন্নয়নের জন্য পশ্চিমবাংলায় কোনো রকমের প্রচেষ্টা করা হয়নি এবং পরে কি বলছেন? "It should also be stated that the West Bengal Government has not uptill now, tried to frame an integrated educational plan, time-bound on the one hand, and linking all stages systematically on the other. Educational reforms have been undertake at the behest of the Central Government and often simply because funds were available for certain changes." আপনাদের এই যে হিপোক্র্যাসী, কেন্দ্র যে ন্যাশানাল এডুকেশান পলিসি করেছিলো, আমরা বলেছিলাম মডেল স্কুল নিতে কিন্তু মডেল স্কুল আপনারা নিলেন না। অথচ অপারেশান ব্ল্যাক বোর্ডের টাকা নিলেন। অপারেশান ব্ল্যাক বোর্ডের টাকা নিয়ে স্কুল ইমপ্রুভমেন্টের নামে জেলা স্কুল বোর্ডগুলিতে ইমপ্রুভমেন্ট যতো না হয়েছে তার চেয়ে বেশী টাকার নয়ছয় হয়েছে। আমাদের হাউসে পাবলিক অ্যাকাউন্টস কমিটি অপারেশান ব্ল্যাক বোর্ডের রিপোর্ট পেশ করেছে, কয়েকটা জেলা সম্পর্কে এবং তা ছাড়া আমাদের এই হাউসে পাবলিক অ্যাকাউন্টস কমিটির রিপোর্টে বলা হয়েছে যে — আপনাদের যে মিড ডে মিল স্কীম চালু আছে তা তামিলনাড়ুর চেয়েও খারাপ। মিড ডে মিল স্কীমে অনেক ডিফেক্ট আছে, অনেক দুর্নীতি আছে এবং একে কারেক্ট করবার কোনো সিদ্ধান্ত নেওয়া হয়নি। আমি মূলতঃ হায়ার এডুকেশান নিয়ে বলছি, কিন্তু আমি উল্লেখ করলাম এই কারণে যে, পার্থবাবু আপনার জেলার লোক, আগে মন্ত্রী ছিলেন। সাবজেক্ট

কমিটির রিপোর্টে পার্থবাবু কি ট্রেচেস্ট ক্রিটিসিজম করেছেন। সেখানে জেলা স্কুল বোর্ড ফাংশান সম্বন্ধে রয়েছে। স্কুল বোর্ডগুলিকে কাউন্সিল করলেন। প্রাইমারী স্কুলের ক্ষেত্রে ১৪ বছরে জেলা স্কুল বোর্ডগুলির ইলেকশান করেন নি। তার কারণ প্রাথমিক শিক্ষকদের মধ্যে আপনাদের সমর্থক কম। নির্বাচন যদি করেন তাহলে আপনারা হেরে যাবেন। এবারে আমি প্রাইমারী এডুকেশানে ফিরে আসছি, সত্যসাধনবাবু নতুন মন্ত্রী হয়েছেন। আপনাদের, পশ্চিমবাংলা সরকারের যে সমস্ত সেন্টার অফ এক্সিলেন্স আছে সেগুলিতে আগে ভালো লেখাপড়া হতো, উৎকর্ষতার গুণমত মান অনেক উন্নত ছিলো কিন্তু খারাপ হয়ে যাচ্ছে। এই হাউসে উনি সেদিন স্বীকার করেছেন, বাজেট বক্তৃতায় স্বীকার করেছেন —গভর্ণমেন্ট কলেজে ভালো টীচার পাওয়া যাচ্ছে না। অনেক জায়গাতে খালি পড়ে আছে। প্রেসিডেন্সী কলে—সেখানে রিসার্চের সুযোগ ছিলো। গভর্ণমেন্ট কলেজ টিচার অ্যাসোসিয়েশান এর —যে লোক বাবল চেম্বারের ওপর রিসার্চ করে আসছে তাঁকে আপনি পাঠিয়ে দিলেন পরের দিন কুচবিহারে। এরপর সে ওখানে গিয়ে আঙ্গুল কামড়াক। গভর্ণমেন্ট কলেজে কেউ আসছেন না। ভবতোষবাবু কি সাজেশান করেছিলেন? একটাও মানেন নি। একটাও রেকমেন্ডশান মানেন নি। নতুন কমিশন করেছেন। ফিফটি ফাইভে বলেছিলেন ''The commission recommends that immediate steps be taken for giving the autonomous status of Presidency College and Sanskrit College and that the Darjeeling Government College, be also improved with a view to raising its status.'' আপনি সাত বছরে প্রেসিডেন্সি কলেজকে স্ট্যাটাস দিলেন না। তার কারণ সবাইকে সমান করে তুলতে চাই। সমাজবাদ। দে উইল গিভিং দি সেকেন্ডারী স্ট্যাটাস। আপনারা এটাকে হতে দেবেন না। সত্যসাধনবাবু আপনি জানেন, আমেরিকান পদ্ধতিতে আছে, ব্রিটেনে ছোট ছোট ইউনির্ভাসিটি আছে, এইগুলিকে বলা হয় আন্ডার গ্র্যাজুয়েট অটোনোমাস কলেজ। এগুলিকে ডিগ্রি অ্যাওয়ার্ডিং কলেজ বলা হয়। আমি কতকগুলোর নাম করতে পারি যেমন, আই. বি. লীগ, তাসার, দিজ আর অল সেন্টারস অফ একসিলেন্স। ইউ. জি. সি. আমাদের বারবার বলেছে, অটোনোমাস কলেজ তৈরী করা হোক।

[4.40 – 4.50 P.M.]

আপনারা কলকাতা ইউনিভার্সিটির এডুকেশানাল সিস্টেম, ভ্যাগারির মধ্যে পড়ে, রেজাল্ট বার হতে অনেক দেরী হয়। এটা অটোনোমাস স্ট্যাটাস হতে পারে, ভাবতোষ দত্ত কমিশন সাত বছর আগে এটা বলে গেছেন — Among non-government colleges, a few missionary colleges may seek recognition and there is one college which however deserves special attention.....

কলকাতা নয়, সেন্ট জেভিয়ার্স কলেজ নয়, কৃষ্ণনাথ কলেজকে অটোনোমাস স্ট্যাটাস দেওয়া উচিত। সাত বছর আগে বামফ্রন্ট সরকারের আমলে ভবতোষ দত্ত কমিশন এই রিপোর্ট দিয়ে গেছিল। সেই রিপোর্টে ধুলো জমেছে, আপনারা তার কোন রেকমেন্ড গ্রহণ করেননি। উনি একই কথা বলেছেন সংস্কৃত কলেজ সম্পর্কে। উনি বলেছেন যে একটা সংস্কৃত ইউনিভারসিটি করা উচিত। আপনারা প্রাকটিকালি সংস্কৃত এডুকেশান বন্ধ করে দিয়েছেন। কলেজগুলোতে আজ সংস্কৃত শিক্ষার কোনো সুযোগ নেই। থার্ড ল্যাঙ্গুয়েজ হিসাবে মাধ্যমিক স্তরে সংস্কৃত পড়ানো হচ্ছে, তারপর আপনারা সংস্কৃত একেবারে তুলে দিয়েছেন। এটা নাকি বামফ্রন্ট সরকারের এডুকেশান পলিসি এবং এটা নাকি একটা বড় পিলার এবং সেই পিলার আপনারা তৈরী করছেন। আরেকটা কলেজ হচ্ছে বি.ই কলেজ। এই

বি.ই কলেজের বয়স ১২৫ বছর হয়ে গেল। দীর্ঘদিন ধরে কথা চলছে, এটাকে অটোনোমাস স্ট্যাটাস দেওয়া উচিত। ইউ.জি.সি এর জন্য টাকা দিচ্ছে এবং সেখানে তারা বার বার বলছে এই বি.ই কলেজকে অটোনোমাস স্ট্যাটাস দেওয়া হোক। যেমন রুরকিকে দেওয়া হয়েছে। ভবতোষ দত্ত কমিশন বলেছেন — Technical universities should be established in West Bengal for under-graduate and post-graduate studies and research in engineering technology. সাত বছর আগে তিনি এইসব কথা বলে গিয়েছিলেন যে এই রাজ্যে একটা টেকনিক্যাল ইউনিভারসিটি করার জন্য। ভারতবর্ষের সব রাজ্যে মেডিক্যাল ইউনিভারসিটি হয়েছে, ইঞ্জিনিয়ারিং ইউনিভারসিটি হয়েছে, কিন্তু আমাদের এখানে আমরা তা করতে পারিনি। এখানে এমফাজিস্ অন স্পেশালাইজড্ ইউনিভারসিটি শুধু এগ্রিকালচারাল ইউনিভারসিটি। মেডিক্যাল ইউনির্ভাসিটি ও ইঞ্জিনিয়ারিং ইউনিভারসিটি আমাদের এখানে কেন নেই। কলকাতা ইউনিভার্সিটির মত অল পারপাস ইউনিভারসিটি আজকাল এখন আর হয় না। ইট ইজ্ নট ম্যানেজেবল, এটা ম্যানেজ করা যায় না। কলকাতা বিশ্ববিদ্যালয় কেউ ম্যানেজ করতে পারেনি। সুতরাং আপনারা সেটা করলেন না সাত বছর ধরে এবং এখানে অ্যাট লিস্ট বি. ই কলেজকে অটোনোমাস স্ট্যাটাসও দেওয়া হল না। যিনি এর আগে পাওয়ার মিনিটার ছিলেন তিনি ওখানে ৩০ বছর পড়িয়েছেন, উনি এখানে এই ব্যাপারে কোন উচ্চবাচ্য করেননি। সায়েন্সের ব্যাপারে উচ্চশিক্ষার ব্যাপারে তিনি কতগুলি কথা বলেছিলেন। তিনি বলেছিলেন এই সাবজক্টো নিয়ে আমাদের নতুন কোর্স করা উচিত ফ্রন্টিয়ার সায়েন্স বলে।

তখন ভবতোষ বাবু ২৬ টা অ্যাকশান প্ল্যান ফর দি ফিউচার বলেছিলেন এবং হায়ার এডুকেশান সম্বন্ধে বলেছেন সব ব্যাপারে একটা সেপারেট কোর্স করা উচিত। যেমন এ্যারোসপেস টেকনোলজি, কম্পিউটার টেকনোলজি, এনভায়োরমেন্টাল টেকনলজি, পল্যুউশান কন্ট্রোল, ইঞ্জিনিয়ারিং, ল্যাসার টেকনোলজি, ম্যান মেড ফাইবার টেকলোলজি এইসব বিষয়গুলোতে আলাদা কোর্স করা উচিত। Some of the emerging areas which are of relevance non during the next ten years. রিসার্চের বিষয় এইসব বিষয়গুলিতে ইউনির্ভাসিটি লেভেলে স্পেলাইজড্ ইন্সটিটুইশান করা উচিত। কিন্তু আমরা দেখলাম যে আপনারা সেই ব্যাপারে কোন রকম উদ্যোগ নিলেন না। নতুন বি এস সি-তে যে কম্পিউটার কোর্স করা হচ্ছে পাশ কোর্সের ছেলেরা পড়তে পারে। প্রেসিডেন্সি কলেজে দু'একটা করেছেন — মলিকিউলার সায়েন্স, বায়োলজি সায়েন্স পড়ান হচ্ছে, কিন্তু দি আইডিয়া যেটা ছিল ভোকালাইজেসান অব এডুকেশান টু সাম এক্সটেন্ট সেটা আপনারা করতে পারেননি। এডুকেশানের মধ্যে একটা স্পেশালাইজেসান নিয়ে এসে ফ্রম দি আন্ডারগ্র্যাজুয়েট কোর্স যেটা জেনারেলি পড়ে থাকে সেটা না পড়ে বিশেষ সাবজেক্ট পড়তে পারত। সারা পৃথিবীতে আজকে নলেজ কন্টেন্ট বেড়ে যাচ্ছে, আপনারা সেটাকে কনসেনট্রেট করতে পারেন নি। ১৪ বছরে আপনাদের এফর্ট কিছু নেই, এদিকে যাবার কোন প্রচেষ্টা নেই। ভবতোষ বাবু আরো কিছু বলেছেন। এখন নতুন কলেজ খোলার ডিমান্ড আসে। কলেজ খোলার যে এডুকেশন্যাল প্রবলেম তার অনেকটা লোকাল এবং সোসাল প্রবলেম, মানুষ এটাকে স্ট্যাটাস, সিম্বল বলে মনে করে, দেয়ার ইজ নাথিং রং ইন দ্যাট। মানুষ কলেজ খুলতে চাইলে লোকালি কন্ট্রিবিউসান করতে রাজী আছে। আপনি যেখানে কলেজ খুলেছেন ১০০ জন ছাত্র নেই সেখানে, এটা ভাবা দরকার যে সেই কলেজ খুলে রেশনালাইজ করার কোন স্কোপ আছে কিনা। এই নিয়ে কিছু বলবেন আশা করেছিলাম কুটার নেতা ছিলেন সত্যসাধন বাবু, আমরা সবাই একসঙ্গে দাবি করেছি, আন্দোলন করেছি, শিক্ষকদের মাইনে বাড়িয়েছি। ১৪ বছর ধরে বামফ্রন্ট সরকার দাবি করে যে শিক্ষক সমাজের একটা বড় অংশকে তাঁরা ক্যারি

করেন, কিন্তু শিক্ষার মান বাড়ান সম্বন্ধে, এডুকেশানের মান উন্নত করা সম্বন্ধে তাঁরা কোন পদক্ষেপ নিতে পেরেছেন কি? কলেজ, বিশ্ববিদ্যালয়গুলি তো একটা বাস্তু ঘুঘুর বাসা হয়েছে। প্রত্যেকটি বিশ্ববিদ্যালয়ে অটোনমির নামে চূড়ান্ত ফাইনান্সিয়াল ইররেগুলারিটি এবং ইনডিসিপ্লিন চলছে, আপনি কন্ট্রোল করতে পারেননি। এটা আমরা পি এ সি-তে একাধিকবার দেখিয়েছি যে বিশ্ববিদ্যালয়ে কি ধরনের ফাইনান্সিয়াল ইর্‌রেগুলারিটি চলছে, বিশ্ববিদ্যালয়ে কথা এই হাউসে বার বার উল্লিখিত হয়েছে। আপনি এডুকেশানের স্ট্যান্ডার্ড উন্নত করার জায়গায় এডুকেশানকে আপনি একটা সো কল্ড কোয়ানটিটেভি এক্সপানসানের মধ্যে রেখে দিলেন, আর কোয়ালিটেটিভ যে ফল হল সেটা হায়ার সেকেন্ডারী রেজাল্ট দেখা যাচ্ছে। মার্ক সিট অসম্পূর্ণ, সে অনার্স না পেলে এম এস সি পড়তে পারবে না, ফলে সমস্ত বিশ্ববিদ্যালয় স্তরের শিক্ষাকে আপনারা একটা কোয়াগমায়ারের মধ্যে ফেলে দিয়েছেন। সেজন্য এই বাজেটের সম্পূর্ণ বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মোস্তাফা বিনকাশেম :**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী শিক্ষা খাতে যে ব্যয়-বরাদ্দের দাবি রেখেছেন সেটা আমি সমর্থন করছি। বিগত ১৪ বছর ধরে আমাদের রাজ্যে শিক্ষা ক্ষেত্রে যে সুস্পষ্ট অগ্রগতি সেই ধারাকে এগিয়ে নিয়ে যাবার যে ইচ্ছে তা এই ব্যয়-বরাদ্দের দাবির সঙ্গে অত্যন্ত সঙ্গতিপূর্ণ। সেজন্য এই দাবির প্রতি আমার সমর্থন হচ্ছে সার্বিক এবং সম্পূর্ণ। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মন দিয়ে বিরোধী পক্ষের সদস্যদের বক্তব্য শুনেছি, এইমাত্র মাননীয় সদস্য সৌগত বাবুর বক্তব্য শুনলাম, আমরা আশা করেছিলাম যে পার্লামেন্টারী গনতন্ত্রে সাফল্যের একটা শব্দ হচ্ছে বিরোধী দল দায়িত্বশীল বিরোধী দলের ভূমিকা পালন করবেন, সমালোচনা নিশ্চয়ই করবেন কিন্তু সেই সমালোচনা গঠনমূলক সমালোচনা হবে, সমালোচনার জন্য সমালোচনা করবেন না, কিন্তু আমরা লক্ষ্য করে দেখলাম পশ্চিমবঙ্গের শিক্ষা ক্ষেত্রে তাঁরা কোন একটা সবুজ দেখতে পেলেন না, সব কিছু ধূসর দেখলেন। বাংলায় একটা কথা আছে চোখে কি একটা নাকি হলে সব হলুদ দেখে, আসল কথা হচ্ছে তাঁদের কৃত অপরাধের জন্য পশ্চিমবঙ্গের মানুষের কাছে বার বার প্রত্যাখ্যাত হয়ে ওঁরা সবাই হতাশায় ভুগছেন, সেজন্য ওঁদের খানিকটা গাত্রদাহ আছে।

**[4.50 – 5.00 P.M.]**

সমস্ত বক্তৃতার মধ্যে মাঝে মাঝে হতাশার ছাপ আছে, মাঝে মাঝে গাত্রদাহের ছাপ তার মধ্যে রয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের শিক্ষা ক্ষেত্রে যে সাফল্য — সেই সাফল্য বিচার করার আগে আমাদের এটা ভেবে দেখতে হবে যে, ভারতবর্ষের যুক্ত রাষ্ট্রীয় কাঠামোর মধ্যে পশ্চিমবাংলা হচ্ছে একটি অঙ্গরাজ্য। গোটা ভারতবর্ষের শিক্ষার অবস্থা, পরিবেশ, পরিস্থিতির পটভূমিকায় ভারতের অঙ্গরাজ্য পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের শিক্ষার সাফল্যকে বিচার করতে হবে। আমি মাননীয় বিরোধী পক্ষের সদস্যের বলতে চাই যে, তাঁরাই বেশীর ভাগ সময় ধরে কেন্দ্র এবং পশ্চিমবঙ্গে ক্ষমতায় ছিলেন এবং ভারতবর্ষের বেশীর ভাগ রাজ্যেই তাঁরা দীর্ঘদিন ক্ষমতায় ছিলেন। এই কংগ্রেস দল ভারতবর্ষের শিক্ষা ব্যবস্থাকে কোন্ জায়গায় ফেলে রেখে গিয়েছিলেন ভারতবাসী হিসাবে আমাদের কারো পক্ষেই সেটা সুখপ্রদ নয়। আমরা জানি পৃথিবীতে মোট যত লোক বাস করে তার ৬ ভাগের এক ভাগ লোক এই ভারতবর্ষে বাস করে। আর পৃথিবীতে যত নিরক্ষর মানুষ বাস করে তার প্রায় অর্ধেক মানুষ বাস করে ভারতবর্ষে এবং প্রতি ১০ দশকে আমাদের দেশে নিরক্ষরের সংখ্যা বেড়েছে। ১৯৫১ সালে যখন প্রথম সেনসাস রিপোর্ট বেরয় তখন ভারতবর্ষে নিরক্ষর মানুষের সংখ্যা হচ্ছে ৩০ কোটি। ১৯৬১ সালের সেনসাস রিপোর্টে সেটা বেড়ে হল ৩৩ কোটি, ১৯৭১ সালে হল ৩৭ কোটি, ১৯৮১ সালে হল ৪৪কোটি। আপনারা দলিলের কথা বলেন।

চ্যালেঞ্জ অব এডুকেসনে, সেখানেও সাবধান করে দেওয়া হল। নিরক্ষরতার এই হার যদি কমানো না যায় তাহলে আমরা যখন একবিংশ শতাব্দীতে প্রবেশ করব তখন বিশ্বের মানুষের কাছে লজ্জায় আমাদের মাথা হেঁট হয়ে যাবে। গোটা পৃথিবীতে প্রায় ৫০ ভাগ নিরক্ষর মানুষ আমাদের এই ভারতবর্ষে বাস করে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্বাধীন ভারতের শিক্ষার হার কিন্তু এই জায়গায় যাবার কথা ছিল না। স্বাধীনতা আন্দোলন যখন চলছিল তখন জাতীয় নেতারা বারে বারে এই শিক্ষার উপর গুরুত্ব দেওয়ার কথা বলেছিলেন। স্বাধীনতার পরে নতুন সংবিধান তৈরী হল। সেই সংবিধানের মধ্য দিয়ে ঘোষণা করা হল যে, ১০ বছরের মধ্যে, ১৯৬০ সালের মধ্যে ১৪ বছর বয়স পর্যন্ত সমস্ত ছেলে মেয়েদের বিনা বেতনে সার্বজনীন লেখাপড়া শেখানো হবে। কমিশনের পর কমিশন গঠন করা হল। ১৯৬৪ সালে কোঠারি কমিশন বিখ্যাত পদার্থ বিজ্ঞানী শিক্ষাবিদের নেতৃত্বে দেশ বিদেশের বিখ্যাত ১৭ জন শিক্ষাবিদকে নিয়ে সেই কমিশন গঠিত হল। তারা রিপোর্ট দিলেন। সেই রিপোর্টের বেশীর ভাগ গ্রহন করে ১৯৬৮ সালে কেন্দ্রীয় সরকার জাতীয় শিক্ষা নীতি ঘোষণা করলেন। শিক্ষা প্রসারে মূল্যবান সুপারিশ গ্রহন করা হল। এত কিছু করা হল। এত কিছু করে, এত প্রতিশ্রুতি, এত রিপোর্ট দিয়েও শিক্ষার অগ্রগতি কংগ্রেস আমলে ভারতবর্ষে হয়নি, এটাই হচ্ছে ঘটনা। আসলে শিক্ষার অগগ্রতি ঘটাতে গেলে, সার্বজনীন শিক্ষা দেশের মধ্যে প্রবর্তিত করতে গেলে সব চেয়ে বড় যে জিনিস দরকার, তা হল রাজনৈতিক সদিচ্ছা, রাজনৈতিক সততা। এই রাজনৈতিক সদিচ্ছা এবং সততা শিক্ষা বিস্তারের ক্ষেত্রে কংগ্রেস দলের কোন সময়েই ছিল না, আজও নেই— এটাই হচ্ছে ঘটনা। আর কেন নেই, তাও ভারতবর্ষের বেশীর ভাগ মানুষ জানে। ক্ষমতায় থেকে দেশের মানুষের যে অংশকে কংগ্রেস দল সেবাদাস হিসাবে কাজ করায় এবং মুষ্টিমেয় ধনিক শাসক শ্রেণীর স্বার্থে তাদের কাজ করায়। তাদের সেবাদাস হিসাবে কাজ করতে গিয়ে, তাদের স্বার্থ রক্ষা করতে গিয়ে শিক্ষার সম্প্রসারণ তারা চান নি। আপনারা এটা চান নি যে, মানুষের চেতনা বৃদ্ধি হোক, শিক্ষার প্রসার ঘটুক, মানুষ প্রকৃত শিক্ষাকে জানুক। শিক্ষাকে আপনারা এই জায়গায় ফেলে রেখে গেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বামফ্রন্টের শিক্ষার সাফল্যকে এই পটভূমিতে বিচার করতে হবে। দেশের সমস্ত শিক্ষা ব্যবস্থার, আর্থ অবস্থার পটভূমিতে এই সাফল্য নিশ্চয় আছে। কিন্তু এই প্রসঙ্গে বলা দরকার যে, বামফ্রন্ট সরকার যা চাইবেন, তা পারবেন না, কোন রাজ্য সরকারই পারবেন না। কেন না, যে কোন যুক্ত রাষ্ট্রীয় দেশে শিক্ষা ব্যবস্থা, গোটা দেশের প্রচলিত আর্থ, সামাজিক ব্যবস্থার বাইরে যেতে পারবে না এবং তার মধ্যে থেকেই তাদের কাজ করতে হয়। সেই জন্য শিক্ষা ক্ষেত্রে কোন মৌলিক পরিবর্তন বামফ্রন্ট সরকারের পক্ষে আনা সম্ভব নয় এবং আমরা সেই দাবী কোন সময়েই করি না, অভিষ্ট লক্ষ্যে পৌছানো যায় না। তবে রাজনৈতিক সদিচ্ছা, সততা হাতের কাছে যখন তখন সেই সুযোগ নিয়ে যতটা এগোন যায় সেই চেষ্টাই বামফ্রন্ট সরকার করেছে এবং তার মধ্য দিয়েই সাফল্য এসেছে। মাননীয় সদস্য সৌগতবাবু অনেক তথ্য দিয়েছেন, নিজের মত করে উদ্ধৃতিও দিলেন।আমরা বলি - আপনাদের আমলে কি হচ্ছিল, আর এই ১৪ বছরে কি পরিবর্তন হয়েছে, সেটাও তার মধ্যে পাবেন। ১৯৪৭ সাল থেকে ১৯৭৮ সাল পর্যন্ত ৩১ বছরে প্রাথমিক স্তরে ছাত্র ছাত্রী বৃদ্ধি পায় গড়ে প্রতি বছরে ১ লক্ষ ৬০ হাজার করে। আয় ১৯৭৮ সালের পর থেকে ১৯৮৬ সাল পর্যন্ত ৮ বছরে গড়ে প্রায় প্রতি বছর বৃদ্ধি পায় ২ লক্ষ ৬০ হাজার করে ছাত্র ছাত্রী।

আর ১৯৮৮/৮৯, ১৯৮৯/৯০, ১৯৯০/৯১ তে —এই তিন বছরে প্রথম থেকে পঞ্চম শ্রেণী পর্য্যন্ত প্রতি বছর গড়ে ৩ লক্ষ ৬৭ হাজার করে ছাত্র বেড়েছে। এই ধরণের ছাত্র সংখ্যা বৃদ্ধি ভারতের শিক্ষা ইতিহাসে এক নজীরবিহীন ঘটনা। মাধ্যমিক স্তরে যে হারে ছাত্র সংখ্যা বৃদ্ধি পেয়েছে সে সম্পর্কে যেটুকু বলা দরকার, যে পরিমানে অগ্রগতি হয়েছে শুধু সেইটুকু বলছি। ষষ্ঠ থেকে দশম শ্রেনী পর্যন্ত

ছাত্রছাত্রীর সংখ্যা ১৯৭৮ সালে ছিল ২০ লক্ষ ৯৩ হাজার, বামফ্রন্টের আমলে তা প্রতি বছর বাড়তে বাড়তে ১৯৮৮/৮৯ সালে এসে দাঁড়ায় ৪৮ লক্ষ ৮০ হাজারে। ১৯৮৯/৯০ সালে এসে দাঁড়ায় ৫০ লক্ষ ৬৭ হাজারে এবং ১৯৯০/৯১ সালের আনুমানিক হিসাবে তা বেড়ে হল ৬৫ লক্ষ ৪০ হাজার। ১৯৭৮ সাল থেকে আজ পর্যন্ত এই স্তরে ছাত্রীর সংখ্যা তিন গুনের বেশী হয়েছে। ১৯৪৭ থেকে ১৯৭৮ সাল পর্যন্ত এই রাজ্যে মাধ্যমিক স্তরে প্রতি বছর গড়ে ছাত্রছাত্রী বেড়েছে ৫০ হাজার করে। ১৯৯০/৯১ সালের আনুমানিক হিসাব ধরে বিগত তিন বছরে এই স্তরে ছাত্রছাত্রীর সংখ্যা বেড়েছে প্রতি বছর গড়ে প্রায় ৫ লক্ষ ৫৯ হাজার করে। এটা একটা রেকর্ড। তারপর উচ্চমাধ্যমিক স্তরের কথায় আসি। ১৯৭৬/৭৭ সালে এ রাজ্যে সাড়ে আটান্ন হাজারের মত ছাত্রছাত্রী উচ্চ মাধ্যমিক স্তরে পড়তো। বিগত তিন বছরের এই সংখ্যা হচ্ছে ১৯৮৮/৮৯ সালে ৪ লক্ষ ৪৭ হাজার, ১৯৮৯/৯০ সালে ৪ লক্ষ ৫০ হাজার আর ১৯৯০/৯১ সালের আনুমানিক হিসেবে ৪ লক্ষ ৮৩ হাজার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তথ্য, পরিসংখ্যান প্রমান করে অগ্রগতি কিন্তু যেটা আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের কাছে বলতে চাই সেটা হচ্ছে, বামফ্রন্টের সাফল্যের সত্যিকারেব সার্থকতা এবং গভীরতা পরিসংখ্যান দিয়ে মাপা যায়না। অনেক তথ্য দিয়েও তার বিচার চলে না। এখানে ভাবতে হবে, মনে রাখতে হবে যে কোন অবস্থা থেকে রাজ্যের শিক্ষা ব্যবস্থাকে বামফ্রন্ট সরকার কোন জায়গায় নিয়ে এসেছেন। ১৯৭৭ সালে পশ্চিমবঙ্গের মানুষ কংগ্রেসকে তাদের অপরাধের জন্য ক্ষমতা থেকে বিতাড়িত করেছিল কিন্তু তার আগে ৭ বছর ধরে পশ্চিমবঙ্গের শিক্ষা ক্ষেত্রে কি নৈরাজ্য ওরা সৃষ্টি করেছিলেন, কি সন্ত্রাসের আবহাওয়া ওরা সৃষ্টি করেছিলেন সেটা জানা দরকার। মান্নান সাহেব বক্তৃতা করে চলে গেলেন, তিনি সন্ত্রাসের কথা বললেন। কিন্তু ঐ সময় কংগ্রেস দল ক্ষমতায় থেকে শিক্ষা ক্ষেত্রকে যেভাবে কলুষিত করেছিল তা মানুষ ভুলতে চাইলেও ভুলতে পারে না। সেদিনের সন্ত্রাসের কথাগুলি একবার মনে করে দেখুন। সরকারী দল, কংগ্রেস দল, তাদের একেবারে প্রকাশ্য মদতে স্কুল কলেজ, বিশ্ববিদ্যালয়ে অরাজকতা চলতো। সেখানে পড়াশুনা প্রায় বন্ধ হয়ে গিয়েছিল। পরীক্ষার কোন ঠিক ছিল না। জয়নাল সাহেব, আপনি তো কোন কোন সময় সত্য কথা বলে ফেলেন এই মূহূর্তে অন্ততঃ সেই সময়কার কথাটা একটু বলুন। কবে পরীক্ষা হবে, কবে ফল বেরুবে একজন সাধারণ শিক্ষকের অভিজ্ঞতার ভিত্তিতে বলতে পারি তা কেউ জানতো না। গবেষণার কাজ বন্ধ ছিল। আপনাদেব মদতে ছাত্রপরিষদ নামধারী কিছু অছাত্র তারা ছাত্রদের ভর্তির সময় স্কুল, কলেজ, বিশ্ববিদ্যালয়ে তোলা তুলতো এবং এমন কি পরীক্ষা হলেও তারা ছাত্রছাত্রীদের কাছ থেকে তোলা তুলতো। সেদিন শিক্ষা ক্ষেত্রে গনতান্ত্রিক আন্দোলন আপনারা করতে দেন নি। এই অবস্থা দেখে পশ্চিমবঙ্গের হাজার হাজার শিক্ষাপ্রেমী, গনতন্ত্র প্রেমী মানুষের বিবেক আতঁকে উঠেছিল। সেদিন কিন্তু তার বিচার হয়নি। সেদিন বিচারের বাণী নীরবে নিভৃতে কেঁদেছিল। সেই অবস্থা থেকে শিক্ষা ক্ষেত্রকে উদ্ধার করেছে বামফ্রন্ট সরকার। সেদিন শিক্ষা ক্ষেত্রের বড় ক্ষতি করেছিলেন আপনারা। সেদিন শিক্ষার প্রতি অনুরাগ, আকর্ষন দূরে থাক কিছু মানুষ শিক্ষার উপর বিতশ্রদ্ধ হয়ে উঠেছিলেন। সেদিন আপনারা শিক্ষার প্রতি অসম্মান জানিয়েছিলেন। বামফ্রন্ট সরকারের শিক্ষা ক্ষেত্রে বড় অবদান সেই অসম্মানের হাত থেকে, অমর্যাদার হাত থেকে পশ্চিমবাংলার শিক্ষা ক্ষেত্রকে তারা উদ্ধার করেছেন। স্যার, কি অসুবিধার মধ্যে রাজ্য সরকারকে কাজ করতে হয় আপনি জানেন। রাজ্যের সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে আমাদের সরকারকে কাজ করতে হচ্ছে। সংবিধানে কেন্দ্রীয় সরকারের এ ক্ষেত্রে ক্ষমতা বেশী। কংগ্রেস দলের সরকার অত্যন্ত সুচতুর ভাবে এবং ধারাবাহিক ভাবে রাজ্যগুলিকে তাঁদের রাজস্ব সংগ্রহের পথে বাধা দিয়ে যাচ্ছেন।

## [5.00 – 5.10 P.M.]

আর্থিক দস্যু বৃত্তি করেছে, রাজ্যগুলোর হাতে সম্পদ সংগ্রহের ক্ষমতা কম, সেই অবস্থার মধ্যে দাঁড়িয়ে রাজ্য সরকারকে তার ব্যবস্থা করতে হয়। শিক্ষার ব্যয় বাড়াতে হয়। এই অবস্থায় দাঁড়িয়ে একদিকে কেন্দ্রের বাজেটে টেনেটুনে দেড় শতাংশ, ১.৫৯ শতাংশ শিক্ষা খাতে ব্যয় আর পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার ২৭.৩ শতাংশ ব্যয় করছে, রাজনৈতিক সততা না থাকলে রাজনৈতিক সদিচ্ছা না থাকলে এত অল্প সম্পদের মধ্যে থেকেও শিক্ষা প্রসারের জন্য এই অর্থ ব্যয় করা যায় না। আজকে পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার সেটা দেখিয়েছে। আজকে আপনারা যে বাজেট করেছেন, কেন্দ্রে বসে শিক্ষার জন্য, ভারতবর্ষের মানুষের জন্য মাথাপিছু মাত্র ২১ টাকা এবং পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার২৫১ টাকা। এইগুলোর দিকে চোখ মেলে তাকান, জেগে ঘুমোবেন না। বাস্তব পরিস্থিতিকে স্বীকার করে নিন। এই যে ব্যয় বরাদ্দের দাবী এই ব্যয় বরাদ্দের দাবী পশ্চিমবাংলার শিক্ষাকে আরও এগিয়ে নিয়ে যাবে, সেই জন্য আরও একবার এই ব্যয় বরাদ্দকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেব প্রসাদ সরকার ঃ**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে শিক্ষা বাজেট এখানে পেশ করা হয়েছে, আমি প্রথমতঃ বামফ্রন্ট সরকারের এই শিক্ষা বাজেট এর বিরোধিতা করে এবং এই বাজেটের উপর যে কাটমোশান গুলো এসেছে, তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য রাখছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এখানে এই বামফ্রন্ট সরকারের শিক্ষা নীতি প্রসঙ্গে বিভিন্ন সময়ে এই হাউজের মধ্যে এবং এই হাউজের বাইরে স্বয়ং মুখ্যমন্ত্রী থেকে শুরু করে বামফ্রন্টের বিভিন্ন মন্ত্রী এবং নেতৃবৃন্দ, তাঁরা প্রাথমিক স্তরে ইংরাজী পঠন পাঠন তুলে দেবার সপক্ষে যুক্তি দেখাবার ক্ষেত্রে তাঁরা বলে থাকেন যে বিশ্বের কোথাও প্রাথমিক স্তরে মাতৃভাষার পর দ্বিতীয় ভাষা বা বিদেশী ভাষা পড়ানো হয় না। এখন জ্যোতি বাবু মুখ্যমন্ত্রী, ওঁর কথার অনেক মূল্য, তিনি যে কথা বলুন, নিশ্চয়ই খবরের কাগজ বা মানুষের কাছে তা গুরুত্ব পাবে। আমরা এই সব বড় মানুষদের এই সব বক্তব্য থাকা সত্ত্বেও আমি একটু তথ্য দিয়ে দেখাচ্ছি যে বিশ্বের কোথাও প্রাথমিক স্তরে ইংরাজী পড়ানো হয় কী না। আপনি জানেন যে ১৯৬২ সালে হামবুর্গে একটা সম্মেলন হয়েছিল ইউনেস্কো ইনস্টিটিউটে এবং আমি কোট করছি, অন্য কাউকে নয়, বামফ্রন্ট সরকার সম্প্রতি যে শিক্ষা কমিশন করেছেন, সেই শিক্ষা কমিশনের অন্যতম সদস্য সুনন্দ সেনগুপ্ত তাঁকে আমি কোট করছি। " এটা কোন ক্রমেই সত্য নয় যে ইয়ুরোপের কোথাও প্রাথমিক স্তরে বিদেশী ভাষা পড়ানো হয় না। ১৯৬২ সালে হামবুর্গে ইউনেস্কো ইনস্টিটিউটের উদ্যোগে বিদেশী ভাষা শিক্ষার উপর আহুত আর্ন্তজাতিক সম্মেলনে বলা হয়েছে যে ৪৫টি দেশের তথ্য সম্মেলনের হাতে রয়েছে, তার মধ্যে ৩২ টিতেই প্রাথমিক স্তরে কোন না কোন বিদেশী ভাষা পড়ানো হয়। পশ্চিম ইয়ুরোপের অনেক দেশে, যাদের মাতৃভাষা পৃথিবীর উন্নত ভাষাগুলির মধ্যে পড়ে না, তারা প্রত্যেকেই প্রাথমিক স্তরে বিদেশী ভাষা শেখানোর ব্যাপারে যথেষ্ট উন্নতি করেছে। উদাহরণ স্বরূপ লুক্সেমবার্গে জার্মন ভাষা, সুইডেনে ইংরাজী ভাষা প্রাথমিক স্তর থেকেই পড়ানো হয়। নেদারল্যান্ডে প্রাথমিক স্তরে একই সঙ্গে জার্মান, ফরাসী, ইংরাজী, এমন কি এস্পারেনটোও পড়ানো হয়। এ কথা সুনন্দ সান্যাল বলেছেন। অথচ আপনারা বলছেন বিশ্বের কোথাও প্রাথমিক স্তরে বিদেশী ভাষা পড়ান হয় না। গণতান্ত্রিক চীনের 'বেজিং রিভিউ'-তে ৭. ১. ৭৯ তারিখে বলা হয়েছে, 'মাতৃভাষার সঙ্গে একটি বিদেশী ভাষা—যা বেশীর ভাগ ক্ষেত্রেই ইংরাজি ভাষা—শেখানোর ব্যবস্থা হয়েছে প্রাথমিক স্তর থেকেই।' সেখানে পূর্ণ সময়ের প্রাথমিক বিদ্যালয়ের বুনিয়াদী কাঠামো ঃ ভর্তির বয়স সাত। স্কুলের পাঠ্যকাল পাঁচ বছর। বিষয়সমূহ— চীনাভাষা, পাটিগণিত, প্রকৃতি বিষয়ক প্রাথমিক জ্ঞান, বিদেশী ভাষা, রাজনীতি, শরীরচর্চা, সঙ্গীত, ছবি আঁকা। তাহলে গণতান্ত্রিক চীন দেশেও

বিদেশী ভাষা শেখানো হচ্ছে প্রাথমিক স্তরে। কিন্তু আমাদের মুখ্যমন্ত্রী এবং নেতারা বলছেন, — বিশ্বের কোথাও প্রাথমিক স্তরে বিদেশী ভাষা শেখানো হয় না। প্রাথমিক স্তরে শিশুরা নাকি বিদেশী ভাষা শিখলে তা তাদের মাতৃ-ভাষা শেখার ক্ষেত্রে অন্তরায় হবে, তাদের ওপর চাপ সৃষ্টি হবে। অথচ আমরা দেখছি বিখ্যাত নিউরো-সার্জেনরা বলছেন, সাইকোলজিষ্টরা বলছেন- কেনাডার বিখ্যাত নিউরো-সার্জেন বলেছেন, শিশুদের ৪ থেকে ১০ বছর বয়স -কাল হচ্ছে দ্বিতীয় ভাষা শিক্ষার, বিদেশী ভাষা শিক্ষার উপযুক্ত সময়। কারণ এই সময় শিশুর মস্তিষ্কর প্ল্যাস্টিসিটি নমনীয় থাকে। বয়স বাড়বার সঙ্গে সঙ্গে নমনীয়তা, প্ল্যাস্টিসিটি কমে যায়, সে জন্য ৪ থেকে ১০ বছর বয়সেই সব চেয়ে উপযুক্ত সময়। তাঁর ভাষায় তিনি বলেছেন, — time to begin what might be called general schooling in secondary languages in accordance to the demand of brain physiology in between the ages of four and ten.

তা ছাড়াও বিখ্যাত ভাষা বিজ্ঞানী, বিখ্যাত শিক্ষাবিদ, মনীষী বার্টেন্ড রাসেল বলেছেন, "Some people seem to fear that knowledge of one's own language suffers if these are learnt too soon. I do not believe this. Tolstoy and Turganev were quite competent in Russian though they learnt English, French and German in infancy."

রবীন্দ্রনাথের কথা আপনারা বলেন, রবীন্দ্রনাথ কি বলেছেন? তাঁকেও আমি কোট্ করছি। বিখ্যাত শিক্ষাবিদ প্রমথনাথ বিশী বলেছেন, রবীন্দ্রনাথ প্রাথমিক স্তরে ইংরাজী শিক্ষার কথা বলেছিলেন। প্রমথনাথ বিশী বলছেন, 'রবীন্দ্রনাথ কেবল মহাকবি নন শিক্ষাশাস্ত্রী বলে দেশে বিদেশে স্বীকৃত। তিনি কেবল শিক্ষাতত্ব লিখে ক্ষান্ত হন নি, সেই তত্বকে কার্যকর করে তুলতে চেষ্টা করেছেন। সেই উদ্দেশ্যে নিম্নলিখিত ইংরাজি প্রাইমার গুলি তিনি এক সময়ে লিখেছিলেন আর তা তৎকালীন শান্তিনিকেতন আশ্রমে নিম্নতম শ্রেনীতে পঠিত হতো। রবীন্দ্রনাথ লিখিত ইংরাজি প্রাইমার গ্রন্থের তালিকা ঃ ইংরাজী সোপান—উপক্রণিকা, প্রথম ভাগ, দ্বিতীয় ভাগ, তৃতীয় ভাগ। ইংরাজী শ্রুতি শিক্ষা— প্রথম ভাগ, দ্বিতীয় ভাগ। ইংরাজি সহজ শিক্ষা—প্রথম ভাগ, দ্বিতীয় ভাগ। ইংরাজি পাঠ (প্রথম) আদর্শ প্রশ্ন।' তাহলে আপনারা রবীন্দ্রনাথ সম্বন্ধে যা বলেন তা সম্পূর্ণ সত্য নয়। রবীন্দ্রনাথ নিজে প্রাইমার রচনা করেছিলেন তাঁর শান্তিনিকেতন আশ্রমের নিম্নতম শ্রেণীর জন্য। তাহলে রবীন্দ্রনাথ নিশ্চয়ই প্রাথমিক স্তরে ইংরাজি শিক্ষার বিরোধী ছিলেন না। প্রমথনাথ বিশী রবীন্দ্রনাথকে কোট্ করেছেন, ''ইংরাজি সোপান বোলপুর ব্রহ্মচর্যাশ্রমের জন্য রচিত হইয়াছিল। এ পর্যন্ত সাধারনের নিকট প্রকাশ করা হয় নাই। কয়েক বৎসর বোলপুর বিদ্যালয়ে এই প্রণালীতে শিক্ষা দিয়ে যে রূপ ফল লাভ করা গিয়াছে তাহাতে অসঙ্কোচে এই গ্রন্থ সর্বসমক্ষে উপস্থিত করিতে সাহসী হইয়াছি। ইহার সাহায্যে অল্প দিনেই শিক্ষার্থীগণ ইংরাজি ভাষা শিক্ষায় দ্রুতঅগ্রসর হইতে পারিবেন ইহা আমাদের জানা কথা'' এর পর আর রবীন্দ্রনাথের ইংরাজী ভাষা শিক্ষা সম্পর্কে কি মতামত ছিল তা বলার অপেক্ষা রাখে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে উচ্চ শিক্ষা মন্ত্রী মহাশয় এখানে শিক্ষা কমিশন গঠনের কথা ঘোষণা করেছেন। সেই কমিশনে গত দেড় দশকের বামফ্রন্ট সরকারের শিক্ষা নীতির মূল্যায়ন হবে। ডঃ অশোক মিত্রের নেতৃত্বে ৯ সদস্যের শিক্ষা কমিশন গঠিত হয়েছে। আমার এখানে প্রশ্ন রাজ্য সরকার নিজেদের গঠন করা শিক্ষা কমিটি বা শিক্ষা কমিশনকে কি মর্যাদা দেন? গুরুত্ব দেন? এই যে কমিশন গঠন করা হয়েছে এই কমিশনের সুপারিশকে অন্তত তাঁরা গুরুত্ব এবং মর্যাদা দেবেন এই প্রতিশ্রুতি কি আজকে আমরা সরকারের কাছ থেকে পেতে পারি? এ কথা বলার যথেষ্ট কারণ আছে। ইতিপূর্বের ভবতোষ দত্ত কমিশনের কথা আমাদের স্মরণে আছে।

**[5.10 – 5.20 P.M.]**

প্রখ্যাত শিক্ষাবীদ ১৯৮৪ সালে অর্থাৎ ৭ বছর আগে এই রিপোর্ট দিয়েছেন। সেই ভবতোষ দত্ত কমিটি তার রিপোর্টে ২২৮ টি সুপারিশ করেছেন। তাঁর একটা সুপারিশের মর্যাদা দিয়েছেন — আমি প্রশ্ন করতে চাই? আপনারা নতুন শিক্ষা কমিশন করেছেন, কিন্তু ভবতোষ দত্ত কমিশন ভাষার উপর যে গুরুত্ব দিয়েছেন প্রাথমিক স্তরে ইংরাজী রাখার কথা এবং শিক্ষার বিভিন্ন স্তরে ভাষার অবমূল্যায়নের বিরুদ্ধে যেভাবে ভাষার উপর গুরুত্ব দেওয়ার কথা বলেছিলেন যেটা তাঁর রিপোর্টে আছে তাকে আপনারা মর্যাদা দিয়েছেন? আমি এই প্রসঙ্গে ভবতোষ দত্ত কমিশনের রিপোর্টের কিছু অংশ তুলে ধরতে চাই। তাঁর প্রতিবেদনের ২৪ নম্বর সুপারিশে বলেছেন, "All universities should discuss the issues involved in English teaching in the B.A./ B.Sc. stage and try to come to an agreed decision. The Commission feels that there should be a meaningful study of English at the first degree stage and if that is considered necessary, then the make-believe "compulsory additional" paper should also be eliminated"

তারপর আবার বলেছেন ২১৮ নম্বর সুপারিশে, "At the degree stage, there should be one compulsory paper of 100 marks on English or any other foreign language. The present system of "compulsory Additional" paper on a language should be abolished. A compulsory paper on language should be introduced in all the courses at the degree level."

আপনারা কোন মূল্য দেননি। প্রাথমিক স্তরে ইংরাজী প্রসঙ্গে ভবতোষ দত্ত কমিশন বলেছেন, "The Commission feels that the first necessity is to formulate a coordinated scheme for language teaching from the primary to the post-graduate level. At the primary level, the Commission strongly feels that all students must be taught their respective mother-tongue, and the medium of instruction should also be mother-tongue. After a child has acquired a certain degree of proficiency in the mother-tongue, say from Class-III onwards, opportunities for learning English should be made available to the students who desire to have such opportunities"

আপনারা কোন মূল্য দেননি, কোন গুরুত্ব দেননি। ভবতোষ দত্ত কমিশনের ফেট্ কি হল? অথচ আজকে কমিশন গঠন করছেন আন্ডার দি চেয়ারম্যানশিপ অফ ডঃ অশোক মিত্র এবং অধিকাংশ সদস্যই তার মধ্যে ঐ এ. বি. টি. এর সেক্রেটারী, তার মধ্যে আছেন মাননীয় বিধায়ক যাঁর মুখ থেকে বামফ্রন্টের শিক্ষানীতির স্তুতি শুনলাম এখনই, তিনি এর মূল্যায়ন করবেন। এইরকম ইয়েসম্যানদের নিয়ে ডঃ অশোক মিত্র কমিশন গঠন করছেন। অর্থাৎ সমস্ত বংশবদ দলীয় ব্যাক্তিদের নিয়ে কমিশন গঠন করেছেন যে জনবিরোধী শিক্ষানীতি গোটা পশ্চিমবাংলার জনমানসের সামনে সমালোচনার সম্মুখীন এইভাবে একটা অনুমোদন দিয়ে পাবলিক সাংসন নেবার চেষ্টা করছেন। এতে কেউ যদি সন্দেহ করে তাহলে বলার কিছু নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, উচ্চমাধ্যমিক পরীক্ষায় একটা মারাত্মক বিপর্যয় দেখা গেল। ৪৪ পারসেন্ট পাশ করলো আর ৫৬ পারসেন্ট ফেইল করলো, অসম্পূর্ণ রেজাল্ট। এই রকম একটি অবস্থা। কেন ফেইল করলো তারজন্য আপনি তদন্ত কমিটি বসিয়েছেন, দিজ ইজ

এ ফার্স। কিসের তদন্ত? কেন হল তা কি আপনি জানেন না? কেন ইংরাজীতে এইরকম এপিডেমিক? মহামারী আকারের ফেইল করলো। আপনারা যে বছর থেকে নতুন শিক্ষানীতি চালু করলেন — প্রাথমিক স্তরে ইংরাজী তুলে দিলেন। প্রাথমিক স্তরে ইংরাজী তুলে দিয়ে আপনাদের এই জাতীয় সিদ্ধান্ত যে অভ্রান্ত সেটা প্রমান করবার জন্য ১৯৮৯ সালে ঢালাও পাশ করে দিলেন। এক-একটি ছেলে ৯০ পারসেন্ট মার্কস পেল। কিন্তু ১৯৯১ সালে উচ্চ মাধ্যমিকে তারা দলে-দলে ফেইল করছে। ফলে ইংরাজী তুলে দিয়ে জনবিরোধী যে শিক্ষা নীতি তারই অবশ্যম্ভাবী পরিণতি ছাত্রমেধ যজ্ঞ প্রমান করে দিল, কিভাবে ছাত্রমেধ যজ্ঞের ব্যবস্থা করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই রেজিষ্ট্রেসন ফি চালু করার প্রসঙ্গে এই কথাই আসছে। আমি আর একটা কথা বলতে চাই — সময় কম — আজকে সাক্ষরতা অভিযান নিয়ে অনেক কথা বলা হচ্ছে, বর্ধমান, মেদিনীপুর ইত্যাদি জায়গায় অভিযান সফল হয়েছে বলে খুবই ঢক্কা নিনাদ হচ্ছে। আপনারা মুখে সাক্ষরতা অভিযানের কথা বলছেন আর সরকারী শিক্ষা নীতি সেখানে প্রাথমিক স্তরে ভর্তি হবার বয়স সীমা ৭ বছর, তার উর্দ্ধে হতে পারবে না। আপনারা দেখবেন, প্রাথমিক স্তরে আপনাদের যে জি. ও. আছে, পরে যদি ক্যানসেল করে থাকেন তো বলতে পারব না, তবে ৭ বছর উর্দ্ধ সীমা বেঁধে দিয়েছেন আর ১৯ বছরের পরে পরীক্ষা দিতে পারবে না। একদিকে বলছেন যে আপনারা সাক্ষরতা অভিযান করছেন আর একদিকে শিক্ষাকে সঙ্কুচিত করছেন। আপনাদের এই নিরবিচ্ছিন্ন মূল্যায়ণ যা করছেন তার ফলে ছাত্র শিক্ষকের অবস্থা, স্কুল কলেজের পরিবেশ একটা প্রহসনে পরিণত হয়েছে। আপনারা এই পাশ ফেল তুলে দেওয়ার জন্য শিক্ষার মান নিম্নগামী হয়েছে, ইংরাজী তুলে দিয়েছেন অপর দিকে স্বচ্ছল ঘরের ছেলে মেয়েরা ইংলিশ মিডিয়ামে পড়াশুনার সুযোগ করে নিচ্ছে। আপনাদের দ্বিমুখী শিক্ষার ব্যবস্থা একটা প্রহসনে পরিণত হয়েছে। আপনারা স্বাধিকার ও গণতন্ত্রের কথা বলেন, কিন্তু বামফ্রন্ট সরকারের আমলে শিক্ষায় স্বাধিকার ও গণতন্ত্রের গণতন্ত্র ধর্ষিত হচ্ছে। সমস্ত ক্ষেত্রে শিক্ষাকে দলীয় কুক্ষিগত এবং এমন কি এডুকেশন কাউন্সিল গঠন করে দলীয় ব্যক্তিকে নিয়ে কুক্ষিগত করার চেষ্টা করছেন। যে ভাবে বিশ্ববিদ্যালয়গুলি, স্কুল কলেজগুলির বোর্ড কে কুক্ষিগত করবার চেষ্টা করছেন তাতে শিক্ষায় স্বাধিকার ও গণতন্ত্র সেখানে ধর্ষিত হচ্ছে। আজকে এই শিক্ষায় স্বাধিকারের ব্যাপার নিয়ে আশুতোষ মুখার্জী থেকে আরম্ভ করে বামপন্থী নেতৃবৃন্দ সকলে যে আন্দোলন করেছেন আজ তা প্রহসনে পরিণত হতে চলেছে। তাই এই সব চিন্তা করে এই ব্যয় বরাদ্দের বিরোধিতা করে এবং কাট মোশানগুলিকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মুকুল বিকাশ মাইতি ঃ**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শিক্ষা মন্ত্রী যে ব্যয় বরাদ্দ এখানে পেশ করেছেন আমি তার বিরোধিতা করে এবং আমাদের কংগ্রেস পক্ষের আনীত কাট্‌মোশনের সমর্থন করে আমার বক্তব্য পেশ করছি। সরকার যে শিক্ষানীতির প্রশংসা করলেন সেটা এই কারণে সাজেনা যে আজকে পশ্চিমবঙ্গের স্থান ভারতবর্ষের শিক্ষার ক্ষেত্রে কোথায় রয়েছে সেটা একটু চিন্তা করে দেখবেন। আজকে পশ্চিমবঙ্গের উপরে ১৫টি রাজ্য রয়েছে। আপনারা যতই চেঁচামেচি করুন না কেন আপনারা উপর দিকে উঠতে পারেন নি, ভবিষ্যতে পারবেন কিনা যথেষ্ট সন্দেহ রয়েছে। আমি বলতে চাইছি যে, যে সমস্ত সিদ্ধান্ত নিয়েছেন সেগুলির কিছু ক্রুটি বিচ্যুতি আমি আলোচনা করছি এবং সেগুলিকে আপনাদের চিন্তা ভাবনা করতে বলছি। যে সিদ্ধান্ত গুলি রয়েছে তার মধ্যে একটা হচ্ছে সামঞ্জস্যহীন আলোচনা স্তরে বিন্যাস। আপনাদের প্রাথমিকের সঙ্গে মাধ্যমিকের কোন মিল খুঁজে পাচ্ছি না। মাধ্যমিকের সঙ্গে উচ্চ মাধ্যমিকের তো আসমান জমিন ফারাক রয়েছে। মাধ্যমিকে ইংরাজীতে যে কোয়ালিফায়িং মার্ক করেছেন ২০, এই ২০ এ বছর অন্তত পক্ষে প্রশ্ন যেটা হয়েছিল সেই প্রশ্নের মধ্যে আমি বিশেষ কিছু বলতে চাই না, কারণ আপনারা সকলে দেখেছেন।

**[5.20 – 5.30 P.M.]**

সেই প্রশ্নে মাধ্যমিক স্তরের কোন ছাত্রদের ২০ পাওয়া কিছুতেই সম্ভব নয়। যদিও প্রাক্তন সভাপতি বলেছিলেন যে, কোন গ্রেস মার্ক দেওয়া হবে না। কিন্তু একটু নজর করলেই দেখবেন, যেসব মার্কশীট বেরিয়েছে তাতে যারা পাশ করেছে তাদের মধ্যে ৫০ পারসেন্টের বেশী পেয়েছে মাত্র ২০; ২১ বা ২২ কেউ পেলো না! পেলো ২০। মার্কশীটগুলো একটু দেখলেই এটা দেখতে পাবেন। এই অবস্থার পর তারা এসে উচ্চ মাধ্যমিক পড়ছে। উচ্চ মাধ্যমিকে রয়েছে কি? এখানে পাশ মার্ক ৩০ পারসেন্ট! এই ৩০ পারসেন্ট মার্কস পাওয়া তাদের পক্ষে সম্ভব কিনা? তাই বলছি, এক্ষেত্রে সিলেবাস যথেষ্ট পরিবর্তন করা সম্ভব কিনা সেটা বিচারবিবেচনা করে দেখবেন। অঙ্কের ক্ষেত্রে মাধ্যমিকের সঙ্গে উচ্চ মাধ্যমিকের কোন তুলনা চলে না। বিজ্ঞানের ক্ষেত্রেও ঠিক তাই। মাধ্যমিকে ১০০ মার্ক ফিজিকাল সায়েন্স যার মধ্যে ফিজিক্স কেমিষ্ট্রি রয়েছে। এখানে আছে ২০০ মার্কস যেখানে বিরাট বই পড়তে হচ্ছে। অবশ্য আজকাল দেখছি, তার ভল্যুম কিছু কমিয়ে দিয়েছেন । কিন্তু বিগত বছরগুলিতে সেটা ছিল না। আমার প্রশ্ন, এই যে উচ্চ মাধ্যমিকের সঙ্গে মাধ্যমিকের বিরাট পার্থক্য, এদিকে একটু বিচার-বিবেচনা করবেন। উচ্চমাধ্যমিকে যেসব অসম্পূর্ণ ফল আমরা পেয়েছি, বিভিন্ন স্কুলে দেখেছি, সেই অসম্পূর্ণ ফলের ক্ষেত্রে রাতারাতি একটা গড় মার্ক দেওয়া হয়েছে। কাজেই এক্ষেত্রে প্রকৃত মূল্যায়ণ হয়েছে বলে মনে করি না। আপনি যদি একটু দেখেন তাহলে সেটা বুঝতে পারবেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এবারে শিক্ষক নিয়োগ সম্বন্ধে একটু বলতে চাই। মাধ্যমিক এবং উচ্চমাধ্যমিক স্তরে শিক্ষক নিয়োগ সম্পর্কে আপনাদের যে পদ্ধতি আছে সেই পদ্ধতিতে দেখতে পাচ্ছি, একটি পোস্ট স্যাংশন হবার পর থেকে শিক্ষক নিয়োগ পর্যন্ত কমপক্ষে ২ বছর সময় লাগে। আপনি একটু খোঁজ করে দেখবেন, বেশী তো লাগছেই, কমপক্ষে ২ বছর। আমি আপনাকে বলি, কোন শিক্ষক যদি রিটায়ার করেন, বিশেষ করে উচ্চ মাধ্যমিক ক্ষেত্রে, তাহলে তাঁর চলে যাবার পর ঐ পদে শিক্ষক নিয়োগ করতে ২ বছর সময় লেগে যায়। এই অবস্থা চলতে থাকলে সেই স্কুলে শিক্ষা-ব্যবস্থা কি করে চলবে? এদিকে নজর দেওয়া প্রয়োজন বলে মনে করি। শিক্ষক নিয়োগের ক্ষেত্রে এমপ্লয়মেন্ট একসচেঞ্জ থেকে নাম চাওয়া হয় এবং সেখানে সিলেকশন কমিটি নিয়োগ করেন। সেই নিয়োগের ফলে দেখা গেছে যে, গরীব মেধাবি ছেলেরা সেখানে সুযোগ পায় না। সেখানে তারাই স্থান পাচ্ছে, যারা প্রচুর টাকা দিতে পারে। এবং আমি দায়িত্ব নিয়ে বলছি, মফঃস্বলে দেখেছি, একজন শিক্ষকের দাম প্রায় ১ লক্ষ টাকা উঠেছে। এটাই ঘটনা! আপনি এদিকে একটু বিচার-বিবেচনা করে দেখবেন। আজকে ক্লাশ টুয়েল্‌ভ পর্যন্ত সেখানে অবৈতনিক করেছেন, কিন্তু ডেভেলপমেন্ট ফি এবং আদার সেশনাল চার্জেস হিসাবে বিভিন্ন জায়গায় বিভিন্নভাবে অর্থ আদায় হচ্ছে। বিদ্যালয়গুলি এইভাবেই চলছে। ফলে অভিভাকরা যথেষ্ট অসুবিধার মধ্যে পড়েছেন। টেক্সট বই পাওয়া যায় না। টেক্সটবুকের সঙ্গে নোটবুক না নিলে বই পাওয়া যায় না এবং সেক্ষেত্রে নোটবুকের দাম অগ্নিমূল্য। এই দিকে আপনার নজর রাখার কথা বলছি। একটা কথা বলতে চাই বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয় একটা স্বয়ংসম্পূর্ণ বিশ্ববিদ্যালয় নয় । অনেক সাবজেক্ট নেই। তার অধীনে যে সমস্ত কলেজ আছে সেই সমস্ত ছাত্ররা কলেজ থেকে এসে বিশ্ববিদ্যালয়ে স্থান পাচ্ছে না। এই বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়কে যাতে আরো সাবজেক্ট দেওয়া যায় তার ব্যবস্থা করবেন।

**শ্রী কামাক্ষা চরণ ঘোষ ঃ—** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার ৫ মিনিট সময়, এর মধ্যে বলা সব মুস্কিল। আমি শুধু বলতে চাই আমাদের প্রবলেম গুলি কি। এই কথা ঠিক যে পশ্চিমবাংলায় শিক্ষার প্রসার হয়েছে, অগ্রগতি হয়েছে, কংগ্রেস আমলে যে অরাজকতা ছিল সেটা রোধ করা গেছে। কিছু কিছু

সমস্যা আছে, যেমন এডমিশান ইন ক্লাস এটাতে অসুবিধা হচ্ছে। অভিযোগ হচ্ছে অনেক ছাত্র ভর্তি হতে পারছে না, কারণ ছাত্রের সংখ্যা বেড়ে গেছে। সেই রকম এডমিশান ইন ক্লাস XI এটাতে অসুবিধা হচ্ছে। যারা মাধ্যমিক পাশ করেছে তাদেব পক্ষে একটা প্রবলেম হয়ে দাঁড়িয়েছে। তারপর আবার উচ্চ মাধ্যমিক পাশ করার পর কলেজে ভর্তি করার সমস্যা দেখা দিয়েছে। আমার সাজেসান হচ্ছে স্কুলে এবং কলেজে যদি মরনিং এবং ডে সিফ্ট চালু করা হয় তাহলে নূতন করে বিল্ডিং করতে হবে না। এটা আমাদের দেখতে হবে। এখানে একটু বলা দরকার যে মাধ্যমিক এবং উচ্চমাধ্যমিক শিক্ষকদের রিটারমেন্ট এজটা নিয়ে একটু বিচার-বিবেচনা করতে বলছি। এই ব্যাপারে চিন্তা ভাবনা করলে ভাল হয়। এই ব্যাপারে দাবি তুলেছে সমস্ত ধর্মের শিক্ষক। যদি একটা কাট আউট ইয়ার '৮১ হিসাবে গন্য করা হয় তাহলে আমাদের মনে হয় শিক্ষকরা এটাকে পূর্ণ সমর্থন করবেন। তাতে তাঁদের যেটা ইচ্ছা সেখানে তাঁরা যাবেন। এখানে দেখতে হবে, যে সমস্ত শিক্ষক আজকে ৬ মাস থেকে ১ বছরের মধ্যে রিটেয়ার করবে ওই ৬০ বছর হলে, তারা কিন্তু শিক্ষক আন্দোলনকে মাথায় করে তাড়িয়ে নিয়ে গিয়েছিল। আমার আর একটা কথা হচ্ছে এই যে আই.টি.আই আছে, ইনডাসট্রিয়াল ট্রেনিং ইন্সটিটিউট আছে যে গুলিতে স্কুলে এইট পাশ করার পর কিংবা মাধ্যমিক পাশ করার পর ছেলে-মেয়েরা পড়ে সেটার আরো প্রসার ঘটানো উচিত। সেখানে আরো ট্রেড যোগ করা উচিত, সেখানে আরো ট্রেনিংটা বাড়ানো উচিত , ইন্সটিটিউট আরো তৈরী করা উচিত। এই যে স্বনিযুক্তি প্রকল্প চালু হয়েছে সেখানে যদি ট্রেনিং দেওয়ার ব্যবস্থা করা হয় তাহলে আমাদের দেশের কাজ আরো এগিয়ে যাবে এবং আরো ইনডাসট্রি হবে এবং ওদের কাজ করতে অনেক সুবিধা হবে। সাধারণ ভাবে জেনারেল ট্রেনিং নিয়ে মাধ্যমিক পাশ করে খুব বেশী লাভ হচ্ছে না। আর একটা জিনিস হচ্ছে যে গর্ভনমেন্ট কলেজে এবং বেসরকারী কলেজে যে বেতনের তারতম্য আছে, পেনসানের তারতম্য আছে, ফ্যামিলি পেনশনের যে তারতম্য আছে সেটার সম্বন্ধে আমাদের ভাবতে হবে। এই পেনশানটা যাতে সময় মত রিটেয়ার করার পরে পায় - এই সম্বন্ধে অনেক বিক্ষোভ হয়েছে - সেটা আমাদের দেখতে হবে। এ্যাকাডেমিক ইয়াবে যে শিক্ষক মঞ্জুরী আছে কলেজে সেই গুলিকে আমাদের দেখতে হবে। বেসরকারী কলেজে একজন এবং সরকারী কলেজে দুজন আবার কোথাও সরকারী কলেজে ৪ জন বেসরকারী কলেজে একজন আছে, তাতে পড়াশোনার অসুবিধা হচ্ছে। এই গুলিকে আমাদের দেখতে হবে। এই কথা বলে মাননীয় শিক্ষামন্ত্রী যে বাজেট পেশ করেছেন তাকে সমর্থন করে কাট মোশানের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

## [5.30 – 5.40 P.M.]

**শ্রী আনিসুর রহমান :**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের বিরোধী পক্ষের সদস্যরা যাঁরা আমাদের বাজেটের বিরোধিতা করছেন, এটা খুবই স্বাভাবিক ব্যাপার। এটা স্বাভাবিক এই কারণে যে, তাঁরা ৩০ বছর ধরে পশ্চিমবাংলার শিক্ষা ব্যবস্থা সম্বন্ধে, সাধারণ মানুষের শিক্ষার কথা ভাবেন নি তাঁরা যে এর বিরোধিতা করবেন এটা স্বাভাবিক ব্যাপার। এখানে প্রশ্ন হচ্ছে যাঁরা বিরোধিতা করছেন তাঁদের সুবিধা আছে, অসত্য কথা বলার সুবিধা আছে। অসত্য কথা বলার সীমা পরিসীমা থাকে না। যতদূর বলতে পারেন তা বলেন। আর আমাদের সুবিধা হচ্ছে, ওঁরা যে অসত্য বলছেন সেটা আমরা বুঝতে পারি। শিক্ষার প্রত্যেকটি ক্ষেত্র দেখলে এটাও বোঝা যায় যে শিক্ষাক্ষেত্রে ওঁদের কি দৃষ্টিভঙ্গী ছিল, আর আমাদের সরকারের দৃষ্টিভঙ্গীই বা কি। আমরা এটা বুঝতে পারি। ওঁদের আমলে যেমন স্কুলের অনুমোদনের প্রশ্নে কোন নিয়ম নীতি ছিল না, তেমনি শিক্ষার ব্যাপারে ছিল বিশৃঙ্খল অবস্থা। কংগ্রেসের আমলে বিদ্যালয় স্থাপনের মধ্যে কোন নীতি ছিল না। স্কুল স্থাপনের বা অনুমোদনের ব্যাপারে তখন যা কিছু করা হোত তা কেবল ভোট নেওয়ার জন্য। কোথাও একটা ব্যবস্থার মধ্যে, যেখানে কোন স্কুলের

প্রয়োজন ছিল না সেখানে স্কুল স্থাপনের অনুমোদন দেওয়া হোত। সেখানে স্কুলের আদৌ কোন প্রয়োজন ছিল কিনা তা দেখা হোত না। স্কুলে স্কুলে শিক্ষক নিয়োগের ব্যাপারে কোন পলিসী ছিল না। তখন পকেটে এ্যাপয়েন্টমেন্ট লেটার নিয়ে ওঁরা ঘুরেছেন। যাদের নিয়োগ করা হতো তাতে উদ্দেশ্য ছিল একটাই যে, ছেলেগুলোকে ভোটের কাজে লাগাতে হবে। এই কারণে প্রয়োজন না থাকলেও বিদ্যালয়ের অনুমোদন দেওয়া হয়েছে। অনুমোদনের ক্ষেত্রে যেমন নীতি ছিল না, তেমনি শিক্ষক নিয়োগের ব্যাপালেও কোন নীতি ছিল না। স্কুল স্থাপনের পর আর্থিক দায়-দায়িত্ব নিয়ে যদি প্রশ্ন করেন, তাহলে দেখবেন যে, আর্থিক কোন দায়-দায়িত্ব ওঁদের ছিল না। স্কুলটা যেন লাইসেন্স দেওয়ার মত ব্যাপার, বাবসা ক্ষেত্রে লাইসেন্স দেওয়ার মতো একটা ব্যাপার করে রেখেছিলেন ওঁরা। স্কুল স্থাপনের লাইসেন্স দিতেন অথচ কোন দায়িত্ব নিতেন না। ম্যাড্রাসার প্রশ্ন তুললে আমরা কি দেখতে পাবো? আমরা এখানেও দেখবো যে এক একটা লাইসেন্স যেন দেওয়া হয়েছে। ম্যাড্রাসায় যাঁরা কাজ করতেন তাঁদের কোন বেতন দেওয়া হোত না। শিক্ষকদের কোন স্কেল ছিল না, বেতনের কোন ঠিক ছিল না। কংগ্রেসের আমলে আমরা দেখেছি যে একটা সিনিয়ার ম্যাড্রাসায় এক বছরে বেতন ভাতা বাবদ যা দেওয়া হোত তাতে এখন চক্ পর্যন্ত কেনা যায় না। এক হাজার আশি টাকা করে বছরে দেওয়া হোত এক একটা সিনিয়ার ম্যাড্রাসায়, যা দিয়ে এক মাসের চক কেনা যায় না। অনেকে এখানে বলেছেন একজন সদস্য বললেন যে, এখানে ম্যাড্রাসা হয়নি। উনি হিসাবটা বোধহয় জানেন না। অসত্য কথার কোন সীমা নেই, যতদূর খুশী বলা যায়। যাঁরা কোন খোঁজ রাখেন না, তাঁরা এইসব কথা বলেন। একটু খোঁজ নেবেন, দেখবেন, ইংরাজ আমলের ১৯০ বছর এবং কংগ্রেস আমলের ৩০ বছর, এই ২২০ বছরে ১৯৭৭ সাল অবধি ম্যাড্রাসার ব্যাপারে, হাই ম্যাড্রাসা ছিল ৯২ টি। এখন সেটি হয়েছে ১৭৩ টি। অর্থাৎ বেড়েছে ৮১ টি। জুনিয়র ম্যাড্রাসা আগে ছিল ১৪১টি, এখন হয়েছে ২১৯টি। অর্থাৎ বেড়েছে ৭৮টি। সিনিয়ার ম্যাড্রাসা আগে ছিল ৫৭টি, এখন হয়েছে ৭৫টি। অর্থাৎ ১৮টি বেড়েছে। আগে এটা ছিল না। শুধু এটা নয়, আর্থিক দায়-দায়িত্ব সম্বন্ধে যদি বলি, তাহলে ওঁরা ম্যাড্রাসাতে যা করেছেন বা করতেন - ওঁদের কাছে বলি, কিছু আরবী শেখানোর নামে যা করতেন, তাতে সাধারণ শিক্ষার সঙ্গেঁ এর কোন সম্পর্ক ছিল না। তখন ম্যাড্রাসাতে কেউ আলিম বা ফাজিল পাশ করেছেন, কিন্তু বাড়িতে দেখা যেত একটা চিঠি এসেছে অথচ এ্যাড্রেস পড়তে পারতেন না। এই ছিল শিক্ষা ব্যবস্থা। আমরা এর পরিবর্তন করেছি। ১৯৮১ সালে সিনিয়র ম্যাড্রাসার ক্ষেত্রে সিলেবাসের আমরা পরিবর্তন করেছি। আগে, অর্থাৎ ১৯৮১ সালের আগে যাঁরা আলিম পাশ করেছেন তাঁরা হাইস্কুলে ভর্ত্তি হতে পারতেন না। এখন তাঁরা ভর্ত্তি হতে পারেন। বোর্ডের ব্যাপারে একটু খোঁজ নিলে দেখতে পাবেন, বিহার রাজ্যে যেখানে এটা অটোনমাস, সেখানে ছাড়া সারা দেশের মধ্যে মাড্রাসা বোর্ড সম্বন্ধে কেউ চিন্তা ভাবনা করেন না। আমরা এই ব্যাপারে চিন্তা-ভাবনা করছি। আমরা বিভিন্ন জায়গায় দেখেছি, পশ্চিমবাংলায় এটা বেড়েছে, ওঁরা বলছেন যে বাড়েনি - ছাত্র সংখ্যা বাড়েনি। শুধু ম্যাড্রাসাতে ছাত্র সংখ্যা ১৯৭৭ সাল পর্যন্ত (ক্লাস টেন পর্যন্ত) ছিল ৩,৪০০। এখন সেটা হয়েছে ৯,২২৩। আলম ছিল ৫৬৭, এখন হয়েছে১২৪৪। ওল্ড সিলেবাসে কিছুই ছিল না। নতুন সিলেবাস যেটা আমরা করেছি তাতে এটা হয়েছে ৬৪৪। সবই জানেন। সবাই জ্ঞানপাপী, সচেতন হয়ে ঘুমোচ্ছেন। আপনারা মনে মনে চাইছেন, বলতে চাইছেন যে পশ্চিমবাংলায় শিক্ষা ব্যবস্থায় অনেক উন্নতি হয়েছে, পশ্চিমবাংলায় শিক্ষানীতি অনেক ভালো, অনেক ভালো ব্যবস্থা এখন আছে। কিন্তু আপনাদের সময়ে আপনারা কি করেছেন? আপনারা ক্যাডার পুষতেন, তাদের দিয়ে ভোট করাতেন। এখন সেটা নেই। আমাদের একটা পলিসী আছে এবং তার জন্যই আমরা শিক্ষার বিকাশ ঘটিয়েছি, ছাত্রসংখ্যা বেড়েছে — এইসব বেড়েছে বলেই ওরা সহ্য করতে পারছেন না' আমি ওঁদের অনুরোধ করবো যে, আমাদের বক্তব্য শুনুন, আশা করবো, এই ব্যয় বরাদ্দকে আপনারা সমর্থন করবেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Narendra Kumai :** Mr. Speaker, Sir, you know while making the syllabus for education 3 points are to be taken into consideration - one local, second is regional and the third one is national interest. While going through the budget speech made by the Hon'ble Minister who have noticed that local interest of especially hill areas are not taken into consideration while making the syllabus. The syllabus has caused enormous difficulties. In the hill areas most of the students could not pass because of these defects in the syllabus of the secondary Board as well as Higher Secondary Council or of the University itself.

Sir, I would like to point out that if the local interest of the students is not included in the syllabus meant for the hill areas then the desired results will not be achieved. Regarding Teacher's Training College, we have seen that there is no adequate seats. This teacher's training college could not fulfil the local needs, because the method of teaching, especially to the students of the hill region is defective. Now I am coming to the technical education. You will have to see the physical feature of the land. You will have to see the altitude and so you will have to consider certain things. For this purpose a separete University is to be set up where high altitude agriculture and research work would be done. Regarding drop out the Government is not taking into consideration to minimise from the very begining. Drop out is now especially seen in the case of students from minority communities all over the country. But in the case of Darjeeling hills students, drop out is very much acute. Regarding vocational training - not only the students of the hills but also the students of the minority communities all over the country should be given proper attention. I would like to point out that only 2 vocational training schools were set up in the year 1960. Only one polytechnic institution is in the hills and that is not sufficient to fulfil the needs of the students. Still the number of seats is not adequate to cater the needs of the minority students. The same thing is happening when we see statistics throughout Bengal where in the minority areas this point has not been taken into consideration. Now in the case of Government schools where the number of students is dwindling down gradually. In the case of Government aided schools and in the case of private schools the number of students is increasing. There is no room in such schools due to shortage of schools. The other reason what we have found out

is due to shortage of teachers. In the case of hills sufficient number of teachers are not there in the Government High Schools at Darjeeling and similar in the case of Government High School at Kalimpong. No teacher at all. There is only one girls' school - Saradeswari Girls' School. There is dearth of teachers. Similarly, in the case of Government college due to norm of appointment of lecturers there is also dearth of teacher. Sir, that is not only in Darjeeling. That is the condition all over the hills. Taking into consideration all these things. I would like to point out that in the budget I have seen no provision to set up more sc2hool from Government side, more vocational institutions inculcating the needs of the people, especially in hill areas and university in the hill areas for higher studies. Sir, till now after more than 40 years of independence the people in the hill areas have not enjoyed such thing. So I would like to point out that the provision for higher studies and amenities for that should be given to the hill people. Every aspect of life of the hill people, of the minority people should be taken into consideration while forming the budget. And before ending my speech I support the cut motions and oppose the budget placed by the Hon'ble Minister. Thank you very much.

**[5.40 – 5.50 P.M.]**

**শ্রী পদ্ম নিধি ধর :**— মাননীয় স্পীকার স্যার, আমি শিক্ষা দপ্তরের বাজেটের ব্যয়বরাদ্দের প্রতি সমর্থন করে এবং বিরোধীদের আনা সমস্ত কাটমোশানের বিরোধীতা করে আমি আমার বক্তব্য অল্প সময়ের মধ্যে বিশেষ করে বামফ্রন্ট সরকারের যে ভাষা নীতি সেই সম্পর্কে আমি আমার বক্তব্য সীমাবদ্ধ রাখতে চাইছি। মাননীয় স্পীকার স্যার, যারা জানেন এবং জিজ্ঞাসা করেন তারা উত্তম, যারা জানেন না জিজ্ঞাসা করেন তারা মধ্যম, আর যারা জানেনও না জিজ্ঞাসাও করেন না তারা অধম। আমাদের বিরোধী দলে যারা বন্ধু আছেন তারা জানেনও না, জিজ্ঞাসা করার ইচ্ছাও তাদের নেই, সুতরাং তাঁদেরকে ঐ দলে ফেলা ছাড়া আমার কোন গত্যন্তর নেই। মাননীয় স্পীকার স্যার, বামফ্রন্ট সিদ্ধান্ত নিয়েছে ১২ বছরে ইংরাজী ভাষা শিক্ষা এবং ৭ বছরে মাতৃভাষা শিক্ষা কম্পালসারি। কিন্তু প্রাথমিক স্তরে ওয়ান থেকে টুয়েলভ পর্যন্ত কম্পালসারি মাতৃভাষা শিখতে হবে। আমাদের ৬ থেকে ১২ পর্যন্ত ইংরাজী ভাষা মোস্ট কম্পালসারি। সুতরাং এটাকে এই জিনিষটাকে বিরোধীদের উপাধি করা প্রয়োজন। প্রাথমিক স্তরে কোন একটা মাতৃভাষা ছাড়া অন্য ভাষায় শিক্ষা দেওয়া উচিৎ নয়। তাই বলতে গিয়ে বলতে পারি আমরা, শিক্ষার মনোবিজ্ঞান বলছে ১১ বছরের ছেলে যদি ক্লাস ফাইভে পড়ে তার মাথায় শব্দ ধারণ ক্ষমতা ২০০০, আমরা সেই শব্দ এডুকেশানাল সাইকোলজিতে বলে ইংরেজী ৫০০ বাংলা দেড় হাজার বা ইংরাজী দেড় হাজার বাংলা ১০০০ এই ভাবে ভাগ করি তাহলে কোন ভাষাতেই শিক্ষা ঠিক ভাবে লাভ করা যায় না। তার ফলে ভাষার ক্ষেত্রে দুর্বলতা থেকেই যায়। এবং পরবর্তীকালে অন্যান্য ভাষা শিক্ষার ক্ষেত্রে দুর্বলতা দেখা দেয়। মাননীয় স্পিকার স্যার, আপনি জানেন, বিরোধীদের একজন বন্ধু বললেন যে, রবীন্দ্রনাথ না কি কোথায় বলেছেন যে, প্রাথমিক স্তরে

ইংরাজী ভাষায় শিক্ষা দেবার কথা। তিনি বলেছেন ১১ বছর বয়স পর্যন্ত আমাদের কাছে আমাদের মাতৃভাষায় কোনো সপ্তনী ছিলো না। রবীন্দ্রনাথ তিনি ১১ বছর বয়স পর্যন্ত বাংলা ভাষাকে যথেষ্ট ভালোভাবে শিখেছিলেন। পরবর্ত্তীকালে তিনি ইংরাজীতে গীতাঞ্জলি অনুবাদ করেছিলেন এবং নোবেল পুরস্কার লাভ ছিলেন। দ্বিতীয়ঃ প্রশ্ন হলো, বিদ্যাসাগর মহাশয় তিনি ইংরাজী পড়েন না, তিনি সংস্কৃতি এবং বাংলায় পড়েছেন। পরবর্ত্তীকালে ফোর্ট উইলিয়াম কলেজ হইতে ইংরাজী শিখেছেন। পরে তিনি সেক্সপীয়ারের কমেডি অফ এররসকে ভ্রান্তি বিলাস রূপে অনুবাদ করেছিলেন। মাতৃভাষা ভালোভাবে লিখেছিলেন বলেই এটা তিনি করতে পেরেছিলেন। বিদ্যাসাগর ছিলেন খাঁটি বাঙ্গালী। এর ফলে তার পক্ষে অন্যান্য ভাষা শিক্ষার ক্ষেত্রেও অনেক সহজ হয়েছিলো। আপনারা যাঁরা বিরোধীপক্ষে আছেন, তাঁরা মহাত্মাগান্ধীর চ্যালা। ১৯৩৮ সালে মহাত্মা গান্ধী হরিজন পত্রিকাতে নৈ-তালিম শিক্ষা ব্যবস্থা —এই সম্পর্কে কি বলেছিলেন? বলেছিলেন, যদি আমি শিক্ষার দায়িত্বে আসতে পারি তাহলে সপ্তম শ্রেণী থেকে ইংরাজী ভাষায় শিক্ষা শুরু হবে। তার আগের থেকে নয়। তিনি প্রথম থেকেই, ষষ্ঠ শ্রেণী পর্যন্ত তিনি ইংরাজী ভাষা শিক্ষার বিরুদ্ধে ছিলেন। মাতৃভাষাতেই শিক্ষার পক্ষে ছিলেন। ১৯৩৮ সালে কংগ্রেস অধিবেশনে মাতৃভাষায় শিক্ষা দেবার সিদ্ধান্ত গৃহীত হয়েছিলো। আমরা জানি, সংস্কৃত একটা ভাষা, আমরা সংস্কৃত ভাষায় লেখাপড়া শিখেছিলাম। কেউ কলেজে অধ্যাপক, কেউ কলেজ টিচার ইত্যাদি। আমাদের সময়ে আমরা ক্লাস সেভেন, এইট, নাইন, টেন অবধি সংস্কৃতিতে পড়েছি। সংস্কৃত গ্রন্থ আমরা পড়তে পারতাম, মানে উদ্ধার করতে পারতাম। মাতৃভাষার ওপর যদি দখল থাকে, মাতৃভাষার ওপর যদি ভীত দৃঢ় হয় তাহলে অন্যান্য ভাষা শিক্ষা অনেক সহজ হয়। মাননীয় স্পিকার মহাশয়, আপনি জানেন, মাইকেল মধুসূদন দত্ত তিনি প্রথম দিকে ইংরাজী পড়তেন, বলতেন, তিনি ইংরাজীতে কবি হতে চেয়েছিলেন। তিনি ভক্তিকাব্য, রঘুবংশ, কুমারসম্ভব, ইত্যাদি রচনা করেছিলেন। ডিসানস অফ দি প্লাস্ট, ক্যাপটিভ লেডি রচনা করে গেছেন। তিনি আলোড়ন সৃষ্টি করতে চেয়েছিলেন কিন্তু পারেন নি বলেই তিনি একটা শ্লোক বলেছিলেন। হে বঙ্গ ভান্ডারে তব বিবিধ রতন, তা সবে অবোধ আমি! অবহেলা করি, পর-ধন লোভে মত্ত, করিনু ভ্রমণ পরদেশে, ভিক্ষাবৃত্তি কুক্ষণে আচরি। কাটাইনু বহুদিন সুখ পরিহরি। অনিদ্রায়, নিরাহারে সঁপি কায় মনঃ, মজিনু বিফল তপে অবরেণ্যে বরি, কেলিনু শৈবালে ভুলি কমল-কানন।

**[5.50 – 6.00 P.M.]**

সুতরাং সেই মাইকেল মধুসূদন দত্ত পরবর্ত্তীকালে বাংলা শিখেছেন, হিব্রু শিখেছেন সংস্কৃতি শিখেছেন, ল্যাটিন শিখেছেন এবং ১৪টি ভাষা তিনি অনর্গল বলতে পারতেন এবং লিখতে পারতেন। তার অসামন্য প্রতিভা ছিল, কিন্তু তিনি প্রথম দিকে যে ভুল করেছিলেন পরে সেটা বুঝতে পেরেছিলেন। মাননীয় স্পীকার স্যার, আমি বামফ্রন্ট সরকারের শিক্ষা নীতি সম্বন্ধে দুটো কথা বলব। স্যার বিরোধীরা চাইছেন কোয়ালিটি, বিরোধিরা চাইছেন একটা সৌগত রায়, একটা ডাক্তার মানস ভুঁএ্যা, এই রকম দু-চারজন হবে আর সকলে থাকবে গরীব, নিরক্ষর। তাদের মাথায় তারা হাত বুলিয়ে চলবেন। আমরা চাই নীচুর তলায় যারা আছে অর্থাৎ তৃণমূল স্তরে আমরা শিক্ষাকে নিয়ে যেতে চাইছি। রবীন্দ্রনাথের দুই বিঘা জমিতে উপেনের কি দশা হয়েছিল আপনারা জানেন, সে লেখাপড়া জানত না, তাকে টিপছাপ দিয়ে তাকে তার ভিটেমাটি ছাড়া করা হয়েছিল — ভিটেমাটি ছেড়ে বাহির হইল পথে, করিল ডিক্রি, সকল বিক্রি মিথা দেনার খতে। আপনারা মিথ্যা খত দিয়ে মানুষকে শোষণ করেন এবং এই দৃষ্টিভঙ্গী নিয়ে আপনারা কোয়ালিটির কথা বলেছেন, কিন্তু উই ওয়ান্ট কোয়ান্টিটি ফার্স্ট। আমাদের ভারতবর্ষে ৮৫ কোটি মানুষের বৃহত্তর অংশ আজকে নিরক্ষর, আজকে সেই বেশীরভাগ অংশকে আমরা শিক্ষার আঙিনায় নিয়ে আসতে চাই, শিক্ষার আলোকে নিয়ে

আসতে চাই, তাদের উদ্ভাসিত করতে চাই, এটাই হল বামফ্রন্ট সরকারের নীতি। আমি আরও কথা বলতাম, কিন্তু আমার সময় শেষ হয়ে গেছে, সেইজন্য এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য পেশ করছি।

**শ্রী বংশগোপাল চৌধুরী ঃ—** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিক্ষা দপ্তরের যে বাজেট এখানে পেশ করা হয়েছে আমার দপ্তরের পক্ষ থেকে, তাকে সমর্থন করে আমি দু-একটি কথা বলব। আমি বিরোধী পক্ষের বক্তব্য শুনেছি, মাননীয় সৌগতবাবু ভবতোষ দত্ত কমিশনের কথা ও তার রিপোর্টের কথা উল্লেখ করছিলেন। আমি তাকে বলব, ভবতোষ দত্ত কমিশনের রিপোর্টে যা উল্লেখ আছে তার থেকে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার কোন অংশই গ্রহণ করেনি এই কথাটা ঠিক নয়, এই কথাটা আমি গ্রহণ করতে পারছি না। আমার দপ্তরের অন্তর্গত যে বিষয়টা পড়ে আমি তার মধ্যেই আমার বক্তব্য সীমাবদ্ধ রাখবো। কারিগরী শিক্ষার ক্ষেত্রে কিছু কিছু সুপারিশ গ্রহণ করা হয়েছে। যেমন পলিটেকনিকগুলোকে উন্নত করার জন্য, সেখানে হোস্টেল ইত্যাদি ফেসিলিটি বা অন্য যে সমস্ত রেকমেন্ডেশান আছে সেগুলি ক্ষেত্রে কিছু কিছু গ্রহণ করা হয়েছে। দ্বিতীয় যে বিষয়টা আমি এখানে বলতে চাইছি সেটা হল, উচ্চ মাধ্যমিক শিক্ষা সংসদের আদলে কারিগরী শিক্ষাকে শক্তিশালী করার জন্য এখানে আমাদের যে রাজ্য সংসদ আছে তাকে একটি পরিপূর্ণ স্ব-শাসিত সংস্থায় রূপায়িত করার জন্য একটা বিশেষ উদযোগ রাজ্য সরকারের পক্ষ থেকে নেওয়া হয়েছে। কামাক্ষাবাবু যে কথা বলেছেন আমি তার সঙ্গে একমত, আমাদের এখানে সামাজিক প্রয়োজনীয়তার কথা উল্লেখ করা হয়েছে এবং তার দিকে লক্ষ্য রেখে বামফ্রন্ট সরকার যে নীতি ঘোষণা করেছেন, তাতে আমাদের আরও বৃত্তিমূলক শিক্ষার দিকে এগোতে হবে এবং বর্তমানে যে জায়গায় আমরা আছি তার থেকে আমাদের কয়েক ধাপ এগোতে হলে এখানকার যে নীড, সেই নীড অনুযায়ী আমাদের চলতে হবে। আমাদের এখানে যে শিল্প তৈরী হচ্ছে, যে নতুন নতুন শিল্প গ্রহণ করার সুযোগ আমাদের এসেছে, পশ্চিমবাংলার সরকার তার সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দিয়ে সেই নীডের দিকে তাকিয়ে এগোচ্ছে। যেমন আমি একটা উদাহরণ দিচ্ছি, হলদিয়ার পেট্রোকেমিকেলেসের দিকে লক্ষ্য রেখে একটা কোর্স চালু করার কথা বলা হয়েছে, দুর্গাপুরে প্লাষ্টিক প্রসেসিং-এর ক্ষেত্রের দিকে তাকিয়ে একটা কোর্স চালু করার কথা বলা হয়েছে, এবং এই ব্যাপারে কিছু উল্লেখযোগ্য ভূমিকা গ্রহণ করার কথা বলা হয়েছে। এই শিক্ষবর্ষ থেকে সেখানে কাজ চালু করা যাবে বলে আমরা আশা রাখছি। আমি উল্লেখ করতে চাই যে আমাদের রাজ্যে কারিগরী শিক্ষার ক্ষেত্রে বর্তমানে যে গুরুত্ব দেওয়া হয়েছে, অতীতে কখনো এই গুরুত্ব পাইনি। আপনারা যে কথাই বলুন না কেন, অন্য রাজ্যের সঙ্গে তুলনা করুন না কেন, সর্বভারতীয় ক্ষেত্রে যে চিত্রের কথাই বলুন না কেন, বর্তমানে আমাদের রাজ্যে এর প্রতি যে গুরুত্ব দেওয়া হয়েছে অতীতে কখনো আপনারা সেই গুরুত্ব দেননি। আমি একটা উদাহরণ ছোট্ট করে দিতে চাই, মেদিনীপুরের কাঁথিতে ১৯৬৪ সালে বিধান চন্দ্র রায় মহাশয় একটি পলিটেকনিক তৈরী করার জন্য তার আমলে একটা প্রাশাসনিক অর্ডার দেওয়া হয়েছিল, কিন্তু সেটা হল না। কিন্তু ১৯৮০ সালে বামফ্রন্ট সরকারের পক্ষ থেকেই এই ব্যাপারে উদযোগ গ্রহণ করা হল এবং সেই কাজকে সম্পূর্ণ করার জন্য অনেকখানি উদ্যোগ নেওয়া হয়েছে এবং আমরা আশা রাখছি যে এই শিক্ষাবর্ষে এবং সম্ভব না হলে আগামী শিক্ষাবর্ষ থেকে এটা চালু করা যাবে। ইতিমধ্যে সেখানে প্রিন্সিপাল নিয়োগ করা হয়েছে, অনান্যক্ষেত্রে টিচার নিয়োগ করার কাজ চলছে ও কর্মচারী নিয়োগ করা হয়েছে। সুতরাং আমি আপনাদের কাছে এই কথা বলতে পারি যে আপনারা যখন শিক্ষাকে পিছনের দিকে নিয়ে যাওয়ার কথা বলছেন, তখন পশ্চিমবাংলায় শিক্ষার এই অগ্রগতি আপনাদের চোখে পড়তে বাধ্য। আমি মনে করি, আপনারা অন্ততঃ পক্ষে এটাকে সমর্থন করবেন। আমরা নতুন যে দিগন্ত আনতে

চাইছি এবং বিশ্বব্যাঙ্কের সহায়তায় প্রযুক্তিগত দিক থেকে, কারিগরী দিক থেকে যে ব্যবস্থা গ্রহণ করা হয়েছে আপনারা সেটাকে সমর্থন করবেন। বিশ্বব্যাঙ্কের যে প্রকল্পগুলি এখানে আছে, সেগুলিকে রূপায়িত করার জন্য যে সমস্ত কর্মসূচী গ্রহণ করা হয়েছে রাজ্য সরকারের পক্ষ থেকে, সেগুলিকে আরও এগিয়ে নিয়ে যাবার জন্য আপনাদের সহায়তা চাইছি। ভবতোষ দত্ত কমিশনের একটা অংশ উল্লেখ করে, বাকি অংশ বাদ দিলে হবেনা। আমরা আশা করব সহায়তা আপনাদের কাছ থেকে পাব, এই আশা রেখে এই বাজেটকে সমর্থন করে এবং বিরোধী পক্ষের কাট মোশানের বিরোধিতা করছি।

**শ্রী নরেন হাঁসদা ঃ**—স্যার, মাননীয় মন্ত্রীদের আনা বাজেট বরাদ্দ আমি সমর্থন করতে পারছি না বলে দুঃখিত। আমি কাট মোশান সমর্থন করছি এবং বাজেট ভাষণের বিরোধিতা করছি। বর্তমানে শিক্ষার যে সমস্যা, শিক্ষার যে অবস্থা সে সম্পর্কে যদি সম্যক ধারণা থাকে তাহলে মনে হবে এই বাজেট মেদিনীপুর, পুরুলিয়ার ঝাড়খণ্ডের মানুষদের আরো পিছিয়ে দেওয়ার চেষ্টা চলেছে, পশ্চিমবঙ্গের পিছিয়ে পড়া মানুষের আরো পিছিয়ে দেওয়ার চেষ্টা হচ্ছে। কয়েকদিন আগে এখানে ট্রাইব্যাল ডিপার্টমেন্টের বাজেট আলোচনা করতে গিয়ে অনেক বিধায়ক বন্ধু অলচিকিকে একটা ভাষা বলেছিলেন। তাঁদের ধারণা নেই যে অলচিকি একটা ভাষা নয়, অলচিকি একটা স্ক্রিপ্ট। আদিবাসী বাজেট বিতর্কের সময় মন্ত্রী মহাশয় বলেছিলেন নরেন হাঁসদা, ১৯৮০ সালে অলচিকিকে স্বীকৃতি দিয়েছি। স্যার, জন্মের সাথে সাথে একটা বাচ্চা হামাগুড়ি দেয় না, কিন্তু মন্ত্রীর যদি ধারণা থাকে যে ১১ বছরের একটা বাচ্চা হামাগুড়ি দিয়ে এগিয়ে যাবে তাহলে বুঝতে হবে সেই বাচ্চার রোগ হয়েছে। এর যদি পক্ষে বিপক্ষে ভোট দেয় তাহলে কি আশা করা যাবে? বাস্তব ঘটনা হচ্ছে আমাদের অবস্থা কি — আমরা প্রথমেই মাতৃভাষায় শিক্ষা লাভ থেকে বঞ্চিত বামফ্রন্ট সরকারের রাজত্বে। মা বাবা শেখাচ্ছে আম, আম মানে হচ্ছে তুমি, আর স্কুলে শেখাচ্ছে আম মানে উল। তাহলে ভাষা শিক্ষা করবে কি করে? এই সার্বজনীন ভাষা শিক্ষা পুরুলিয়া মেদিনীপুরের ঝাড়গ্রামের পিছিয়ে পড়া মানুষ কেমনভাবে করবে? আমরা প্রাইভেট টিউটর গৃহশিক্ষক রাখতে পারব না, আমরা শিক্ষার সুযোগ পাচ্ছি শুধু স্কুলে গিয়ে। কিন্তু এই বামফ্রন্ট সরকার মাষ্টার মহাশয়দের কাছে নো ডিটেনসান ঘোষণা করার ফলে ৫০/৬০ ভাগ প্রাইমারী স্কুলের মাষ্টার মহাশয়রা স্কুলে যাওয়া বন্ধ করে দিয়েছে, স্কুলে পড়ান ছেড়ে দিয়েছে। ফলে তাঁরা ছাত্রদের চেনে না। মাষ্টারমহাশয়রা স্কুলে যাচ্ছে না, মাষ্টার মহাশয়রা যাচ্ছে ছাত্রদের বাড়ীতে বাড়ীতে, সেখানে গিয়ে ছাত্রদের মা বাবাকে পড়াচ্ছে—ভজ সি. পি. এম, কহ সি. পি. এম লহ সি. পি. পি নামের নাম হে! এর পরে অবস্থা কি — মাষ্টার মহাশয়রা বাবাদের পড়াল, আমরা টিউটর রাখতে পারব না, পরীক্ষায় ৪ ক্লাস পর্যন্ত পাশ করলাম।

**[6.00 – 6.10 P.M.]**

ক্লাস ৫ এ উঠে গেলাম। মাষ্টার মশাই আমাকে সার্টিফিকেট দিয়ে বিদায় দিল। আমি তো স্যার, কিছুই জানি না, শিখিনি কিছুই। তাই ভর্তি হবার জন্য এ্যাডমিসন টেষ্ট দিতে গিয়ে জিরএ্যালাও হয়ে গেলাম। এ্যাডমিসন টেষ্টে পাস করতে পারলাম না। তাহলে আমার অবস্থাটা কি হবে? আমি ক্লাস ৫ এ ভর্তি হতে পারলাম না, ক্লাস ৪ এ'ও ভর্তি হতে পারলাম না। আমার অবস্থাটা কি হবে? এর পরে হচ্ছে আমার এলাকায় ২ ক্লাস জুনিয়র স্কুল আছে, ৪ ক্লাস জুনিয়র স্কুল আছে— সেখানে যেতে হচ্ছে। সেখানকার মাষ্টার মশাইরা কি করে আমার দায়িত্ব নেবে? তাদের নেবার প্রয়োজন নেই। তারা অ, আ, শেখাবে না। স্যার, সমস্যাটা হচ্ছে এই যে, তারা দায়িত্ব নেয় না। হাইস্কুল, জুনিয়র হাইস্কুলের মাষ্টার মশাইরা পড়াবে না, সেখানেও এ্যাডমিসন টেস্ট দিয়ে ফেল করছি। ওরা অবশ্য ক্লাস সেভেন, এইট পাসের সার্টিফিকেট দিচ্ছেন। ক্লাস ৯এ ভর্তি হতে গেলে আমাকে আবার

এ্যাডমিসন টেষ্টে বসতে হচ্ছে। সেখানেও ফেল করছি। তাহলে আমার অবস্থাটা কি হবে? গার্জেনদের শেখাবার সুযোগ নেই। ক্লাস এইট, নাইনে আমি ভর্তি হতে পারছি না। ২ ক্লাস, ৪ ক্লাস জুনিয়র হাই স্কুলে, জুনিয়র হাই স্কুলে যেতে হবে? আমার অবস্থাটা কি হবে? শুধু তাই নয়, আমার বিনপুর এলাকায় একটা জুনিয়র হাই স্কুল আছে। সব ছেলে চলে যাচ্ছে সেই স্কুলে। সেই স্কুলের ছাত্র সংখ্যা ১৪০০। আর শিক্ষক আছে মাত্র ১৮ জন। ক্লাস রুমে বসার জায়গা হয় না। ছাত্ররা কিছু শুনতে পায় না। সেখানে তো মাইক নেই। বারান্দায় ছেলেরা বসে থাকছে। স্বাভাবিক ভাবেই ছেলেরা ফেল করবে, রেজাল্ট ভাল হবে না। মেদিনীপুর, পুরুলিয়া, বাঁকুড়ার অনেক সাঁওতাল বন্ধু এখানে এসেছেন। ওরা অনেকেই সেই চন্দ্রশেখর কলেজে পড়েছেন। শিলদার এটাই হচ্ছে একমাত্র সিডিউল্ড কাষ্টস, সিডিউল্ড ট্রাইবস, ঝাড়খণ্ডীদের কলেজ। কংগ্রেস আমলে সেটা হয়েছিল। সেখানে বি.এ.(আর্টস), কমার্স পড়ানো হয়। কিন্তু অনার্স, সায়েন্স নেই। তাহলে ছেলেরা অনার্স গ্রাজুয়েট করবে কোথায়? লেখাপড়া শিখবে কোথায়? আপনারা অনেক কথা বলছেন, কিন্তু বাস্তবে আমাদের ওখানে লেখাপড়া শেখার এই একটি মাত্র কলেজ [illegible] জন্য এবং সেখানে অনার্স পড়ানোর ব্যবস্থা নেই, স্যায়েন্স পড়ানোর ব্যবস্থা নেই। তাহলে ছেলেরা যাবে কোথায়?

(বেশ কিছুক্ষণ লাল আলো জ্বলে থাকার পর মাইক বন্ধ হয়ে যাওয়ার মধ্যে বক্তব্য রাঁখতে থাকায় কিছুই শোনা যায় নি। মাননীয় অধ্যক্ষ মহাশয় মাননীয় সদস্য বিদ্যুৎ দাসকে বক্তব্য রাখার জন্য অনুরোধ করলেন।)

**শ্রী বিদ্যুৎ কুমার দাস ঃ**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শিক্ষা মন্ত্রীর ব্যয় বরাদ্দকে সমর্থন করে এবং বিরোধীদের কাট মোসানের বিরোধিতা করে আমি দু একটি কথা বলতে চাই।

(এই সময়ও মাননীয় সদস্য নরেন হাঁসদা বিনা মাইকে চিৎকার করে বলে যেতেন থাকেন, মাননীয় অধ্যক্ষ মহাশয়ের অনুরোধ সত্বেও।)

**মিঃ স্পীকার ঃ**— মিঃ দাস, আপনি একটু বসুন। মিঃ হাঁসদা, আপনি যদি ভবিষ্যতে এই ভাবে বলেন তাহলে আপনাকে কোন টাইম এ্যালটমেন্ট দেব না। একটা ডিসিপ্লিন রাখতে হয় — ভবিষ্যতে কোন টাইম এ্যালটমেন্ট হবে না। ডিসিপ্লিন না শিখলে হবে না — আপনার যথেষ্ট বলার সময় আছে, আপনি বাড়তি সময় পেয়েছেন, কিন্তু তা সত্বেও আপনি এই রকম করছেন, এটা ঠিক না। এটা টলারেট করা যায় না। এইরকম করলে ভবিষ্যতে আর পাবেন না। ইউ উইল হ্যাভ টু মেন্টেন ডিসিপ্লিন। মিঃ দাস, এবার আপনি বক্তব্য রাখুন।

**শ্রী বিদ্যুৎ কুমার দাস ঃ**— মাননীয় অধ্যক্ষ মহাশয়, কি দৃষ্টিভঙ্গী নিয়ে মাননীয় মন্ত্রীমহাশয়রা শিক্ষা বাজেট পেশ করেছেন সেটা প্রথমেই বিচার করে দেখা দরকার। স্যার, সীমাবদ্ধ আর্থিক ক্ষমতা ও জটিল আর্থিক পরিস্থিতির মধ্যে বামফ্রন্ট সরকার যখন যে অবস্থায় এই শিক্ষাক্ষেত্রের কাজ শুরু করেছিলেন সেটা যদি আমরা বুঝতে না পারি তাহলে ১৪ বছরের বামফ্রন্টের আমলে শিক্ষা ক্ষেত্রে কি অগ্রগতি ঘটেছে তা বুঝতে পারা যাবে না। অর্থাৎ কংগ্রেস আমলে শিক্ষা ব্যবস্থাকে কোন জায়গায় দাঁড় করানো হয়েছিল সেটা যদি আমরা অনুধাবন করতে না পারি তাহলে ১৪ বছরের বামফ্রন্টের আমলে শিক্ষা ক্ষেত্রে কতখানি অগ্রগতি ঘটেছে, কতটা এর প্রসার ঘটেছে তা উপলব্ধি করতে পারবো না। স্যার, এই প্রসঙ্গে বলতে গিয়ে আমি ১৯৭৪ সালের ২৫শে মার্চের বিধানসভার কার্যবিবরণী থেকে কংগ্রেস এম. এল. এ. দের কয়েকটি বক্তব্য তুলে ধরছি। এর থেকে বোঝা যাবে যে ওরা শিক্ষা ক্ষেত্রকে কোন জায়গায় নিয়ে গিয়েছিলেন। ১৯৭৪ সালের ২৫ শে মার্চ কংগ্রেসের এম. এল. এ. শ্রী বিজয় দাস বলছেন, "গত শনিবার যখন বাড়ী ফিরছিলাম সেই সময় উচ্চ মাধ্যমিক যে পরীক্ষা চলছে

তার একটা সেন্টারে খবরে জানলাম যে সেখানে একজন ইনভিজিলেটার একজন ছাত্রকে ধমক দিয়েছিলেন। সেই ছাত্রটি পকেট থেকে একটা ছুরি নিয়ে এগিয়ে এসেছিল তাকে খুন করার জন্য। শুধু তাই নয়, সঙ্গে সঙ্গে আরো দশজন ছাত্র একই রকম ছুরি হাতে নিয়ে এগিয়ে এসেছিল। স্যার, এই যদি অবস্থা হয় তাহলে কোথায় আছি বা আমাদের শিক্ষা ব্যবস্থা কোন দিকে এগুচ্ছে তা গভীরভাবে চিন্তা করার সময় এসেছে। পরীক্ষার হলে টোকাটুকি, ইনভিজিলেটারদের হুমকি, ভীতি প্রদর্শন, অধ্যাপক ও শিক্ষকদের প্রতি অসৌজন্যমূলক ব্যবহার এসব কাজ সাধারণ ঘটনা হয়ে দাঁড়িয়েছে।" এর পর আমি কংগ্রেস এম. এল.এ. শ্রী তুহিন সামন্তের কথা বলি। তিনি গতবার এখানে দাঁড়িয়ে অনেক বড় বড় কথা বলে গিয়েছিলেন। ১৯৭৪ সালের ১৩ই মার্চ তিনি বলেছেন, "আমার স্যার, ঘেন্না ধরে গেছে এই শিক্ষমন্ত্রীর বিভাগ সম্পর্কে কিছু বলতে। কয়েকদিন আগে বিশেষ করে আমার কেন্দ্রের গ্রামের বহু ছাত্রছাত্রীরা কাঁদতে কাঁদতে এসে আমাকে বলেছে — আপনি বলে দিন আমরা পরীক্ষা দিতে পারবো কিনা, আপনি বলে দিন শিক্ষা পর্ষদ কবে আমাদের পরীক্ষা নেবে। কবে আমাদের এ্যাডমিট কার্ড দেবে। কোথায় আমাদের সেন্টার হবে। আমি তাদের জবাব দিতে পারি নি। কিছুক্ষণ আগে মাননীয় মন্ত্রী গুরুপদ খানের সঙ্গে কথা হচ্ছিল। তার ছেলেও এবার হায়ার সেকেন্ডারি পরীক্ষা দেবে, তিনি ছেলেকেও বলতে পারেন নি। কবে এ্যাডমিট কার্ড আসবে, কোথায় সেন্টার হবে এবং আদৌ পরীক্ষা হবে কিনা। আজকে শিক্ষা জগতে এত বড় নৈরাজ্য, এতবড় হতাশা জীবনে বোধহয় কোনদিন আসেনি। এর পর কংগ্রেসের এম. এল. এ শ্রী মনোরঞ্জন প্রামানিক মহাশয়ের কথা শুনুন। ঐ বিধানসভার প্রসিডিংস থেকে পড়ছি। ১৯৭৪ সালের ২৫ শে মার্চ তিনি বলছেন, 'অনেক অব্যবস্থা কলেজীয় শিক্ষায়। বহু সমস্যা। গন টোকাটুকি এবং ছাত্ররা পড়াশোনায় অনাগ্রহী। অধ্যাপকেরা নিয়মিত বেতন পান না, এই দুর্মূলের বাজারে ডি.এ.অত্যন্ত কম। কলেজের শিক্ষকদের ক্ষেত্রে গ্রাচুয়িটি নেই। আজকের শিক্ষা জগতে যে নৈরাজ্য চলেছে সেটার দিকে নজর দিন।" স্যার, আজকে কংগ্রেসের এম.এল.এ-রা, যারা বক্তব্য করলেন তারা বললেন সি. পি. এম. শিক্ষা ক্ষেত্রে রাজনীতি করছে। আমি এই প্রসঙ্গে বলতে গিয়ে কংগ্রেসের এম. এল. এ. শ্রীমতী মীরা মিত্রের কথাটা একটু বলি। বিধানসভার কার্যবিবরণী থেকেই আমি পড়ছি। ১৯৭৪ সালের ২৫শে মার্চ তিনি বিধানসভায় বলছেন "আমার সর্বশেষ বক্তব্য হচ্ছে শিক্ষাকে রাজনৈতিক নোংরামি থেকে বাঁচানোর জন্য সরকারের কাছে অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি। যদিও সব কথা শেষ করতে পারলাম না।" অর্থাৎ তিনি আরো কিছু বলতে চেয়েছিলেন। এইসব ঘটনা থেকেই বোঝা যায় কংগ্রেসের আমলে তারা শিক্ষা ক্ষেত্রকে একটা ধ্বংসস্তুপে পরিণত করেছিলেন। আজকের যিনি বিরোধীদলের নেতা সেই শ্রী সিদ্ধার্থ শঙ্কর রায়ের আমলে শিক্ষা ক্ষেত্রের এইরকম অবস্থা হয়েছিল। সেই ধ্বংসস্তুপের উপর দাঁড়িয়ে বামফ্রন্ট সরকারকে কাজ আরম্ভ করতে হয়েছে। এই অবস্থা থেকে শিক্ষাকে উদ্ধার করে বামফ্রন্ট সরকার শিক্ষার ক্ষেত্রে যে অগ্রগতি ঘটিয়েছেন সেটা সেই ভাবে বিচার করতে হবে। সেটা যদি উপলব্ধি করতে পারা যায় তাহলে এই বাজেট বারদ্দের যৌক্তিকতা এবং যথার্থতা উপলব্ধি করা যাবে।

**[6.10 – 6.20 P.M.]**

এটা তো ঠিক, ওরা তো বলবেই, ওদের দৃষ্টিভঙ্গীর সঙ্গে আমাদের বামফ্রন্টের দৃষ্টিভঙ্গী মিলবে না। ওরা তো শিক্ষার প্রসার চান না। উনারা চান একটা অভিজাত গোষ্ঠী তৈরী হোক এবং সেই জন্য তারা ঐ নয়া শিক্ষা নীতির ঐ অটোনমাস কলেজ, ঐ নবোদয় বিদ্যালয়ের তারা হচ্ছেন সমর্থক। বামফ্রন্ট সরকার একটা দৃষ্টিভঙ্গী নিয়ে যে শিক্ষাকে প্রসার করতে হবে এবং শিক্ষাটা কারোর দায় দাক্ষিন্যের ব্যাপার নয়, শিক্ষাটা হচ্ছে একটা জন্মগত অধিকার, সেই অধিকারকে প্রতিষ্ঠা করবার জন্য

বামফ্রন্ট সরকার এই শিক্ষা ক্ষেত্রে দৃষ্টিভঙ্গী গ্রহন করেছে এবং সেই দৃষ্টিভঙ্গি নিয়ে তারা প্রতিটি ঘরে শিক্ষাকে পৌছে দেবার জন্য এগিয়ে যাচ্ছে। আর উনাদের আমলে এই তাজা তাজা প্রানগুলোকে একটা সর্বনাশা অন্ধকারের মধ্যে ঢুকিয়ে দিয়ে তারা আহ্লাদে আটখানা হচ্ছে, এই প্রশাসন তারা চালিয়ে এসেছেন। সুতরাং আমি এই বাজেট বরাদ্দকে সর্বান্তঃকরণে সমর্থন করছি এবং আবার বিরোধী সদস্যদের আনা সমস্ত কাট মোশানগুলিকে বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তপন রায় ঃ—** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিক্ষা খাতে যে বাজেট বরাদ্দ পেশ করা হয়েছে তাকে পূর্ণ সমর্থন করছি এবং বিরোধীদের আনা কাটমোশানের বিরোধিতা করছি। কারণ বিরোধী পক্ষ যে সমালোচনা করলেন, তাতে তাদের কোন নৈতিক অধিকার নেই। এতদিন পর্য্যন্ত কংগ্রেস দল, তারা শিক্ষা ক্ষেত্রে কী নীতি নিয়েছেন, ভারতবর্ষের মানুষ, পশ্চিমবাংলার মানুষ তা সকলেই জানেন। কাজেই ওদের আজকে মূল বাগটা এই জায়গায় যে আজকে যখন পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার সাধারণ মানুষের কাছে শিক্ষাকে পৌছে দিচ্ছে, সেটা ওরা চাননা বলেই ওদের গায়ে জ্বালা ধরেছে ওদের। যার জন্য তারা এই রকম সমালোচনা করে গেলেন। যাই হোক, আমার সময় খুব কম। আমি বক্তব্য সীমাবদ্ধ রাখবো, এই শিক্ষা দপ্তরের অন্তর্ভুক্ত আমার যে গন্থাগার পরিসেবা দপ্তর তার সম্পর্কে। এখন যেহেতু শিক্ষা সম্পর্কে কোন নীতি ছিল না, সেই জন্য স্বাভাবিক ভাবে তাদের গ্রন্থাগার সম্পর্কে স্বাভাবিক ভাবে কোন নীতি তাদের ছিল না এবং এখানে বলতে চাই বিশেষ করে যে চ্যালেঞ্জ অব এডুকেশন সকলেই নিশ্চয় পড়েছেন, তাতে দেখবেন, যে সেখানেও এটা বলা হয়েছে যে যদি এই ভাবে নিরক্ষরতার ব্যাপারে কোন দৃষ্টি ভঙ্গী না থাকে, কোন পরিকল্পনা না নেওয়া হয় তাহলে ভারতবর্ষের যা অবস্থা আছে. তাতে একবিংশ শতব্দীতে গিয়ে নিরক্ষরতার সংখ্যা কত বাড়বে সেটা আপনারাও জানেন। কাজেই গ্রন্থাগার সম্পর্কে কোন নির্দিষ্ট নীতি না থাকার ফল হিসাবে আমরা দেখেছি ১৯৭৭ সালের আগে কী ছিল, আর পরবর্ত্তীকালে বামফ্রন্ট সরকার আসার পর কী হয়েছে। এটাই হচ্ছে দৃষ্টিভঙ্গীর তফাত। দেখবেন এখানে প্রতিটি ক্ষেত্রে ১৯৭৭ সালের আগে কোন গ্রন্থাগার আইন ছিল না। পরিকল্পনাহীন ভাবে তাঁরা গ্রন্থাগার উন্নয়নের চেষ্টা করেছেন, অনুদানগুলো ছিল অল্প। গ্রন্থাগার কর্মীদের আর্থিক দুরবস্থা ছিল যথেষ্ট। সুসংহত কোন গ্রন্থাগার পরিকল্পনা ব্যবস্থা ছিল না সেই সময়ে। বেসরকারী গ্রন্থাগারগুলোর ক্ষেত্রে কোন উন্নতির দৃষ্টিভঙ্গী তাদের ছিল না। গ্রন্থাগার নীতি কিছু ছিল না, গ্রন্থাগার আন্দোলন তো দূরের কথা। অথচ ১৯৭৭ সালের পরবর্ত্তী কাল থেকে উন্নত দৃষ্টি ভঙ্গী নিয়ে বামফ্রন্ট সরকার এই গ্রন্থাগারকে প্রসারিত করার ক্ষেত্রে যে পদক্ষেপগুলো নিয়েছে, জানবেন ১৯৭৯ সালে গ্রন্থাগার নীতি বামফ্রন্ট সরকার প্রথম চালু করেছেন। পরবর্ত্তীকালে ১৯৮২ থেকে ৮৫ সালের মধ্যে সেটা আবার এ্যামেন্ডমেন্ট হয়েছে। অর্থাৎ গ্রন্থাগার নীতির ভিতর দিয়ে গ্রন্থাগারকে যে বিস্তারিত করার যে চেষ্টা সেটা বামফ্রন্ট সরকার নিয়েছে। তাছাড়া বাজেটে ব্যয় বরাদ্দ অনেক বেড়েছে এবং বিশেষ করে গ্রামে শহরে নতুন নতুন গ্রন্থাগার স্থাপিত হয়েছে। শুধু তাই নয়, বেসরকারী যে সমস্ত গ্রন্থাগার, তাদের অনুদানের ব্যবস্থা করা হয়েছে। বিকেন্দ্রীকরণ করা হয়েছে। লাইব্রেরী ব্যবস্থা তার মধ্যে বেতনের সুবিধা করা হয়েছে। এবং মানুষের চাহিদাকে বাড়াবার জন্য পাঠকদের রুচিকে নতুন করে সৃষ্টি করার জন্য বই মেলার ব্যবস্থা করা হয়েছে জেলায় জেলায় এবং তাছাড়া ও এখানে আমি যেটা বলতে চাই যে বিশেষ করে কেন্দ্রীয় সরকারের যে দৃষ্টিভঙ্গী ছিল, কংগ্রেসের বলছি, তারা লাইব্রেরী ক্ষেত্রে পার ক্যাপিটা যে বরাদ্দ ছিল এ্যালোকেশন ০.১০ এবং ষ্টেট গভর্নমেন্টের ক্ষেত্রে লাইব্রেরী সার্ভিসে তাদের বরাদ্দ ছিল ৩১ কোটি ৭১লক্ষ ৭০ হাজার ৫১৬ শ্রীকা। আর কেন্দ্রের বরাদ্দ সেখানে তারা করেছে ৬ কোটি ৭৬ লক্ষ ৮২ হাজার টাকা। এখানেই বোঝা যায় পার ক্যাপিটা এ্যালোকেশন দেখুন, ষ্টেট সেখানে করছে ০.৪৬, সেখানে সেখানে সেন্ট্রাল গভর্নমেন্ট

করছে ০.১৬, কাজেই লাইব্রেরী সম্পর্কে শিক্ষা সম্পর্কে ওদের দৃষ্টিভঙ্গীটা কোথায়, সেটা এখান থেকেই বোঝা যায়। এটা দেখবেন, বি. আর. কালিয়ার নোট, সেই নোটের মধ্যে এটা আছে, যেটা পাবলিক লাইব্রেরীর সাবজেক্ট গ্রুপ অব দি ওয়ার্কিং গ্রুপ অব লাইব্রেরী এ্যান্ড ইনফরমেশন অব গর্ভনমেন্ট অব ইন্ডিয়া, তাতে এটা আছে, এটা কালিয়ার রিপোর্টে আছে এবং আমরা যেটা বলতে চাইছি, বর্ত্তমানে বামফ্রন্ট সরকার এই ক্ষেত্রে যে ভূমিকা নিয়েছে, যে সংহত করার চেষ্টা করছে, আমরা সন্তুষ্ট নই, আমরা জানি গ্রন্থাগার পরিসেবাকে আরও বেশী করে বিস্তারিত করতে হবে এবং আমরা সংহতি করণের চেষ্টা করছি। আমরা নিরক্ষরতা দূরীকরনের ক্ষেত্রে জন শিক্ষা দপ্তরের সাহায্য নিয়ে আমরা প্রচেষ্টা চালিয়ে যাচ্ছি। আমরা যে সমস্ত বকেয়া কাজগুলো আছে, সেইগুলোকে আমরা পূরণ করার চেষ্টা করছি, গ্রাম পর্য্যন্ত এই গ্রন্থাগার পরিসেবার কাজকে আমরা নিয়মিত করার চেষ্টা করছি। আমরা ইন্সপেকশনের ব্যবস্থা করছি এবং সমস্ত দিক থেকে পঞ্চায়েত যুক্ত করছি যাতে গ্রন্থাগার পরিসেবার কাজকে আরও সুসংহত করা যায়। গ্রন্থাগারের উন্নতির অর্থ প্রতিটি বাড়ির, প্রতিটি পরিবারের উন্নতি। আপনাদের কাছে আমার অনুরোধ সেই কাজের মধ্যে দলীয় রাজনৈতিক জড়িত করবেন না। আমি গ্রন্থাগার উন্নতির ক্ষেত্রে আপনাদের সকলের সাহায্য এবং সহযোগিতা চাইছি। আপনারা সকলে সেই সহযোগিতার হাত বাড়িয়ে দিন যাতে আগামী দিনে পশ্চিমবাংলার গ্রন্থাগার আন্দোলনকে আমরা এগিয়ে নিয়ে যেতে পারি। একজন মাননীয় সদস্য প্রশ্ন তুলেছেন, গ্রন্থাগার গুলিতে উর্দু ভাষার বই আছে কিনা? আমি তাঁকে বলছি, সংখ্যালঘু এবং পিছিয়ে পড়া মানুষের স্বার্থে বামফ্রন্ট সরকার শুধু গ্রন্থাগারই নয় শিক্ষার সমস্ত ক্ষেত্রে যে দৃষ্টিভঙ্গী গ্রহণ করেছেন সেই দৃষ্টি ভঙ্গী এখানেও গ্রহণ করা হয়েছে। এই কথা বলে এই বাজেট বরাদ্দকে সমর্থন জানিয়ে এবং সকলকে সমর্থন জানাবার অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতিঅঞ্জু কর ঃ—** মাননীয় অধ্যক্ষ মহোদয়। দীর্ঘক্ষণ ধরে শিক্ষা দপ্তরের বাজেট বরাদ্দ নিয়ে এখানে আলোচনা হচ্ছে। দীর্ঘ বিতর্কের মধ্যে এই জিনিসটা আমার কাছে পরিলক্ষিত হ'ল যে বিরোধী পক্ষ থেকে, বিশেষ করে কংগ্রেস(ই) দলের পক্ষ থেকে মাননীয় সদস্যরা জনশিক্ষা সম্পর্কে বিশেষ কোন বক্তব্য রাখতে পারলেন না। শুধু প্রাতিষ্ঠানিক শিক্ষাই নয়, তার সঙ্গে সঙ্গে যে প্রথাবহির্ভূত শিক্ষার প্রসারেরও প্রয়োজনীয়তা আছে। যে মানুষ গুলি যুগ যুগ ধরে শিক্ষার আলো থেকে বঞ্চিত, যে বালক-বালিকারা বিদ্যালয় শিক্ষার সুযোগ থেকে বঞ্চিত তাদের একটু শিক্ষার আলো দেবার জন্য বামফ্রন্ট সরকার কর্মসূচী গ্রহণ করেছেন। অথচ আজকের আলোচনার মধ্যে এ বিষয়ে বিশেষ কোন উল্লেখ কেউ করলেন না। অবশ্য আমরা জানি বিরোধীদের এ বিষয়ে আলোচনার সাহস নেই। কারণ শিক্ষা সম্পর্কে তাঁদের যে নীতি সেই নীতির ফলেই আজকে ভারতবর্ষে স্বাধীনতার ৪৩ বছর পরেও শিক্ষিতের হার মাত্র ৫২.১১ ভাগ। আজকে ওঁরা মানব সম্পদ উন্নয়নের জন্য বড় বড় কথা বলছেন, অথচ কার্য ক্ষেত্রে ওঁরা মানব সম্পদকে উপেক্ষা করে চলেছেন! প্রকৃত পক্ষে মানব সম্পদের উন্নয়ন না ঘটালে দেশের বা রাজ্যের উন্নয়ন সম্ভব নয়। আমরা সেই দৃষ্টিভঙ্গীকে সামনে রেখে সার্বিক শিক্ষা কর্মসূচী গ্রহণ করেছি। মানব সম্পদ উন্নয়নকে আমরা সর্বোচ্চ অগ্রাধিকার দিয়েছি এবং আমাদের কর্মসূচীকে কার্যে রূপায়িত করার চেষ্টা করছি। আজকে অন্তর্জাতিক সাক্ষরতা বর্ষে আমরা পশ্চিমবাংলার ৭ টি জেলায় সার্বিক সাক্ষরতা অভিযান শুরু করেছি। বিরোধী পক্ষের মাননীয় সদস্য দেব প্রসাদবাবুর দেখলাম এ বিষয়ে গাত্রদাহ। তিনি বললেন, মেদিনীপুর, বর্ধমান জেলার সাক্ষরতা সম্পর্কে বাজেটে নাকি ভাঁওতা দেওয়া হয়েছে। অর্থাৎ আমরা আমাদের বাজেট বিবৃতির মধ্যে যা বলেছি তা নাকি মিথ্যা! তাঁর মতে সাক্ষরতার কোন কর্মসূচীই নাকি কার্যকরী হচ্ছে না। অথচ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি এবং এই সভার সদস্যগণ শুনলে নিশ্চয়ই আনন্দ পাবেন যে, মানুষকে

শিক্ষিত তথা সাক্ষর-জ্ঞান সম্পন্ন করে তোলার ক্ষেত্রে আমরা পশ্চিম বাংলায় যে পদ্ধতি গ্রহণ করেছি তাতে ইতি মধ্যেই আমরা যথেষ্ট সাফল্য লাভ করেছি। এবং সে সাফল্যের স্বীকৃতিও পেয়েছি। তবে হ্যাঁ, একা সরকারের পক্ষ থেকে উদ্যোগ গ্রহণ করে এই কর্মসূচীকে কখনই সফল করা সম্ভব নয়। সে জন্য আমরা দলমত-নির্বিশেষে সমস্ত মানুষদের এই কর্মসূচীতে অংশ গ্রহণ করতে আহ্বান জানাচ্ছি। পঞ্চায়েত এবং প্রশাসনের সমস্ত কর্মচারী বন্ধুদের, দলমত-নির্বিশেষে সমস্ত গণসংগঠনগুলিকে, স্বেচ্ছাসেবী সংগঠনগুলিকে এই কর্মসূচীতে অংশ গ্রহণ করতে আহ্বান জানাচ্ছি। সমস্ত স্তরের মানুষের অংশগ্রহণের পদ্ধতির মধ্যে দিয়ে এই কর্মসূচী রূপায়িত করারর ফলে সারা ভারতবর্ষের মধ্যে বর্ধমান জেলা — এর্নাকুলামের পরেই —দ্বিতীয় সাক্ষর জেলা হিসাবে স্বীকৃতিলাভ করেছে। শুধু এই স্বীকৃতিই নয় ভারত সরকার বর্ধমান জেলার ক্ষেত্রে পোষ্ট লিটারেসি কর্মসূচী অনুমোদন করেছেন। তাঁরা আমাদের কর্মসূচী রূপায়নকে প্রশংসা করেছেন। এই প্রসঙ্গে মাননীয় সদস্যরা জেনে রাখুন, বর্ধমানে পোষ্ট লিটারেসি কর্মসূচী উদ্বোধন করতে ভারতবর্ষের মাননীয় উপরাষ্ট্রপতি আগামী ২৪শে আগষ্ট বর্ধমানে আসছেন। আমাদের এই কর্মসূচীর সাফল্যের জন্য আমরা গর্বিত। মাননীয় বিরোধী সদস্যরা একটু জেনে রাখুন যে, সারা ভারতবর্ষে— কেরলা রাজ্য সহ— ২৬ টি জেলায় সার্বিক সাক্ষরতা অভিযানের কাজ চলছে। এখন পর্যন্ত গোটা ভারতবর্ষে এই কর্মসূচীতে কেরলা এবং পশ্চিমবাংলা ছাড়া আর কোন রাজ্য সাফল্য দেখাতে পারে নি। ভারতবর্ষের আর কোন রাজ্যের কোন জেলা এই সাফবল্য দেখাতে পারে নি।

## [6.20 – 6.30 P.M.]

আমি বিশ্বাস করি এবং আমি মনে করি কেরালায় তৎকালীন যে লেফট্ ডেমোক্রাটিক ফ্রন্টের সরকার ছিল সেই সরকার মানুষের শিক্ষার সম্পর্কে বিকল্প দৃষ্টি-ভঙ্গী ছিল বলেই সম্ভব হয়েছে। অন্যদিকে আপনাদের কার্যকলাপে কেরালায় রাজনৈতিক পট-পরিবর্তন হল সাম্প্রতিক নির্বাচনের মধ্য দিয়ে। সেই নির্বাচনের মধ্য দিয়ে যে ইউ.ডি.এফ সরকার গঠিত হয়েছে সেই সরকার পূর্বের কর্মসূচী বাতিল করে দিয়েছেন। সেইজন্য আজকে পশ্চিমবালায় নতুন করে মানুষকে সাক্ষর করে গড়ে তোলার জন্য, মানুষকে সচেতন করার জন্য আমরা যে আন্দোলন সুরু করেছি সেই কর্মসূচীকে আসুন আমরা সবাই মিলে সফল করে তুলি। আপনারা গণতন্ত্রের কথা বলেন, গণতন্ত্র শুধু ভোটের ক্ষেত্রেই নয়, প্রতিটি ক্ষেত্রে গণতান্ত্রিক অধিকার মানুষ যাতে ভোগ করতে পারে, উন্নয়নের ক্ষেত্রে বলুন, সকল ক্ষেত্রে যাতে যুক্ত করতে পারি তারজন্য আসুন, আপনাদের সহযোগিতা নিয়ে সাফল্যের শীর্ষে পৌছে দিই। এই কথা বলে সকলকে ধন্যবাদ জানিয়ে, বাজেটকে সমর্থন করার জন্য সকলকে আহ্বান জানিয়ে এবং কাট-মোশানের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অচিন্ত্য কৃষ্ণ রায় :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি মনোযোগ দিয়ে বিরোধিপক্ষের বক্তব্য শুনেছি এবং আমাদের মাননীয় সদস্য শ্রী শচীন সেন মহাশয় একটু আগে আমাকে জিজ্ঞাসা করছিলেন ১৪ বছর তো বিরোধী পক্ষরা এখানে আছেন, তাঁরা শিক্ষা নিয়ে বললেন? কিছু সদস্য ১৪ বছর ধরে আছেন, সবার অভিজ্ঞতা ১৪ বছর ধরে নেই, ঐ টেপ-রেকর্ডারটা বাজিয়ে শুনলেই বুঝতে পারবেন, আপনারা কিছুই বলেননি। কয়েকটি ভুল আমি সংশোধন করে দিতে চাই। সুব্রত বাবু দুম করে এলেন আর বলে চলে গেলেন। তিনি ডিমান্ড নাম্বার ৪৫ উল্লেখ করে গেলেন। মাননীয় মন্ত্রীসভার সদস্য উনি স্বীকার করে নিলেন ছাপার বইতে ৪৫ ডিমান্ডটা দিতে পারেননি। কিন্তু গত ৫আগষ্ট আমি একটি বিবৃতি বিধানসভার সদস্যদের দেওয়ার জন্য পাঠিয়ে দিয়েছিলাম। সেটা আপনাদের পড়ার সময় হয়নি, তাই বলে দিলেন টেকনিক্যাল ইরেগুলারিটিজ। আমি কিন্তু ৫ আগষ্ট দিয়েছিলাম এবং সেখানে আমি উল্লেখ করে দিয়েছিলাম, ৭ কোটি ৭ লক্ষ ৫৮ হাজার টাকা ১৯৯১-৯২ সালে পশ্চিবঙ্গ

সরকারের ১৪টি বিভাগীয় কর্মীদের বেতন-ভাতা প্রদানের জন্য ব্যয়িত হবে। কাটমোশান দেবার সুযোগ পেলেন না, তাই এই বক্তব্য বলে গেলেন। প্রসিডিংসটা কারেক্টেড করার জন্য নথিভুক্ত হওয়া উচিৎ। আরো একটা ভুল আছে, ভুল মানে মাননীয় সদস্য উল্লেখ করেছেন, আমি অনুরোধ করবো সংশোধন করে নেবেন। যেমন, ভর্ত্তির বয়স সম্পর্কে মাননীয় সদস্য শ্রী দেবপ্রসাদ সরকার বলেছেন ৭ বছর করা হয়েছে। আমি বলতে চাই, এটা বলা হয়েছে ভর্ত্তির সময় সর্বনিম্ন ৫ প্লাস। সরকার থেকে সার্কুলার দেওয়া হয়েছে। ৭ বছর ঠিক নয়।

(এই সময় শ্রী দেবপ্রসাদ সরকার বলেন "আমি আপনাকে চ্যালেঞ্জ জানিয়ে বলছি আপনি এই বিষয়ে সার্কুলার দিয়েছেন ভর্ত্তির বয়সের উর্দ্ধসীমা ৭ বছর বেঁধে দিয়েছেন। আমি আপনাকে সার্কুলার এনে দেখাতে পারি")

উর্দু এ্যাকাডেমী সম্পর্কে মাননীয় সদস্য মান্নান সাহেব বলেছেন কিছুই করা হচ্ছে না। উনি নিজে গিয়ে দেখবেন। একতলা তৈরী হয়ে গেছে, এটা নির্মিত হচ্ছে। তারপর অভিযোগ করেছেন মহসিন ফান্ড সম্পর্কে। আমি বলতে চাই, ৫ টাকা থেকে ৫০ টাকা পর্যন্ত ৪০ জন ছাত্রকে এই তহবিল থেকে বৃত্তি দেওয়া হচ্ছে। আর একজন মাননীয় সদস্য বলেছেন বই সরবরাহের কথা। ঠিকই বলেছেন, আমরা প্রথম এবং দ্বিতীয় শ্রেণীর যে সব বই সরবরাহ করি সেগুলির ৪০ ভাগ ফেরত নিই, কিন্তু এখন একটা নূতন নিয়ম হয়েছে — আমাদের একটা ধারণা হয়েছিল যে, কিছু কিছু বই যদি দেওয়া যায় তাহলে একটা কনটিনিউইটি থাকবে। এই বছর থেকে সিদ্ধান্ত নিয়েছি যে, তৃতীয় শ্রেণীতে নূতন বই দেওয়া হবে, এবং পারলে আমরা চতুর্থ শ্রেণীর বইও ফেরত নেব না, নূতন বই দেবার চেষ্টা করব। কমিশন সম্বন্ধে একটা কথা উল্লেখ করেছেন। কমিশনের ব্যাপারে অনেকেই নানারকম বিরোধিতা করেন। ডঃ অশোক মিত্র কমিশনের সম্বন্ধে বলেছিলেন যে, আবার ভবতোষ দত্ত কমিশন করা হয়েছে। আপনারা সবাই যেমন অশোক মিত্র কমিশন করা হয়েছিল বলে সে সম্বন্ধে বলেছেন তেমনি ভবিষ্যতে তো সকলেই একেবারে বিলীন হয়ে যাবেন না, তখন ওটার সমালোচনা করবেন। গত ৭ তারিখে পুলিশ বাজেটের দিন আপনাদের বিরোধী নেতা ডঃ অশোক মিত্রের এ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস সম্বন্ধে বক্তব্য রেখেছিলেন। নাম নিয়ে ওরকম বলবেন না. ওটা ঠিক নয়। মানে হচ্ছে যে, শিক্ষা ক্ষেত্রে অগ্রগতি হচ্ছে, আপনারা মতামত দেবেন, আপনাদের মতামত দেওয়ার পরিপ্রেক্ষিতে আমরা কিছুটা এগোতে পারি। আপনাদের মতামত শুনে সে সম্বন্ধে বলা হবে। আমি মাননীয় সৌগত বাবুকে একটু স্মরণ করতে বলি। শিক্ষার কথা উঠলেই ওনার মাথা গরম হয়ে যায় এবং তা হবে। কারণ, আমরা মনে করি শিক্ষাটা সুপার ষ্ট্রাকচারের ব্যাপার বলেই আমরা জানি যে, আপনারা যে ভাবাদর্শ নিয়ে চলেন আমরা সেই ভাবাদর্শ নিয়ে চলিনা। আমরা অনেক মানুষকে শিক্ষা দেবার চেষ্টা করি। মাননীয় সৌগত বাবুর কথা তো আমি শুনেছি। শুনেছি, উনি বিজ্ঞান পড়েছেন। উনি যদি বিজ্ঞান পড়ে থাকেন তাহলে এটা কি এক্সপ্যানসনের জন্য বন্ধ হয়ে যায়? কারণ, মেধা, মেধার কখনও সমানীকরণ হয়? এটা কি বাইসাইকেল না ঘড়ি, যে একই মেকারের জিনিষ সব একই রকম আসবে? আমরা মনে করি যে শিক্ষাকে কুক্ষিগত না করে সকলের মেধার যাতে উন্নতি ঘটে তার চেষ্টা করা হচ্ছে। ঐ জায়গায় আপনাদের দৃষ্টিভঙ্গী এবং আমাদের দৃষ্টিভঙ্গীদের মধ্যে একটা ফারাক বেরিয়ে পড়ে। আপনারা পুঁজিপতি ধ্যান ধারণায় বিকল্প পথের স্মরণ করছেন। এই প্রসঙ্গে ভাষা নীতির প্রশ্ন আসে। এ নিয়ে মাননীয় সদস্যরা অনেক প্রসঙ্গের অবতারণা করেছেন, অনেক বিতর্ক পশ্চিমবঙ্গে চলছে এবং চলবে। আপনারা শুধু পারলামেন্টে এটা তুলেছেন কেন। কেন্দ্রে তো আপনাদেরই সরকার চলছে, ওখানে বোঝান, বলে দিন না, কি দরকার ছিল কোঠারি কমিশনের, যে প্রাথমিক স্তর থেকে ইংরাজী চালু করতে হবে? আপনাদের সে মুরোদ আছে? বলুন না গিয়ে মাননীয় অর্জুন সিংকে? সে

মুরোদ নেই। পশ্চিমবঙ্গের মুষ্টিমেয় কায়েমী স্বার্থের কথা ভাবছেন, গোটা ভারতবর্ষের কথা যখন ভাববেন তখন বলবেন। ৮০র দশকে এই শিক্ষার ব্যাপার নিয়ে রেগনের নাজেহাল অবস্থা হয়েছিল, বুশের প্রসঙ্গ শুনেছেন, বুশও নূতন শিক্ষা নীতি নিয়ে নূতন একজনকে নিয়ে এসেছেন গভর্ণর করে। শিক্ষা নীতির কথা তুললেই মাথা গরবর হয়ে যায়। আমরা সে জায়গায় যেতে চাই না। আমরা বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গী দেখাতে চাই। এটা আমাদের নজরে রাখতে চাই, অন্যের নজরে চাপিয়ে দিই না। সারা ভারতবর্ষের মধ্যে যাঁরা ভাল শিক্ষাবিদ আছেন তাঁদের অভিজ্ঞতার কথাই জানাতে চাইছি। আপনারা এখন একমত হতে না পারলেও ভবিষ্যতে হবেন। তারপর হায়ার সেকেন্ডারীর ফল নিয়ে বলেছেন। আমি বলছি মাঝে মাঝে পরীক্ষার ফল সম্বন্ধে গোলমাল হয়, অসন্তুষ্টি দেখা যায়, তার জন্য আমরা এনকোয়ারী কমিশন করেছি, এবং মহামাণ্য হাইকোর্টের একটি রুলিং সম্বন্ধে আপনাদের দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৮৬-৮৭ সালে এই রকম ফল সম্বন্ধে একটি মামলা হয়েছিল, কৌশিক চৌধুরীর সঙ্গে পশ্চিমবঙ্গ সরকারের মামলা হয়েছিল।

[6.30 — 6.40 P.M.]

সে সময় অজিত সেনগুপ্ত মহামান্য বিচারক ছিলেন। তিনি বলেছিলেন, 'যেহেতু আমি ম্যাথমেটিক্স এর লোক সেজন্য আমি নিজে খাতা দেখবো।' তারজন্য ইংরেজী, ফিজিক্স এবং ম্যাথমেটিক্সের খাতাগুলি জমা দিতে হয়। উনি বলেছিলেন পিটিশনার দেখতে গেলে তা দেখান হবে। খাতা দেখবার পর উনি বলেছেন, 'এ্যাপলিকেশন্স আর রেকলেস এ্যান্ড আনফাউন্ডেড।' ডিসমিশ করে দিয়েছেন। আপনারা কোর্টের রায় বিশ্বাস করেন কিনা জানি না। ইংরেজী সম্বন্ধে বলেছেন গত বছর ইংরেজীর ক্ষেত্রে কাউন্সিলে যে রেজাল্ট বেরিয়েছিল তাতে ইংরেজীতে পাশের হার কিন্তু বেশী ছিল - ৫৬.৫ পারসেন্ট, যদিও টোটাল পাশের হার ছিল এর তলাতে। সেজন্য বলছি, আপনারা এইভাবে মন্তব্য করতে যাবেন না। সৌগত বাবু পার্থবাবুর দাবী নিয়ে বলছিলেন। আপনারা এমন একটা জায়গায় নিয়ে গিয়েছিলেন, কিন্তু আমরা দিল্লীর সঙ্গে, অন্য রাজ্যের সঙ্গে কম্পিটিশন করতে চাইছি। আমরা চাই প্রতিযোগিতা করতে। সেজন্য আমরা কিছু কিছু অগ্রসর হয়েছি। আপনাদের সময় এখাতে বাজেট ছিল ১৯.৭১ পারসেন্ট, আর আমরা সেটা ২৭.৫ পারসেন্টে নিয়ে গেছি বলে গায়ে লাগছে। মিড-ডে-মিল- এসব আপনারা চাননি কখনও। তবে ত্রুটি আছে, গলদ আছে - এটা আমরা নিশ্চয়ই স্বীকার করবো।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এরপর একটা কোটেশন পড়ে শেষ করবো। এটা একজন মন্তব্য করেছেন। সৌগতবাবু, নিশ্চয়ই তাঁর নাম শুনলে আশ্চর্য হবেন। তিনি বলেছেন - 'যারা রাজনীতি করেন, পার্টি সংগঠন করেন, ভোট সংগ্রহ করেন, তাদের প্রধান ঘাঁটি প্রাথমিক এবং মাধ্যমিক স্কুল। গ্রামেগঞ্জে ক্ষমতা ও প্রভাব অক্ষুন্ন রাখিতে হইলে এই সমস্ত স্কুলের সরকারী অনুদান বিবেচনা করিয়া দিতে হয়। এই জন্য ডাঃ রায় প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষায় চিফ ইনসপেক্টর পদ সৃষ্টি করিয়া তাহাদের অফিস একেবারে রাইটার্স বিল্ডিংয়ে কর্তাদের চোখের সামনে বসাইয়াছেন। জেলা, মহকুমা প্রভৃতিতে যে সকল নিম্নপদস্ত ইনস্পেক্টর রহিলেন তাদের মর্যাদা, ক্ষমতা প্রায় কিছুই রহিল না। এইভাবে দলের স্বার্থে প্রাথমিক শিক্ষার নির্লজ্জ পরিচালনা হইল। লেখাপড়ার মান দেখিবার প্রয়োজন আর রহিল না। প্রধান লক্ষ্য হইল আশ্রিতপোষণ।' এটা বলেছেন সুবোধচন্দ্র সেনগুপ্ত। ইংরেজী শিক্ষা নিন। সেজন্য আমার কিছু বলবার নেই। তাই কাট মোশনের বিরোধিতা করে বলছি, শিক্ষা বাজেট এবং আমাদের শিক্ষা-ব্যবস্থাকে সমর্থন করবেন। এই বলে শেষ করছি।

**শ্রী সত্যসাধন চক্রবর্তী** :— মাননীয় অধ্যক্ষ মহাশয়, সরকারের তরফ থেকে যে শিক্ষা বাজেট

এখানে উপস্থিত করা হয়েছে এতে যাঁরা, বিশেষ করে বিরোধী পক্ষের মাননীয় সদস্যারা, অংশ গ্রহণ করেছেন তাঁদের আমি আন্তরিক ধন্যবাদ জানাই। আরো এইজন্য ধন্যবাদ জানাবো যে, কয়েকজন কতকগুলি জরুরী বিষয় নিয়ে এখানে আলোচনা করেছেন। আমার বক্তব্য আমি সীমাবদ্ধ রাখবো যাঁরা ঝগড়া করতে গিয়ে কিছু বলেছেন সেখানে নয়, কারণ আমি কারো সঙ্গে ঝগড়া করতে চাই না। সেটা আমি বাদ দেবো। যাঁরা কিছু আরোপ করতে চেয়েছেন সেটাও বাদ দেবো। আমাদের শিক্ষার স্বার্থে বিরোধী দল যে বক্তব্যগুলো রেখেছেন আমি সেগুলোতে আমার আলোচনা সীমাবদ্ধ রাখতে চাই। কিন্তু একটি কথা এখানে বলা হল যে, আমরা মার্কস, স্ট্যালিন ইত্যাদি ছড়িয়ে যাচ্ছি, পড়াচ্ছি ইত্যাদি। একটু বলতে চাই এই জন্য যে শ্রীমতী ইন্দিরা গান্ধী, ভারতবর্ষের প্রধানমন্ত্রী পারলামেন্টে তিনি এটা বলেছিলেন। আমি বলেছিলাম যে, ম্যাডাম প্রাইমিনিস্টার, আপনি কি একটু বলে দেবেনে মার্কসবাদ বা লেনিনবাদ বিশ্ববিদ্যালয় বা কলেজে পড়ান বারন। অক্সফোর্ডে পড়ান হয় না? কেমব্রিজে পড়ানো হয় না? সব বিশ্ববিদ্যালয়ে পড়ানো হয়। আমি মাননীয় সদস্যদের বলবো যে আমরা ভারতবর্ষের শিক্ষার ক্ষেত্রে যে নীতি গ্রহণ করেছি তা হল সব মতাবাদ পড়ানো হবে এবং সেখানে তার সমালোচনাও থাকবে যাতে ছাত্র-ছাত্রীরা তাদের অভিজ্ঞতায় নিজস্ব মত গ্রহন করবে। আমি প্রথমে বলতে চাই, অনেক সদস্য যেটা বলেছেন যে শিক্ষা ক্ষেত্রে বড় রাজনীতির প্রবেশ ঘটছে। তাঁরা জানেন না তাঁরা কি বলেছেন। আমি বলতে চাই শিক্ষার মর্যাদা এবং গুরুত্বের ক্ষেত্রে যেটা নাকি জাতি গঠন করে, দেশ গঠন করে এবং আগামী প্রজন্ম তৈরী করে, স্কুল এবং কলেজে যে ছাত্ররা আসছে তারা কোন দলের ছাত্র নয়, তাদের কোন ছাপ থাকে না, আমাদের সতর্কভাবে লক্ষ্য রাখতে হবে, যে কাজগুলিই আমরা করি না কেন শিক্ষার জন্য আগামী প্রজন্মের দিকে লক্ষ্য রাখি আমরা। সেই দিক থেকে আপনাদের যদি কোন নির্দ্দিষ্ট অভিযোগ থাকে, এই রকম ভাবে না বলে প্রশ্ন উত্তরের সময় বলতে পারেন কোথায় প্রশাসনগত ক্রটি হয়েছে, সেই গুলি আমাদের দেখতে হবে। এখানে সাধারণ ভাবে বললে জবাব দেওয়া সম্ভবপর? এই সম্বন্ধে আমার অনেক গুলি কোটেশান আছে। সৌগতবাবু বলেছেন এবং ১৯৭২-৭৩ সালের এই সব কথা গুলি তিনি বার বার বলেন। শুধু আজকের হাউসে নয়, তিনি অন্য সময়ও বলেছিলেন। আমি বলি সিদ্ধার্থ রায় ১৯৭১ সালে কলেজে অধ্যাপক সমাবেশে বলেছিলেন শিক্ষা জগতে রাজনীতির অনুমোদন করে কংগ্রেস। আমি বিতর্কে যাচ্ছি না। ওনাদের নেতারা যেটা বলেছিলেন সেটা আমি কোট করতে চাচ্ছি না, কংগ্রেস পিরিয়ডের এম. এল. এ যা বলেছেন সেই নিয়ে বলে আমি ওঁদের আর ভারাক্রান্ত করতে চাই না। ওনারা প্রশ্নের অবতারণা করেছেন তার জবাব আমি দিই। উনি স্টাটিস্টিক দিয়েছেন, ভারত সরকারের যে তথ্য সেই গুলি দিয়েছেন। একটা কথা বলেছেন যে উচ্চ শিক্ষার ক্ষেত্রে একসেলেন্স নষ্ট করে দিচ্ছি। বলেছেন, প্রেসিডেন্সী কলেজ নষ্ট করে দিচ্ছি। এখন কি তথ্যের ভিত্তিতে আপনি এটা বললেন? প্রথমতঃ হচ্ছে বামফ্রন্ট সরকারের শিক্ষা নীতিতে কোন ভাল কলেজ বা প্রতিষ্ঠানকে নষ্ট করার কোন চেষ্টা হয় না, সেই রকম পরিকল্পনা নেই। রামকৃষ্ণ মিশনের সঙ্গে আমাদের অনেক ব্যাপারে বিরোধ আছে। একজনও বলতে পারবেন নরেন্দ্রপুর বা অন্যান্য রামকৃষ্ণ মিশনের আমরা টাকা আটকে দিয়েছি? এমন কি ট্রাষ্টি কলেজেও? সৌগতবাবু ট্রাষ্টি কলেজ আন্দোলনের সময় তো ছিলেন। একটা উদাহরণ দিতে পারবেন যে কোন ট্রাষ্ট কলেজে টাকা দেওয়া হয় নি? আপনারা উদাহরণ দিতে পারবেন না। প্রেসিডেন্সী কলেজে বিল্ডিং হচ্ছে গিয়ে দেখবেন জিওলজি বিভাগের। সেখানে কেন্দ্র সাহায্য করছে আমরাও সাহায্য করছি। সেখানে জিওলজি এবং ইকনমিক্স এই ব্যাপারে তারা যাতে এডভান্সড স্টাডি করতে পারে তার জন্য আমরা তৈরী থাকছি। পশ্চিমবাংলায় যে কলেজ গুলি, বিশ্ববিদ্যালয় গুলি এবং প্রতিষ্ঠান গুলি ভাল সেই গুলি কেবল ভাল হোক সেটা আমরা চাই না। আর যে সমস্ত কলেজ গুলি আছে সেই গুলিকে অনাহারে রেখে আমরা শুধু কয়েকটি ইন্সটিটিউটকে সমস্ত খাদ্য যুগিয়ে যাবো এর

বিরোধী আমরা। আমরা চাই এই সমস্ত প্রতিষ্ঠান গুলি বাড়ুক, আরো সুন্দর হোক। কেন্দ্রীয় সরকার যখন সাহায্য করবে সেটা আমরা নিতে চাই। তাদের সাহায্য তো আমরা নিশ্চই গ্রহন করবো, কারণ শিক্ষা তো যুগ্ম তালিকায়। আমি এই কথা বলতে চাই যে আমরা একবারও বলিনি যে পশ্চিমবাংলা সব টাকা খরচ করছে।

**[6.40 – 6.50 P.M.]**

কিন্তু সবচেয়ে বেশী টাকা আমরা দিয়েছি। বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ে পশ্চিমবঙ্গ সরকার আট কোটি টাকা বেশী দিয়েছে। সপ্তম পরিকল্পনায় কেন্দ্রীয় সরকার মোর অর লেস ৩০ লক্ষ টাকা দিয়েছে। অষ্টম পরিকল্পনায় সাড়ে সতের লক্ষ টাকা দিয়েছে; বাকীটা কে দেবে? কলকাতা বিশ্ববিদ্যালয়ে, পশ্চিমবাংলার বিশ্ববিদ্যালয়গুলোতে সবচেয়ে বেশী টাকা কে দেয়? সবচেয়ে বেশী টাকা দেয় পশ্চিমবঙ্গ সরকার। কেন্দ্রীয় সরকার বিভিন্ন উন্নয়নের জন্য যে টাকা দেয় সেগুলো আমরা নিজেদের মত খরচ করতে পারি না। সেই টাকাগুলো তারা স্পেসিফিক স্কীমে দেয়। ইউনির্ভাসিটি গুলো সেগুলো গ্রহণ করে এবং ইউ. জি. সি. - ইউনির্ভাসিটি গ্রান্টস কমিশনের যে নীতি সেটাকে কার্যকরী করে। সুতরাং আপনারা যদি আমাদের বিরুদ্ধে আক্রমণ করেন, ইউনির্ভাসিটির গ্রান্টস কমিশন যা করতে চায় সেগুলোকে যদি সমর্থন না করেন - আপনারা আরও অনেক তথ্য জেনে বলুন, সেগুলোতে আমাদের যদি ত্রুটি হয় বিনীত ভাবে বলবেন, আমরা স্বীকার করে নেব। আর একটা বলেছেন - অটোনমা কলেজ করলেন না। নিউ এডুকেশান পলিসীতে বলা আছে সেভেন্থ ফাইভ ইয়ার প্লানে পাঁচশো অটোনমাস কলেজ করবেন। কত করেছেন? একমাত্র তামিলনাডু এবং অন্ধ্র ছাড়া আর কোন জায়গায় সেই ভাবে অটোনোমাস কলেজ হলো না। মহারাষ্ট্রে একটাও হলো না। গুজরাটে যারা এগিয়ে আছে, তারাও করে নি। রিভিউ কমিটি দেখলে দেখবেন যে, সেন্ট্রাল এ্যাডভাইজারী বোর্ড অব এডুকেশন, তাঁরা বলছেন করা যাচ্ছে না। শেষ পর্যন্ত অটোনমাস কলেজের জন্য একটা গাইডলাইন- সৌগতবাবু, আপনি পড়েছেন, সেখানে অদ্ভুত ব্যাপার আছে। তাঁরা অটোনমা কলেজ করবেন একটা রাজ্যে - পশ্চিমবাংলা দেবে, চার-পাঁচ লক্ষ টাকা দেবে ইউনির্ভাসিটি গ্রান্টস কমিশন অথচ কতৃত্ব তাঁদের হাতে চলে যাবে। সেন্ট্রাল এ্যাডভাইজারী বোর্ড অব এডুকেশন এর কমিটি আছে, তাতে বলা আছে বিভিন্ন দিক থেকে অপোজিশান থাকে বলে তাঁরা তাতে বলেছেন, কতকগুলো সমালোচনা করা হয়েছে। আমরা বলবো, শুধু পশ্চিমবাংলা থেকে নয়, এই অটোনমাস কলেজে যে পরীক্ষা হবে এখানে ষ্ট্যান্ডার্ড থাকবে তো? সততা থাকবে তো? এত টাকা দেবেন যেখানে, সেই বডি যদি ডেমোক্রাটিক না হয়, টাকা যেগুলো খরচ হচ্ছে সেগুলো দেবেন কেন? সেজন্য পশ্চিমবাংলা নয়, অটোনমাস কলেজকে অনেকে স্বীকার করে নিয়েছেন। কিন্তু তাঁরা মন্থর গতিতে চলেছেন। তাঁরা বলছেন, আমরা দেখে নিই। তারপর আরম্ভ করবো। সুতরাং শুধু পশ্চিমবাংলা কেন বলেছেন? অন্য রাজ্যে কি হচ্ছে দেখে বলুন। তাঁরা বলেছেন, এই রকম বিরাট পরিবর্তন দেখে আমরা করবো। নবোদয় বিদ্যালয় সম্পর্কে সৌগতবাবু ভালো বলেছেন। নবোদয় বিদ্যালয়ের একটা স্কীম দেখবেন - প্রত্যেকটি বিদ্যালয়ে হিন্দী এবং ইংরাজীর মাধ্যমে লেখাপড়া হবে। এবারে কোঠারী কমিশন কি বলেছেন, সেন্ট্রাল এ্যাডভাইজারী বোর্ড অব এডুকেশন ল্যাংগোয়েজ সম্পর্কে কি বলেছেন? শেষ পর্যন্ত রামমূর্তি কমিটি আছে। আমার বেশী সময় নেই। বিশ্বনাথ প্রতাপ সিং করলে এটা রাজনীতি হলো, রাজীব গান্ধী বিশ্বভারতীর আচার্য্য হলে রাজনীতি হলো না। ইন্দিরা গান্ধী আচার্য যদি হন তাহলে রাজনীতি হলো না। কেবল বিশ্বনাথ প্রতাপ সিং করলে সেটা রাজনীতি হলো। আপনাদের এই কি দৃষ্টিভঙ্গী? আজকে এখানে যেটা বলা হয়েছে - আপনাদের এখানে শুধু এটা একটু বোঝার দরকার আছে, এটা একটু বোঝার চেষ্টা করুন, আমরা রিজিওন্যাল ল্যাঙ্গোয়েজকে উৎসাহিত করতে চাই এবং এম.এ. পর্যন্ত

মাতৃভাষার মাধ্যমে লেখাপড়ার বন্দোবস্ত করতে চাই। আপনি লেখাপড়া জানা মানুষ, আপনি এটা একটু বুঝুন। সেন্ট্রাল এ্যাডভাইজারী বোর্ড অব এডুকেশনে, সেখানে শীলা কল উপস্থিত, এডুকেশন কমিশনের মেমনও উপস্থিত। সেখানে তারা কি বলেছেন - ইউনির্ভাসিটি লেবেল পর্যন্ত মাতৃভাষার মাধ্যমে এই ব্যবস্থা নিতে হবে, যতক্ষণ পর্যন্ত না করা যাচ্ছে ইংরাজি থাকবে, কিন্তু দ্রুত এটা করতে হবে। নবোদয় বিদ্যালয় করা যাবে এটাতে। তারপর মডেল স্কুল সম্পর্কে সেন্ট্রাল বোর্ড অফ এ্যাডভাইসরি এডুকেশান বলেছেন এবং এটা শ্রীমতী ইন্দিরা গান্ধী যখন প্রধানমন্ত্রী ছিলেন সেই সময়ে হয়েছেল। সেই মডেল স্কুল সম্পর্কে বলা হয়েছে এটা করতে গিয়ে যদি অন্যান্য স্কুলগুলো তাদের দিকে লক্ষ্য রাখি তাহলে বিপদ আছে। এই স্কুলটাকেও কি বাতিল করে দিতে হবে। সেখানে চ্যালেঞ্জ অফ এডুকেশানে এই স্কুল সম্পর্কে কি বলা হয়েছে দেখুন, এটা তো আর আমাদের কথা নয়, কেন্দ্র থেকে বলা হয়েছে। এই স্কুল সম্পর্কে এক্সিলেন্স এই কথা বলা হয়েছে। এবং কোঠারি কমিশনেরও একই বক্তব্য ছিল। এই কোঠারি কমিশন ইন্দিরা গান্ধীর আমলেই তৈরী হয়েছিল এবং এতে কারা ছিলেন? এতে আর্ন্তজাতিক খ্যাতি সম্পন্ন লোক। ভারতবর্ষের বাইরে এই কোঠারি কমিশনে ছিলেন। আমরা দলমত নির্বিশেষে এর সিদ্ধান্তকে মেনে নিয়েছিলাম। প্রথমে একটু আধটু সমালোচনা করলেও মূল ব্যাপারে আমরা একমত হয়েছিলাম। আমরা বামপন্থীরা অনেক ব্যাপারে আলাদা হলেও এই ক্ষেত্রে একমত ঘোষনা করেছিলাম। কিন্তু আপনারা চ্যালেঞ্জ অফ এডুকেশান এবং নিউ এডুকেশান পলিসি থেকে সরে গেলেন। আপনারা সরে গিয়ে কোন দিকে গেলেন সেটা আপনারা চিন্তা করুন। দ্বিতীয়তঃ আপনারা শিক্ষার কথা বলেছেন, এখানে চ্যালেঞ্জ অফ এডুকেশান, নিউ এডুকেশান পলিসি এবং কঠেরি কমিশন এই মডেল স্কুলগুলি সম্পর্কে বলেছেন যে একমাত্র রিসোর্স এখানে আছে।

**মিঃ স্পীকার ঃ—** I extend the time for half an hour.

**শ্রী সত্য সাধন চক্রবর্তী ঃ—** আমার সময় কম বলে সব কিছু বিস্তারিত বলতে পারবো কিনা বলতে পারছি না। যাইহোক নবোদয় বিদ্যালয় এবং মডেল স্কুল সম্পর্কে মাননীয় সৌগত বাবুকে একটু স্মরণ করতে বলি কি বলেছিল এই কোঠারি কমিশন। সেখানে কমন স্কুলের সম্পর্কেও কোঠারি কমিশন বলেছিল এবং সেই আইডিয়াগুলিকে এ্যাবানডান্ড করা হল কেন? এবং কোন যুক্তিতে এটা করা হল ? কেন কমন স্কুলের ক্ষেত্রেও ক্লাশ ডিস্টিংশান করার কথা বলা হয়েছে। কোঠারী কমিশন এক্ষেত্রেও ক্লাশ ডিস্টিংশান করার কথা বলেছিল। কিন্তু আপনারা তো তা মানলেন না, কেননা এটা হলে পরে তো আর আপনাদের হস্তক্ষেপ থাকবে না। সেই কারণে কোঠারি কমিশনের সুপারিশ কার্য্যকরী কবলেন না। তরপরে নিউ এডুকেশান পলিসি যেটা করা হয়েছে সেটা নিয়ে বলেছেন কেন করা হয়েছে, কোন যুক্তিতে করা হয়েছে ইত্যাদি ইত্যাদি অনেক কথা বলেছেন। তারপরে আপনি অনেক তথ্য দিয়েছেন, আমার কাছেও কিছু তথ্য আছে সেগুলো আপনাদের সম্মুখে তুলে ধরবো। এবং আপনার আমার সকলের মুখের দিকে তাকিয়ে সেই সত্য উদ্‌ঘাটিত হবে। এখানে Reports of visiting committees of the seventh plan of Midterm Review of West Bengal State Universities: Burdwan University. পশ্চিমবঙ্গে যতগুলি বিশ্ববিদ্যালয় আছে তার সম্বন্ধে সমস্ত রিপোর্ট আমার কাছে আছে। মাননীয় সৌগত বাবু অনেক পড়াশুনা করেন, আপনি এটা একটু দেখে থাকবেন যে বর্দ্ধমান বিশ্ববিদ্যালয় সম্পর্কে কি বলা হয়েছে? বর্দ্ধমান বিশ্ববিদ্যালয় সম্পর্কে বলেছে On-going programmes of the universities and their impact of standard of teaching on research and examination are good. এর থেকে এই বোঝায় যে আমরা নেমে গেছি? তারপরে ক্যালকাটা ইউনিভার্সিটি সম্পর্কে বলা হয়েছে Calcutta University -keeping in view the potential of

the various departments, Committee feels that a special support be provided to the demography, Marine Science, Department of Bio-Physics, Molecular Biology and Genetics. কোন জায়গায় ইউ. জি. সি. পক্ষ থেকে বলা হয়েছে যে আমাদের স্ট্যান্ডার্ড নেমে গেছে। একটি জায়গাতেও তো বলেনি যে স্ট্যান্ডার্ড নেমে যাচ্ছে। বরং চলেছে আরো স্পেশ দিতে হবে হোস্টেল দিতে হবে, এইসবগুলো বলেছেন। তারপরে আরেকটি বলছি আপনারা ইউনিউর্ভাসিটি গ্রান্ট কমিশন অন্যান্য জায়গা সম্পর্কে কি বলেছেন সেটা একটু দেখবেন? রবীন্দ্রভারতী সম্পর্কে ভালো কিছু কিছু বলেছেন আর বলেছেন কি কি করা উচিত সেই সম্পর্কে। কিন্তু আপনারা যে বললেন একেবারে কিছু হচ্ছে না, কই ইউ জি সি তো একথা বলেনি। আমরা যে প্রোগ্রাম দিয়েছি সেগুলো ওরা দেখেছে এবং ইউ জি সি সেই গাইড লাইনের মধ্যে থেকেই বলেছেন। আমি যদি ভুল তথ্য দিই আপনি আমার বিরুদ্ধে প্রিভিলেজ আনবেন, তখন আমি প্রমাণ দেখাবো এবং কোথায় স্ট্যান্ডার্ড ফল করেছে তখন দেখবেন। কিন্তু এই ইউ জি সি অন্যান্য রাজ্য সম্পর্কে কি বলেছেন সেটা তো দেখলেন না। গুজরাট সম্পর্কে ইউ জি সি বলেছেন যে The Gujrat University has yet to receive the State Government requisite assurance for UGC approved 7th Plan posts. যে পোষ্টগুলো দিয়েছে সেই পোষ্টগুলো ফিল্ড আপ করা হয় নি। মহারাষ্ট্র সম্পর্কে বলেছেন Due to financial constraints of the Maharashtra State Government, the matching share and recurring liability of the UGC approved schemes is not available. আপনারা তো বললেন একেবারে পশ্চিমবঙ্গ ডুবে যাচ্ছে "In Maharshtra a climate of uncertainty of people's mark prevails in the universities as the Government has not given requisite assurance for maintenance of the Seventh Plan UGC approved posts and non-plan scheme like Computer Cell, Library Information Cell, College Development Council, Information Reforms etc.

**[6.50 – 7.00 P.M.]**

মাননীয় সদস্য সৌগতবাবু এতক্ষণ বললেন ইনফর্মেশান ইনটেনসিভ টেকনোলজি সম্বন্ধে। তিনি মহারাষ্ট্র সম্বন্ধে বলেছেন। ইউ.জি.সি. কি বলছে আবার শুনবেন। রিসার্চ সম্পর্কে একটা দেশের শিক্ষায় আমরা এত টাকা ব্যয় করছি। আপনারা তো বাজেট পাশ করছেন নিশ্চয়ই সমালোচনা করবেন। অন্ধ্রে একটা ইউনির্ভাসিটিতে ২৭৮৭ রিসার্চ পেপারস পাবলিশড্ ইন লাস্ট ফাইভ ইয়ারস। তারপরে দেখবেন আসামে ৩২১, আপনারা গুজরাটের কথা বলেন সেখানে ৪২২, ইউনিভার্সিটি রিসার্চ পেপারস আমাদের ওয়েষ্ট বেঙ্গলে একমাত্র যাদবপুর ইউনিভার্সিটিতে ২০৮৮। আমি আরো দেখাতে পারি কতকগুলি পি.এইচ.ডি. আমাদের ওয়েষ্ট বেঙ্গলে প্রডিউস করেছে। ওরা অন্য জায়গায় করেছেন, আই.এ.এস., আই.পি.এস.-এ কি হচ্ছে। এই মনোবৃত্তিটা ব্রীটিশ করতে সাহায্য করেছিলো। তাই আজকে শিক্ষা বিচার করতে হবে। কজন আমরা এ্যাডমিনিষ্ট্রেটার তৈরী করেছি ব্রীটিশের শিক্ষায়। আমেরিকার কোন ভাল ছেলে এ্যাডমিনিষ্ট্রেটিভ জবে যায় না, বিজনেসে যায়, ইংল্যান্ডে তারা এ্যাডমিনিষ্ট্রেটিভ জবে যায়। আজকে আমাদের গর্ব পশ্চিমবাংলার ছেলেরা তার ইঞ্জিনীয়ারিং-এ যাচ্ছে, মেডিকেলে আসছে এবং অন্যান্য ফ্যাকালটিতে যাচ্ছে। রিসার্চে যাচ্ছে। মার্কিন যুক্তরাষ্ট্রে যাচ্ছে। ৫ বছর তো থাকবো আমি আপনাদের তথ্য দিয়ে দেবো। আপনারা তো বলছেন আই.এ.এস.-র ব্যাপারে। আমি তামিলনাড়ুর ব্যাপারে বলি — তামিলনাড়ুতে আই. এ. এস.-র কি অবস্থা? হিন্দু

পত্রিকার একটি আর্টিকেলে বেরিয়েছিল তামিলনাড়ুতে আই.এ.এস. কমে যাচ্ছে — কেন, এটা বিচার করতে হবে। দিল্লীর ব্যাপারে বলি। দিল্লী এবং এ্যারাউন্ড দিল্লীর ছেলেরা কেন আই.এ.এস.-এ যাচ্ছে। আমাদের কাছে ইউ. পি. এস. সি. কমিশনের রিপোর্টে আছে — কেন্দ্রীয় সরকার যতগুলি এডুকেশানাল ইনস্টিটিউশান স্থাপন করেছে তার মধ্যে পূর্ব ভারতে সবচেয়ে কম, পশ্চিম বাংলাতে এক মাত্র কয়েকটি মেডিকেল ইনস্টিটিউট ছাড়া একটাও করেনি। আর ভুবনেশ্বরে করেছে। এবং ঐ সমস্ত যা ঐ পশ্চিম ভারতে, উত্তর ভারতে করেছে — কোথায় টাকা ব্যয় করেছে সেটা দেখুন। আই. এ. এস. সম্পর্কে আপনারাও ঠিক করবেন কতখানি আমাদের উপর দিকে মাথা — এটা ঠিক না। অনেক বেশী পরিমাণে ভাল ভাল ছেলেরা যাচ্ছে। আমরা যে সময়ে পড়েছি তার তুলনায় এখন অনেক বেশী ডাইবারসিফাইড। সুতরাং সেদিক থেকে কিসের ভিত্তিতে আপনারা এসব কথা বলেন যে শিক্ষা স্ট্যান্ডার্ড ফল করেছে? রিসার্চ পেপার, পি.এইচ.ডি. অল-ইন্ডিয়া-র ন্যাশানাল টেস্টে আমাদের ছেলেরা অনেক এগিয়ে আছে। আই.এ.এস.-ই আমাদের একমাত্র মাপকাঠি নয়। আই.এ.এস.-এ ফার্স্ট ক্লাস পাওয়া ছেলেরা যায়না। আই.এ.এস., আই.পি.এসয়ে গোটা দেশের দুর্ভাগ্য। মাননীয় সদস্য জয়নাল আবেদীন সাহেব আপনিও শুনুন যার বেস্ট ব্রেন সে আই.এ.এস., আই.পি.এস.-যাবেনা, ঐ বেস্ট ব্রেন সাইন্স, টেকনলজি, রিসার্চ, ইঞ্জিনীয়ারিং-এ যাবে। আপনারা কি বলছেন আমি বুঝতে পারছি না, আপনারা যেটা বলেছেন ব্রিটিশরা আমাদের শিখিয়েছেন। সৌগতবাবু চলে গেলেন, কিন্তু আপনাদের বলি আপনারা যখন বলেন তখন বক্তব্যটা স্ববিরোধী হবে কেন, যেটা বলবেন একটা লজিক্যালি বলুন, সৌগতবাবু বললেন আপনারা কত কলেজ বাড়িয়েছেন, কিছু বাড়েনি, অন্য স্টেটে বেড়েছে, ইউনির্ভাসিটি বেড়েছে। প্রথমে উনি যেটা তথ্য দিলেন সেটা ঠিক নয়, আমাদের নাম্বার অফ এ্যাফিলিয়েটেড কলেজেস বেশী। ওখানে যদি থেকে থাকে - আমি প্রত্যেকটা ইউনির্ভাসিটি থেকে নাম্বার অফ অ্যাফিলিয়েটেড কলেজেস, নাম্বার অফ ইনস্টিটিউশন, নাম্বার অফ স্টুডেন্টস্, পোষ্ট গ্রাজুয়েট, আন্ডার গ্রাজুয়েট আমরা সবগুলো আনিয়েছি তাতে ৪০০র মতন নাম্বার অফ অ্যাফিলিয়েটেড কলেজ এবং নাম্বার অফ অ্যাফিলিয়েটেড ইনষ্টিটিউশান যদি ধরি তাহলে ৪০০র অনেক বেশী চলে যাবে। একটা কথা মনে রাখবেন, আমার এখানে যে তথ্যগুলি আছে প্রত্যেকটা ইউনিভারসিটির রেজিষ্টার সই করে দিয়েছে। যেগুলি বলছি সেগুলি শুনবেন কারণ আমার কাছে তথ্য আছে। আমরা এই পিরিয়ডের মধ্যে ৩৪-৩৫ টা নতুন কলেজ করেছি। তা ছাড়া প্রত্যেকটা ইউনির্ভাসিটিতে আমরা কলেজের সংখ্যা বাড়িয়েছি। আমার কাছে তথ্য নিতে হবে না, আপনারা তো যান, আপনারা জেলায় গিয়ে দেখবেন যে গত ১৪ বছরে বাঁকুড়া, পুরুলিয়া, মিদনাপুর, বোলপুরে কতগুলি কলেজ করেছি। কতগুলি কলেজ হয়েছে। এইবারে আপনাদের বলছি, শুনুন, আপনারা তো কলেজ চাইছেন, মাননীয় জয়নাল আবেদিন সাহেব —এটা আমাদের না বুঝিয়ে কেন্দ্রীয় মন্ত্রীকে বোঝান না। আমাদের না বুঝিয়ে একটু ইউ. জি. সে. কে বোঝান না। ইউ.জি.সি. অ্যাক্ট ১৯৭২ অ্যামেন্ডেড হয়েছে। তাতে কি বলেছেন জানেন, আর কোনো কলেজ করা যাবে না। কোন স্টেট যদি কলেজ করে তাহলে তাকে শাস্তি দেওয়া হবে। আপনারা ইউনির্ভাসিটির কথা বলছেন, আমি কোট করবো?

এই কথা এখানে বলা হয়েছে, কেন্দ্রীয় সরকারের নীতি শুনুন এবং তাঁরা বলেছেন দেয়ার সুড বি নো প্রলিফারেশান অফ ইউনির্ভাসিটিস, একটু ধৈর্য্য ধরে শুনুন। আপনাদের ন্যাশানাল পলিসি অন এডুকেশান ১৯৮৬ ওয়াজ ফরমুলেটেড অ্যান্ড ব্রট আন্ডার ইমপ্লিমেন্টেশান অ্যান্ড দো ডেসপাইট দ্যাট অফ প্রলিফারেশান অফ ইউনির্ভারসিটিজ হ্যাজ বিন স্পেশালি মেনশান্ড ইন দি প্রোগ্রাম অফ অ্যাকশান। Government of India themselves have passed laws

in May, 1989 and October, 1989, respectively for establishing Assam and Nagaland Universities. Steps of this nature may not halp in the process of bringing about discipline in the establishment of universities at the State level and should be avoided. Therefore, Government of India should themselves set an example by not establishing more Central Universities without genuine justification for the same." এবং ইউ.জি.সি.র অনারেবল মেম্বার বলছেন বারবার স্টেটগুলিকে যে তাঁরা অনাবশ্যক বিশ্ববিদ্যালয় খুলবেন না। আপনারা এখানে পশ্চিমবাংলা সরকারকে কনডেম করবার চেষ্টা করছেন। ইউ.জি.সির গাইড লাইনটাকে কি সঠিক বলে মনে করছেন? অনাবশ্যক বিশ্ববিদ্যালয় খোলা উচিৎ নয় এবং মাননীয় সৌগতবাবু তো সুন্দর কথা বললেন - আমাদের শিক্ষাটা হচ্ছে ইনভার্টেড পিরামিড। আমরা যদি আরো এই রকম ইউনির্ভাসিটি খুলি তাহলে ইনভার্টেড পিরামিডটাকে শক্তিশালী করা হচ্ছে না? এটাকে আপনি কি বলতে চান? তা সত্ত্বেও আমরা কিছু কিছু কলেজ করেছি এবং আপনারা শুনুন সেভেন্থ প্ল্যানে কেন্দ্রীয় সরকার বলেছেন, বলে নিয়েছেন যে আপনারা আর কলেজ করবেন না। এবং আগামীদিনে কলেজ করতে গেলে কস্টতে পড়তে হবে। কেননা ইউ.জি.সি অলরেডি বলেছেন এইগুলি করলে আপনাদের আর আমরা টাকা দেবো না। আপনারা যে আলোচনা করেছেন কিসের ভিত্তিতে? আমরা আগেই বলছি যে ঝগড়া করবো না। আরো কতকগুলি বক্তব্য আপনারা বলেছেন সেটা হচ্ছে ভবতোষ দত্ত কমিশনের আপনারা কি করলেন? আপনারা জানেন যে, ভবতোষ দত্ত কমিশনের ব্যাপারগুলি যা করতে বলেছেন তার অনেকগুলিই আমরা করেছি এবং অনেকগুলির সঙ্গে একমত নই। তা ছাড়া অল ইন্ডিয়া ফেডারেশান অফ কলেজ অ্যান্ড ইউনির্ভাসিটি -তাঁরা অটোনমি কলেজের বিরোধিতা করেছে। মহারাষ্ট্রে একটাও অটোনমি কলেজ হয়নি, গুজরাটে হয়নি, তো আমরা কেন করবো? একমাত্র অন্ধ্র এবং তামিলনাড়ু করেছে। আপনারা জানবেন যে অটোনমি কলেজ নিয়ে অনেক সমালোচনা হয়েছে। তার রেজাল্টটা কি? ভ্যাকেন্সী আমি আপনাদের একটা শুধু বলবো, আপনি তো মহারাষ্ট্রের কথা বারবার বলেন, যাঁরা আমাদের চেয়ে তিনগুন বেশী টাকা পান। একমাত্র পুণা ইউনির্ভাসিটিতে ভ্যাকেন্সীর সংখ্যা হচ্ছে ২৪০। আমার কাছে কমপিটেটিভ স্টাডি আছে। তাতে পশ্চিমবাংলায় অন্য কোনো রাজ্যের চেয়ে খারাপ অবস্থা নয়। নিশ্চয় এখানে ভ্যাকেন্সী কিছু আছে, তার জন্য কতকগুলি কারণ আছে - ইউ. জি. সি. কতকগুলি পোস্টের কথা বলে, আমরা সেগুলি করি। তারপর ৫ বছর পর আমাদের কাছে দাবী আসে এবং আমরা পূরণ করবার চেষ্টা করছি আর একটা কথা বলেছেন, আপনি সরকারী কলেজগুলিকে নস্ট করে দিয়েছেন। আপনার সামনেতো বাজেট-টা পড়ে আছে বাজেটটা আপনি দেখুন না।

**[7.00 – 7.10 P.M.]**

বাজেটে আপনার দেখানো হয়েছে বিল্ডিং কন্স্ট্রাকশান, এক্সপানশান কোথায় খরচ করা হয়েছে। ১৭ টা গভর্ণমেন্ট কলেজে এটা খরচ করা হয়েছে। আর আপনারা বলছেন আমরা টাকা নষ্ট করছি। আর কলেজ শিক্ষকরা আসছে না, এর কারণটা আমি আপনাদের বলছি, রিক্রুটমেন্ট রুলস্ অনুযায়ী আমরা অ্যাডভার্টাইসমেন্ট করতে পারছি না। পি.এস.সি-র রিক্রুটমেন্ট রুলস্টা পাল্টাতে হবে। নতুন বেতনক্রম হবে তারপর পি.এস.সি অ্যাডভার্টাইসমেন্ট করবে। এখানে টেকনিক্যাল এডুকেশান সম্বন্ধে বলা হয়েছে। আমাদের টেকনিক্যাল এডুকেশান মিনিস্টার এই ব্যাপারে বলেছে, তাও আমি বলছি, আমাদের নীতি হচ্ছে, কোঠারী কমিশন ও নতুন এডুকেশান পলিসিতে যা বলা

হয়েছে সেটার উপরেই আমরা বেশী জোর দিচ্ছি। তাদের বক্তব্য হচ্ছে এত কলেজ না করে, এত সাধারণ ইউনির্ভাসিটি না করে দেয়ার সুড্ বি ভোকেশানালাইজেশান এবং বামফ্রন্ট সরকার সেটার উপরই জোর দিয়েছে। সেটাই আমরা এখানে করতে চাই এবং এই ব্যাপারে আমার মনে হয় আপনাদের কোন বিরোধিতা নেই। এই ব্যাপারে আমরা আপনাদের সহযোগিতা চাই। এটা কেন্দ্রীয় সরকারের স্কীম এবং এটাকে আমরা রূপায়িত করতে চাই। আমরা একমাত্র বিরোধিতা করছি অটোনোমাস ও নবোদয়ের ক্ষেত্রে। এই দুটো ছাড়া কেন্দ্রের সঙ্গে আমাদের আর কোন বিরোধিতা নেই। এই ব্যাপারে কেন্দ্রের সঙ্গে আমাদের বিরোধ তাদের নীতির সঙ্গে। ইংরাজী সম্বন্ধে আপনারা বলেছেন। আমি এই সম্বন্ধে কংগ্রেসী বেঞ্চে যারা আছে তাদের বলছি, আপনাদের প্রাইম মিনিষ্টার, আপনাদের এডুকেশান মিনিষ্টারকে দিয়ে আপনারা লিখিয়ে আনুন যে ভারতবর্ষের সব জায়গায় প্রাইমারী এডুকেশানে ক্লাস ওয়ান থেকে ইংরাজী পড়ানো হবে। আমি আপনাদের এই হাউসে কথা দিতে পারি আমরাও সেটা করবো। আপনারা এই ব্যাপারটা বার বার বলছেন কেন আমি বুঝতে পারছি না, এই ব্যাপারটাতো সেট্‌ল হয়ে গেছে। আরেকটা কথা আপনারা বলেছেন বি.ই. কলেজ সম্পর্কে। এটা বলে আপনারা ঠিকই করেছেন। আমরা এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারকে বলেছি যে বি.ই. কলেজকে আমরা ডিমড ইউনির্ভারসিটি স্ট্যাটাস দিতে চাই এবং এই ব্যাপারটা নিয়ে আমরা বিবেচনা করছি। যেহেতু কলকাতা বিশ্ববিদ্যালয়ের ভাইস-চ্যান্সেলার বলেছেন যে এই ব্যাপারে তার সঙ্গে আমাদের কথা বলতে হবে, তাই আমি ওনাকে মিটিঙে ডেকেছি, তখন কথা হবে। এখানে কোনভাবেই আমাদের এটা করতে আপত্তি নেই। আর Financial irregularities in the Universities. যা বলেছেন তাতে আমি আপনাদের সঙ্গে একমত। কিছু কিছু জায়গায় এই রকম হচ্ছে। এতদিন পর্য্যন্ত একটা ব্যবস্থা চলছিল, তাই আস্তে আস্তে যেখানে যেরকম দেখা যাচ্ছে আমরা করছি, আপনারা স্পেসিফিক কেসেস্ অফ্ ইরেগুলারিটিস্ আনবেন্ আমরা সেগুলি এনকোয়ারী করব, নইলে তো জেনারেলি কিছু করা যাবে না। মাননীয় বিরোধী পক্ষের সদস্য যারা এখানে আলোচনা করলেন তারা অনেক কথা এখানে বললেন। তারা ভাবলেন যেহেতু বিরোধিতা করতে হবে, সেইহেতু তারা বার বার বামফ্রন্ট সরকার, বার বার সি.পি.এমের কথা এখানে বললেন। বললেন, আমরা পলিটিকালাইজেশান করছি! আপনারা আমাদের স্পেসিফিক কেস দিন আমরা দেখব। কারা ভারতবর্ষে প্রথম কলেজ সার্ভিস কমিশন করেছেন? এই বামফ্রন্ট সরকার। পশ্চিমবাংলায় কারা প্রথম এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে টিচার রিক্রুট করেছে? এই বামফ্রন্ট সরকার। অন্যান্য রাজ্যের কথা তো আপনারা বললেন না, সেখানে কিভাবে হয় বা আপনাদের আমলে কি হয়েছিল। যাই হোক আমি সেই জায়গায় যেতে চাইনা, আমি সেগুলো বলবও না। কারণ এগুলো পুরোনো হয়ে গেছে। তবে একটা কথা শুনুন, আমরা এখানে কিছু করছি এবং করছি বলেই আপনারা এখানে এত চেঁচামেচি করছেন। তাই প্রত্যেক সেনেটের নির্বাচনে শিক্ষকরা আমাদের ভোট দিচ্ছে ও এই রাজ্যে তারা আমাদের সমর্থন করছে। এই সেনেটের নির্বাচনেও কি সায়েন্টিফিক রিগিং হচেছ? আপনারা তো সব সময়ই বলেন সায়েন্টিফিক রিগিং। আজকে শিক্ষকরা, অধ্যাপকরা সামাজিকভাবে আমাদের সমর্থন করছে। কিন্তু সৌগতবাবু, মানসবাবু আপনারা কি করছেন? আপনারা বিরোধিতার জন্য বিরোধিতা করছেন। আমি আপনাদের বলি এটা করবেন না। বাড়ীতে যখন আগুন লাগে এবং আগুন নেভাতে যখন দমকলের গাড়ী আসবে এবং সেই গাড়ীর ড্রাইভার কমিউনিস্ট হলে আপনারা কি সেই গাড়ীকে ঢুকতে দেবেন না? আগুন নেভাতে দেবেন না? কমিউনিষ্টদের বিরোধিতা করছেন, কিন্তু আমরা যা ভাল করছি এগুলি করতে দেবেন না? এর বিরোধিতা কেন করবেন? আপনারা বিরোধিতা করুন যেখানে ভুল হচ্ছে, কিন্তু যেখানে আমরা ভাল করছি সেখানে সহযোগিতা করুন। আমি দেখছিলাম এখানে একটা কাট

মোশান এসেছে শিক্ষকদের রেগুলার পেমেন্ট যাতে হয়। আপনাদের বক্তব্য সেটা দেখতে পারেন, আপনাদের এম এল এ বলছেন শিক্ষকরা আপনাদের আমলে নিয়মিত বেতন পাননি, অসহায় অবস্থা। আমরা এটা রেগুলারাইজ করেছি। মাঝে মাঝে দেরি হয় কিন্তু আমরা প্রতিশ্রুতি দিতে পারি এটাকে রেগুলার করব শিক্ষকদের স্বার্থে।

পরিশেষে শুধু একজন শিক্ষক হিসাবে আমি মনে করি শিক্ষা অত্যন্ত গুরুত্বপূর্ণ ব্যাপার। আমাদের মধ্যে মত পার্থক্য থাকবে, বিরোধ থাকবে. গনতন্ত্রের এটাই স্বাভাবিক। আপনারা আমাদের সব কিছু সমর্থন করবেন দুহাত তুলে এই আশা আমরা করি না। কিন্তু এই রকম একটা গুরুত্বপূর্ণ ব্যাপারে, বহু ব্যাপারে আমরা একমত হয়ে কাজ করতে পারি এবং সেই বিশ্বাস আমরা রাখি। সেজন্য আগামী দিনগুলিতে আপনারা আপনাদের যেসমস্ত ভাবনা-চিন্তা করে সাজেসান দেবেন আমি প্রতিশ্রুতি দিতে পারি সেগুলি আমরা কার্যকরী করার চেষ্টা করব। অনেকে এখানে বলেছেন লাইব্রেরীতে কি বই পড়ান হয়, আমি জানি না তাঁরা সবাই লাইব্রেরিতে যান কিনা। সৌগতবাবু গিয়ে থাকতে পারেন, মানস বাবু গিয়ে থাকতে পারেন, কিন্তু সকলে হয়ত যান না। পশ্চিমবঙ্গের লাইব্রেরীতে বর্তমানে যে বিপুল পরিমানে বই দেওয়া হচ্ছে সেগুলি সভ্য সমাজে যে বই পড়ান হয় সেইগুলি দেওয়া হয়েছে, তার বাইরে কিছু দেওয়া হয়নি। আপনারা যদি বলেন সভ্য সমাজে যেসব বই দেওয়া হয় তার বাইরের বই দিতে হবে আমরা পারব না, সেই কাজগুলি আমরা করতে পারব না। আপনারা যদি কোনদিন ক্ষমতায় আসেন তখন সেগুলি করবেন। আপনারা যেগুলি সমালোচনা করেছেন আমি বলি সেগুলি আরো বিচার -বিবেচনা করে দেখবেন। আমি আবার বলি তা সত্ত্বেও আমাদের কিছু ত্রুটি দুর্বলতা আছে আমরা যা করতে চাই পারছি না। সেটা চ্যালেঞ্জ অফ এডুকেশনে বলা হয়েছে কোঠারী কমিশন বলেছেন, ৬ পার্সেন্ট বাজেটে জি এন পি এডুকেশানে দিচ্ছে, আজকে ২ পার্সেন্ট সেখানে দেওয়া সম্ভব। সাউথ ইষ্ট এশিয়ার অনেক দেশ আমাদের থেকে অনেক বেশী খরচ করেছে, আমরা করতে পারছি না কেন? টাকা যদি না দেওয়া হয় তাহলে কোন স্কীম কার্যকরী হতে পারে না। এটা আমার কথা নয়, আপনাদের মাননীয় কে সি পন্থ যখন মন্ত্রী ছিলেন তিনি বলেছিলেন — (১) উই রিকয়ার মানি, আর উই রিকয়ার উইল এন্ড ডিটারমিনেশান। আজকে সেই মানি কোথায়? শিক্ষার ব্যয় যদি কম হয়, কেন্দ্রীয় সরকার যদি বলে টাকা দেব না তাহলে কি করে হবে? এই ব্যাপারে আমরা যৌথভাবে আবেদন করতে পারি। আপনাদের সেই ডিটারমিনেশান কোথায়। আপনারা চান ভাল শিক্ষা হোক, আমরাও তাই চাই। আসুন আমরা সকলে মিলে ভাল করি এই আবেদন রেখে যাঁরা অংশ গ্রহণ করেছেন তাঁদের আবার আমি আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। তাঁরা অনেকে কন্ট্রিবিউট করেছেন, তাঁরা এখানে অনেক ভাল পয়েন্টস্ বলেছেন, আমি সেগুলি সব লিখে রেখেছি, আমি আশ্বাস দিতে পারি আপনাদের এই প্রত্যেকটি জিনিস আমাদের বিবেচনায় রাখব ভবিষ্যতে রূপায়নের ক্ষেত্রে এবং যেটা যেটা করব এই হাউসে তা অকুণ্ঠভাবে বলব। আপনারা যে সাজেশান দিয়েছেন এটা ভাল এটা করুন, সেটা আমরা নিশ্চয়ই করব, আমাদের সঙ্গে সহযোগিতা দেবেন। আপনারা যে কাট মোশান দিয়েছেন সেগুলি তুলে নেবেন এবং বাজেটকে সকলে মিলে একসঙ্গে পাশ করে দেবেন।

**মিঃ স্পীকার ঃ—** আপনারা কি কাটমোশান তুলে নেবেন?

**ডাঃ জয়নাল আবেদিন ঃ—** না, কাট মোশান থাকছে, তবে মন্ত্রীকে থ্যাংক্স ফর হিজ গুড স্পীচ।

## DEMAND NO. 30

**Mr. Speaker :** Now there are 15 cut motions to Demand No. 30. I put all the cut motions to vote excepting cut motion Nos.1 to 3 on which I understand a division will be demanded.

The motions moved by Shri Debaprasad Sarkar, Shri G.S. Sohanpal, Shri Saugata Ray, Smt. Rubi Nur and Dr. Tarun Ahikari that the Amount of the Demand be reduced by Rs. 100-, were then put and lost.

**[7.10 – 7.15 P.M.]**

**Now I Put Cut motions No. 1, 2 and 3 to vote.**

The motions of Shri Debaprasad Sarkar that the amount of the demand be reduced by Re. 1/- were then put and a Division was taken with the following results :

**NOES**

Abdul Hoque, Shri
Abu Ayes Mondal, Shri
Abul Basar, Shri
Anisur Rahaman, Shri
Bandyopadhyay, Shri Debobrata
Basu, Shri Bimal Kanti
Basu, Shri Subhas
Barman, Sri Jogesh Chandra
Biswas, Shri Benay Krishna
Biswas, Shri Chittaranjan
Biswas, Shri Kali Prasad
Biswas, Shri Sushil
Bouri Shri Angad
Bouri, Shri Haradhan
Chakraborty, Shri Deb Narayan
Chakraborty, Shri Satyasadhan
Chatterjee, Shri Anjan
Chatterjee, Shri Dhirendra Nath
Chattopadhyay, Sri Santasri
Chatterjee, Shri Tarun
Choudhury, Shri Bansa Gopal
Chowdhury, Shri Benoy Krishna
Dakua, Shri Dinesh Chandra
Das, Shri Ananda Gopal
Das, Shri Atul Chandra
Das, Shri Benode
Das, Shri Bidyut Kumar
Das, Shri Jagadish Chandra
Das, Shri Nirmal
Das, Shri Paresh Nath
Das, Shri S. R.
Das, Shri Trilochan
Dey, Shri Lakshmi Kanta
Dey, Shri Partha
Dhar, Shri Padmanidhi
Duley, Shri Krishnaprasad
Gayen, Shri Nripen
Ghosh, Shri Biren
Ghosh, Shri Kamakhya Charan
Goswami, Shri Subhas
Hajra, Shri Sachindra Nath
Halder, Shri Krishnadhan
Hembram, Shrimati Arati
Hore, Shri Tapan
Id. Mohammed, Shri
Jahangir Karim, Shri Sk.
Jamadar, Shri Badal
Jana, Shri Manindra Nath
Kalimuddin Shams, Shri

Kar, Shrimati Anju
Kar, Shri Nani
Kisku, Shri Lakshi Ram
Kisku, Shri Upendra
Koley, Shri Barindra Nath
Mahata, Shri Kamala Kanta
Mehta, Shri Nishikanta
Mahato, Shri Satya Ranjan
Majhi, Shri Bhandu
Majhi, Shri Nandadulal
Maji, Shri Pannalal
Maji, Shri Surendra Nath
Malik, Shri Sreedhar
Mamtaz Begum, Shrimati
Mandal, shri Bhakti Bhusan
Mondal, Shri Biswanath
Mondal, Shri Dhiren
Mondal, Shri Kshiti Ranjan
Mondal, Shri Rabindra Nath
Manna, Shri Janmenjoy
Md. Ansaruddin, Shri
Mistry, Shri Bimal
Mitra, Shri Biswanath
Mostafa Bin Quasem, Shri
Mukherjee, Shri Anil
Murmu, Shri Maheswar
Murmu, Shri Sarkar
Nanda, Shri Brahmamoy
Naskar,Shri Subhas
Nazmul Haque, Shri
Paik, Shri Sunirmal
Pakhira, Shri Ratan Chandra
Patra, Shri Amiya
Pramanik, Shri Abinash
Ray, Shri Achintya Krishna
Ray, Shri Dwijendra Nath
Roy, Shri Mrinal Kanti
Roy, Shri Narmada
Roy, Shri Sattik Kumar
Saha, Shri Kripa Sindhu
Sanyal, Shri Kamalendu
Sarkar, Shri Sisir Kumar (Murshidabad)
Sahis, Shrimati Bilasibala
Sen, Shri Dhirendra Nath
Sen, Shri Sachin
Sen, Shri Sankar Kumar
Sen Gupta, Shri Prabir
Shish Mohammad, Shri
Soren, Shri Khara
Toppo, Shri Salib
Touob Ali, Shri
Unus Sarkar, Shri

**AYES**

Purkait, Shri Probodh
Sarkar, Shri Deba Prasad

The Ayes being 2 and Noes. 101.

The motions were lost.

The motion of Shri Satyasadhan Chakraborty moved on 30.7.91 that a sum of Rs. 17,04,68,94,000 be granted for expenditure under Demand No. 30, Major Heads : "2202 - General Education, 2203-Technical Education, 2205-Art and Culture and 6202 - Loans for Education, sports, Art and Cultural (This is inclusive of total sum of Rs. 8,54,34,61,000 already voted on account) was then put and agreed to.

## Demand No. 45

The motion of Shri Satyasadhan Chakraborty moved on 30.7.91 that a sum of Rs. 7,07.58,000 be granted for expenditure under Demand No. 45, Major Head : "2251-Secretariat- Social Service (This is inclusive of a total sum of Rs. 3,53.86,000 already voted on account) was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 7.15 P.M. till 11 A.M. on Thursday, the 22nd August, 1991.

## Proceedings of the West Bengal Legislative Assembly Assembled under the provisions of the Constitution of India.

The Assembly met in the Legislative Chamber of the Assembly House Calcutta, on Thrusday, the 22nd August 1991 at 11.00 a.m.

### PRESENT

Mr. Speaker (SHRI HASHIM ABDUL HALIM) in the Chair 19 Ministers, 6 Ministers of State and 177 Members.

**[11.00—11.10 A.M]**

(Shri Satya Ranjan Bapuli rose to speak)
**(noise)**

**Mr. Speaker :** Please take your seat. I am on my legs. Please take your seat. Now Oath taking of Shri Dipak Sengupta.

(at this stage Shri Dipak Sen Gupta took Oath)

**Mr. Speaker :** আপনি ওটা সই করে জমা দিয়ে দেবেন।

**শ্রীদীপক সেনগুপ্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সই করেছি। স্যার, এই প্রসঙ্গে আপনার কাছে বলতে চাই যে এবারে আমি বিধানসভার সদস্য নির্বাচিত হবার পর আমার শপথ গ্রহণ অনুষ্ঠানের দেরির ক্ষেত্রে গত ২২শে জুলাই তারিখে আমার সংক্রান্ত বিষয়ে যেহেতু কিছু মন্তব্য হয়েছে সেইহেতু আমি আপনার কাছে অনুমতি প্রার্থণা করছি যাতে আমি পারসোনেল এক্সপ্লানেশান দিতে পারি যে কোন সময়ে।

**Mr. Speaker :** সে পরে হবে আপনি এখন বসুন।....Now question hour.

(Shri Satya Ranjan Bapuli rose to speak)
**(noise)**

Please take your seat. I have not permitted you. Nothing will be recorded. I have not allowed you. Please take your seat.

**(Held over starred questions**
**(to which oral answers were given)**

**মানবাজার গোলকিডি মধুপুরে সাব-স্টেশন নির্মাণ**

*194 (অনুমোদিত প্রশ্ন নং *৮৬৩) **শ্রী লক্ষ্মীরাম কিস্কু :** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :

(ক) ইহা কি সত্য যে, পুরুলিয়া জেলার বান্দোয়ান বিধানসভা কেন্দ্রে মানবাজার গোলকিডি এবং মধুপুরে সাব-স্টেশন নির্মাণের কাজ অসম্পূর্ণ অবস্থায় পড়ে আছে ; এবং

(খ) সত্য হলে, উক্ত নির্মাণের কাজ কবে নাগাদ সম্পূর্ণ হবে বলে আশা করা যায়?

**ডঃ শংকরকুমার সেন ঃ**

ক) না।

খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী লক্ষ্মীরাম কিস্কু ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই দুটি সাব ষ্টেশান নির্মানের কাজ শেষ হবার পর কতগুলি মৌজায় বিদ্যুত দেওয়া যাবে?

**ডঃ শংকরকুমার সেন ঃ** কাজ দুটি খুব দ্রুততার সংগে চলছে। আমার মনে হচ্ছে ওখানে অন্ততঃ বাকি যা আছে সব কটাতে আমরা সাপ্লাই করতে পারবো।

**শ্রী শান্তি প্রসাদ বল ঃ** যদিও এটা একটা নির্দিষ্ট জায়গার প্রশ্ন তবুও আমি মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে জানতে চাইছি যে এই রকম সাবষ্টেশন যেগুলি অসম্পূর্ণ অবস্থায় পড়ে আছে সেগুলি দ্রুততার সংগে করার জন্য কোন পলিসির কথা আপনারা চিন্তা করছেন কিনা?

**ডঃ শংকরকুমার সেন ঃ** উত্তরবঙ্গে আমার নিজের যাবার ইচ্ছা আছে। কিন্তু দক্ষিণবঙ্গে সমস্ত ডিভিশন্যাল ইঞ্জিনিয়ার এবং সুপারিনটেনডিং ইঞ্জিনিয়ারদের নিয়ে তুলেছিলাম। সেখানে কিছু কিছু জায়গায় আটকে আছে, কন্ট্রাকটররা টাকা পায়নি, আর কিছু কিছু আটকে আছে মালপত্র ঠিক মত পাওয়া যাচ্ছে না বলে। সে জন্য আমি একটা স্পেশাল মনিটারিং সেল করেছি। যেগুলি শুরু করা হয়েছে সেগুলি যাতে ১৯৯২ সালের ৩১ শে মার্চের মধ্যে শেষ করা যায়। এই রকম একটা মনিটারিং সেল তৈরী করেছি। উত্তর বঙ্গের ব্যাপারে আমি নিজে যাব। কারণ ওখানকার ইঞ্জিনিয়ারদের এখানে আসতে বললে কাজের ক্ষতি হবে সে জন্য আমি পার্সোন্যালি গিয়ে তাদের সঙ্গে দেখা করবো।

**শ্রী মনোহর টিরকি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে, এই রকম ৩৩ কে. ভি বিদ্যুত সাবষ্টেশান কতগুলি বাকী আছে?

**ডঃ শংকরকুমার সেন ঃ** এটা আমার পক্ষে হঠাৎ বলা মুসকিল। আপনি যদি আমাকে আলাদা প্রশ্ন করেন তাহলে আমি ডিপার্টমেণ্ট থেকে জেনে আপনাকে বলে দিতে পারবো।

**শ্রী সুনির্মল পাইক ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই যে সব-ষ্টেশান যেগুলি আমাদের পশ্চিমবাংলার বিদ্যুত বিভাগে মঞ্জুর হয়েছে নতুন ভাবে সেগুলি কবে নাগাদ করা হবে? আপনি যদি দয়া করে জানান যে খেজুরি, রায়পাড়া, এগুলি কবে নাগাদ হবে এবং কার্যকরী করার জন্য কী ব্যবস্থা নিয়েছেন?

**ডঃ শংকরকুমার সেন ঃ** আমাদের ৩৩ কে. ভি বাই ১১ কে. ভি সাবষ্টেশান অনেকগুলি হচ্ছে। এখন আমাকে যদি আগে থেকে না বলা হয় তাহলে আমার পক্ষে উত্তর দেওয়া শক্ত। কারণ তার কন্ডিশান কি আছে, কতটা হয়েছে, এগুলি জানা দরকার। কাজেই না জেনে উত্তর দেওয়া সম্ভব নয়।

**শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে গোলকিডি এবং মধুপর বাদ দিয়ে পুরুলিয়ার কোন কোন জায়গায় এই রকম সাব-ষ্টেশান-এর কাজ বন্ধ আছে?

**ডঃ শংকরকুমার সেন ঃ** এটাও আমার পক্ষে এখনই বলা শক্ত। আমাদের ৩৩ কে. ভির অনেকগুলি সাব-ষ্টেশান-এর কাজ এক সঙ্গে হচ্ছে। সুতরাং মাননীয় সদস্য যদি দয়া করে আমাকে চিঠি দেন তাহলে আমি ব্যক্তিগত ভাবে আপনাকে জানাতে পারি অথবা যদি কোশ্চেন করেন তাহলেও আমি উত্তরে বলে দিতে পারি।

**শ্রী নটবর বাগদী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, পুরুলিয়ার মানবাজার এবং বানদোয়ান একেবারে বিহারের বর্ডার এলাকা। ১৯৭১-১৯৭২ সালে সিদ্ধার্থ শংকর রায় ২/১ টা খুঁটি পুঁতেছিলেন

বিভিন্ন জায়গায়। যে কাজগুলি আরম্ভ করেছেন আমাদের আমলে সেগুলি যাতে তাড়াতাড়ি হয় এবং বিশেষ করে বানদোয়ানে এটা তাড়াতাড়ি করবার ব্যবস্থা করবেন কি?

**ডঃ শংকরকুমার সেন ঃ** আমার কাছে যে রিপোর্ট আছে, আমি ব্যক্তিগত ভাবে সাব-ষ্টেশানে যাইনি, এটা দুই ভাগে আছে। একটা সিভিল ইঞ্জিনিয়ারিং, আর একটা ট্রান্সফরমার বসানোর। সিভিল ইঞ্জিনিয়ারিং ভাগের কাজ শেষ হয়ে এসেছে, এবারে ট্রান্সফরমার বসানো হবে। ট্রান্সফরমারের অর্ডার দেওয়া হয়েছে। আশা করছি শীঘ্রই ডেলিভারী হবে এবং হলে বসাবো। এটা হলে আমরা শীঘ্রই বানদোয়ান এবং মানবাজারের কাজ শেষ করতে পারবো বলে আশা করছি। আমরা দুটো ইলেকট্রিক্যাল ট্রান্সফরমার পেয়েছি। একটা ওয়ান এম. ভি. এ, আর একটা হচ্ছে ১.৫ এম. ভি এ। এগুলি প্রায় চালু করার মুখে।

(Shri Satya Ranjan Bapuli was seen still continuing his speech)

(noise)

**Mr. Speaker :** Mr. Bapuli, for the last time I warn you, please take your seat. The Minister is giving reply to the question.

### কুলটী থানা এলাকয় বিদ্যুৎ বিহীন গ্রাম

*198 (অনুমোদিত প্রশ্ন নং *৯৯৪) **শ্রী মাণিকলাল আচার্য্য ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ

(ক) সরকার কি অবগত আছেন যে, বর্ধমান জেলার কুলটী থানা এলাকায় হাতিনল, ছোটেধেমো, আঙ্গুটিয়া, চলবলপুর, সোদপুর, আকান বাগান, বেজাডি প্রভৃতি গ্রামে এখনও বৈদ্যুতিকরন হয়নি ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে উল্লিখিত গ্রামগুলিতে কবে নাগাদ বৈদ্যুতিকরণ হবে বলে আশা করা যায়?

**ডঃ শংকরকুমার সেন ঃ**

(ক) আমাদের হিসাব মৌজা ভিত্তিক থাকে। আকান বাগান ও আঙ্গুলিয়া বলে কোন মৌজা সেনসাস তালিকায় নেই। হাতিনল ছোটেধেমো, চলবলপুর এবং সোদপুর ও বেজাডি মৌজা এখন ও বিদ্যুতায়িত হয়নি। এই মৌজাগুলি দিশেরগড় ও নিয়ামতপুর নোটিফায়েড এরিয়া অথরিটির অন্তর্গত বলে গ্রামীণ বৈদ্যুতিকরণ সংস্থার কর্মসূচীর আওতায় আনা সম্ভব নয়।

(খ) নির্দিষ্ট করে কিছু এক্ষুনি বলা যাচ্ছে না।

**[11.10—11.20 P.M.]**

**শ্রী ধীরেন্দ্রনাথ সেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার জিজ্ঞাস্য বীরভূম জেলা থেকে বর্ধমান জেলায় ইলেক্ট্রিক সাপ্লাই করার জন্য একটা স্কীম ছিল অগমেন্টেশন স্কীম, তার জন্য বোলপুরে একটা সাবষ্টেশন করার কথা ছিল, সেটা কী রূপায়িত হতে চলেছে?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** হ্যাঁ, সেটা রূপায়িত হতে চলেছে।

**শ্রী বা...কুমার মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, যে সব গ্রামে এখনও পর্যন্ত বৈদ্যুতিকরণ হয়নি, সেই সব গ্রামকে ইলেক্ট্রিফায়েড করার জন্য কি পলিশি আপনারা গ্রহণ করেছেন?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** মাননীয় সদস্য নিশ্চয়ই জানেন, আমাদের আর্থিক সমস্যা আছে, আমরা ইচ্ছা করলেই সব জায়গায় বিদ্যুৎ পৌঁছতে পারছি না। তবে আমাদের যে রুরাল ইলেক্ট্রিফিকেশন উইং আছে,

তাদের সঙ্গে আমি থার্ড সেপ্টেম্বর মিটিং-এ বসছি। সেখানে আমাদের চেয়ারম্যান উপস্থিত থাকবেন, আপনাদের যদি কোন প্রায়রিটি থাকে তাহলে দেবেন, কিছু কিছু মাননীয় সদস্যের কাছ থেকে আমার কাছে প্রায়রিটি তালিকা এসেছে, পঞ্চায়েতের কাছ থেকেও এসেছে, বিভিন্ন জায়গা থেকে এসেছে। আমরা থার্ড সেপ্টেম্বরের মিটিং-এ বসে এই সব প্রায়রিটির লিস্ট করবো। তবে এই প্রসঙ্গে বলি, আমাদের যে সব কাজ হাতে নেওয়া হয়েছে আগে, সেইগুলোকে আগে শেষ করতে চাই।

**শ্রী নির্মল দাস :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে বিদ্যুৎ, বিশেষ করে লোকদীপ প্রকল্পে যে সমস্ত এলাকায় বিদ্যুৎ পৌঁছায়নি, সেই সব এলাকায় দেবার জন্য কী ধরনের প্রায়রিটি রাজ্য সরকার ঠিক করে দিয়েছেন, কোন প্রায়রিটি বলে লোকদীপে বিদ্যুৎ দেবার ব্যবস্থা রাজ্য সরকার ঠিক করেন, দয়া করে বলবেন কি?

**ডঃ শঙ্করকুমার সেন :** আপনি যদি লোকদীপ প্রকল্প সম্বন্ধে জানতে চান তাহলে বলি, প্রতিটি জেলায় যেখানে অনুন্নত, আর্থিক অভাব আছে যাদের, যাকে বলে ব্যাকওয়ার্ড, তাদের আমরা অগ্রাধিকার দেবার চেষ্টা করছি। কিন্তু রুরাল ইলেক্ট্রিফিকেশন-এ কৃষিকে অগ্রাধিকার দেওয়া হয়, যেটা পাম্প ইলেক্ট্রিফিকেশন, তাছাড়া ছোট ছোট হাসপাতাল, অথবা আমাদের যে স্কুলগুলো আছে, সেইগুলোকে অগ্রাধিকার দেবার চেষ্টা করছি। তবে সব কিছুই নির্ভর করে আমাদের টোটাল আর. ই.'র যে বাজেট, তার মধ্যে আমরা কতটা করতে পারবো।

**শ্রী সাত্ত্বিক রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, লোকদীপ প্রকল্প বামফ্রন্ট সরকার প্রথমে শুরু করেছিল, কিন্তু সেটা বর্তমানে বন্ধ রয়েছে, এর কারণ কি বলতে পারেন?

**ডঃ শঙ্করকুমার সেন :** আমার কাছে গতকাল একজন মাননীয় সদস্য এসেছিলেন, আমার যেটা মনে হয়েছে ৫০০ টাকার একটা প্রকল্পের জন্য এ্যাপ্রুভ্ড আছে, কিন্তু তাদের বাজেট হচ্ছে ৫৭০ টাকা। এই ৭০ টাকা কে দেবে সেটাই প্রশ্ন। চেয়ারম্যানের সঙ্গে এই ব্যাপারে কথা হবে। এই ডিফারেন্সটা কে বহন করবে, কেন্দ্রীয় সরকারকে এই সম্পর্কে বলা হবে না, রাজ্য সরকার এটা বহন করবে, এই সম্পর্কে ঠিক করবো। একটা প্রথা আছে টোটাল সংখ্যাটা ৫ হাজার হলে সংখ্যাটা কমিয়ে করা হয়। তবে আমি মনে করি এই প্রথাটাকে একটু অন্য ভাবে দেখা দরকার। আপনাদের এবিষয়ে কোন সাজেশন থাকলে আমি নিশ্চয়ই সেটা বিবেচনা করব।

**শ্রী অমিয় পাত্র :** গোটা রাজ্যে এমন কিছু মৌজা আছে যে মৌজাগুলি সম্বন্ধে সরকারী খাতায় বিদ্যুৎ পৌঁছে দেওয়া হয়েছে বলে লেখা আছে, কিন্তু সেখানে কোন দিনই বিদ্যুৎ যায় নি। এখন রিভাইটালাইজেশন প্রোগ্রামে কিছু কিছু কাজকর্ম হচ্ছে এবং এক একটা মৌজায় যখন বিদ্যুৎ পৌঁছচ্ছে তখন অন্যান্য মৌজাগুলির মানুষদের মনেও আশা জাগছে যে, তাদের মৌজাতেও বিদ্যুৎ যাবে। যে সমস্ত মৌজাগুলি সম্বন্ধে খাতায় লেখা আছে বিদ্যুৎ পৌঁছে দেওয়া হয়েছে অথচ বাস্তবে তা হয় নি, সে সমস্তগুলি সম্বন্ধে আপনি কী ভাবছেন?

**ডঃ শঙ্করকুমার সেন :** আমি সমস্যাটি জানি। রুরাল ইলেক্ট্রিফিকেশন প্রকল্পকে দু'ভাগে ভাগ করা হয়েছিল। একটা হচ্ছে মৌজার কোন এক জায়গায় একটা আলো জ্বালিয়ে দেওয়া হলেই বলা হচ্ছে মৌজাটি ইলেক্ট্রিফায়েড্ এবং পরে তাকে রিভাইটালাইজেশন প্রোগ্রামে ইলেক্ট্রিফায়েড্ করা হয়। এইভাবে জিনিসটা চলছিল। আমি আগেই বলেছি কতগুলি মৌজাকে এই আর্থিক বছরের মধ্যে ইলেক্ট্রিফায়েড্ করতে পারব সেটা নির্ভর করছে কত কাজ বাকি আছে এবং আমাদের আর্থিক সামর্থ কি আছে তার ওপর এটা আমরা দেখছি। এমন কিছু জায়গা আছে যেখানে খুঁটি আছে, কিন্তু তার নেই। সমস্ত তথ্য পাবার পর আর্থিক সঙ্গতির সঙ্গে মিল করে কতটা কাজ করা যাবে না যাবে তা ঠিক করা হবে। তবে এটা এখন পর্যন্ত আমরা দেখছি যে, হিসব মত ৩১% কাজ আমাদের বাকি আছে। এখনই ৩১% কেন ১০% করা যাবে কিনা সে বিষয়ে আমার সন্দেহ আছে। কারণ অনেক জায়গায় শুনেছি বলা হচ্ছে বিদ্যুৎ গিয়েছে, কিন্তু সেখানে শুধু খুঁটি গিয়েছে এবং

একটা মাত্র আলো জ্বলছে। রুরাল ইলেক্ট্রিফিকেশন উইং-এর সঙ্গে বসে আলোচনা করে এটা আমি বিস্তারিতভাবে জানতে পারব। এক্ষেত্রে এখন পর্যন্ত কাজ খুব একটা আশানুরূপ হয়েছে বলে আমার মনে হয় না। এই অধিবেশন আগামী দু সপ্তাহের মধ্যে শেষ হয়ে যাবে। তারপরেও যদি মাননীয় সদস্যরা এবিষয়ে আমাকে ব্যক্তিগতভাবে চিঠি লেখেন, আমি নিশ্চয়ই তাঁদের বিষয়গুলি কন্সিডার করব।

**শ্রী সালিব টোপ্পঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, পশ্চিমবাংলায় এখন পর্যন্ত কতগুলি মৌজা আছে যে মৌজাগুলি ইলেক্‌ট্রিফ্রায়েড্ হয় নি?

**ডঃ শঙ্করকুমার সেনঃ** এটা আমার পক্ষে এখনই বলা সম্ভব নয়। কারণ এই কাজ যে ডিপার্টমেণ্ট করেন তাঁদের কাছ থেকে আমাকে হিসাব নিয়ে বলতে হবে। তাঁদের কাছ থেকে হিসাব না নিলে আমার পক্ষে বলা সম্ভব নয়।

**শ্রী সুশান্ত ঘোষঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, নতুন বৈদ্যুতিকরণের ক্ষেত্রে ৫০০ মিটার পর্যন্ত হবে, বাকিটা হবে না, এই যে নীতি, এই নীতির পরিবর্তন হওয়া দরকার। এ বিষয়ে আমি ইতিপূর্বে মেনশন করেছি। এ বিষয়ে আপনি কিছু চিন্তা-ভাবনা করছেন কি?

**ডঃ শঙ্করকুমার সেনঃ** আমি যতদূর জানি শুনেছি এই রীতি আর. ই. প্রকল্পে যাঁরা টাকা দেন, অর্থাৎ ভারত সরকার তৈরী করেছেন। তবে আমি ঠিক জানি না। সেন্ট্রাল পাওয়ার সেক্রেটারী কিছু দিন আগে কলকাতায় এসেছিলেন, তাঁর সঙ্গে এ বিষয়ে আমি কথা বলেছি — ৫০০ মিটারের মধ্যে এটা সীমাবদ্ধ রাখলে গ্রামবাসীদের সকলকে খুশী করা যাবে না। আমি এটা আবার টেক আপ করব। মৌখিকভাবে অলরেডি টেক্ আপ করেছি, লিখিতভাবে করি নি, লিখিতভাবে করব।

### লিলি বিস্কুট সংস্থাকে আর্থিক সহায়তা

*৪০৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৩০) **শ্রী দেবপ্রসাদ সরকারঃ** শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কিঃ

(ক) ১৯৮৭-৮৮ ও ১৯৮৮-৮৯ আর্থিক বছরগুলিতে লিলি বিস্কুট সংস্থার পক্ষ থেকে বিজ্ঞাপন বাবদ মোট কত টাকা ব্যয় করা হয়েছে ; (বছরওয়ারি হিসাব) ;

(খ) ১৯৮৬-৮৭ থেকে ১৯৮৯-৯০ সালের জুন মাস পর্যন্ত রাজ্য সরকারের কাছ থেকে ঐ সংস্থা কত টাকা পেয়েছে?

(গ) ১৯৯০ সালের আগস্ট মাস থেকে ১৯৯১ সালের জুন মাস পর্যন্ত রাজ্য সরকারের কাছ থেকে ঐ সংস্থা কত টাকা পেয়েছে?

**শ্রী পতিত পাবন পাঠকঃ**

(ক) ১৯৮৭-৮৮ আর্থিক বছরে ১,৬৩,৮২৭.৫৮ টাকা এবং

১৯৮৮-৮৯ আর্থিক বছরে ২৫,০৮,৭৪৫.১৮ টাকা।

(খ) বছরওয়ারি টাকার পরিমাণ দেওয়া হইলঃ

১৯৮৬-৮৭ .... ৭০,০২,০০০ টাকা

১৯৮৭-৮৮ .... ৫৭,৫০,০০০ টাকা

১৯৮৮-৯০ ... ৪৬,০০,০০০ টাকা

এবং ১৯৮৯-৯০ ... ২৪,৩০,০০০ টাকা।

(গ) উক্ত সময়ে মোট ১,৬৬,০০০ টাকা পেয়েছে।

**[11.20 — 11.30 A.M.]**

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় মন্ত্রী মহাশয় কী জানাবেন, আমি জানি না, আপনি এই দপ্তরটিকে রপ্ত করতে পেরেছেন কিনা — মাননীয় মুখ্যমন্ত্রীর এই দপ্তর ছিল, লিলি বিস্কুট কোম্পানীর অরগ্যানাইজড্ মার্কেটের সঙ্গে গভর্ণমেন্টের একটা সম্পর্ক আছে। রেশন, জেলখানা, হাসপাতাল বা সরকারী সংস্থার যে ক্যান্টিনগুলি আছে তার সঙ্গে এবং প্রদত্ত হিসাব থেকে দেখা যাচ্ছে এই সরকার বিপুল পরিমাণ টাকা দিয়েছেন লিলি বিস্কুট কোম্পানীকে। এতদসত্ত্বেও লিলি বিস্কুট কোম্পানী খোলা-বাজারে অন্যান্য কোম্পানীর সঙ্গে প্রতিযোগিতায় দাঁড়াতে পারছেন না কেন? এখানে মার্কেটিং-এর যারা দায়িত্বে আছেন, তাঁদের কোন ত্রুটি-বিচ্যুতির জন্য কি হচ্ছে — কারণটা বলবেন কী?

**শ্রী পতিতপাবন পাঠক:** মাননীয় সদস্যকে জানাতে চাই, সমস্যা আছে, কিন্তু এ ব্যাপারে সরকার এবং পরিচালকমণ্ডলী উদাসীন নয়, কতটা কি করা যায় আমরা দেখছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার:** এখানে এই প্রশ্নটা করার কারণ হচ্ছে, এর আগে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বিষয়টি উত্থাপন করেছিলাম এই হাউসে। লিলি বিস্কুট কোম্পানীর যাঁরা দায়িত্বে আছেন তাঁরা প্রচুর সরকারী টাকা এই বিজ্ঞাপন ইত্যাদিতে অপচয় করেছেন। যেমন, আপনি বললেন, ১৯৮৭-৮৮, ১৯৮৮-৮৯ সালে ১ কোটি ৬৩ লক্ষ আর ২৫ লক্ষ সামথিং টাকা — এই যে বিপুল পরিমাণ টাকা বিজ্ঞাপনের জন্য ব্যয় হয়েছে — বোর্ড অফ ম্যানেজমেন্ট এই খরচটা এ্যাপ্রুভ করেছেন কিনা? এই বোর্ড অফ ম্যানেজমেন্টের মেম্বার মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় ছিলেন। মাত্র ৫০ হাজার টাকা ২ বছরে তৃষা ফুড প্রোডাক্টকে দেওয়া হয়েছিল, মুখ্যমন্ত্রীর এ্যাপ্রুভাল ছিল কি না?

**শ্রী পতিতপাবন পাঠক :** এ ব্যাপারে আলাদা প্রশ্ন দেবেন, আমি উত্তর দেব।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** এটা রেলিভান্ট কোশ্চেন, আলাদা প্রশ্ন দেবার কিছু নেই, নোটিশ দেবার প্রশ্ন নয়। আমার জিজ্ঞাস্য, এ্যাকোর্ডিং টু রুলস ২ বছরের বিজ্ঞাপনের ব্যয় এটা বোর্ড অফ ম্যানেজমেন্টের এ্যাপ্রুভাল নেওয়া দরকার। সেই বোর্ড অফ ম্যানেজমেন্টের মেম্বার ছিলেন মুখ্যমন্ত্রী স্বয়ং। আমার প্রশ্ন, মাননীয় মুখ্যমন্ত্রীর এ্যাপ্রুভাল নেওয়া হয়েছিল কি? আপনি এই যে ২৫ লক্ষ টাকার হিসাব দিলেন এটা বোর্ড অফ ম্যানেজমেন্টের এ্যাপ্রুভাল ছিল কিনা — ইয়েস অর নো?

**শ্রী পতিতপাবন পাঠক:** আপনার প্রশ্নের উত্তরে জানাচ্ছি, আপনি প্রশ্ন যেটা করেছেন সেটা এর মধ্যে আসে না। আপনি আর একবার পড়ে দেখুন। আপনি বিশদভাবে জানতে চাইলে তথ্য দিয়ে দেব।

**মিঃ স্পীকার :** মিঃ সরকার, দি মিনিস্টার হ্যাজ গিভিন হিজ রিপ্লাইজ। অন্য প্রশ্ন থাকলে আপনি জিজ্ঞাসা করুন।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** আমার জিজ্ঞাস্য এই যে, মার্কেটিংয়ের ব্যাপারে এখানে এরকম অভিযোগ আছে যে, এই শিল্প রিকনস্ট্রাকসনের ব্যাপারে এই ডিপার্টমেন্টের একজন ডেপুটি সেক্রেটারীর ঘনিষ্ট সম্পর্কের একজন অনভিজ্ঞ অফিসারকে রাখা হয়েছে, মার্কেটিং থেকে শুরু করে ৪টি দায়িত্বে, তার অপদার্থতার জন্য সরকারের দেয় এই টাকা অপচয় হচ্ছে।

**মিঃ স্পীকার :** নন এ্যালাউড।

**শ্রী কৃষ্ণধন হালদার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মন্ত্রী মহাশয়ের কাছ থেকে জানতে চাইছি যে, এই লিলি বিস্কুট কোম্পানীকে পুনঃপ্রতিষ্ঠিত করার জন্য বিজ্ঞাপন দেওয়া হয়েছে, অর্থও দেওয়া হয়েছে, সরকার থেক প্রায় ১ কোটি টাকার উপর। এর উদ্দেশ্য কোম্পানীর প্রোডাকসান বাড়ান, বাজারে বিস্কুট ছাড়া, ১৯৮৮-৮৯ এবং ১৯৮৯-৯০ এই দুই বছরে এই দুই কোম্পানীর কত বিস্কুট বাজারে বিক্রি হয়েছে এবং তাতে কত লাভ বা লোকসান হয়েছে?

**শ্রী পতিতপাবন পাঠকঃ** আমি মাননীয় সদস্যের প্রশ্নের উত্তরে জানাচ্ছি যে, যে মূল প্রশ্ন করা হয়েছিল তার সঙ্গে সংগতি রেখেই উত্তর তৈরী হয়েছে, এ প্রশ্নটা আলাদাভাবে করবেন, সমস্ত তথ্য দিয়ে দেবো।

**শ্রী অরুণকুমার গোস্বামী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি দয়া করে জানাবেন ডানকুনিতে ইস্টার্ন স্ন্যাক্স ফুড বিস্কুট কোম্পানাকে সরকার কিছু আর্থিক সাহায্য করেছেন কিনা বা আর্থিক সাহায্য করার জন্য কোন সহযোগিতা করেছেন কিনা?

**শ্রী পতিতপাবন পাঠকঃ** এ প্রশ্নটা কি করে আসছে জানি না। আমার এ সম্বন্ধে কোন তথ্য জানা নেই।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি — লিলি বিস্কুট কোম্পানীর ন্যায় আর কোন কোম্পানীকে রাজ্য সরকার কোন আর্থিক সহযোগিতা করেছেন কিনা এবং করলে তার পরিমাণ কত?

**মিঃ স্পীকার ঃ** এ প্রশ্ন ওঠে না, প্রশ্নের স্কোপ খুবই লিমিটেড।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে বলবেন কি — সরকারের আর্থিক সহযোগিতা যা চলছে তাতে এত লক্ষ টাকা দেওয়া যুক্তি সঙ্গত হয়েছে কি, আর বোর্ড অফ ম্যানেজমেন্ট যা আছে, সেই বোর্ড অফ ম্যানেজমেন্ট এটা দেখেছিল কী?

**মিঃ স্পীকার ঃ** কোথায় কে বিজ্ঞাপন দিচ্ছেন, কত টাকা খরচ হচ্ছে এ প্রশ্নের সঙ্গে কোন সংগতিই নেই, কাজেই এ প্রশ্ন আসে না।

**শ্রী নটবর বাগদী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে বলবেন কি—এই যে বিজ্ঞাপন দেওয়া হয়েছিল, আমার কাছে খবর আছে যে এটা গণদাবীতে দেওয়া হয়েছল। কর্তৃপক্ষ দেয়নি...

**মিঃ স্পীকার ঃ** না, না, এ প্রশ্ন আসে না, নট এ্যালাউড।

**[11.30 — 11.40 A.M.]**

**শ্রী সৌগত রায় ঃ** স্যার দেবপ্রসাদবাবু একটা রেলেভেন্ট কোয়েশ্চেন করেছেন যে, একটা ইউনিট যার ক্যাপটিভ মার্কেট আছে, রেশনের দোকানে সাপ্লাই দেওয়া হয়, তাকে কেন এত টাকার বিজ্ঞাপন দেওয়া হল? ইস্টার্ণ বিস্কুট, ইস্টার্ণ স্ন্যাকস ফুড, ব্রিটানিয়া বা লিপটন — তারা তো দিচ্ছে না। আপনাদের এত বড় ক্যাপটিভ মার্কেট থাকা সত্ত্বেও একটা লস মেকিং কোম্পানী যাকে ৫৭ লক্ষ টাকা হেল্প করতে হচ্ছে তাকে ২৫ লক্ষ টাকার বিজ্ঞাপন দিয়েছেন। আমার জিজ্ঞাস্য, ২৫ লক্ষ টাকার বিজ্ঞাপন দেবার ব্যাপারে ম্যানেজমেন্টকে কি জিজ্ঞাসা করেছেন এবং যদি তারা উত্তর দিয়ে থাকেন তাহলে কি উত্তর দিয়েছেন?

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** মাননীয় সদস্যের প্রশ্নের উত্তরে জানাচ্ছি যে, আমাদের ক্যাপটিভ মার্কেট যা আছে সেটা বড়জোর ৩০ পারসেন্ট। বিজ্ঞাপন দেওয়া হয় বিক্রি বাড়াবার জন্য, কিন্তু সেটা ফলপ্রসু হয়েছে কিনা খুঁটিয়ে দেখছি। রেলেভেন্ট প্রশ্ন করলে উত্তর দেবো।

**বিদ্যুৎ চুরি বন্ধে ব্যবস্থা**

*404 (অনুমোদিত প্রশ্ন নং *৯৪) **শ্রী অমিয় পাত্র ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কী ঃ

(ক) পর্ষদ এলাকায় বিদ্যুৎ চুরি বন্ধের জন্য সরকার ইতিমধ্যে কোন ব্যবস্থা গ্রহণ করেছেন কি ; এবং

(খ) 'হুকিং' ও 'ট্যাপিং' পদ্ধতিতে বিদ্যুৎ চুরির অপরাধে এপ্রিল, '৯০ থেকে মার্চ, ৯১ পর্যন্ত কতজনকে শাস্তি দেওয়া হয়েছে?

**ডঃ শংকরকুমার সেন ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ৯০-এর এপ্রিল থেকে ৯১-এর মার্চ পর্যন্ত ৫২৬ জনের বিরুদ্ধে মামলা দায়ের করা হয়েছে।

**শ্রী অমিয় পাত্র** : আমার অতিরিক্ত প্রশ্ন হল, আপনাদের এনার্জি জেনারেশন খরচ এবং সেই এনার্জি কনজিউমড্ বাবদ যে রেভিনিউ আপনারা পাচ্ছেন, এই দুই-এর মধ্যে তফাৎ কতটা। আর একটা বিষয় হল, ব্যবস্থা নিয়েছেন বলেছেন। এই ব্যবস্থা কি ধরণের?

**ডাঃ শংকরকুমার সেন** : প্রথমতঃ এই প্রশ্নটা এই কোয়েশ্চেনের সঙ্গে সঙ্গতিপূর্ণ নয়। টোটাল এনার্জি জেনারেশন এবং রেভিনিউ আর্নিং — এই দুই এর মধ্যে সঙ্গতি কোথায়? সেজন্য ডাইরেক্টলি এর উত্তর দেওয়া সম্ভব নয়। দ্বিতীয় প্রশ্ন সম্বন্ধে বলছি যে, পশ্চিমবঙ্গের বিভিন্ন অঞ্চলে পুলিশের সহায়তায় এবং পর্ষদের সিকিউরিটি ও ভিজিলেন্স শাখা বিভিন্ন সময়ে হানা দিয়ে বহু বিদ্যুতের বে-আইনী সংযোগ কেটে দেন এবং ঘরের বৈদ্যুতিক সরঞ্জাম বাজেয়াপ্ত করেন। উপরোক্ত সময়ের মধ্যে ৩০৪টি এইচ.টি. এবং মিডিয়াম ভোল্টেজে ৫০১৫টি হুকিং বিদ্যুৎ সংযোগ কেটে দেওয়া হয়েছে। এদের বিরুদ্ধে পুলিশের কাছে অভিযোগও দায়ের করা হয়েছে। দ্বিতীয়তঃ বিদ্যুৎ চুরি বন্ধ করবার জন্য গ্রুপ এবং পঞ্চায়েত, স্থানীয় বিধায়ক, মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান — এদের মত ব্যক্তিদের সহায়তায় সাপ্লাই অফিস জেলা স্তরে সভা-সমিতি করে এ ব্যাপারে জনসাধারণের সহায়তা কামনা করা হচ্ছে এবং হয়েছে। তৃতীয়তঃ পর্ষদের জন-সংযোগ দপ্তর থেকে দূরদর্শন, আকাশবাণী এবং সংবাদপত্রের মাধ্যমে বিদ্যুৎ চুরি সম্পর্কে জনসাধারণের সহায়তো কামনা করা হয়।

চতুর্থ হচ্ছে, স্থানীয় ইঞ্জিনিয়ার এবং সাপ্লাই অফিসের আধিকারিগণ গণ সংগঠনগুলি মাধ্যমে যোগাযোগ রেখে এই বিদ্যুৎ চুরি বন্ধের বিরুদ্ধে বিভিন্ন সময়ে ব্যবস্থা নিয়ে থাকে। পঞ্চম হচ্ছে, পর্ষদের সিকিউরিটি ও ভিজিলেন্স দপ্তর পুলিশের উচ্চ পদাধিকারিকের সাহায্য নিয়ে এই সমস্ত তদারকি করা হয়। এপ্রিল '৯০ পর্যন্ত ৮.৮৫৭ মিলিয়ান ইউনিট চুরি হয় এবং এই জন্য আমরা হিসাব করে দেখেছি ১১৯.৫৩৪ লক্ষ টাকা ক্ষতি হয়।

**শ্রী অমিয় পাত্র** : আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে একটা অতিরিক্ত প্রশ্ন করতে চাচ্ছি। বিদ্যুৎ চুরি করতে গিয়ে—যেহেতু চুরি-করতে গিয়ে সাত-পাঁচ ভাবে না—অনেক ট্রান্সফরমার পুড়ে যায়, দুর্ঘটনা ঘটে শুনেছি। ফলে এই ভাবে ট্রান্সফরমার পুড়ে যাওয়ার ফলে ক্ষতিগ্রস্ত হচ্ছি। এই ব্যাপারে আপনি ব্যবস্থা গ্রহণের কথা ভাবছেন কিনা?

**ডঃ শঙ্করকুমার সেন** : আমাদের স্টোরে কিছু কিছু ট্রান্সফরমার থাকে যাতে আমরা তাড়াতাড়ি রিপ্লেস করতে পারি। আমি রিসেন্টলী একটা চিঠি পাঠিয়েছি এবং অডিট রিপোর্ট যথার্থই বলেছেন যে বিভিন্ন জায়গায় ১০-১২ টি ট্রান্সফরমার খারাপ হয়ে থাকে। সেইগুলিকে প্রায়রিটির ভিত্তিতে রিপেয়ার করা হোক এই ধরনের একটা চিঠি বিদ্যুৎ পর্ষদের চেয়ারম্যানকে দিয়েছি।

**শ্রীদীপক সেনগুপ্ত** : মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে এই সময়ের মধ্যে ৫০১৫টি বিদ্যুৎ লাইন কেটে দেওয়া হয়েছে এবং এই ব্যাপারে ব্যবস্থা অবলম্বন করা হয়েছে। এই যে হুকিং এবং ট্যাপিং করে লাইন নেওয়া হয়েছে এই ব্যাপারে ওয়েষ্ট বেঙ্গল স্টেট ইলেক্ট্রিসিটি বোর্ডের কর্মচারীদের কেউ কেউ যুক্ত আছে কিনা এবং থাকলে তাদের বিরুদ্ধে কোন ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কিনা মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি? এই ব্যাপারে আলোচনার সময় আপনি বলেছেন যে ১ কোটি ১৯ লক্ষ টাকা ক্ষতি হয়েছে। এই মামলা গুলি দ্রুত নিষ্পত্তির জন্য কোন ব্যবস্থা গ্রহণ করেছেন কি? লক্ষ লক্ষ মামলা পড়ে থাকার জন্য হুকিং এবং ট্রপিং বেড়ে যাচ্ছে, এটা কমানোর জন্য কোন ব্যবস্থা নিয়েছেন কি?

**ডঃ শঙ্করকুমার সেন** : প্রথম প্রশ্নের উত্তর হচ্ছে আমার কাছে সেই রকম কোন অভিযোগ নেই যে বিদ্যুৎ পর্ষদের কর্মচারী এর সঙ্গে যুক্ত আছে। এই ব্যাপারে ডাইরেক্ট অভিযোগ না থাকলে কোন এ্যাকসান নেওয়া ডিফিকাল্ট। দ্বিতীয় পর্যায়ে রেস্টের ব্যাপারে যেটা বললেন সেই ব্যাপারে বলি, দিন পাঁচেক আগে আমার

কাছে একটা অর্ডিট রিপোর্ট তাতে আপনি যে পয়েন্ট দিয়েছেন সেটা আছে। আমাদের যে টাকা লস হয়েছে এই সবগুলি নিয়ে আমি চেয়ারম্যানের কাছে কিছু প্রশ্ন করেছি এবং বলেছি এই অভিযোগ গুলি আমি পেয়েছি। এই অভিযোগের ব্যাপারে আমার ডিপার্টমেন্টকে জানানো হোক যে কি ব্যবস্থা নেওয়া হচ্ছে যাতে ভবিষ্যতে ক্ষতি না হয় এবং কি ধরনের কার্য্যকারী ব্যবস্থা নেওয়া হচ্ছে। প্রয়োজনে আমার সঙ্গে ডিসকাস করতে পারেন বলেছি। এই রকম একটা চিঠি দিয়েছি। এফ. আই. আর-এর ব্যাপারে যেটা বলেছেন সেটা সঙ্গতভাবেই বলেছেন। এফ. আই. আর-এর যে রেজাল্ট সেটা পর্ষদকে ঠিকভাবে জানানো হচ্ছে না, সল্ট লেকে যে পর্ষদের অফিস আছে সেখানে এফ. আই. আর-এর রেজাল্ট ঠিকভাবে জানানো হচ্ছে না। সেখানে ঠিক ভাবে কো-অর্ডিনেশান হচ্ছে না।

**শ্রী মোজাম্মেল হকঃ** অনেক গ্রামীণ এলাকায় বৈদ্যুতিকরণের ক্ষেত্রে মিটারের অভাবে কয়েকজনকে মিটার দেওয়া হচ্ছে না। অর্থাৎ ১০০ জন গ্রাহক আছেন তার মধ্যে ১০ জনকে মিটার দেওয়া হচ্ছে। আর বাকি যাঁরা গ্রাহক আছেন তারা হুকিং এবং ট্যাপিং করে বিদ্যুৎ নিচ্ছে। আমি জানতে চাই এই ব্যাপারে আপনি কোন ব্যবস্থা গ্রহণ করবেন কি? পাশাপাশি দেখতে পাচ্ছি যে মিটার গুলি দেওয়া হচ্ছে সেইগুলি অত্যন্ত নিম্ন মানের। কখনও মিটার জোর ঘুরে যাচ্ছে, কখনও মিটার বন্ধ হয়ে যাচ্ছে, এই ব্যাপারে একটা সমস্যা দেখা দিয়েছে। এই ব্যাপারে আপনি কি ব্যবস্থা করবেন জানাবেন কি?

## [11.40—11.50 A.M.]

**ডঃ শঙ্করকুমার সেনঃ** আমি এই প্রশ্নের উত্তরে জানাচ্ছি যে, আমি এই ব্যাপারে ইঞ্জিনিয়ারদের সঙ্গে মিটিং করেছিলাম, সেখানে এই প্রশ্ন নিয়ে তাদের সঙ্গে ডিসকাসান করা হয় এবং তাতে এটাই বোঝা গেছে যে আমাদের প্রয়োজনের যে মিটার সেটা আমরা পাই না। আমি শুনেছি একজন মাননীয় সদস্য বলেছেন যে বিদ্যুৎ পর্ষদে একটা সার্কুলার বেরোয় যে গ্রাহকরা নিজেরা মিটার কিনে নিতে পারে। এটা দক্ষিণবঙ্গে চালু আছে কিন্তু উত্তরবঙ্গে চালু নেই। আমি এই সংবাদ পেয়ে খোঁজ করেছি এবং এও খোঁজ পেয়েছি যে মিটার রিডিং পর্যন্ত হয় না, মিটার যে খারাপ হয়ে আছে সেই ধরনের খবরও পেয়েছি। এরজন্য ব্যাপকভাবে আমি অনুসন্ধান করার ব্যবস্থা করেছি। তবে মাননীয় সদস্যরা জেনে রাখুন যে, স্টেট ইলেক্ট্রিসিটি বোর্ডের ৪টি জোন আছে, সেই ৪টি জোনকে আলাদা করে ওয়ার্কিং অটোনমি করে দেবার চেষ্টা করছি। জোনাল ম্যানেজারই এর সবটা কন্ট্রোল করেন। কলকাতা থেকে এই সবটা কন্ট্রোল করার অসুবিধা আছে। সেইজন্য আমি ডিসেনট্রালাইজ করার কথা চিন্তা-ভাবনা করছি। এই ধরনের ছোটখাট ব্যাপার যথা লাইন ট্যাপিং, হুকিং প্রভৃতি দেওয়ার জন্য ডিসেন্ট্রালাইজ করতে হবে। ডিসেন্ট্রালাইজ করলে একটা ইনফরমেশান সিস্টেম ডেভোলাপ করা যাবে।

**শ্রী রঞ্জিত পাত্রঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, গ্রামাঞ্চলে যে কনজিউমাররা বিদ্যুৎ নিচ্ছে, সেখানে যে মিটার থাকার প্রয়োজন সেটা না থাকার জন্য মিটার বিহীন বিদ্যুৎ নিচ্ছে। এবং সেখানে দেখা গেছে বিদ্যুৎ পর্ষদের কর্মীরা যে পরিমাণ বিদ্যুৎ ব্যবহারের জন্য টাকা হওয়া উচিত সেই পরিমাণ টাকা না নিয়ে একটা মোটামুটিভাবে টাকা নিচ্ছে। ফলে এতে সরকারের আর্থিক ক্ষতি হচ্ছে, আমার প্রশ্ন এই মিটার যেগুলোতে নেই সেই ব্যাপারে আপনি কি ব্যবস্থা গ্রহণ করবেন ঠিক করেছেন?

**ডঃ শঙ্করকুমার সেনঃ** এটা আমার জানা আছে এবং আমি জানি বেশ কিছু জায়গাতে মিটার না থাকায় গ্রাহকদের কাছ থেকে মাম্বলি একটা টাকা নেওয়া হবে এটা ঠিক করে নেওয়া হয়। কতটা পয়েন্টে হবে তার উপরে বেশ করে এই হিসাব করা হয়। কিন্তু দেখা গেছে যে একটি প্ল্যাক থেকে লাইন নিয়ে হিটার জ্বালিয়ে রান্না করা হচ্ছে। এই হিটারকে ইউটিলাইজ করার জন্য বিদ্যুৎ নেওয়া হচ্ছে এবং তার যতটা বিদ্যুতের জন্য

পয়সা দেবার কথা সেক্ষেত্রে বেশী বিদ্যুৎ খরচ করে কম পয়সা দিচ্ছে। আমরা সব কিছু জেনেও কিছু করতে পারছি না। আমার মনে হয় এ সবের উপরে একটা মনিটারিংয়ের দরকার আছে।

**শ্রী হরিপদ জানা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে হুকিং এবং ট্যাপিং হচ্ছে, এবং এটা আমরাও জানি। কিন্তু একথা তো সত্যি যে গ্রামের লোকেরা দীর্ঘ ৩-৪ বছর ধরে বিদ্যুৎ লাইন পাবার জন্য আবেদন করে আছেন, বিদ্যুৎ পাচ্ছেন না। ফলে ২-৩ বছর অপেক্ষা করার পরে তারা হুকিং এবং ট্যাপিং করে অন্য অন্য বাড়ী থেকে বিদ্যুৎ নিয়ে থাকে। সেইজন্য আমার প্রশ্ন যারা বিদ্যুতের লাইন পাবার জন্য আবেদন করেছে তারা যাতে তাড়াতাড়ি বিদ্যুৎ পায় সেই ব্যাপারে মন্ত্রী মহাশয় কোন ব্যবস্থা গ্রহণ করেছেন কি?

**শ্রী শঙ্করকুমার সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য যেটা বললেন সেই ব্যাপারে আমি নিবেদন করছি, আপনি যা বললেন সেটা আমি ব্যক্তিগত ভাবে চেষ্টা করছি যে লাইন চলে গেছে সেখানে অন্য ভাবে ট্যাপ করছে এই রকম একটা জিনিষ হচ্ছে, তবে কত তাড়াতাড়ি দেওয়া যায় সেটা আমি আগের প্রশ্নোত্তরে বলেছি। সবটাই নির্ভর করছে আমাদের যে টাকা দেওয়া হয়েছে সেটা কি ভাবে খরচ করব। আমি ব্যক্তিগতভাবে ইঞ্জিনিয়ারদের সঙ্গে কথা বলেছি প্রথমে যেখানে ইনকমপ্লিট আছে খুঁটি আছে, তার নেই সেইগুলি আগে শেষ করব অন্য কাজ হাতে নেওয়ার আগে।

### নকল ISI মার্কা গ্যাস সিলিণ্ডার, প্রেসার রেগুলেটার ইত্যাদি বিক্রয়

*405 (অনুমোদিত প্রশ্ন নং *৭৬৭) **শ্রী অরুণকুমার গোস্বামী ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কী ঃ

(ক) ইহা কি সত্য যে, অসাধু ব্যবসায়ীরা নকল আই এস আই ছাপমারা গ্যাস সিলিণ্ডার, গ্যাস ওভেন এবং গ্যাস প্রেসার রেগুলেটার ঢালাওভাবে বাজারে বিক্রি করছেন ; এবং

(খ) সত্য হলে, ঐ সমস্ত নকল জিনিস ব্যবহারের ফলে এ পর্য্যন্ত কতগুলি দুর্ঘটনা ঘটেছে ; এবং

(গ) ঐসব অসাধু ব্যবসায়ীদের বিরুদ্ধে সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**শ্রী অরুণকুমার গোস্বামী ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়, আপনি নিশ্চয় জানেন যে, কয়েকদিন আগে সংবাদপত্রে বেরিয়েছিল আজকাল পত্রিকায় যে এই অসাধু ব্যবসায়ীদের ধরা হয়েছে, গ্রেপ্তার করা হয়েছে। এবং এই ঘটনায় সিলিণ্ডার বার্স্ট করে একজন মারা গিয়েছে, অথচ আপনি এই রকম বলছেন যে এই রকম ঘটনা নেই, অথচ শহরের চতুর্দিকে এই রকম জাল সিলিণ্ডার বিক্রি হচ্ছে, এই ব্যাপারে কিছু জানাবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** এখানে প্রশ্নটা যে ভাবে করা হয়েছে আমি সেই রকম উত্তর দিয়েছি। এখানে আপনি বলেছিলেন যে অসাধু ব্যবসায়ীরা নকল আই. এস. আই. ছাপ মারা গ্যাস সিলিণ্ডার, গ্যাস ওভেন, এবং প্রেসার রেগুলেটার ঢালাও ভাবে বাজারে বিক্রি করছেন, আমি বলছি এই রকম সাধারণ ভাবে আমাদের কাছে খবর নেই, তবে আমি প্রশ্নটা পাওয়ার পর খবর নিই আমাদের কাছে এই রকম রিপোর্ট এসেছে কিনা। সেখানে একটা কোম্পানী চম্পকলাল এ্যাণ্ড কোম্পানী, ২৫ নং ওল্ড চায়না বাজার ষ্ট্রীট উনি আই. এস. আই. মার্কা ছাড়া ৪. ৭. ৯১ তে ধরা পড়েছেন এবং বিক্রি করেছিলেন । ওর গোডাউন থেকে প্রেসার রেগুলেটার ধরা পড়েছে এবং এই ব্যাপারে দেখা হচ্ছে ওর বিরুদ্ধে মামলা হবে, এ ছাড়া আমার কাছে আর বিশেষ কোন খবর নেই।

**শ্রী অরুণকুমার গোস্বামী :** স্যার, আপনি নিশ্চয় জানেন আমাদেরও খবর আছে যে কলকাতার এই শহরে অসাধু ব্যবসায়ে ছেয়ে গেছে, এতে আরো দুর্ঘটনা হবে এই রকম আশঙ্কা করছি, এর জন্য আপনি বিশেষ কোন ব্যবস্থা নেবেন কিনা?

**শ্রী জ্যোতি বসু :** মাননীয় সদস্য যখন দৃষ্টি আকর্ষণ করলেন যে এখনও আছে, আমাদের কাছে খবর নেই এটা উনি জানেন, এটা হলে বিপদ জনক হবে, তখন নিশ্চয় দেখব।

**শ্রী অরুণকুমার গোস্বামী :** মাননীয় অধ্যক্ষ. মহাশয় মাননীয় মন্ত্রী যে চম্পক লাল ব্যবসায়ীর কথা বললেন, এর সম্বন্ধে অর্থাৎ এই ব্যক্তি কে এবং কোথাকার ব্যবসায়ী মানুষ এটা আপনি জানেন কিনা?

**শ্রী জ্যোতি বসু :** উনি কোথাকার মানুষ-ভারতবর্ষের মানুষ, এই কোম্পানীটি হচ্ছে চম্পকলাল কোম্পানী, ২৫ ওল্ড চায়না বাজার স্ট্রীট।

**শ্রী প্রবীর ব্যানার্জী :** মাননীয় মুখ্যমন্ত্রী জবাব দেবেন কি অরুণ গোস্বামী মহাশয় বলেছেন অসাধু ব্যবসায়ীদের কথা, আমি জানি বারাসাত এলাকায় এবং বনগাঁ এলাকায়.....

**মীঃ স্পীকার :** এটা হবে না, জানা কথা নিয়ে প্রশ্ন হবে না, আমি এটা এ্যালাও করছি না।

**ক্যানিং থানা এলাকায় ১৩২ কেভি সাব-স্টেশন নির্মাণ**

*406 (অনুমোদিত প্রশ্ন নং *১২৮৪) **শ্রী বিমল মিস্ত্রী :** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কী :

দক্ষিণ ২৪-পরগণা জেলার ক্যানিং থানা এলাকায় ১৩২ কেঃ ভিঃ সাব-স্টেশান নির্মাণের কোন পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কিনা?

**ডঃ শংকরকুমার সেন :**

ক) বর্তমানে এরকম কোনো পরিকল্পনা নাই।

**[11.50—12.00 NOON]**

**শ্রী বিমল মিস্ত্রি :** প্রতি বছর জেলা পরিকল্পনা থেকে ব্লকের জন্য যে টাকা ব্যয় করা হয় ইলেকট্রিফিকেশানের জন্য, ক্যানিং অঞ্চলগুলির জন্য গত বৎসর কত টাকা অনুমোদিত হয়েছে এটা কি মাননীয় মন্ত্রী বলতে পারবেন?

**ডঃ শংকরকুমার সেন :** মাননীয় সদস্য, আমি অত্যন্ত দুঃখিত এই টাকার অঙ্কটা এখুনি আমার কাছে নেই।

**নির্বাচনের পর বিজয় মিছিল কেন্দ্র করে সংঘর্ষ**

*407 (অনুমোদিত প্রশ্ন নং *৬৮৩) **শ্রী শৈলজা কুমার দাস :** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কী :

(ক) ইহা কি সত্য যে, নির্বাচনের পর বিজয় মিছিলকে কেন্দ্র করে নানা স্থানে সংঘর্ষ হয়েছে ;

(খ) সত্য হলে, সংঘর্ষে হতাহতের সংখ্যা কত ;

(গ) উক্ত ঘটনায় হতাহতদের ক্ষতিপূরণ দেওয়ার কোন ব্যবস্থা হয়েছে কিনা ; এবং

(ঘ) "গ" প্রশ্নের উত্তর হ্যাঁ হলে ইতিমধ্যে কোথায় এবং কতজনকে ক্ষতিপূরণ দেওয়া হয়েছে?

**শ্রী জ্যোতি বসু :**

(ক) হ্যাঁ

(খ) নিহতের সংখ্যা — ৩ এবং আহতের সংখ্যা — ৭৫

(গ) না।

(ঘ) প্রশ্ন ওঠে না

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, কোথায় কোথায় এই মৃত্যুজনিত দুঃর্ভাগ্যজনক ঘটনা ঘটেছিলো এবং তাঁদের রাজনৈতিক পরিচিত কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** সেটা আলাদা প্রশ্ন না হলে বলতে পারবো না কোথায় হয়েছে। ৭৫ জন আহত হয়েছে। কোথায় কোথায় কত হয়েছে তা বলা যাবে না। আমি তো আগেই বললাম যে, তিনজন মারা গেছে তার মধ্যে দুজন হচ্ছে সি. পি. এমের. এবং কংগ্রেসের একজন। আর ৭৫ জন যে আহত হয়েছে, - সি. পি. এম. ২৩, কংগ্রেস ১, জে. কে. পি. ১২, জে.এম. এম. ৩, পুলিশ ২ আর অন্যান্য ১৫ জন। এর জন্য ৪৯ জনকে গ্রেপ্তার করা হয়েছে, সি. পি. এম. ২৬, কংগ্রেস ৯, অন্য ৩ জন।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** এই দুর্ভাগ্যজনক ঘটনা ঘটার আগে অর্থাৎ নির্বাচনের পরে বিজয় মিছিল এর ব্যাপারে সিদ্ধার্থবাবু আপনাকে প্রস্তাব দিয়েছিলেন মিটিং করবার জন্য ওনার সঙ্গে কিন্তু আপনি কেন মিটিং করলেন না?

**শ্রী জ্যোতি বসু ঃ** এই প্রশ্নটা বারে বারে উঠেছে, সিদ্ধার্থবাবু চিঠি লিখেছিলেন এবং আমার যা করবার আমি করেছি। বলেছিলাম যে কোনো অফিসারের সঙ্গে আলোচনা করতে পারেন যদি আপনার কোনে সন্দেহ থাকে, আপনার যদি কোনো খবর থাকে। তাঁর আর জবাব পাইনি। আমার অফিসারদের কাছেও আসেনি।

**শ্রী তোয়াব আলি ঃ** মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আমি জানতে চাইছি, প্রশ্নের উত্তরে বললেন, দেখা যাচ্ছে সি. পি. এমের. লোকই বেশী মরেছে, জখমও আমরা বেশী হয়েছি। গ্রেপ্তারও আমরা বেশী হয়েছি। কংগ্রেসের লোক মারছে অথচ গ্রেপ্তার হচ্ছি আমরা এর কারণটা কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** সেটা নির্দিষ্ট করে কিছু বলা যায় না। ওইভাবে অঙ্কের হিসাবও হয়না। একটা জায়গাতে দশজন, একটা জায়গাতে তিনজন আর অ্যারেস্ট যে নির্দিষ্টভাবে করতে হবে এমন কোনো কথা নেই। আর অ্যারেষ্ট হলেই যে দোষী বলে প্রমাণিত হবে এমন কোনো কথাও নেই। যতক্ষম না কোর্টে প্রমাণিত হচ্ছে তার হিসাব করা যায় না। এইরকম ভাবে হিসাব করা যায় না।

**শ্রী সুকুমার দাস ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জানাবেন কি, আমি নবাগত সদস্য হিসাবে যখন এ্যাসেম্বলীতে এসে ছিলাম আমি সেদিন মাননীয় রাজ্যপালের ভাষণ খুব মাইনিউটলি শুনেছিলাম। স্মৃতিশক্তি দুর্বল না হলে, সেই ভাষণের শেষে বলেছিলেন যেভাবে রাজনৈতিক মৃত্যু হচ্ছে তাতে সমস্ত রাজনৈতিক দলের সঙ্গে পাশাপাশি বসে আলোচনা করে যদি সমাধান করতে পারি তাহলে মৃত্যুর সংখ্যা কমবে। বর্তমানে আপনি বলছেন, সিদ্ধার্থবাবু যে চিঠি দিয়েছেন তার উত্তরে আপনি বলেছেন আমি যা করবার করে দিয়েছি। আপনি যেহেতু মুখ্যমন্ত্রী আপনার নাম, ধাম আছে সেদিক থেকে এবং বিরোধীদলের নেতা হিসাবে সিদ্ধার্থ শংকর রায় যে চিঠি দিয়েছিলেন তার ওপর মিটিং করলেন না কেন?

**মিঃ স্পিকার ঃ** এটা তো ওপিনিয়নের ব্যাপার। এ হবে না।

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** আমার অতিরিক্ত প্রশ্ন হল যেহেতু বিষয়টা উঠেছে এবং মাননীয় মুখ্যমন্ত্রী এই প্রসঙ্গে বললেন আমি সেজন্য জিজ্ঞাসা করছি আপনি তো সকলকে মানুষের মত মনে করেন, কিন্তু বিরোধী দলের নেতা আপনার অফিসারদের এখানে বলেছেন চাকর-বাকর মনে করেন, আপনি কি মনে করেন যিনি অফিসারদের চাকর-বাকর মনে করেন তাঁদের সঙ্গে বসবেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** সংবাদপত্রে আমি দেখেছি, আমি শুনতে পাইনি, এটা ঠিক কথা বিরোধী দলের নেতা কেন এইভাবে ভাষা প্রয়োগ করলেন জানি না। তিনি বলেছেন চাকর-বাকরদের সঙ্গে কেন আমি থাকব, এটা বলা উচিত নয়। এটা বিবেচনা করবেন, কারণ, ওঁদের সঙ্গে তো কথা বলতে হবে এইসব ঘটনা সম্বন্ধে। যেখানে সেখানে এইরকম হচ্ছে গ্রুপ ক্লাস যা কিছু বলি সে সম্বন্ধে আমাদের ইনস্ট্রাকসান আছে পুলিশের কাছে এবং সবচেয়ে ডি. এম.এস. পি.-র কাছে, তাঁরা ডেকে নেন বোঝান, তবে ব্যক্তিগত কোন হত্যা হলে কিছু করা যায় না, অন্যান্য ক্ষেত্রে নিয়ম আছে। উপরের দিকে চাকর-বাকরের সঙ্গে যদি বসতে না চান তাহলে তলার দিকে হবে, তলার দিকে বিরোধী পক্ষ বসবেন, আমাদের পক্ষও বসবেন, এইসব আমরা করতে চাই।

**শ্রী জ্ঞানসিং সোহনপাল ঃ** Will the Hon'ble Chief Minister be pleased to state the nature of injuries sustained by the victims at Kandua in Howrah District?

**মিঃ স্পীকার ঃ** How can he say that? It is not allowed.

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি, গত নির্বাচনের আগে থেকে পশ্চিমবঙ্গে সমাজ বিরোধীদের এক অংশকে সংগঠিত করে এই রাজ্যে বিরোধী দল যেভাবে চেষ্টা করেছিলেন নির্বাচনকে বাঞ্চাল করবার জন্য, এর সঙ্গে কিছুটা মদত নানাভাবে পর্যবেক্ষককে কেন্দ্র করে যেভাবে হয়েছে, হাওড়ায় নির্বাচনে উৎসাহ দিয়ে যেভাবে করা হয়েছে তাতে যেভাবে উত্তেজনক পরিস্থিতি ছিল সেই তুলনায় পশ্চিমবঙ্গে নির্বাচনের পূর্বে এবং নির্বাচনোত্তর হামলা অনেক কম হয়েছে কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** যদিও এটা এর থেকে উঠে না কিন্তু একথা ঠিক যে নির্বাচন শান্তিপূর্ণ হয়েছে এবং এটা যে হয়েছে বিরোধী পক্ষ থেকে সার্টিফিকেট পেয়েছি। কারণ, ওরা বলেছেন এমনভাবে সায়েন্টিফিক রিগিং হয়েছে যে আপাত দৃষ্টিতে কিছু বোঝা যায় নি, ভেতরে ভেতরে মন্ত্রবলে কিছু হয়ে গেছে। এটা তো এ্যাডমিনিস্ট্রেশানের, আমারে প্রতি ওঁদের সকলের সার্টিফিকেট।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি নির্বাচন হওয়ার সময় সংঘর্ষ হয়েছে এবং নির্বাচনের পরে সংঘর্ষের সম্ভাবনা আছে। এরজন্য আপনি কি কি প্রিকসানের ব্যবস্থা, কি কি উপদেশ আপনার প্রশাসনকে দিয়েছেন? আমরা বার বার বলেছি নির্বাচনোত্তর সংঘর্ষ এড়াবার জন্য আপনার প্রশাসনকে বিশেষভাবে কোন উপদেশ, ব্যবস্থা নেওয়ার, সতর্ক থাকার পরামর্শ দিয়েছিলেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** বিশেষ ব্যবস্থা নেওয়া হয়েছিল বিশেষ করে দিল্লী থেকে যখন চীফ ইলেকশান কমিশনার বলতে আরম্ভ করলেন যে এখানে অরাজকতা, দাঙ্গা হাঙ্গামা হতে পারে, হিংসাত্মক কার্যকলাপ হতে পারে। আমরা বিশেষ ব্যবস্থা নিয়ে ছিলাম, যারজন্য নির্বাচনের সময় কোন ক্ল্যাশ হয়নি। আমরা জানি আমাদের আরতি দাসগুপ্তকে ইঁট মারা হয়েছিল, বীরভূমে আমার গাড়ি আটকান হয়েছিল তাতে কংগ্রেস বলেছে আমাদের এই রকম পরিকল্পনা ছিল না, স্থানীয় ছেলেরা কিছু করেছে। পরবর্তীকালে উত্তর দিয়েছি যে আমরা সমস্ত প্রিকশান নিয়েছিলাম। কিন্তু কংগ্রেস যদি মনে করে যে কোথাও দাঙ্গা হাঙ্গামা করতে হবে তাহলে সব সময় সেই খবর পাওয়া যায় না। আমাদের দেখতে হবে যাতে শান্তি বজায় থাকে। গণতান্ত্রিক আন্দোলন করা প্রত্যেকের অধিকার আছে, কিন্তু সেটা যাতে শান্তিভঙ্গ না হয়, দাঙ্গা-হাঙ্গামা না হয়, পুলিশের উপর আক্রমণ না হয়, থানা দখল না হয় এইসব দেখতে হবে।

**[12.00—12.10 P.M.]**

**মিঃ স্পীকার ঃ** নাউ কোয়েশ্চেন আওয়ার ইজ ওভার। ডঃ জয়নাল আবেদিন, ডাঃ শঙ্কর সেন ক্লাস নেবেন বলেছেন বলে আপনারা বয়কট করছেন। কিন্তু আমি যদি বলি ক্লাস নেব, তাহলে আপনারা আমাকে কি করবেন?

**শ্রী জ্যোতি বসু :** স্পীকার মহাশয়, আমি এসে শুনলাম কংগ্রেস থেকে ডঃ শঙ্কর সেনের কাছে প্রশ্ন করা হচ্ছে, না ওঁর মন খারাপ হয়েছে। ওঁর মনে হয়েছে এইরকম একটা রিফ্লেকসন এর উপর হচ্ছে। উনি জানেন না কি করে প্রশ্নে উত্তর দিতে হয়। পার্লামেন্টে এ্যাসেম্বলীতে কত রকম এইসব কথাবার্তা হয় —আপনারা এই সব মনে করবেন না। আপনারা কেন এইসব মনে করছেন?

**ডঃ শংকরকুমার সেন :** স্যার, আমি একটা কথা বলি, সেটা হচ্ছে এই — আমি কিন্তু কথাটা হিউমারাসলি বলেছিলাম। আমি যখন উত্তর দিচ্ছিলাম তখন নিশ্চয় আমার হাসি হাসি মুখ দেখেছেন। আমি হাসতে হাসতেই বলেছিলাম ৪০ বছর মাস্টারি করেছি, স্পীকার মহাশয় যদি অনুমতি দেন তাহলে ক্লাস নেব। আপনারা অন্যভাবে নিয়েছেন, সেইজন্য আমি দুঃখিত। ইট ওয়াজ ওনলি এ হিউমার। মাননীয় মুখ্যমন্ত্রীকে বলব — এটা ঠিকই, বিদ্যুৎ অথবা যে কোন বিভাগের কাজ ভালভাবে করতে গেলে এক সঙ্গে সহযোগিতা নিয়ে করতে হবে। নমস্কার।

**ডাঃ জয়নাল আবেদিন :** এই পরিপ্রেক্ষিতে আমরাও কিছু মন্তব্য করেছি স্যার। উই রিগ্রেট ইট, লেট আস ফরসেক এ্যাণ্ড ফরগিভ।

**মিঃ স্পীকার :** ডাঃ আবেদিন, পার্লামেন্টে-এখানে তো গাল-মন্দ দেওয়া যায় খুব সভ্য ভাষায়। আমি সরাসরি আপনাকে মিথ্যাবাদী বলতে পারি না, কিন্তু অসত্য কথা বলছেন, এইভাবে বলতে পারি। এখন কথা হচ্ছে — আপনারা ওনাকে পণ্ডিত বলেছিলেন, মাস্টারমশাই বলেছিলেন। আর উনিও বলেছিলেন, আমি ক্লাস নেব। তাহলে এঁতে অন্যায়ের কি হয়েছে? আপনারা মাস্টারমশাই বলবেন, আর উনি ক্লাস নেবেন বলতেই আপনাদের আপত্তি—

## Starred questions (to which answers were laid on table)

### গোবরডাঙ্গায় ৩৩ কে. ভি. বিদ্যুৎ স্থাপন

*197 (অনুমোদিত প্রশ্ন নং *১০৬৮) **শ্রী প্রবীর ব্যানার্জী :** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কী :

ইহা কি সত্য যে, ২৪-পরগণা জেলোর গোবরডাঙ্গাতে ৩৩ কে. ভি. বিদ্যুৎ স্টেশন স্থাপনের সিদ্ধান্ত গৃহীত হওয়া সত্ত্বেও উক্ত সাব-স্টেশনটি নির্মাণের কাজ এখনও শুরু করা যায় নি?

### Minister-in-charge of the Power Department :

হ্যাঁ।

### বিদ্যুতের তার চুরি

*408 (অনুমোদিত প্রশ্ন নং *৭০০) **শ্রী রাজদেও গোয়ালা :** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :

(ক) ১৯৮৬ থেকে ১৯৯০ এই পাঁচ বছরে রাজ্যের বিভিন্ন স্থানে বিদ্যুতের তার ও অন্যান্য সাজ-সরঞ্জাম চুরির ফলে বিদ্যুৎ সরবরাহে বিঘ্নের কতগুলি ঘটনা ঘটেছে ; এবং

(খ) এ ধরণের চুরি রোধ করার জন্য সরকারের পক্ষ থেকে কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

### Minister-in-charge of the Power Department :

(ক) ৪৬১৭টি ঘটনার রিপোর্ট পাওয়া গেছে।

(খ) এ ধরনের চুরি রোধ করার জন্য সরকারের পক্ষ থেকে নিম্নলিখিত প্রতিরোধ ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

(১) সমস্ত চুরির অভিযোগ থানাতে দায়ের করা হয়েছে, যাতে অপরাধীদের শাস্তির ব্যবস্থা করা যায়।

(২) চুরি রোধের উপায় সুনিশ্চিত করার জন্য উচ্চতর পুলিশ অফিসার এবং রাজ্য বিদ্যুৎ পর্ষদের অফিসারদের নিয়মিত আলোচনার ব্যবস্থা করা হয়েছে।

(৩) ক্ষতিগ্রস্ত এলাকাগুলিতে পুলিশী টহল ও অবস্থানের মাত্রা বৃদ্ধি করা হয়েছে।

(৪) স্থানীয় পুলিশ ও সি. আই. ডি.-র সহায়তায় দাগী আসামী ও যারা ঐ সমস্ত সরঞ্জাম বিক্রয়ের জন্য গ্রহণ করে থাকে তাদের উপর কঠোর নজরদারীর ব্যবস্থা হয়েছে।

(৫) ক্ষতিগ্রস্ত এলাকায় পর্ষদের উদ্যোগে স্থানীয় থানা ও পঞ্চায়েত সমিতির সহায়তায় আর. জি. পার্টি গঠন করা হয়েছে।

(৬) কিছু কিছু জায়গায় চুরির প্রবণতা রোধ করার জন্য এ.সি.সি.আর তারের বদলে মিশ্র ধাতুর তার দেওয়া হয়েছে।

(৭) জেলা ও গ্রুপস্তরে জনসাধারণের সর্বাঙ্গীন সহযোগিতা লাভের উদ্দেশ্যে কো-অর্ডিনেশন কমিটি গঠন করা হয়েছে।

**স্টোনম্যান কর্তৃক খুনের ঘটনা**

*409 (অনুমোদিত প্রশ্ন নং *৪৬৪) **শ্রী সুব্রত মুখার্জী :** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :

(ক) ১৯৯০ সালের মার্চ হইতে ডিসেম্বর পর্য্যন্ত কলকাতা শহরে স্টোনম্যান কর্তৃক খুনের কোন ঘটনা ঘটেছে কি ; এবং

(খ) "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হলে, উক্ত খুনের কারণ অনুসন্ধানের ব্যাপারে সরকার এ পর্য্যন্ত কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন ?

**Minister-in-charge of the Home (Police) Department :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্যামপুর ১নং ব্লকের অচল নলকূপ**

*410 (অনুমোদিত প্রশ্ন নং *১০৫৪) **শ্রী রবীন্দ্র ঘোষ :** জনস্বাস্থ্য কারিগরী বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :

(ক) ইহা কি সত্য যে, হাওড়া জেলার শ্যামপুর ১নং ব্লকে কিছু সংখ্যক নলকূপ অচল হয়ে পড়ে রয়েছে ;

(খ) সত্য হলে, ইহার সংখ্যা কত ; এবং

(গ) উক্ত এলাকায় জল সঙ্কট মোচনের জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন ?

**Minister-in-charge of the Public Health and Engineering Department :**

(ক) হ্যাঁ।

(খ) ১১৫টি

(গ) মেরামতযোগ্য নলকূপগুলি মেরামতের ব্যবস্থা করা হচ্ছে। এছাড়া কিছু পুরাতন নলকূপ পুনর্খনন এবং নতুন নলকূপ খনন করার উদ্যোগ নেওয়া হয়েছে।

**Steps taken to open the closed Ramnagar Cane and Sugar Company**

*411. (Admitted Question No. *935) **Shri Abdus Salam Munshi :** Will the Minister-in-Charge of the Industrial Reconstruction Department be pleased to state :—

(a) if it is a fact that Ramnagar Cane and Sugar Company at Palasy in the district of Nadia had been closed for the last several years ;

(b) if so, the steps taken to re-open the same?

**Minister-in-charge of the Industrial Reconstruction Department :**

(a) Yes.

(b) The case stands referred to the BIFR which is examining its revival proposal. Recently there has been a partial reopening of the factory though production is yet to start. The unit can reopen fully as also run viably only when there is a full rehabilitation package sanctioned by BIFR.

**মেদিনীপুর জেলা বিভাজন**

*412 (অনুমোদিত প্রশ্ন নং *৫৭৫) **শ্রী প্রশান্ত প্রধান ঃ** স্বরাষ্ট্র (কর্মবৃন্দ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ

(ক) প্রশাসনিক সংস্কার কমিটির রিপোর্ট অনুসারে মেদিনীপুর জেলাকে বিভক্ত করার পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনা কার্যকরী হবে বলে আসা করা যায়?

**Minister-in-charge of the Home (PAR) Department :**

(ক) এই ধরনের কোন পরিকল্পনা সরকারের এখন পর্যন্ত নাই।

(খ) প্রশ্ন উঠে না।

**Meeting of the State Council of Science and Technology**

*413 (Admitted Question No. *672) **Dr. Tarun Adhikari and Shri Saugata Roy :** Will the Minister-in-Charge of the Science and Technology Department be pleased to state :—

(a) the total number of meetings of the State Council of Science and Technology held during the financial years 1989-90 and 1990-91; and

(b) the major decisions, if any, taken in the meetings ?

Minister-in-charge of the Science and Technology Department :

1. Total no. of meetings 1989-90—two

1990-91—one

2. Major decisions are given below :

Meeting on 16.8.89— **Decision no. one**

The State Council agreed to release Rs. 11,41,230/- in favour of Science and Technology Entrepreneurship Park at IIT Kharagpur for acquisition of land under West Bengal Land Acquisition Act (ii) 1948.

**Decision no. two**

The Council agreed to release Rs. 8,00,000/- in favour of West Bengal State Electricity Board for setting up two hundred Solar Photovoltaic Panels in rural areas.

**Decision no. three**

The Council agreed that this Department may incur expenditure up to Rs. 5,00,000/- for procurement of equipments for the Remote Sensing Centre.

**Decision no. four**

Cryogenic Centre located in Jadavpur University should be transferred from the control of Commerce and Industry Department to this Department.

Meeting on 2.2.90— **Decision no. 1.**

The Council approved programmes of the Department in connection with the celebration of National Science Day on 28.2.90 involving an expenditure of Rs. 60,000/—in Darjeeling Hill Council and Rs. 7.75 lakhs in the other areas.

**Decision no. 2.**

The Council agreed to release Rs. 34.72 lakhs in favour of six Universities for pro-

curement of some special instruments in University Science Instrumentation Centre.

**Decision no. 3.**

The Council stressed that maximum no. of School Science projects should be supported.

**Decision no. 4.**

The Council approved placing of funds of Rs. 8.53 lakhs to West Bengal State Electricity Board for experimental construction of a demonstration building, for repair of a village cuchha road and for construction of 1 km village road with fly ash aggregate.

**Decision no. 5.**

The Council agreed to release of Rs. 4.395 lakhs with West Bengal Khadi and Village Industries Board for setting up of two Mini Jute yarn Processing units at Hotar, South 24-parganas and Udaynarayanpur, Howrah.

Meeting on 10.12.90— **Decision no.1.**

The Council approved the proposal for transfer of Institute of Wet land Management to this Department from Fisheries Department.

Meeting on 10.12.90— **Decision no. 2.**

The Council agreed for a financial grant of Rs 10,00,000/- to D.M, Burdwan as a matching grant for setting up of Burdwan Science Centre.

**Decision no. 3.**

The Council approved a proposal for a grant of Rs. 6,00,000/- for organizing a science exhibition at Calcutta Maidan in collaboration with Youth Welfare Department.

**Decision no.4.**

The Council approved the proposal for moving the Government for vesting the Council with financially autonomous status.

হিন্দুস্থান কেবলস্ এর স্বয়ংক্রিয় টেলিফোন এক্সচেঞ্জ প্রকল্প

*414 (অনুমোদিত প্রশ্ন নং *৯৫৬) শ্রী দিলীপ মজুমদার : শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :

ইহা কি সত্য যে, কলকাতার সল্টলেক অঞ্চলে হিন্দুস্থান কেবলস লিমিটেড (এইচ সি এল)-এর ৫৭ কোটি টাকার স্বয়ংক্রিয় টেলিফোন এক্সচেঞ্জ (মেইন অটোমেটিক টেলিফোন এক্সচেঞ্জ-ম্যাকস) প্রকল্পটি কেন্দ্রীয় সরকার নাকচ করে দিয়েছেন?

**Minister-in-charge of the Commerce and Industries Department :**

হ্যাঁ ;

গোপালপুরে বৈদ্যুতিক সাব-স্টেশন চালু

*415 (অনুমোদিত প্রশ্ন নং *৯৭৭) শ্রী সুকুমার দাস : বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :

(ক) ইহা কি সত্য যে, মেদিনীপুর জেলার মহিষাদল বিধানসভা এলাকায় গোপালুরে বৈদ্যুতি সাব-স্টেশন এখনও চালু করা যায়নি ; এবং

(খ) "ক" প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, উক্ত সাব-স্টেশন কবে নাগাদ চালু হবে বলে আশা করা যায়?

**Minister-in-charge of the Power Department :**

ক) হ্যাঁ।

খ) বর্তমান আর্থিক বৎসরে।

পশ্চিমবঙ্গে রামরথ প্রবেশের পর দাঙ্গা

*416 (অনুমোদিত প্রশ্ন নং *৩২০) শ্রী নটবর বাগদী : স্বরাষ্ট্র ([illegible]) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :

(ক) পশ্চিমবঙ্গে রামরথ প্রবেশ করার পর কোন দাঙ্গার ঘটনা ঘটেছিল কি;

(খ) (১) ঘটে থাকলে ঐ দাঙ্গায় নিহতের সংখ্যা কত ; এবং

(২) গৃহহীন মানুষের সংখ্যা কত?

**Minister-in-charge of the Home (political) Department :**

(ক) হ্যাঁ, রামরথ পুরুলিয়া জেলায় প্রবেশ করার পর গত ২৫ শে অক্টোবর ঐ জেলার ঝালদা ও তৎসংলগ্ন কয়েকটি জায়গায় হিন্দু ও মুসলমান সম্প্রদায়ের মধ্যে সংঘর্ষ ঘটে।

(খ) (১) ঐ দাঙ্গায় নয়জন ব্যক্তি নিহত হয়েছে।

(২) কোন ব্যক্তি গৃহহীন হয়নি।

**Special Commando Force to counter terrorism**

*417. (Admitted Question No. *1368) **Shri Deoki Nandan Poddar and Shri Saugata Roy** : Will the Minister-in-Charge of the Home (Police) Department be pleased to state :—

(a) Whether there is any proposal to build up a special commando force in the State to counter terrorism ;

(b) if so :

(1) the brief outlines of the proposal ; and

(11) the steps taken or proposed to be taken ?

Minister-in-charge of the Home (Poloce) Deptt.

(a) There is no proposal to constitute a separate Commando force. However, the State Government has decided to raise a Special Anti-terrorist police group.

(b) Selected police Officers and men are being put through specialised training courses organised by the Government of India. Currently one Inspector, three Sub-Inspectors and forty two constables are undergoing training with the National Security Guards.

**Water Supply for Bakreswar Thermal Power Plant**

*418 (Admitted Question No. *731) **Shri Tapan Hore :** Will the Minister-in-Charge of the Power Department be pleased to state the sources from which necessary water for Bakreswar Thermal Power Project are proposed to be supplied ?

**Minister-in-charge of the Power Department :**

The necessary water for Bakreswar Thermal Power Project will be taken from Tilpara Barrage of the river Mayurakshi, and Bakreswar Reservoirs.

**যমুনা নদীর উপর সেতু নির্মাণের দাবীর আন্দোলনে পুলিশের গুলি চালনা**

*419 (অনুমোদিত প্রশ্ন নং *১০৬৯) **শ্রী প্রবীর ব্যানার্জী :** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ

(ক) ইহা কি সত্য, যে গত ১১ ই এপ্রিল, ১৯৯০ তারিখে ২৪-পরগণা জেলার গোবরডাঙ্গাতে যমুনা নদীর উপর পাকা সেতু নির্মাণের দাবিতে আন্দোলনরত জনগণের উপর পুলিশ গুলি চালালে ২ জন যুবক নিহত হন ; এবং

(খ) সত্য হলে, উক্ত ঘটনায় নিহতদের পরিবারবর্গকে কোনরুপ আর্থিক সাহায্য দেওয়া হয়েছে কি ?

**Minister-in-charge of the Home (Police) Department :**

(ক) ১ জন নিহত এবং ১ জন আহত হন।

(খ) না।

**বলরামপুর, বান্দোয়ানা এবং বরাবাজার এলাকায় বৈদ্যুতিকরণ**

*420 (অনুমোদিত প্রশ্ন নং *৭৭৯) **শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ও শ্রীভন্দু মাঝি :** বিদ্যুত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ঃ

(ক) পুরুলিয়া জেলার অন্তর্গত বলরামপুর, বান্দোয়ন এবং বরাবাজার পঞ্চায়েত সমিতির অন্তর্ভূক্ত কতগুলি গ্রামে বিদ্যুৎ সংযোগের ব্যবস্থা করা হয়েছে ; এবং

(খ) ১৯৯১ এর জুন মাস পর্যন্ত উক্ত জেলায় কয়টি মৌজায় বৈদ্যুতিকরণ সম্ভব হয়েছে?

**Minister-in-charge of the power Department :**

(ক) (১) বলরামপুর— ৪৩

(২) বন্দোয়ন— ৮

(৩) বরাবাজার— ৬০

(খ) ১৩৪৯

**মুর্শিদাবাদ জেলার নবগ্রামে কংগ্রেস প্রার্থীদ্বয়ের উপর হামলা**

*421 (অনুমোদিত প্রশ্ন নং *৮৮৮) **শ্রীনুরুল ইসলাম চৌধুরী** : স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি :

(ক) ইহা কি সত্য যে, বিগত ২০ শে মে, ১৯৯১ সাধারণ নির্বাচনের দিন মুর্শিদাবাদ জেলার নবগ্রাম বিধানসভা নির্বাচন কেন্দ্রের অধীন বাগড়েপাড়া বুথে কংগ্রেস প্রার্থীদ্বয়ের উপরে হামলা হয়েছিল;

(খ) সত্য হলে, ঐ সকল হামলাকারীদের বিরুদ্ধে সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন ; এবং

(খ) ঐ ঘটনায় গ্রেপ্তারের সংখ্যা কত?

**Minister-in-charge of the Home (political) Department :**

(ক) না, কোন হামলা হয়নি। ১০৫ নং বুথে রিগিং এর অভিযোগকে কেন্দ্র করে বচসা হয় এবং বাগড়েপাড়া গ্রামবাসীরা প্রার্থীদুইকে ঘেরাও করে।

(খ) পুলিশ এক রাউণ্ড কাঁদনে গ্যাস ও সার্ভিস রিভলভার থেকে ৩ রাউণ্ড গুলি ছোঁড়ে এবং প্রার্থীদ্বয়কে দূরে সরিয়ে নেয়। এই ঘটনায় ৯ জনকে গ্রেপ্তার করা হয় এবং একটি রুজু করা হয়। কেসটি এখনও তদন্তাধীন।

(গ) ৯ জন

**হরিহরপাড়ায় ৩৩ কেভি পাওয়ার স্টেশন**

*422 (অনুমোদিত প্রশ্ন নং *৯৯৯) **শ্রী মোজাম্মেল হক** : বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি :

(ক) ইহা কি সত্য যে, মুর্শিদাবাদ জেলার অন্তর্গত হরিহর পাড়ায় ৩৩ কেঃ ভিঃ পাওয়ার স্টেশন স্থাপনের কাজটি বর্তমানে বন্ধ হয়ে আছে ; এবং

(খ) সত্য হলে, বন্ধ থাকার কারণগুলি কি কি?

**Minister-in-charge of the power Department :**

(ক) হ্যাঁ।

(খ) মুখ্য কারণ স্থানীয় বাস্তুচ্যুত জনগণ এই সাব-স্টেশন নির্মানের কাজে বাধা দিচ্ছেন।

(Attention called by Shri Gayan Singh Sohanpal on the 19th August, 1991)

**Shri Jyoti Basu :**

Mr. Speaker, Sir,

I rise to make the following statement in response to the Calling Attention Notice of Shri Gayan Singh Sohanpal, regarding disturbed academic life of I.I.T., Kharagpur.

On the 3rd Ausut, 1991, at 6.30 A.M., one Sandip Singha Roy was admitted to B. C. Roy technology Hospital in the I.I.T. Kharagpur Campus in an unconscious condition. At 5.30 A.M., a student of the Institute found him lying unconscious on the ground in front of Room No. D - 108 and D-109 of R. K. Hall. Sandip had marks of bleeding injury on his left leg and tongue. Information about the incident was communicated to Hijli Town Outpost over phone by a person who did not disclose his identity. On receipt of information, the police went to the I.I.T. Hospital to ascertain facts but they did not receive any co-operation from the Hospital authorities in this matter. The police also visited the spot where Sandip was found unconscious to make further investigations. The B. C. Roy Technology Hospital authorities did not send any injury report to the police in spite of requisition.

No complaint about the incident was lodged by the authorities of the Institute. A belated complaint was received from a student of the Institute at about 12.00 noon on the 5th August, 1991, and Case No. 276/91 was registered at Kharagpur P.S. No names of accused persons were mentioned in the F.I.R.

Investigations reveal that some students took Sandip to the seond floor of the hostel building and made him walk along the parapet of the verandah after subjecting him to torture and also making him consume alcohol. While walking on the railing, it has been alleged that Sandip lost his balance and fell down to the ground.

During invesigation, Sandip named two students viz., Kohinoor Bose and Rajesh Panda amongst those who participated in the raging. These two boys were arrested on the 6th August, 1991, and following their interrogation six more students were arrested on the 13th August, 1991, for their suspected involvement in the incident. All the eight arrested students applied for bail which was refused by the Court. Investigation

in the case is proceeding. A police picket has been set up within the campus to maintain peace and order.

**Mr. Speaker :** Now the Minister-in-charge of Home (Police) Department to make a statement on the reported murder of Shri Biswanath Singh, Commissioner of Dum Dum Municipality on 18th August, 1991

(Attention called by Dr. Manas Bhunia, Shri Tapan Hore and Shri Lakshman Chandra Seth on the 20th August, 1991).

**Shri Jyoti Basu :**

Mr. Speaker, Sir,

I rise to make the following statement in response to the Calling Attenion Notice received from Dr. Manas Bhunia, Shri Tapan Hore and Shri Lakshman chandra Seth regarding the murder of Biswanath Singh, Commissioner of Dum Dum Municipality on 18.8.91.

On 18.8.91 at 11.30 p.m. information was received at Muchipara P.S. that to persons were lying in injured condition under the Sealdah Flyover at the Western Carriageway. The police immediately went to the spot and found two injured persons lying there with multiple bleeding injuries on their, face, head and arms. Arrangements were made to shift the injured persons to the Calcutta Medical College Hospital. One of the persons was declared dead while the other succumbed to his injuries within half an hour of his admission. Muchipara P.S. Case No. 210/91 dated 19.8.91 was registered over the incident and the investigation taken up.

During investigation it was found that at about 10.45. p.m., 4/5 persons came in an ambassador car from northern side and pushed both the victims out of the car on to the western carriageay, The car sped away towards the south. The deceased were identified as Biswanath Sing, s/o late Kailashpati Singh and Md. Imtiaz, s/o late Md. Nabi Bux. Biswanath Singh was a sitting commissioner of the Dum Dum Municipality from ward no. 3. The pos-mortem examination reveals that both the decrased persons received injuries due to assult by iron roads and had razor-cut injuries also. Definite clues about the identity of the assailants have also been found and attempts are being made to arrest the culprits and for recovering the car used in the crime.

Both the deceased persons have criminal antecedents. Biswanath Singh Features in 15 criminal cases registered at Dum Dum, Haringhata, Rajarhat, Airport, Belghoria, Baranagar and Tollygunge Police Stations

while Imtias features in 5 criminal cases registered at Muchipara and Amherst Street Police Stations. Both of them were arrested by the Police for involvement in crime on several occasions.

Senior police officers are supervising the case of murder.

**Mf. Speaker :** There will be no Zero Hour today. I will try to complete the Mentions, List as far as possible.

**[12.10—12.20]**

**মেনশান কেসেস**

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দিল্লীতে যে বোর্ড অব ইণ্ডাষ্ট্রিয়াল রিকনষ্ট্রাকশানের হেড অফিস আছে, সেখানে রুগ্ন, বন্ধ কারখানা পুনরুজ্জীবনে জন্য সিটিং হয় এবং এগুলি সবই দিল্লীতে। আপনি জানেন যে মহারাষ্ট্র এবং পশ্চিমবঙ্গ, এই দুটি রাজ্যে বন্ধ এবং রুগ্ন কারখানার সংখ্যা সব চেয়ে বেশী। পশ্চিমবঙ্গের কলকাতায় একটা বেঞ্চ স্থাপনের জন্য পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে এর আগেও চেষ্টা করা হয়েছিল। মাননীয় মুখ্যমন্ত্রী অনুরোধ করেছিলেন কেন্দ্রীয় সরকারকে যে পশ্চিমবঙ্গে একটা বেঞ্চ করা হোক যাতে পশ্চিমবঙ্গের ইউনিয়নের প্রতিনিধি যারা তাদের দিল্লী যেতে যে অসুবিধা হয়, কষ্ট হয় সেটা লাঘব হবে এবং পশ্চিমবঙ্গের পক্ষেও সুবিধা হবে। কিন্তু দুঃখের বিষয় যে এখনও পশ্চিমবঙ্গের বি. আই. এফ. আর-এর স্পেশাল বেঞ্চ কলকাতায় স্থাপন করার কোন ব্যবস্থা করা হচ্ছে না। এখানে মাননীয় মুখমন্ত্রী এবং পতিতবাবু উপস্থিত আছেন, আমি তাদের কাছে অনুরোধ করবো যে বিষয়টি নিয়ে আপনারা কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথা বলুন। কারণ এই রাজ্যে রুগ্ন এবং বন্ধ কারখানার শ্রমিকদের ইউনিয়নের পক্ষে এত টাকা-পয়সা খরচ করে বারে বারে দিল্লী যাওয়া অত্যন্ত ব্যয়সাধ্য এবং কষ্টকর ব্যাপার। অথচ রাজ্য সরকারের পক্ষ থেকে বারে বারে অনুরোধ করা সত্ত্বেও কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কোন ইতিবাচক সাড়া পাওয়া যায়নি। আমি অনুরোধ করবো আবার পশ্চিমবঙ্গ সরকার উদ্যোগ নিয়ে কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথাবার্তা বলুন, যদিও মুখ্যমন্ত্রী এর আগে নিজে কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথা বলেছিলেন।

**শ্রী ভূপেন্দ্র নাথ শেঠ :** মাননীয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুতর বিষয়ে শিল্প মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ২৪ পরগণার বনগাঁও নিয়োগ কেন্দ্রের বেকারদের সংখ্য এমন দ্রুত আকারে বেড়ে চলেছে, সেখানে ৬০ হাজার থেকে ৬৩ হাজার বেকার নথীভুক্ত হয়ে রয়েছে, এবং দিনের পর দিন আরও হচ্ছে। সরকারের কর্ম নিয়োগ কেন্দ্রগুলোতে যে সমস্ত কোটা আছে ওখানকার কর্ম নিয়োগ কেন্দ্রে কিন্তু কোটা দেওয়া হয় না। সেই জন্য আমার প্রস্তাব ঐ সব অঞ্চলে প্রচুর পাট উৎপাদন হয় এবং তার থেকে পাট কাঠি যা পাওয়া যায় সেই সমস্ত পাট কাঠি এবং পাট দিয়ে ওখানে একটা কাগজ কল তৈরী হতে পারে। আমরা জানি ড়ি. আই. সি.নির্বাচনের আগে ওখানে একটা সার্ভে করেছিলেন। সেখানে পেপার মিলের জন্য প্রচুর কাঁচা মাল পাওয়া যায়, সুতরাং ঐ মহকুমায় একটি পেপার মিল স্থাপন করুন তাতে হাজার হাজার স্থানীয় বেকার যুবকের সমস্যার সমাধান হতে পারে। ঐ এলাকায় কোন ইন্ডাষ্ট্রি নেই, এই এলাকা থেকে বেকার সমস্য সমাধানের কোন ব্যবস্থা নেই। কলকতার বেকারদের জন্য যেমন ক্যালকাটা পুলিশে কোটা থাকে, বনগাঁও নিয়োগ কেন্দ্রে ক্যালকাটা পুলিসের কোন কোটা দেওয়া হন না। ট্রাম কোম্পানীর কোন কোটা দেওয়া হয় না এবং সি. এম. ডি. এ. তে যে সমস্ত কর্মী নিয়োগ হয়, তার কোন কোটা ঐ নিয়োগ কেন্দ্রে নেই। ষ্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশনের কোন কোটা ওখানে নেই। সেই জন্য দিনের পর দিন বেকার সমস্যা বেড়েই চলেছে। একমাত্র স্কুল টিচার নেওয়ার ব্যাপারে ব্যবস্থা আছে, কিন্তু তাও ঠিক মত নেওয়া হয় না। আমি দাবী করছি, ওখানে একটা পেপার মিল তৈরী করা হোক, তার ফলে ওখানাকার বেকাররা কিছু কাজ পাবে এবং বেকার সমস্যার কিছুটা সমাধান হবে।

**শ্রী চিত্ত রঞ্জন বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়া জেলার নির্বাচন কেন্দ্র করিমপুরে নতীডাঙা বলে একটা অঞ্চল আছে, ওখানে দুটো গ্রাম পঞ্চায়েত, নতীডাঙা এক এবং দুই। সেখানে সমাজ বিরোধীরা প্রায়ই খুন খারাপি করছে। নতীডাঙা দু নং অঞ্চলে চরমুক্তারপুর গ্রামের ইসমাইল মণ্ডল নামে এক যুবক গত ১৪/৮/৯১ তারিখে বেলা তিনটের সময় পাকা রাস্তার উপর দিবালোকে খুন হলো। সৌরভ মণ্ডল, আলতাপ ও কেয়া মণ্ডল, একে খুন করলো। এই খুনের চক্রান্ত হয় ১৪ বছর আগের প্রাক্তন পঞ্চায়েত প্রধান বাড়ি থেকে। এখনও পর্য্যন্ত আসামীদের ধরা হয়নি। সেই জন্য আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে এই সব দুর্বৃত্তদের গ্রেপ্তার করা হয় এবং তাদের শাস্তির ব্যবস্থা করা হয়।

**শ্রী নরেন হাঁসদা :** মাননীয় স্পীকার মহাশয়, আমার নির্বাচনী এলাকায় দুর্বলতম শ্রেণীর মানুষের বাস। আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন শিলদায় পাঁচটি অঞ্চল আছে, কিন্তু সেখানে মাত্র একটি স্বাস্থ্য কেন্দ্র আছে ডাক্তারও আছে, কিন্তু সেই স্বাস্থ্য কেন্দ্রে কোন বেড নেই। যার জন্য প্রতিদিন ৩০০/৪০০ রোগী সেই স্বাস্য কেন্দ্রে এসে ঠিক মত চিকিৎসা পায় না। সেই জন্য আমার অনুরোধ, আপনি শিলদার ঐ স্বাস্থ্য কেন্দ্রে একটি ১০০ শয্যা বিশিষ্ট হাসপাতাল হিসাবে গড়ে তুলুন, এটাই ওখানকার জনসাধারণের দাবী।

**[12.20—12.30 p.m]**

**শ্রী দেব প্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সভার নেতা তথা মাননীয় মুখ্যমন্ত্রী গত ১৪ ই আগষ্ট একটা খুবই দায়িত্বশীল জায়গা থেকে— এই বিধানসভায়-বক্তৃতা রাখতে রাখতে খানিকটা চ্যালেঞ্জ দিয়ে বলেছিলেন যে, পশ্চিম বাংলার কোন জেলে যদি বিনাবিচারে কোন রাজনৈতিক বন্দী থাকে এবং তার প্রমাণ যদি দেওয়া যায় তাহলে তিনি পদত্যাগ করবেন। আমি তাঁকে বিনয়ের সঙ্গে বলছি পশ্চিম বাংলায় বিনাবিচারে রাজনৈতিক বন্দী জেলে আটক আছে তার প্রমাণ হিসাবে কলকাতা হাই কোর্টের মাননীয় জজ্ দিলীপ কুমার বসুর একটা জাজমেণ্ট কপি আপনার অনুমতি নিয়ে এখানে উল্লেখ করতে চাই। গত ৫ ই এপ্রিল তিনি জাজমেণ্ট দিয়েছিলেন, যে ২২ জন রাজনৈতিক বন্দীকে বিনাবিচারে আটক করে রাখা হয়েছে তাদের ছেড়ে দেওয়া হোক। তিনি তাদের রিলিজ করার জন্য জাজমেণ্ট দিয়েছিলেন। সেই আদেশের ভিত্তিতে গত ১৭ ই এপ্রিল রাজ্য সরকার সীতারাম ঘোষকে বহরমপুর জেল থেকে রিলিজ করেন। স্যার, আপনি অনুমতি দিলে আমি আপনাকে রেলেভেণ্ট জাজমেন্টের অর্ডার পড়ে দেখাতে পারি। স্যার, আমি ঐ জাজমেন্টের রেলেভেণ্ট অংশ পড়ছি, It appeast most of the 21 Naxalite prisoners, subsequently added one more prisoner, i. e., Jogendra Nath Dakua, total comes to 22, Who are languishine in different jails for a period of more than 2 years and up to 11 years, without any trial এবং তারপরে বলছে, In order to release those from mongst under trial prisoners humbering 22 I direct the Government of West Bengal, through Secretary, Home Department to take necessary steps for releasing under trial Naxalite prisoners within 13th April, 1991.স্যার, এই হচ্ছে জাজমেন্টের কপি, সীতারাম ঘোষকে এই ভাবে রিলিজ করেছে। এখনো ১৭-জন আণ্ডার ট্রায়াল প্রিজনার রয়েছে। এখন আমার প্রশ্ন হচ্ছে মুখ্যমন্ত্রী পদত্যাগ করবেন কি?

**শ্রী তোয়াব আলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার বিধানসভা কেন্দ্রের ভাসাইপাইকার অঞ্চলে পুঁটিমারি উপস্বাস্থ্য কেন্দ্রটি ১৯৭৫ সালে তৈরী হয়েছিল। কিন্তু আজ পর্যন্ত সেটি চালু হয়নি। সেখানে কোন ডাক্তার নেই, নার্স নেই, ওষুধ নেই, কিছুই

নেই। বাড়ি ঘর গুলি সমাজবিরোধীরা দখল করে অসামাজিক কাজ কর্ম করছে। অথচ আমাদের ঐ এলাকাটি এতই দুর্গম যে সেখানে অন্য কোন রকম চিকিৎসার সুযোগও নেই। সেখান থেকে মানুষকে বিস্তীর্ণ দুর্গম এলাকা ভেঙে চিকিৎসার জন্য সাব-ডিভিশনে যেতে হয়। ফলে অধিকাংশ গরীব মানুষই যেতে পারে না। তারা চিকিৎসার সুযোগ সুবিধা থেকে বঞ্চিত হয়। এই হাসপাতালটি প্রায় ১০।১৫ বছর ধরে পড়ে আছে। এই হাসপাতালে ডাক্তার দেওয়ার ব্যবস্থা করা হোক তা নাহলে হাসপাতালটি তুলে দেবার ব্যবস্থা করা হোক। কারণ এই হাসপাতালটি থাকার ফলে অসামাজিক কার্যকলাপ চলছে। হাসপাতাল তুলে দিয়ে খেলাধূলার মাঠ করে দিলে ভাল হয়। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ, অনতিবিলম্বে হাসপাতালে চিকিৎসার সুযোগের জন্য ডাক্তার এবং ওষুধপত্রের ব্যবস্থা করা হোক, নতুবা তুলে দেবার ব্যবস্থা করা হোক। দ্বিতীয়ত ধূলিয়ানে উপস্বাস্থ্যকেন্দ্রটি চরম অব্যবস্থার মধ্যে চলছে। এখানে কোন চিকিৎসা হয়না, কোন সুস্থ মানুষ হাসপাতালে ঢুকতে পারে না, কোন বেড নেই, কিছু নেই। এখানে প্রাইভেট ট্রিটমেন্ট হচ্ছে। কংগ্রেসী আমলে এই উপস্বাস্থ্যকেন্দ্রটি হয়েছিল। আমার অনুরোধ এই হাসপাতালে সুচিকিৎসার ব্যবস্থা করা হোক।

**শ্রী কালি প্রসাদ বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বস্থ্য দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন, হরিপাল বিধানসভা কেন্দ্রের চন্দনপুর গ্রাম পঞ্চায়েত এলাকা অত্যন্ত অনুন্নত পিছিয়ে পড়া এলাকা এবং দুর্গম এলাকা। স্বভাবতঃই ঐ এলাকা থেকে ৫ কিলোমিটার ব্যাসার্ধের মধ্যে কোন হাসপাতাল নেই। ফলে ঐ এলাকায় প্রতি বছল আন্ত্রিক রোগে এবং দুরারোগ্য রোগে আক্রান্ত ব্যক্তিকে হাসপাতালে নিয়ে যাবার আগে মারা যাচ্ছে। কিন্তু আনন্দের কথা, বামফ্রন্ট সরকার ঐ এলাকায় সাব-সিডিয়ারী হেলথ সেণ্টার স্থাপন করার সিদ্ধান্ত গ্রহন করেছেন। কিন্তু দুঃখের কথা, ১ বছর বাড়ী তৈরী হয়ে পড়ে আছে অথচ হাসপাতালে চিকিৎসার কাজ সুরু করা হয়নি। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে আবেদন করছি ঐ অনুন্নত দুর্গম এলাকায় উপস্বাস্থ্যকেন্দ্রটি এখনই চালু করা হোক এবং চিকিৎসার ব্যবস্থা সুরু করা হোক।

**শ্রী সাধন পাণ্ডে :** মাননীয় স্পীকার স্যার, আমরা এই হাউসে অনেক ঐতিহাসিক ঘটনা নিয়ে বহুবার আলোচনা করেছি। আজকে যে ঘটনার কথা বলছি সেটা হচ্ছে, বিশ্বে একটা বিপ্লব হয়ে গেল যে বিপ্লব আমাদের এখানকার অনেক বন্ধুবর উপলব্ধি করতে পারবে না। এইরকমভাবে একজন রাষ্ট্রপ্রধানকে সরিয়ে দেওয়া হয়েছিল, ট্যাঙ্ক চালানো হয়েছিল এবং গণতান্ত্রিক অধিকারকে কেড়ে নেওয়া হয়েছিল। সেই সময় যখন গণতন্ত্র পদদলিত হয়েছিল তখন এখানে রুলিং পার্টির পলিটব্যুরোর মেম্বাররা দিল্লীতে বসে এ্যাসেসমেণ্ট করেছিলেন, পজিটিভ এ্যাচিভমেণ্ট হয়েছে দেশে এবং মিষ্টি বিলি করেছিলেন তাঁদের পার্টি অফিসে বসে। মুখ্যমন্ত্রী কনফিউসড বলে পার্টি স্টেটমেণ্ট আছে এবং ওয়েলকাম করেছিল। আমি দুঃখিত এইভাবে যখন ট্যাঙ্ক দিয়ে গণতন্ত্রকে ধুলিসাৎ করছে তখন এরা আনন্দ করছে........

(গোলমাল)

( শ্রী সুদীপ বন্দোপাধ্যায় একটি পোষ্টার তুলে হাউসের সবাইকে দেখাচ্ছিলেন)

**Mr. Speaker :** Mr. Pandey, You should not do this during mention hour. Mention matters are specifically confined to matters concering the State Government. The members can bring matters to the notice of the concerned Minister of the State Government.The members cannot mention anything about the international affairs during mention hour. As such I expunge the entire speech of Shri Sadhan Pandey.

[12.30—12.40]

(গোলমাল)

( এই সময় কংগ্রেস (আই) বেঞ্চ হইতে অনেক মাননীয় সদস্য নিজ নিজ বক্তব্য রাখিতে উঠিয়া দাঁড়ান।)

**শ্রী রাজ কুমার মণ্ডল** ঃ অনুপস্থিত।

**Mr. Speaker :** Mr. Bandyopadyay, showing of any placard on poster in the House is not permissible under the rules. I would request you not to do it in future.

**শ্রী অম্বিকা ব্যাণার্জী** ঃ মাননীয় স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রম মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। আপনি জানেন স্যার, যত গুলি ই. এস. আই. হাসপাতাল আছে প্রত্যেকটির অবস্থাই অত্যন্ত খারাপ। তার মধ্যে হাওড়ায় বালীটিকুরির হাসপাতাল রোগীদের থাকার পক্ষে অযোগ্য হয়ে উঠেছে। আমি এর আগে মাননীয় মন্ত্রীকে এ সম্বন্ধে অবহিত করার পর তিনি সেখানে গিয়েছিলেন এবং সরেজমিনে নিজেই দেখে এসেছেন যে হাওড়ায় বালিটিকুরির ই. এস. আই. হাসপাতালের কি অবস্থা। সমস্ত হাসপাতাল একটি নরক কুন্ডে পরিণত হয়েছে। ঐ ই. এস. আই. হাসপাতালে যে রোগীরা যায় তারা সরকারের করুণাপ্রার্থী হয়ে যায় না, ওখানে রোগী নিজেদের কনট্রিবিউসন থাকে মালিকদের রাজ্য ও কেন্দ্রীয় সরকারের কনট্রিবিউসন থাকা সত্ত্বেও সাধারণ রোগীদের পক্ষে একটা অযোগ্য স্থান হয়ে উঠেছে। সাধারণ ভাবে রোগীরা ওখানে যেতে চায় না, কিন্তু যেহেতু তাদের নিজেদের এবং মালিকদের একটা কমপালসান থাকার জন্য ওখানেই তাদের যেতে হয়। ওখানে ডাক্তার থাকে তো ওষুধ থাকেনা, ওষুধ থাকে তো নার্স থাকেনা। যে কোন দিন সন্ধ্যাবেলা ওখানে গেলে দেখা যাবে ওখানকার রাস্তার কুকুরগুলি বাইরে না থেকে ওয়ার্ডের মধ্যে ঘুরে বেড়াচ্ছে এবং রোগীদের কাছ থেকে তাদের খাবার ছিনিয়ে নিচ্ছে। এই রকম পরিবেশের মধ্যে কি কোন মানুষ থাকতে পারে? বার বার করে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করা সত্ত্বেও আজ পর্যন্ত কোন ব্যবস্থা হয় নি। ওখানে ২/৩ টি ইউনিয়ন আছে, তার মধ্যে দলাদলি আছে, সুপারিনটেনডেন্ট এক দিকে যায় তো কর্মচারীরা আর একদিকে যায় আর আর সেই সুযোগটা ডাক্তার থেকে আরম্ভ করে ওখানকার ষ্টাফ সকলেই নিয়ে থাকে। অন্যান্য ই. এস. আই. হাসপাতাল থেকে ওখানকার অবস্থা আলাদা, হাওড়া ইণ্ডাষ্ট্রিয়াল এরিয়া, ওখানে রোগীদের নিজেদের কনট্রিবিউসন থাকা সত্ত্বেও তারা হাসপাতালে যেতে পারে না। ওখানে গিয়ে হাসপাতালের আবস্থা দেখে উপযুক্ত ব্যবস্থা নেওয়ার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রম মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী ইউনুস সরকার** ঃ মাননীয় অধক্ষ মহাশয়, আপনার মাধ্যমে ত্রাণ এবং সেচমন্ত্রী র দৃষ্টি আকর্ষণ করছি। গত জুলাই মাস থেকে আজ পর্যন্ত, গতকাল ছাড়া, আমাদের জেলা এবং নদীয়া জেলায় একটি অংশে বৃষ্টি হয়নি বললেই চলে। এই কারণে ঐ অঞ্চলে আউস ধান একেবারে নষ্ট হয়ে গেছে। বিশেষকরে মুর্শিদাবাদ জেলার ভগবানগোলা, জলঙ্গী, লালগোলা এবং নদীয়া জেলার করিম পুর এবং আরো কয়েকটি ব্লকে আউস ধান একেবারে শেষ হয়ে গেছে। ঐসব অঞ্চলে পাট পচাবার জন্য জলেরও অসুবিধা রয়েছে। তাই আমি আউস ধানের ক্ষতিপূরণের জন্য ত্রাণমন্ত্রীকে এবং পাট পচাবার জন্য জলের ব্যবস্থা করতে সেচমন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সৌগত রায়** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এর আগে বক্রেশ্বর নিয়ে উদ্বেগ প্রকাশ করেছিলাম যে, সোভিয়েত ইউনিয়ণে যদি টারময়েল হয় তাহলে বক্রেশ্বরের কি হবে? কারণ ওদের যিনি নেতা ছিলেন তারসঙ্গে ঐ চুক্তি হয়েছিল। ঐ ইন্দো-সোভিয়েত কোয়াপারেশন চুক্তির ফলে বক্রেশ্বরের জন্য ঋণ আসার কথা উঠে ছিল। এই হাউসে অনেকেই আনন্দ প্রকাশ করেছিলেন যে, সেখানে ষ্টালিন পন্থীরা ফিরে এসেছেন,

**কিন্তু আমরা উদ্বিগ্ন ছিলাম যে, সোভিয়েত ইউনিয়ণে যদি গৃহযুদ্ধ হয় তাহলে বক্রেশ্বরের কি হবে।**

.....(গোলমাল).....

**মিঃ স্পীকার ঃ** নট এ্যালাউড। কোথায় গর্ভাচভের কি হল না হল সেটা এখানে বলা যায় না। বক্রেশ্বর নিয়ে বলার থাকলে বলুন।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, তাই বলছি। অমরা বরাবর বলেছি, বক্রেশ্বর নিয়ে কিছু প্রশ্ন উঠেছিল। আমরা চেয়েছিলাম যে, একটু ক্লিয়ার করবেন সোভিয়েত ইউনিয়ণের বর্তমান অবস্থায় রুশ ঋণ আসবে কিনা। এখন যখন সেখানে স্থিতিশিলতা ফিরে এসেছে, বিদ্যুৎমন্ত্রীকে অনুরোধ করবো, বক্রেশ্বর সম্বন্ধে সোভিয়েত ইউনিয়ণের সঙ্গে ফাইনাল এগ্রিমেণ্ট হবে কিনা সেটা চূড়ান্তভাবে করে ফেলুন।

**শ্রী সুশীল বিশ্বাস ঃ** মাননীয় স্পীকার স্যার, গত জুন মাসের শেষ সপ্তাহ কৃষ্ণনগরের হাতীশাল গ্রামে কংগ্রেসের কে. এস. এস. নামধারী সমাজবিরোধীরা নারু মস্তানকে খুন করেছে। এফ. আই. আর-এ যাদের নাম আছে তারা সবাই কংগ্রেসের লোক। সেখানে নির্বাচনের আগে এবং পরে ৫ জনকে খুন করেছে তারা। এ-ব্যাপারে আমি যখন এস. পির কাছে ডেপুটেশন দিতে গিয়েচিলাম তখন ওরা পথের মাঝে দড়ি আটকে আমাকে গুলি করে এবং সেখানে আমার দেহরক্ষী পাল্টা গুলি চালায় এবং আমাকে রক্ষা করে নিয়ে আসে। এফ. আই. আর-এ যাদের বিরুদ্ধে অভিযোগ তাদের একজনও গ্রেপ্তার হয়নি এবং বিভিন্ন ভাবে খুন করবার চেষ্টা করে যাচ্ছে। অবিলম্বে অপরাধীদের গ্রেপ্তার করবার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে শিল্প পুনর্গঠন দপ্তরের মন্ত্রী শ্রী পতিতপাবন পাঠক মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টা হচ্ছে, আমার নির্বাচন কেন্দ্রের মধ্যে জে. কে. ষ্টিল নামে রিষড়ায় একটি কারখানা আছে যেটা রিষড়া নামে পরিচিত। কিন্তু বর্তমানে কারখানাটি নিলামে চলে যাচ্ছে। সেখানে যারা কাজ করতেন তারা তাদের প্রভিডেণ্ট ফান্ড, গ্রাচুইটির টাকা পর্যন্ত পাননি। উনি ব্যাপারটা জানেন। আজকে ঐ জে. কে. ষ্টিল কারখানাটি যদি খোলার ব্যবস্থা করা হয় তাহলে বহু শ্রমিকের জীবন রক্ষা পায়।

## [12.40—12.50 P.M]

তা যদি সম্ভব না হয় তাহলে যাদের প্রভিডেন্ড ফান্ডের টাকা, গ্রাচুইটির টাকা পড়ে আছে, শ্রমিকরা যাতে তাদের শেষ সম্বল টুকু পায় সেই ব্যাপারে যেন মন্ত্রী মহাশয় সচেষ্ট হন তার জন্য আমি আবেদন জানাচ্ছি।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় অর্থমন্ত্রী তথা মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি। বেকারদের জীবন যন্ত্রনার কথা আমারা সকলেই বুঝি। এর মধ্যে কিছু সংখ্যক বেকার তাদের যন্ত্রনার অবসান ঘটিয়ে কোন সরকারী বা বেসরকারী সংস্থায় কাজকর্ম জোগাড় করছে। এই কাজ জোগাড় করতে তাদের জীবনে মধ্যাহ্ন এসে যাচ্ছে এবং কিছু দিনের মধ্যে অপরাহ্নের ঘণ্টা বাজবে। তাদের চাকুরীর কার্যকাল খুব ছোট হয়ে যাচ্ছে। এখন সরকারী নিয়ম আছে যে কর্মচারীর চাকুরীর কার্য্যকাল ৩৩ বছর না হলে সে পুরো পেনসান পাবেন না। বিলম্বে চাকুরী পাওয়ার জন্য অনেকে এই সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে। তাই আমি মাননীয় অর্থমন্ত্রী এবং মন্ত্রীসভাকে অনুরোধ করবো বর্ত্তমান অবস্থার পরিপ্রেক্ষিতে ঘটনা পুনর্বিবেচনা করে ৩০ বছর চাকরী করলে যাতে পুরো পেনসান পায় এই ব্যবস্থা চালু করুন।

**ডাঃ মানস ভূঞ্যা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিল্পমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হলদিয়া পেট্রোকেমিক্যাল কমপ্লেক্স, এই নিয়ে বহু কথা বিতর্ক হয়েছে। আমরা দেখালম প্রয়াত প্রধানমন্ত্রী এবং আমাদের মুখমন্ত্রী এক সাথে হলদিয়া পেট্রো কেমিক্যাল কমপ্লেকসের ভিত্তি প্রস্তর

স্থাপন করেন। যৌথ ভাবে দুটি পতাকা নিয়ে এক করে সেখানে ভিত্তি প্রস্তর স্থাপন করা হলো। আমরা অত্যন্ত আনন্দিত হয়েছিলাম যে বাংলার মাটিতে ভাল কিছু কাজ হতে চলেছে। তারপর দেখলাম গত বিধানসভা নির্বাচনের আগে এই সভার মাননীয় সদস্য লক্ষণ চন্দ্র শেঠের নির্বাচনী বৈতরনীপার করার জন্য সেখানে গিয়ে দরবারা শেঠ নিয়ে মাননীয় মুখ্যমন্ত্রী, মাননীয় অর্থমন্ত্রী, জেলা পরিষদের সভাপতিকে নিয়ে একই মঞ্চে বসে একটা বিভাগীয় সভা করতে গিয়ে একটা দলীয় সভা করলেন। ১৫ দিনের মধ্যে সেখান থেকে সমস্ত যন্ত্রপাতি তুলে নিয়ে আসা হলো। হলদিয়া পেট্রো কেমিক্যাল কমপ্লেকসের জন্য মাটি কাটার যে কথা ছিল তা হল না। মাটি যেমন ছিল তেমনই আছে, মাটি কাটা নেই, হলদিয়া পেট্রোকেমিক্যাল কমপ্লেকস নেই। দেড় লক্ষ ছেলের চাকুরী হবে, ৫ লক্ষ ছেলের চাকুরী হবে, হলদিয়া, মুখ্যমন্ত্রী, অর্থমন্ত্রী, টাটা এই সব ব্যাপারে। মেদিনীপুর জেলায় থাকি, তাই আমরা উদ্বিগ্ন। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে প্রশ্ন রাখতে চাই......

(এই সময় মাইক বন্ধ হয়ে যায়)

**শ্রী মতী মমতাজ বেগম ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রী মহাশর দৃষ্টি আকর্ষণ করছি জনস্বার্থে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। আমাদের মালদা জেলায় মালতীপুর ব্লকের অন্তর্গত ধানগাড়া বিষনপুর গ্রামপঞ্চায়েতের অধীনে এলাঙ্গী গ্রাম। এই পঞ্চায়েত সংলগ্ন ক্ষেমপুর গ্রামপঞ্চায়েত এলাঙ্গী গ্রামের পশ্চিমে বারমাসিয়া নদী, প্রায় সারা বৎসর জল থাকে। এই নদীর অবস্থান দেগুন মৌজায়। দেগুন মৌজা ও ভালুকা মৌজায় মধ্যে বারমাসিয়া নদীর অবস্থান। এই নদী পারাপারের ক্ষেত্রটি এলাঙ্গীঘাট নামে পরিচিত। ক্ষেমপুর ও ধানগাড়া গ্রামপঞ্চায়েতের ২০ হাজার গ্রাম বাসীর অধিকাংশ কৃষক এই ঘাট পার হয়ে পশ্চিমের মৌজায় অবস্থিত জমি থেকে ধান, কলাই, হাল-বলদ পারাপারের জন্য একটি মাত্র নৌকায় দীর্ঘ সময় ধরে পার করতে হয়। বারমাসিয়া নদীর পশ্চিম দক্ষিণে ভালুকা বাজার, দুটি বৃহত হাট, হাইস্কুল, পুলিশ ক্যাম্প এবং মশালদহ হাই স্কুল, প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র আছে। নাদী পারাপারের প্রচন্ড অসুবিধা থাকায় কৃষি পণ্য বাজারে নিয়ে যাওয়া, স্থানীয় ছাত্র-ছাত্রীদের দুই দিকের হাই-স্কুলে পড়াশোনা করা, প্রথমিক স্বাস্থ্য কেন্দ্রে চিকিৎসার সুযোগ থেকে বিরাট সংখ্যক মানুষ বঞ্চিত রয়েছে। ওই বঞ্চিত এবং অসুবিধাগ্রস্ত মানুষদের স্বার্থে এলাঙ্গীঘাট অর্থাৎ এলাঙ্গী গ্রাম সংলগ্ন বারমাসিয়া নদীতে উপযুক্ত সেতু নির্মান করা একান্ত প্রয়োজন। এই বিষয়ে আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরের ও মন্ত্রী মহোদয়ের কাছে অবিলম্বে উক্ত সেতু নির্মানের উদ্যোগ গ্রহণ করিতে অনুরোধ ও দাবি জানাচ্ছি।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রী, অর্থমন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। শিক্ষদের মাইনে দেবার ক্ষেত্রে দেখা যাচ্ছে যে বিভিন্ন জেলার যে লিড ব্যাঙ্কআছে, সেই লিড ব্যাঙ্কের মাধ্যমে চেক ক্লিয়ারেন্স করা হয়। স্কুলগুলি ব্যাঙ্কের কোন লিড ব্যাঙ্কের মাধ্যমে শিক্ষকদের চেক ক্লিয়ারেন্স করতে গেলে ব্যাঙ্ককে একটা কমিশন দিতে হয়। এই কমিশন দেওয়া হয় ছাত্র-ছাত্রীরা যে ডেভোলাপমেন্ট ফি দেয় তার অর্থ থেকে। নদীয়া জেলায় লিড ব্যাঙ্ক হচ্ছে ইউনাইটেড ব্যাঙ্ক। কিন্তু আমার কেন্দ্র বিনপুরে এবং ফুলিয়াতে ইউনাইটেড ব্যাঙ্কের কোন শাখা না থাকার ফলে ওই টাকা এস বি আইয়ে জমা পড়ে। এবং এস বি আই আবার ওই টাকা নিয়ে ইউ বি আইতে পাঠায়। সেখান থেকে চেক ক্লিয়ারেন্স করা হয় এবং এরজন্য একটা কমিশন লাগে। এই কমিশনের পরিমাণ দেখা গেছে বছরে ৫-৬ হাজার টাকার মত। স্কুলের ছাত্রদের ডেভোলাপমেন্টের ফি থেকে ওই টাকা দেওয়া হচ্ছে। এক একটা স্কুলে যদি ১০০০ জন ছাত্র ছাত্রী থাকে তাহলে ১২০ টাকা ডেভোলাপমেন্ট ফি হয়। এবং এরমধ্যে ৫-৬ হাজার টাকা যদি কমিশন দিতে লাগে তাহলে ওই ডেভোলাপমেন্টের টাকায় স্কুলের উন্নতি হবে কি করে? আমি মনে করি এই খরচ সরকারের বহন করা উচিত। এই বিষয়ে আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এবং অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি যাতে এই অবস্থার অবসান হয় এবং এই খরচ সরকার বহন করেন।

**শ্রী সাত্ত্বিক রায় ঃ** মাননীয় স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রী এবং শিল্পমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। বীরভূম জেলায় মহম্মদ বাজার থানাতেযে মিনারেলস ডেভোলাপমেন্ট করপোরেশান আছে, সেখানে বিভিন্ন খনি হতে পাথর উত্তোলন হয়। তাতে গ্রানাইট স্টোন পাওয়া গেছে। কিন্তু আশ্চর্য্যের বিষয় যে হলারপুর থেকে পাঁচানি পর্য্যন্ত কোন রেল যোগাযোগের ব্যবস্থা নেই। এরফলে এই পাথর নিয়ে যেতে গেলে ট্রাকে করে নিয়ে যেতে হয় এবং এতে খরচ অনেক বেশী পড়ে যায়। এই রেল লাইনটা যদি হয় তাহলে এখানে একটা বিরাট ইণ্ডাষ্ট্রি গড়ে উঠতে পারতো। আমি সেই কারণে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি যাতে তিনি কেন্দ্রীয় রেলমন্ত্রকের সঙ্গে যোগাযোগ করে এই হলারপুর থেকে পাঁচানি পর্য্যন্ত রেল সংযোগের ব্যবস্থা করেন।

**মিঃ স্পীকার ঃ** প্রবীর ব্যানার্জী, আপনার মেনশেন আউট অফ অর্ডার, স্পীকারের প্রশাসন নিয়ে কোন প্রশ্ন ওঠে না। সুতরাং আপনার মেনশেন আউট অফ অর্ডর।

**শ্রী মজাম্মেল হক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সেচও জলপথ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলায় রডভৈরব নদীর উৎস মুখে পদ্মা বুজে যাওয়ার ফলে ওই নদীর উৎস মুখ একেবারে বন্ধ হয়ে গেছে এবং বড় ভৈরব নদীর জল ধারণ ক্ষমতা কমে গেছে। এরফলে বিভিন্ন যে আর এল আই তে পর্যন্ত পরিমাণে জল পাওয়া যেত সেটা পাওয়া যাচ্ছে না এবং বোরো চাষের ক্ষতি হচ্ছে। এই বিষয়ে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**Mr. Speaker :** I call upon Shri Abdul Salamn Munshi (not present).

[12.50—1.00p.m]

**শ্রী অতীশ চন্দ্র সিন্হা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ভূমি ও ভূমি রাজস্বমন্ত্রীর প্রতি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী ক্ষেত্র কাঁন্দিতে সেখানে বহুদিন থেকে বিভিন্ন সরকারী প্রজেক্টে যে সমস্ত জমি অধগ্রহণ করা হয়েছে তার কমপেনসেশানের টাকা সেই জমির যারা মালকি তারা পাচ্ছেন না। যেমন ওখানে পি.ডাবলিউ. ডি.-র কাঁন্দিতে যে বাই পাস রোড তৈরী হয়েছে তার আর. এ. কেস নং-৩০, '৮০'-৮১ য়ে ৭.৭০৫ একর জমি নেওয়া হয়েছিল। কিন্তু এই জমির মালিকরা এক পয়সাও ক্ষতিপূরণ পায়নি। স্যার, আর একটি হচ্ছে আর.এ. কেস. নং-১২ রানাধাট, চাঁদপাড়া, হালালপুর ফেরী ঘাট তৈরী করার জন্য জমি নেওয়া হয়েছিল ৭৭—৭৮ সালে কিন্তু তারাও কেউ টাকা পায়নি। আর একটি হচ্ছে কাঁন্দি ব্লক এলাকায় নূতন বাঁধের জন্য যার আর.এ. কেস. নং হচ্ছে ৩৭ সেখানে জমি এ্যাকুয়ার করা হয়েছিল ৭৮—৭৯ সালে ১৯.৩৬ একরস, সেই জমির জন্যও তারা কেউ কোন কমপেনসেশান পায়নি। বিভিন্ন ভাবে এই ভাবে জমি এ্যাকুয়ার করা হচ্ছে তাই চাষীদের যাতে ক্ষতিপূরণ দেওয়া যায় তার জন্য আমি আপনার মাধ্যমে ভূমি ও ভূমি রাজস্বমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় স্পীকার স্যার, আপনি জানেন অজয় নদী বীরভূম, বর্ধমান এবং মুর্শিদাবাদ জেলার ব্যাপক অংশের কাছে একটা অভিশাপ। প্রায় প্রতি বছর বন্যার সময় লক্ষ লক্ষ, শত শত মাটি টাকার সম্পদ নষ্ট হয়ে যাচ্ছে এবং মানুষকে সীমাহীন দুঃখকষ্টের মধ্যে থাকতে হচ্ছে। এই অবস্থায় এই অভিশাপ আর্শীবাদে পরিণত হতে পারে যদি অজয় বন্যানিয়ন্ত্রণ প্রকল্প গড়ে। এই বীরভূম,মুর্শিদাবাদ এবং বর্ধমান জেলাতে প্রায় ২ লক্ষ একর জমি সেচ সেবিত হতে পারে। আমি আপনার মাধ্যমে সমগ্র মন্ত্রীসভা এবং সেচমন্ত্রীর কাছে এই দাবী জানাচ্ছি, এই বিয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ ঐ এলাকার ক্ষেত্রে। আমারা দাবী হচ্ছে এই ব্যাপারে সরকার নির্দিষ্ট পদক্ষেপ নিন যাতে এই অভিশাপ থেকে মুক্ত হতে পারে, আর্শীবাদে পরিণত হতে পারে।

**শ্রী সঞ্জীব কুমার দাস :** মাননীয় স্পীকার স্যার, আমি মাননীয় অর্থমন্ত্রী তথা সভায় সদস্যদের একটি চাঞ্চল্যকর তথ্য প্রকাশ করতে চাই। স্যার, আমার কাছে একটা কাগজ আছে, আমাদের শ্যামপুর ২ নং পঞ্চায়েত সমিতির মিটিং হয়েছিল বি. ডি. ও. অফিসে, তারিখ হল ৫.৭.৯১। এতে রেজলিউশান নেওয়া হয়েছিল ৯০—৯১ সালে সি ইউ এবং সেসরু প্রকল্পে স্ক্রিমিং কমিটি ৭১ টি আবেদন সুপারিশ করেছিলেন এবং এমপ্লয়মেণ্ট এক্সচেঞ্জে পাঠান। এমপ্লয়মেণ্ট এক্সচেঞ্জ ২০ টি কেটে দিয়ে ৫১ টি বিভিন্ন ব্যাঙ্কে পাঠান। কিন্তু দুঃখের বিষয় আজ পর্য্যন্ত মাত্র ২ টি প্রকল্প অনুমোদিত হয়েছে এবং ২ টি বেকার ছেলে টাকা পেয়েছে। অথচ সরকারি পরিসংখ্যানে লেখা আছে ৭১ জন, বাস্তবে রুপায়িত হচ্ছে ২ জন। এই হচ্ছে বাস্তব পরিস্থিতি। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রীর স্বকরুণ দৃষ্টি আকর্ষণ করতে চাই এই ব্যাপারটি তিনি দয়া করে দেখবেন কিনা এবং আমাদের হাউসে একটা স্টেটমেণ্ট দেবেন কিনা যাতে বেকার ছেলেরা উপকৃত হতে পারে।

**শ্রী নির্মল দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গ সরকারের শ্রমমন্ত্রী, শিল্প মন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বন নির্ভর শিল্প এলাকা হিসাবে চিহ্নিত উত্তরবাংলা। সেখানে সম্প্রতি যে সমস্ত ভিনিয়ার মিল এবং কাঠের মিল আছে সেখানে প্রায় প্রত্যক্ষ এবং পরোক্ষ ভাবে ৪০ হাজার মানুষ কাজ করেন।

তার সংকট দেখা দিয়েছে কাঁচামালের অভাবে। সেখানে যে সমস্ত লাইসেন্স প্রাপ্ত কারখানা আছে সেখানে কাঠের যোগান দেবার ব্যপারে বন দপ্তরের থেকে নানা বাধা সৃষ্টি করা হচ্ছে। চোরাকারবারী বন্ধ হোক, সমাবিরোধীদের গ্রেপ্তার করে তাদের শাস্তি দেওয়া হোক। কিন্তু যে সমস্ত শ্রমিক কর্মচারী বিভিন্ন কারখানায় কাজ করেন সেটা বন্ধ হয়ে যাক নিশ্চয় চাই না। আমি আশা করবো এই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী যিনি বলেছিলেন উত্তরবঙ্গের সমৃদ্ধশালী শিল্প সম্ভাবনাকে খতিয়ে দেখার জন্য চেষ্টা করছেন। সেখানে যে শিল্প রয়েছে সেই শি ল্প রয়েছে সেই শিল্প বন্ধ হওয়ার মুখে। যদি রাজ্য সরকারের বনজ দপ্তর বনজ নির্ভরশীল মাল না দেন তাহলে খুব মুশকিল হবে। এই বছরে ৫০ হাজার লোক কাজ হারিয়েছে। আমি অনুরোধ করছি, যে সমস্ত ডিভিশানাল ফরেস্ট অফিসার আছেন তাঁদের নির্দেশ দিন বা দেওয়া হোক যে লাইসেন্স প্রাপ্ত কারখানার নিয়ম নীতি মেনে চলে তাঁদের যাতে কাঁচামাল সরকারীভাবে পায় এবং পঞ্চায়েতের সার্টিফিকেটর মাধ্যমে সাধারণ মানুষ গাছ বিক্রি করতে পারেন সেই ব্যবস্থার জন্য আমি বিশেষভাবে অনুরোধ করছি এবং উল্লেখ করছি।

**ডাঃ তরুণ অধিকারী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সভায় মাননীয় বিদ্যুৎমন্ত্রী আছেন। ওঁনার দৃষ্টি আকর্ষণ করে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে বলছি। আমার নির্বাচন কেন্দ্র নৈহাটী। সেখানে গৌরীপুর তাপ বিদ্যুৎ কেন্দ্র ১৯৮৮ সালের ৩০ শে নভেম্বর বন্ধ করে দেওয়া হয়েছে। আমরা সকলে চাই পশ্চিমবাংলায় বক্রেশ্বর হোক। ১৯৮৮ সালের তিরিশে নভেম্বর বক্রেশ্বর বিদ্যুৎ কেন্দ্রের ভিত্তি স্থাপন করা হয়েছিলো। পশ্চিমবাংলার মানুষের মনে আশার আলো জেগেছিলো যে পশ্চিমবাংলায় বিদ্যুতের বন্যা বয়ে যাবে কিন্তু অত্যন্ত দুঃখের বিষয় সেই মাসেরই তিরিশ তারিখে ওই কেন্দ্রটিকে ওয়েস্টবেঙ্গল স্টেট ইলেকট্রিসিটি বোর্ড বন্ধ করে দিয়েছিলো। বিগত বিধান সভাতে আমরা আবেদন করে ছিলাম মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে। তৎকালীন কেন্দ্রীয় মন্ত্রি শ্রী কল্পনাথ রাই মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করেছিলেন যাতে এই সিদ্ধান্ত কর্নাসিডার করা হয়। তাই আজকে এই সভায় বলছি যে, নৈহাটী বিদ্যুৎ ব্যবস্থা বেহাল হয়ে পড়েছে। আমি আশা করবো মাননীয় বিদ্যুৎ মন্ত্রী নিজে উদ্যোগ নিয়ে এই কেন্দ্রটি চালু করবার ব্যবস্থা নিন। এবং আমি আশা করবো তাঁর উদ্যোগে অবিলম্বে এই বিদ্যুৎ কেন্দ্রটি চালু হবে।

**ডঃ শংকর কুমার সেন :** মাননীয় সদস্যাকে ধন্যবাদ, তিনি খুব গুরুত্বপূর্ণ প্রশ্ন করেছেন। আমি অলরেডি এখানে তিরিশ মেগাওয়েটের নতুন ধরণের বয়লার-ফ্লুডাইডস-বেড বয়লার যেটা খারাপ ধরণের কয়লা ব্যবহার করে এবং যার ধোঁয়া কম এবং ছাই বেশী। এই প্রকল্পের জন্য সমীক্ষা করতে বলেছি। কি রকম টাকা লাগবে না লাগবে। প্রজেক্ট রিপোর্টও তৈরী করতে বলেছি। আমাদের বর্তমান কেন্দ্রীয় শক্তিমন্ত্রী যখন এসেছিলেন, তাঁর সঙ্গে সেক্রেটারীও ছিলেন আমি ব্যক্তিগতভাবে কথা বলেছি। আমি এই রিপোর্ট আশা করি ডিসেম্বর মাসের মধ্যে সেন্ট্রাল ইলেকট্রিক্যাল অথরিটির কাছে পাঠাতে পারবো। দুটো তিরিশ মেগাওয়েট এর চালু করা যাবে। প্রজেক্ট রিপোর্ট না করলে বোঝা যাবে না।

**শ্রী যোগেশ চন্দ্র বর্মণ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বন এবং পরিবেশমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। জলপাইগুড়ি জেলায় জলদাপাড়া অভয়ারণ্য সর্বজনবিদিত নাম এবং সেই সাথে ঐতিহাসিক প্রসিদ্ধ চিলাপোতা ফরেষ্ট এই দুটোই আমাদের কাছে পরিচিত। কিন্তু বর্ত্তমানে এক শ্রেণীর অসাধু ব্যবসায়ী এবং এক শ্রেণীর পুলিশের চক্রান্তে আমরা লক্ষ্য করতে পারছি, এই বন কেটে ধ্বংস করা হচ্ছে। জলদাপাড়ায় এক শ্রেণীর এক সিং বিশিষ্ট গণ্ডার আছে। দুর্লভ প্রাণী সম্পদ সেখানে আছে। সংরক্ষণ করতে হবে একে এবং উন্নয়ন করতে হবে। কিন্তু গত পয়লা জুনে আমরা লক্ষ্য করেছি, ফালাকাটা তে ডি-ওয়াই. এফের কর্মী আন্দোলোনের ফলে কাঠের চোরাকারবারীরা ধরা পড়ে এবং সেই সাথে চোরাকারবারীর সঙ্গে সাতজন পুলিশ এ. এস. আই. সমেত তাঁরা ধরা পড়েছে।

## [1.00—1.10 P.M]

এবং তাদের রীতিমত সাসপেনসানে রাখা হয়, ভেবে ছিলাম যে বোধ হয় এই চুরি এর থেকে কিছুটা শিক্ষা নেবে। কিন্তু না, একইভাবে চলছে ওদের চোরামী কাজ। এই চোরামী যদি এই ভাবে চলতে থাকে তাহলে অদূরভবিষ্যতে জলদাপাড়া, চিলাপাতা ফরেষ্ট ধ্বংস হয়ে যাবে। তাই মন্ত্রীমহাশয়ের কাছে অনুরোধ তিনি যেন এই বিষয়ে সতর্ক দৃষ্টি দেন এবং পরিবেশ ফিরিয়ে আনেন।

**শ্রী মানিক ভৌমিক :** (নট প্রেজেন্ট)

**শ্রী শৈলজা কুমার দাস :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমরা অনেকেই প্রায়শই বোম্বে হাই রোড তথা এন এইচ ৬ দিয়ে যাতায়াত করি। উলুবেড়িয়ায় যেখানে চুংগি কর ক্যাম্প আছে সেই জায়গায় চুংগি কর আদায়ের জন্য লরি আটকান হয়, সেখানে সারি সারি ২৫০ লরি দাঁড়িয়ে থাকে, ফলে বিরাট যান জটের সৃষ্টি হয় এবং ঘণ্টা পর ঘণ্টার সেখানে আটকে থাকতে হয়। রাস্তার উপর লরিগুলি দাঁড় করিয়ে না রেখে যদি ক্যাম্পের পাশে জায়গা নিয়ে লরিগুলির পার্কিং এর ব্যবস্থা করা হয় তাহলে রাস্তার উপর যান জটের সৃষ্টি হয় না। এই ব্যাপারে একটা স্থায়ী ব্যবস্থা নেওয়ার জন্য অর্থমন্ত্রীর কাছে আবেদন করছি।

**শ্রী সুধন রাহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জলপাইগুড়ি জেলায় ময়নাগুড়ি আমার নির্বাচন কেন্দ্র, সেখানে চল্লিশ দশকে একটা সেতু নির্মিত হয়েছে, তার নাম জর্দা সেতু। এই সেতুটি ১১ ফুট চওড়া এবং ২০৭ ফুট লম্বা। ময়নাগুড়িতে ২ লক্ষ লোক বসবাস করে, সেতুটির ওপারে হাসপাতাল, বাজার, দোকান-পাট আছে, প্রতিদিন একটা বাস একটা সেতুর উপর উঠলে মানুষ জন তো দূরের কথা একটা রিক্সা, অটো চলতে পারে না। কলকাতা থেকে ময়নগুড়িতে নিয়মিত বাস চলাচল করে। ফলে সেখানকার গনসংগঠন দীর্ঘ দিন থেকে ঐ সেতুটিকে চওড়া করার দাবিতে আন্দোলন করছে, আগামী ৪ তারিখে তারা বন্ধ ডেকেছে। আসাম থেকে আলিপুর দুয়ারের সমস্ত বাস যাতায়াত করে এই একটা সেতুর উপর দিয়ে। এই বিষয়ে পূর্ত দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি, ইতিমধ্যে পূর্ত দপ্তরে চিঠি লেখা হয়েছে, অবিলম্বে এই জর্দা সেতুর সংস্কার সাধন দরকার।

**শ্রী জতু লাহিড়ী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত জুলাই মাসের প্রথম সপ্তাহে একজন ব্যবসায়ী কলকাতার ব্যাঙ্কে টাকা জমা দেবার জন্য হাওড়ায় বঙ্গবাসী সিনেমার সামনে ট্যাক্সি ধরার জন্য অপেক্ষা করছিল, এমন সময় পুলিশের একজন ট্রাফিক সার্জেন্ট তাকে ধরে নিয়ে যায় সার্চ করার জন্য। তার সুটকেশে ১১ লক্ষ টাকা ছিল, তাকে গ্রেপ্তারের ভয় দেখায়, তার সমস্ত টাকা আত্মসাৎ করতে চায়, সে রাজী না হওয়ায় অর্ধেক টাকা চায়, তাতে সে রাজী না হওয়ায় জোর করে ১ লক্ষ ৩০ হাজার টাকা কেড়ে নেয়, তারপর তাকে একটা ট্যাক্সি করে কলকাতায় পাঠিয়ে দেয়। তারপর সেই ব্যবসায়ী কলকাতা থেকে হাওড়ায় ফিরে গিয়ে হাওড়ার এস পির কাছে অভিযোগ করেন। এস পি তদন্ত করে দেখেন যে ঘটনাটা সত্য, তখন তিনি সেই সার্জেন্টকে সাসপেণ্ড করেন। আমার দাবি একজন পুলিশ যিনি মানুষের নিরাপত্তা দেখবেন, যে পুলিশের কাছে মানুষ ন্যায় বিচার পাবে, সেই পুলিশ রক্ষকের ভূমিকা না নিয়ে ভক্ষকের ভূমিকা নিয়েছে। এই জাতীয় অন্যায় যদি পুলিশ করে তাহলে মানুষের আস্থা পুলিশের উপর থাকবে না। এই সমস্ত অন্যায়কারী পুলিশদের গ্রেপ্তার করুন, শাস্তি দিন।

**শ্রী বিমল কান্তি বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকের উল্লেখ পর্বে দেখা যাচ্ছে অধিকাংশ প্রশ্ন স্বাস্থ্য দপ্তর সম্পর্কে করা হচ্ছে আমিও স্বাস্থ্য দপ্তর সম্পর্কে একটি বিষয় উল্লেখ করতে চাই। কুচবিহার জেলায় একটি হোমিওপ্যাথি মেডিকেল কলেজ (ডিগ্রী কোর্স) এবং তার সথে ৪০০ বেডের একটি হাসপাতাল করার সিদ্ধান্ত নেওয়া হয়েছিল প্রথম যুক্তফ্রন্টের আমলে। পরবর্তী কালে সেটা নিয়ে যা করণীয় সব কিছুই করা হল, তার ভিত্তিপ্রস্তর স্থাপন করা হল। সি. এম. ও. এ্যাণ্ড এল. আর. ডিপার্টমেন্ট থেকে এ্যাডভান্স পজেসন নিলেন। রাজবাড়ীর ভিতরেই জমি। পুরানো মহারাজার ২৫ একর জমি। গতবার এটা নিয়ে বাজেট প্রভিসনও হয়ে গেল এবং অন্য ফরম্যালিটিজের পরেও সেটার কাজ এখনো আরম্ভ হল না। কেন আরম্ভ হল না সেটা আমরা বুঝতে পারছি না। সেই টাকাটা ইউটিলাইজ হল কিনা, তা নিয়ে ফিন্যান্স ডিপার্টমেন্ট থেকে কোয়ারি করা হয়েছে। প্রথম বামফ্রমট সরকারের আমলের কাজ এখনো পর্যন্ত শুরুই হল না— এটা খুবই দুঃখজনক ব্যাপার। মাননীয় মন্ত্রী যারা দায়িত্ব রয়েছেন তারা বিশেষ ভাবে এটা বলবেন যাতে করে এই কাজটি দ্রুত শুরু হয়ে শেষ করা যায় এবং এর জন্য যাতে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হয়, সেটা তারা একটু দেখুন।

**শ্রী সুকুমার দাস :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুতর বিষয়ে পুলিশ ডিপার্টমেন্টের দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার মহিষাদল থানর নারায়নপুর এলাকা দিয়ে বালাদেশে ধান চাল পাচার হয়ে যাচ্ছে। আর তার কিছু দূরে রেল লাইন আছে, সেখান দিয়ে কয়লা পাচার হচ্ছে। ২ বছর আগে এই কয়লা তোলার জন্য মৃত্যু বরন করেছিল— এই ধান চাল পাচার হবার ফলে আমাদের ওখানে চালের দাম বাড়ছে। রেশনে চাল, গম কিছুই পাওয়া যাচ্ছে না। তার পরে এই ধান পাচারের ফলে মানুষের দুর্ভোগ বেড়েছে। আমি গতকাল ওখানে ছিলাম। এ্যাডিসন্যাল এস. পি. এস. ডি. পি. ও. ইত্যাদি সবাইকে নিয়ে মিটিং করেছি। ফিরে আসার সময় বৃষ্টি হচ্ছিল। আমি শুনলাম সেই বৃষ্টির মধ্যে ৭/৮ টি লরি দাঁড়িয়ে আছে, নৌকা করে বাংলাদেশে মাল পাচার করার জন্য। রাত্রে আমি আর খবর পাইনি, এখানে চলে এসেছি। থানায় ফোন করেছিলাম, খবর পাইনি। স্যার, এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ টাচি ব্যাপার, কেন না ওখান থেকে বাংলাদেশে চাল, ধান, কয়লা পাচার হয়ে যাচ্ছে। উলুবেড়িয়ার বাগানান থেকে হাজার হাজার লিটার লিকার আসছে। এলাকায় সমাজবিরোধীরা আশ্রয় নিয়েছে। ভয়ঙ্কর অসুবিধা সৃষ্টি হচ্ছে। সর্বদলীয় কনভেনসন ডেকে এ্যাডিসন্যাল এস. পি. কে ব্যবস্থা নেবার জন্য অনুরোধ করা হয়েছে। পুলিশ পাঠানো হয়েছে, কিন্তু তাসত্বেও ৭/৮ টি লরি এখনো সেখানে দাঁড়িয়ে আছে। তাই এই বিষয়টির প্রতি গুরুত্ব দেবার জন্য আমি মাননীয় পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের রাজ্যে কয়েক লক্ষ শ্রমিক এই বিড়ি শিল্পের

সঙ্গে যুক্ত আছে। বিড়ি পাতা এবং তামাকের দাম অস্বাভাবিক বৃদ্ধি পাওয়ায় বিড়ি শিল্প এখন ধুঁকছে এবং একটা ভীষণ সংকটের মধ্যে পড়েছে। বিড়ির মালিকরা এই সংকট থেকে বেরিয়ে আসার জন্য বিড়ি শ্রমিকদের কাজ কমিয়ে দিয়ে খুব অল্প মজুরীতে গ্রামাঞ্চল এবং শহরাঞ্চলের মহিলা শ্রমিকদের দিয়ে বিড়ি বাঁধাচ্ছে। যার ফলে বিড়ি শ্রমিকরা কাজ পাচ্ছে না। গ্রামাঞ্চলে দারুন একটা সংকটের সৃষ্টি হয়েছে। শ্রম দপ্তরের মিনিমাম ওয়েজ ইন্সপেক্টর বিভিন্ন জায়গায় ব্লক স্তর পর্যন্ত আছে কিন্তু তারা কোন উদ্যোগ নিচ্ছে না। বিড়ি শিল্পে নিযুক্ত শ্রমিকরা যাতে ন্যায্য মজুরী পেতে পারে— মহিলা শ্রমিকরাও যাতে ন্যায্য মজুরী পেতে পারে, সেটা তারা দেখছে না। এই ন্যায্য মজুরী পাচ্ছে কিনা সেটা দেখার জন্যই এই মিনিমাম ওয়েজ ইন্সপেক্টর আছে। আমি তাই অনুরোধ করছি এই ব্যাপারে অবিলম্বে শ্রমদপ্তরের তরফ থেকে তাদেরকে সতর্ক করে দেওয়া হোক এবং বিড়ি শ্রমিকরা যাতে ন্যায্য মজুরী পেতে পারে সেটা দেখার ব্যবস্থা করা হোক।

**শ্রী ত্রিলোচন দাস :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি। রামপুরহাট ২ নং ব্লকের অধীন দুনিগ্রাম পঞ্চায়েত এলাকার বাবলাডাঙ্গা, গোপালপুর, টিটিডাঙ্গা, জয়চন্দ্রপুর প্রভৃতি গ্রামের জনগণ অত্যন্ত দুরবস্থার মধ্যে জীবন যাপন করছে। এর উত্তরে ব্রাহ্মণী নদী, পূর্ব দিকে লাসা নদী অবস্থিত। যাতায়াতের বিকল্প রাস্তা নেই। বর্ষার সময় এদিক দিয়ে কেউ যাতায়াত করতে পারে না। সেই জন্য এই লাসা নদীর উপর একটি ব্রীজ করার অনুরোধ জনাচ্ছি। এই গ্রামগুলির ছাত্র ছাত্রীদের আসার কোন পথ নেই। বর্ষাকালে দ্বীপের মত হয়ে থাকে। তাই অবিলম্বে ওখানে একটা ব্রীজ করার জন্য আমি মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি।

## [1.10—1.20 P.M.]

**শ্রী সুশান্ত ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, এর আগে এই বিষয়টা নিয়ে আমি ৫ বার বলেছি, এই নিয়ে ষষ্ঠবার বলছি। তবে এ বিষয়ে রাজ্য সরকারের তরফ থেকে কেন্দ্রীয় সরকারের কাছে বারবার আবেদন জানান হয়েছে বলে আমি জানতে পেরেছি কিন্তু কোন ব্যবস্থা না হওয়ায় আবার বলছি। এর আগে কেন্দ্রে যখন ভি. পি. সিং-এর সরকার ছিল তখন এ ব্যাপারে কিছু ইতিবাচক পদক্ষেপ সেখানে নেওয়া হয়েছিল কিন্তু সেই সরকারকে চলে যেতে হওয়ায় বিষয়টি পড়েই আছে বলে আমি আবার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বিষয়টি হচ্ছে রাণীগঞ্জ খড়গপুর সড়ককে জাতীয় সড়ক করা। এই রাস্তাটি দক্ষিণ ভারতের সঙ্গে উত্তর পূর্বাঞ্চলের যোগাযোগের ক্ষেত্রে একটা গুরুত্বপূর্ণ রাস্তা। এই রাস্তাটিকে অনেক আগেই জাতীয় সড়ক হিসাবে গ্রহণ করা উচিত ছিল কিন্তু রাজ্যসরকার কেন্দ্রীয় সরকারের কাছে বারবার এ ব্যাপারে আবেদন জানিয়েও বিফল হয়েছেন। এই সড়কটিকে যাতে জাতীয় সড়ক হিসাবে গ্রহণ করা হয় সেই আবেদন আবার কেন্দ্রীয় সরকারকে জানানোর জন্য আমি রাজ্য সরকারকে অনুরোধ জানাচ্ছি। স্যার, দক্ষিণ ভারত থেকে মূলতঃ এখানকার পরিবহণ চলে লরির মাধ্যমে। দক্ষিণ ভারতের সঙ্গে উত্তর পূর্বাঞ্চলের যোগাযোগের ব্যাপারে উলুবেড়িয়াকে বাইপাস করে এই রাস্তা দিয়ে লরিগুলি আসাম, মনিপুর ইত্যাদি উত্তর পূর্বাঞ্চলের রাজ্যগুলিতে যাতায়াত করে। এ ছাড়া পশ্চিমবঙ্গের শিল্পাঞ্চল আসানসোল, রাণীগঞ্জের সাথে খড়গপুর, জামসেদপুরের যোগাযোগের এটা প্রধান সড়ক। কাজেই এই রাস্তাটির গুরুত্ব উপলব্ধি করে রাস্তাটিকে জাতীয় সড়কটি হিসাবে ঘোষণা করা হোক।

**শ্রী সুদীপ বন্দোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী লণ্ডন সফরে যাচ্ছেন। এর আগেও তিনি ১৩ বছরে ১৪ বার বিদেশে সফরে গিয়েছেন। আমি তার যাত্রার শুভ কামনা করে একটা অনুরোধ রাখছি যে তিনি লণ্ডন যাবার পথে একটু মস্কো হয়ে যান। কারণ বক্রেশ্বর তাপ বিদ্যুত কেন্দ্রটি অনেক দিন ধরে পড়ে আছে। বক্রেশ্বর তাপ বিদ্যুত প্রকল্প রূপায়নের ক্ষেত্রে তাদের দেয় ঋণটি যদি তিনি আদায় করে আনতে পারেন তাহলে বাংলার বিদ্যুত সমস্যার সুরাহা হতে পারবে। কিন্তু এখন মনে হচ্ছে, মুখ্যমন্ত্রীর ইচ্ছা থাকলেও

যাবার মুখ আছে কিনা আমি জানি না। বর্তমান পরিস্থিতিতে এটা অসহায় হয়ে পড়বে কিনা, এই অভিযান অসফল হয়ে পড়বে কিনা সেটাও অবশ্য আমার জিজ্ঞাস্য।

**শ্রী কৃষ্ণ প্রসাদ দুলে :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, কংসাবতি জলাধার থেকে প্রতি বছর রবি মরশুমে বোরো চাষের জন্য বাঁকুড়া জেলার মধ্যে জলটা সীমাবদ্ধ রাখা হয়। কিন্তু পাশের মেদনীপুর জেলাতে রবি মরশুমে, বোরো চাষের সময় সেই জল দেওয়া হচ্ছে ন। বছর কয়েক আগে কয়েকবার মেদনীপুর জেলাতে সখান থেকে জল দেওয়া হয়েছিল কিন্তু এখন আর দেওয়া হচ্ছে না। মাননীয় সেচমন্ত্রীর কাছে তাই অনুরোধ ঐ ক্যানেলের এক প্রান্তে বাঁকুড়া— তারা জল পাচ্ছে, অপর প্রান্তে মেদনীপুর জল পাচ্ছে না— এটা যাতে না হয় এবং মেদনীপুর জেলাও যাতে জল পায় তার ব্যবস্থা করুন।

**শ্রী নৃপেন গায়েন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুতর ঘটনার প্রতি বন বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। উত্তর এবং দক্ষিণ ২৪ পরগনার সুন্দরবন এলাকার গ্রামগুলিতে সম্প্রতিকালে মানুষ খেকো বাঘের উৎপাত হয়েছে। ঐ এলাকার কালীতলা গ্রামপঞ্চায়েতে ১৯৮৯ সালে সাত দলের মধ্যে ৪ টি মানুষকে মানুষ খেকো বাঘ ধরে নিয়ে যায় এবং তাদের বনের মধ্যে নিয়ে গিয়ে খেয়ে ফেলে। এই অবস্থার পরে সেখানে প্রতিদিন বাঘ এলাকার মধ্যে ঢুকছে এবং এলাকার মানুষের জীবন, গরু-বাছুর, হালের বলদ, গাই এসবের ক্ষতি করছে। ইতিমধ্যে বন বিভাগ থেকে কিছু ব্যবস্থা গ্রহণ করেছে কিন্তু সেটা যথোপযুক্ত হচ্ছে না। সে জন্য আমার দাবী যে স্থানীয় পঞ্চায়েতের সঙ্গে পরামর্শ করে ওখানে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হোক। এই কথা আমি আপনার মাধ্যমে বন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী আবু আয়েস মণ্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। আমার বিধান সভা কেন্দ্র মন্টেশ্বরে নব নির্মিত একটি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র এখনও খোলা হয়নি। অথচ ঐ স্বাস্থ্য কেন্দ্রে ডাক্তার, নার্স নিয়োগ করা হয়েছে। তারা প্রায় এক বছর ধরে অন্য একটি স্বাস্থ্য কেন্দ্রে অবস্থান করছে। সেখান থেকে তারা বেতন পাচ্ছে, তাদের কোন কাজ নেই। এর ফলে ঐ এলাকার মানুষের মধ্যে একটা বিক্ষোভের সৃষ্টি হয়েছে। কাজেই এই স্বাস্থ্য কেন্দ্র অবিলম্বে চালু করা দরকার এবং এই বিষয়ে যথাযথ ব্যবস্থা গ্রহণের জন্য আমি স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী নিশিকান্ত মেহতা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য মন্ত্রীর প্রতি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধান সভা এলাকায় সাব হেলথ সেন্টারে ৫ বছর ধরে কোন ডাক্তার নেই, ঔষধ পত্র কিছু নেই। সেখানে ৩ টি গ্রামপঞ্চায়েত আছে এবং তাতে প্রায় ২০ হাজার মানুষ বসবাস করে। তারা ঐ কেন্দ্র থেকে ঔষধ পত্র পেত কিন্তু আজকে এমন অবস্থা দেখা দিয়েছে যে বিনা চিকিৎসায় মারা যাবার উপক্রম হয়েছে। কাজেই ঐ কেন্দ্রে যাতে ডাক্তার এবং ঔষধ যায় তার জন্য আমি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী নন্দ দুলাল মাঝী :** মাননীয় অধ্যক্ষ মহেশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় প্রাথমিকএবং মাধ্যমিক শিক্ষা মন্ত্রীর একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্রের অধীনে প্রাথমিক বিদ্যালয় নেই। এর ফলে পাশের গ্রামে তাদের পড়তে যেতে হয়। আমার অনুরোধ যাতে ঐ গ্রামে একটা প্রাথমিক স্কুল স্থাপন করা হয়। আমি এই অনুরোধ আপনার মাধ্যমে প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষা মন্ত্রীর কাছে করছি।

**শ্রী হারাধন বাউড়ি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে। আমার এলাকা শোনামুখী ডি. ভি. সি' রাইট ব্যাঙ্ক ইরিগেশানের ডিভিশন্যাল অফিস।

দীর্ঘ ৬ মাস ধরে এই অফিসে কোন অফিসার বসেনা। মাঝে মাঝে একজন একজিবিটিভ ইঞ্জিনিয়ার আসতেন কিন্তু তিনিও আসছেন না। তার ফলে অফিসে কোন কাজ কর্ম হচ্ছে না। এই রকম অবস্থায় বর্তমানে চাষের মরশুমে চাষের খুবই ক্ষতি হচ্ছে। তাই যাতে অফিসে অফিসারা নিয়মিত ডিউটি করেন এবং এলাকার অসুবিধার কথা ভাবে, এই জন্য আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অঙ্গদ বাউড়ী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে। বাঁকুড়া জেলার শালতোড়া থানার ৪ টি অঞ্চলে বৃষ্টি না ওহয়ার জন্য প্রচণ্ড খরা হয়েছে। গ্রামগুলি হচ্ছে সালতোড়া, সালমা, ব্র্যামুড়ো এবং ডেকিয়া। সেখানে পানীয় জলের সংকট দেখা দিয়েছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করছি যাতে ঐ অঞ্চলে পানীয় জলের মোকাবিলা করার জন্য ব্যবস্থা করা হয়।

**শ্রী রঞ্জিত পাত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পঞ্চায়েত এবং গ্রামোন্নয়ন মন্ত্রী মহাশয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলায় দাঁতন এক নং ব্লকের অন্তর্গত খাগড়া মোড় থেকে খাগড়া এবং বরংগী থেকে আঁইজোলা এই দুটি রাস্তা জেলা পরিষদের অধিনে। এই দুটি রাস্তা বহুদিন পূর্বে মোরাম দিয়ে করা হয়েছিল কিন্তু কয়েক বছর ধরে মেরামত হচ্ছে না। ফলে সেখান দিয়ে গাড়ী, রিক্সা, সাইকেল, এমন কি মানুষ পর্যন্ত হাঁটতে পারছে না।

**[1.20—1.30 P.M.]**

রাস্তার মাঝখানে খানা ডোবা হয়ে রয়েছে। এই রাস্তার সঙ্গে দাঁতন ষ্টেশনের যোগাযোগ আছে। উড়িষ্যা এবং দাঁতনের সঙ্গে মোহনপুর ব্লকের সংযোগ রক্ষাকারী রাস্তা অথচ এই রাস্তা দর্ঘীদিন ধরে অবহেলিত। এই বিষয়ে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, যাতে এই রাস্তাটি অবিলম্বে মেরামত করা হয়।

**শ্রী মতী বিলাসী বালা সহিস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে পরিবেশ মন্ত্রী এবং বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার পারা বিধানসভা কেন্দ্রে সাঁওতালডি তাপ বিদ্যুত কেন্দ্র অবস্থিত। ঐ তাপ বিদ্যুত কেন্দ্রের চিমনি থেকে যে ধোঁয়া নির্গত হয়, সেই ধোঁয়ার মধ্যে একরকমের ছাই থাকে, যেটা পরিবেশের উপর একটা বিরাট প্রভাব বিস্তার করে। সেখানকার যে সব শবজী, সেই সব শবজীর পাতার উপর একটা আবরণ সৃষ্টি করছে, দীর্ঘদিন থাকার ফলে সেই পাতাগুলো কালো হয়ে যাচ্ছে। এই ছাই-এর প্রভাবে সেখানে বিভিন্ন রকম রোগের প্রাদুর্ভাব ঘটছে। মাননীয় বিদ্যুত মন্ত্রী নিজে সরেজমিনে দেখে আসুন, কারণ ঐ এলাকার মানুষ অসুবিধার মধ্যে পড়ছে এবং দেখা যাচ্ছে এটা যদি দীর্ঘদিন চলতে থাকে তাহলে হয়তো পরিবেশের ভারসাম্যও ক্ষতি গ্রস্ত হতে পারে। তাই আমি মাননীয় পরিবেশ মন্ত্রীকে বিশেষ ব্যবস্থা নেওয়ার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী মৃনাল কান্তি রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রী মহাশয়ের একটি বিশেষ জরুরী বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। দক্ষিণ বঙ্গে রাষ্ট্রীয় পরিবহনের বিভিন্ন বাসগুলো, যেগুলো দূরপাল্লার বাস, সেই বাসগুলোতে উঠবার জন্য প্রচণ্ড রকম ভীড় হয়। কারণ এ্যাডভ্যান্স বুকিং এর কোন ব্যবস্থা নেই, কারেন্ট বুকিং হয়, যার জন্য এই অসুবিধা হচ্ছে। বিশেষ করে দীঘা চন্দ্রকোনা রোড এই সব বাসে উঠতে পারা যায় না, মহিলা, বাচ্চাদের খুব অসুবিধা হয়। যদিও সেখানে একটা বুকিং অফিস করা হচ্ছে, কিন্তু কাজ এখনও শুরু হয়নি। সুতরাং এস. বি. এস. টি. সি. 'র দূরপাল্লার বাসগুলোর জন্য অগ্রিম বুকিং এর ব্যবস্থা করার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী কমলেন্দু সান্যাল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ক্ষুদ্র এবং কুটির শিল্প দপ্তরের মন্ত্রী মহাশয়ের একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকা বেতাই-এ একটা জুট ষ্টিক ইন্ডাষ্ট্রি করবার

চেষ্টা হয়েছিল, খবু সুন্দর ভাবে কাজ এগোচ্ছিল, সমস্ত মানুষকে নিয়ে এই কাজ হচ্ছিল, কিন্তু হঠাৎ একদল লোক অসহযোগিতা শুরু করলেন, সেই লোকগুলো কারা সকলেই বুঝতে পারছেন। এই সম্পর্কে মন্ত্রী মহাশয় যথাযথ ব্যবস্থা নিন যাতে সেখানে ঐ প্রতিষ্ঠাণ গড়ে উঠতে পারে।

**শ্রী নাজমুল হক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে উচ্চ শিক্ষামন্ত্রী মহাশয়ের একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। এই হাউজ নিশ্চয়ই আমার সঙ্গে একমত হবেন, খড়্গপুর আই. আই. টি. এবং অন্যান্য শিক্ষা প্রতিষ্ঠানে যে র‍্যাগিং এর ঘটনা ঘটছে, এটা পশ্চিমী ভোগবাদী দর্শন জাতীয় একটা নগ্ন বিকৃত রুচির পরিচয়। পশ্চিমবঙ্গের নানা শিক্ষা প্রতিষ্ঠানে এটা ছড়িয়ে পড়ছে। এই র‍্যাগিং সম্পর্কে আই. আই. টি.'র পরিচালন কর্তৃপক্ষ এবং আরও দু-একজন এটাকে শিক্ষার একটা অঙ্গ বলে উৎসাহ যোগাচ্ছেন। গতকাল এস. এফ. আই.-এর পশ্চিমবঙ্গ রাজ্য কমিটির উদ্যোগে এই সম্পর্কে একটা কনভেশন হয় খড়্গপুরে, এতে পাঁচটি বিশ্ববিদ্যালয়ের ছাত্র প্রতিনিধিদের সহযোগিতায় একটা বিশাল কনভেনশন হয়। সেখান থেকে একটা প্রস্তাব নেওয়া হয় যে আগামী দিনে যাতে এই জিনিস না ঘটে এবং তা যাতে প্রতিরোধ করা যায়, সেই জন্য সমস্ত স্তরের গণতন্ত্র প্রিয় সাধারণ মানুষ যেন তাতে এগিয়ে আসেন। এছাড়া বি. ই. কলেজেও 'আজকাল' পত্রিকার সহযোগিতায় এই রকম একটা কনভেনশন হচ্ছে।

**শ্রী শেখ জাহাঙ্গীর করিম :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহোদয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমি আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, মেদিনীপুর জেলার এগ্রা ব্লকে একটি পি. এইচ. সি আছে। সেখানে দেড় লক্ষ টাকা দামের একটি এক্স-রে মেশিন সরকারের তরফ থেকে পাঠান হয়েছে। কিন্তু সেখানে সে মেশিন অপারেট করার কোন কর্মী নিয়োগ করা হয়নি এবং মেশিনটি রাখার জন্য সেখানে কোন ঘর নেই। ফলে মেশিনটি রুগীদের কোন উপকারে লাগছে না। রুগীরা এগ্রা বাজারের প্রাইভেট নার্সিং হোমে গিয়ে এক্স-রে করাচ্ছে। ঐ এক্স-রে মেশিনটি যাতে অতি শীঘ্র চালু করা যায় তার জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করতে আমি মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি।

**শ্রী সুরেন্দ্র নাথ মাজি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার বিধানসভা কেন্দ্রের মধ্যে সাঁতুড়িতে একটি সাবসিডিয়ারি হেলথ সেন্টার আছে, কিন্তু দীর্ঘ দিন ধরে সেখানে ডাক্তার নেই। এখন পর্যন্ত শেষ যিনি ডাক্তার হিসাবে ওখানে ছিলেন তিনি অগ্নি-দগ্ধ হয়ে মারা যান। এখন শোনা যাচ্ছে অগ্নি-দগ্ধ হয়ে মারা যাওয়ার ভয়ে কোন ডাক্তার ওখানে যেতে রাজী হচ্ছে না। এলাকাটি গরীব আদিবাসী, সাঁওতাল অধ্যুষিত এলাকা। বেশিরভাগ খেটে খাওয়া গরীব মানুষরাই ওখানে বসবাস করে। আজকে তারা চিকিৎসার সুযোগ সুবিধা থেকে বঞ্চিত হচ্ছে। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, অবিলম্বে ওখানে একজন সাহসী ডাক্তার পাঠান হোক।

**শ্রী লক্ষীরাম কিস্কু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি বিষয়ের প্রতি মাননীয় তথ্য ও সংস্কৃতি দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন পুরুলিয়া জেলা সংস্কৃতির দিক দিয়ে পিছিয়ে নেই। আমাদের চিরাচরিত ছৌ-নাচ আন্তর্জাতিক খ্যাতি, পুরষ্কার এবং সম্মান পেয়েছে। স্যার, আমার বিধানসভা এলাকা-বান্দুয়ান এলাকায় পশ্চিম বাংলার মধ্যে সব চেয়ে বেশী আদিবাসী মানুষের বাস। পশ্চিমবাংলার আর কোন ব্লকে এত বেশী সংখ্যায় আদিবাসী মানুষ বাস করে না। ফলে আদিবাসী সংস্কৃতি চর্চার জন্য বিভিন্ন সময় বিভিন্ন ক্ষেত্রে ওখান থেকে শিল্পী বা মানুষ সংগ্রহ করতে হয়। সুতরাং আমি মাননীয় তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়ের কাছে দাবী করছি, ওখানে একটা আদিবাসী সংস্কৃতি চর্চা কেন্দ্র স্থাপন করা হোক। আদিবাসী সংস্কৃতির উন্নতির জন্য এটা একান্ত প্রয়োজন। আশা করছি মন্ত্রী মহাশয় বিষয়টি গুরুত্ব-সহকারে বিবেচনা করে ওখানে একটি আদিবাসী সংস্কৃতি চর্চা কেন্দ্র স্থাপন করার জন্য উদ্যোগ গ্রহণ করবেন।

**श्री मनोहर तिरकी :**– माननीय स्पीकर सर, मैं आपके माध्यम से परिवहन मंत्री का ध्यान आकर्षित करना चाहता हूँ। कलकत्ता के एस्पलानेड वस टर्मिनस से काफी बस चलती हैं। वहाँ से नोर्थ 'बंगाल स्टेट ट्रान्सपोर्टे कॉरपोरेशन ही नही वहाँ से बिहार के लिए, भूटान के लिए बस जाती हैं। मगर बड़े दु:ख की बात हैं कि यात्री के लिए पैसेन्जर सेड नही हैं। जिसकी बह से बरसात में और धूप में भिगते हैं सुखासे हैं।

इसलिए मैं आपके माध्यम से परिवहन मंत्री से यह अनुरोध करता कि बस टर्मिनस के पास पैसेन्जर सेड बनाया जाए।

**শ্রী শক্তি প্রসাদ বল :** মাননীয় স্পীকার মহাশয়, আমি একটি বিশেষ গুরুত্বপূর্ণ ব্যাপারের প্রতি সভার দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, গতকাল লোকসভায় মাননীয় তথ্য ও প্রচার দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী-নামটা যদি বলা যায় তাহলে বলেই দিই-শ্রী অজিত পাঁজা মহাশয় বিরোধী দলের সদস্য রামবিলাস পাশোয়ানের প্রশ্নের উত্তরে বার বার করে খুব জোরের সঙ্গে একটা কথা বলেছেন। তিনি বলেছেন যে, দলীয় দৃষ্টিভঙ্গী অনুসরণ করে আকাশবানী বা দূরদর্শনে প্রচার করা হয় না, এর জন্য একটা সুনির্দিষ্ট নীতি আছে। স্যার, এই প্রসঙ্গে আমার নিজের একটা ছোট অভিজ্ঞতার কথা এখানে উল্লেখ করি। স্যার, আমি গতকাল নিজে দূরদর্শনের সংবাদ পাঠ শুনেছি এবং বিধানসভা পর্যালোচনাও শুনেছি। স্যার, আমি গতকাল দূরদর্শনের সংবাদ-পাঠ এবং বিধানসভা পর্যালোচনা যা শুনলাম তাতেই মাননীয় তথ্য ও প্রচার মন্ত্রীর ঐ বক্তব্য যে কত ভুয়া তা প্রমাণ হয়ে গেছে।

## [1.40—1.40 P.M.]

তার প্রমাণ হয় এই কারণের জন্য— কাল সংবাদ যখন প্রচারিত হয় অনেক আর্ন্তজাতিক গুরুত্বপূর্ণ এবং আভ্যন্তরীন অনেক ঘটনা থাকা সত্ত্বেও মাননীয় তথ্য ও প্রচার মন্ত্রীর (কেন্দ্রীয়) বক্তব্য সাড়ে ৩ মিনিট থেকে পৌনে ৪ মিনিট ধরে সম্প্রচারিত হয়েছে। এ থেকেই তাঁর কথা ভুয়া বলে প্রমাণিত হয়। আমি বিধানসভার পর্যালোচনা শুনেছি। ১০ মিনিট পর্যালোচনা হয়েছে, তারমধ্যে মাননীয় বিরোধী দলের সদস্য শ্রী সৌগত রায় মহাশয়ের কথা প্রায় ৫ থেকে সাড়ে ৫ মিনিট, ৬ মিনিট পর্যন্ত সম্প্রচারিত হয়েছে। তাই কেন্দ্রীয় তথ্য ও প্রচার মন্ত্রীর এই যে দাবী এই দাবী মোটেই ধোপে টেকে না।

**শ্রী বীরেন্দ্র কুমার মৈত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ ব্যাপারের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী কেন্দ্র মালদা জেলায় আন্তরাজ্য চোরাকারবারীরা মেয়ে চালান করতে আরম্ভ করেছে। আমার ওখানে ৭ টি কেস হয়েছে। ৩ টি কেস থানায় রেকর্ডেড হয়েছে। আমি ২৬-৩-৯১ তারিখে ডি.জি. সাহেবের সঙ্গে দেখা করে নাম-ধামসহ মেয়ে চুরির কেস জানিয়েছি, কিন্তু আজ পর্যন্ত কেউ গ্রেপ্তার হয়নি। ৩ টি কেস থানায় জানানো সত্ত্বেও আজ ৪।৫ মাস ধরে কোন তদন্ত হল না। এই ভাবে যদি তদন্ত না হয় তাহলে এইসব মামলার কোন মূল্য থাকে না। সেইজন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে বলবো, মেয়ে চুরির মতন গুরুত্বপূর্ণ ব্যাপারে প্রত্যেক জেলায় না হোক আমার জেলায় বিশেষ করে বর্ডার এলাকায় স্পেশ্যাল সেল গঠন করা হোক। এইরকম ১৭ টি কেস হয়েছে বলে শোনা যাচ্ছে। তারমধ্যে ৭ টি কেস জানি এবং ৩ টি কেস রেকর্ডেড হয়েছে। একজন অফিসার সমস্ত ব্যাপারে তদন্ত করতে পারে না। সেইজন্য স্পেশ্যাল সেল করার জন্য আমি বিশেষভাবে অনুরোধ করছি।

**শ্রী রবীন্দ্র ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যদিও এখানে মন্ত্রী মহাশয় নেই। আমি প্রতিদিনই বলি, কিন্তু কোন কাজ হয় না, তবু ও অনুরোধ করছি, প্রাকৃতিক দুর্যোগে উলুবেড়িয়া ও শ্যামপুর থানার উলুবেড়িয়া হতে মাতাপাড়া, উলুবেড়িয়া হতে নেতাজী নগর, উলুবেড়িয়া হতে বোয়ালিয়া, উলুবেড়িয়া হতে আমতা এই রাস্তাগুলির অবস্থা অত্যন্ত শোচনীয়।

অতীতে ২।৩ বার বাস এ্যাকসিডেন্ট হলে লোক মারা গেছে। এই রুটে ৭০ বি, ৭০ এবং ৭০ সি বাস চলে এবং হাওড়া হতে ভায়া উলুবেড়িয়া মাতাপাড়া 'এল' বাস চলে। এইসব বাসগুলি বাদুড় ঝোলা অবস্থায় যায়। রাস্তাটি এমন অবস্থা হয়েছে যে কোন মুহূর্তে বাস উল্টে মানুষের মৃত্যু ঘটতে পারে। কিন্তু আজ পর্যন্ত রাস্তাটি রিপেয়ার করা হচ্ছে না। আমি এই রাস্তা দিয়ে যাতায়াত করি, যেকোন মুহূর্তে বাস এ্যাকসিডেন্ট করে খাদে পড়তে পারে রাস্তায় ধ্বস নামার জন্য। তাই আমি মাননীয় পূর্তমন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, পূর্ত দপ্তর এই রাস্তাটি তদন্ত করে অবিলম্বে মেরামতের ব্যবস্থা করেন।

**শ্রী রাজকুমার মণ্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। অবিরামপুর তুলসী বেড়িয়া হসপিটাল লিঙ্ক রোডের অবস্থা অত্যন্ত খারাপ। ছোট, বড় মাঝারি বহু গর্ত হয়ে গেছে। রাস্তাটি দেখলে মনে হয় রাস্তার উপর ভাগটা সমস্ত ঝাঁঝরা হয়ে গেছে। এই রাস্তার ব্যাপারেতে ওখানকার এ্যাসিসটেন্ট ইঞ্জিনীয়ারের কাছে ওখাকার স্থানীয় লোকেরা রাস্তাটি মেরামতের জন্য ডেপুটেসন করেছেন, একজিকিউটিভ ইঞ্জিনীয়ারের কাছে চিঠিপত্র লেখালেখি করেছেন। গত দু বছর ধরে রাস্তাটি মেরামতের জন্য নানারকম ভাবে চেষ্টা করা হয়েছে, কিন্তু আজ পর্যন্ত মেরামত হয় নি। এখন ওখানে এমন অবস্থা যে চলাচল পর্য্যন্ত অসম্ভব হয়ে উঠেছে, তাই আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী হারাণ হাজরা :** মিঃ স্পীকার স্যার, আমার নির্বাচনী কেন্দ্র সাঁকরাইলের একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আমি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকষর্ণ করছি। আপনি জানেন স্যার, যে মৌরীগ্রাম ইণ্ডিয়ান অয়েল মার্কেটিং ডিপো আছে ঐ ডিপোর গেটের সামনে পি. ডবলিউ. ডি. র যে রাস্তাটি আছে সেই রাস্তাটি ন্যাশান্যাল হাইওয়ের ৬ এর সঙ্গে যুক্ত। ঐ ইণ্ডিয়ান অয়েল গেটের সামনে ট্যাংকগুলি নিমতলা বাসষ্ট্যাণ্ড রাস্তা থেকে চন্দ্রহাটী বাসষ্ট্যাণ্ডের রাস্তার দুধারে এমনভাবে দাঁড় করান থাকে যে উলুবেড়িয়ার ৬২ নং বাস, আমতা ৬১, আন্দুল এই সব জায়গার বাস এবং মিনিবাস ও অন্যান্য যানবাহনকে ঘণ্টার পর ঘণ্টা দাঁড়িয়ে থাকতে হয়। এই রকম ঘটনাও শোনা গেছে যে, একজন হার্টের রোগীকে কলকাতা হাসপাতালে ভর্তিকরতে আনার সময় ওখানে দাঁড়িয়ে ঐ রকম অপেক্ষা করার ফলে রোগীটি মারা যায়। সেজন্য ঐ ইণ্ডিয়ান অয়েল কোম্পানীকে বলে তাদের ট্যাংকারগুলি একটা জায়গায় রাখার ব্যবস্থা করতে পারলে ভাল হয়। তা ছাড়া নিমতলা, চুনাভাঁটী রাস্তার অবস্থা অত্যন্ত খারাপ, এইগুলির ব্যবস্থা করার জন্য সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের কাছে দাবী জানাচ্ছি।

**মিঃ স্পীকার :** Mr. Dipak Sengupta, What is your personal statement ?

**শ্রী দীপক সেনগুপ্ত :** মিঃ স্পীকার স্যার, আমি আমার কিছু ব্যক্তিগত বক্তব্য যার সঙ্গে এই বিধানসভার সম্পর্ক রয়েছে সেই সম্পর্কে আপনার এবং আপনাব মাধ্যমে এই সভার সকল মাননীয় সদস্যদের দৃষ্টি আকষর্ণ করতে চাই। সম্ভবতঃ আজকে আমি যে শপথ গ্রহণ করেছি— আমিই বোধহয় নব নির্বাচিত বিধানসভার শেষ সদস্য, যিনি আজকে এখানে আপনার কাছে শপথ গ্রহণ করেছেন— এই দীর্ঘকাল শপথ গ্রহণ না করার পিছনে যে কারণটা ছিল সংবাদ পত্রে মাঝে মাঝে বেরিয়েছে সঠিক কারণ অসুস্থতার কারণে আমি নাকি শপথ গ্রহণ করিনি। মিঃ স্পীকার স্যার, আর যাই হোক আজ পর্যন্ত আমার কোনদিন রাজনৈতিক অসুস্থতা বা রাজনৈতিক জ্বর হয় নি। শপথের নির্দেশ পর্যন্ত এই বিধানসভার ভিতরে একজন সদস্য হিসাবে এমন কি সরকারী দলের সদস্য হিসাবে জনগণের স্বার্থ সম্পর্কিত প্রশ্ন আপনার মাধ্যমে সরকারের কাছে আনতে পারব কি পারব না এবং পারলে সেটা পরিষদীয় গণতন্ত্র বিরোধী না হলেও কোন রকম ভাবে দলের বিরোধী হয়ে পড়ে কি পড়ে না এই রকম একটা প্রশ্ন গত বছর ২০ শে আগষ্ট তোলার এবং আপনার কাছে ক্ষেত মজুরদের কাছে প্রতিশ্রুতি দেওয়া সম্পর্কে একটা কলিং এ্যাটেনশন নোটিশ করেছিলাম যে জনস্বার্থে বিচার বিবেচনা করব সেই কলিং এ্যাটেনশন-নোটিশ আপনি এ্যাডমিট করেছিলেন। কিন্তু সম্ভবতঃ- লেলিন, রাশিয়া সম্পর্কে একটু আগে আমরা আলোচনা করেছি —সেখানে এটা ঠিক হতো যে শূয়োরের খোঁয়ার, ঐ পথে দীর্ঘকাল ক্ষমতায় থাকর মধ্যে দিয়ে সর্বসাকুল্যে একটা দল যদি কাজ করে তাহলে তাদের চরিত্র ঠিক থাকে না। ফলে একদিকে দল এবং রাষ্ট্র ক্ষমতা এই দুটো অলিন্দে যারা ক্ষমতায় থাকেন তাঁরাএকটু বিব্রত বোধ করেন।

**[1.40—2.30 P.M.]**
**(Including adjournment)**

সে কারণে প্রশ্ন উঠেছিল যে, এই ধরণের কোন প্রশ্ন আমি এই সভার ভেতর তুলতে পারবো, কি পারবো না। এই নিয়ে এক বছর ধরে বহু যন্ত্রণার ভেতর দিয়ে আমি দায়িত্ব পালন করবার চেষ্টা করেছি। এবারে যখন নির্বাচক মণ্ডলী আমাকে নির্বাচিত করলেন, তার আগে আমার কাছে প্রশ্ন ছিল, বিধানসভার সদস্য হিসাবে আমার দায়িত্ব পালন করতে পারবো, কি পারবো না। গত ১৫ ই আগষ্ট আমার পার্টির রাজ্য কমিটি— তাঁরা সুযোগ দিয়েছেন, ফলে আমি আজকে আপনার কাছে শপথ গ্রহণ করেছি। এই শপথ গ্রহণ নেওয়া, না নেওয়া নিয়ে সংবাদপত্র জড়িত হয়েছে। এই যে মাসাধিককাল বিধানসভা চলছে তাতে বহু নতুন সদস্য যাঁরা এসেছেন সেইসব নব নির্বাচিতদের বক্তব্য এবং গতবার জয়নাল সাহেবকে আমি এবং আমরা সকলে এই ঘর থেকে বিদায় জানিয়েছিলাম, এবারে তাঁর বক্তব্য, যা শুনে নিজেকে তৈরী করতে পারতাম, তার জন্য ক্ষমা চেয়ে নিচ্ছি, আপনার কাছে শপথ গ্রহণ করিনি বলে। ইতমধ্যে সরকার গঠন করবার পরে আমরা দেখেছি নির্বাচনের পরে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে চক্রান্ত হয়েছে। সাম্প্রদায়িক শক্তি মাথা চাড়া দিয়ে উঠবার চেষ্টা করেছে। আমাদের দেশে কিছু সংবাদপত্র আছে যারা কায়েমী সার্থবাহী পুঁজি পতিদের গৃহপালিত সংবাদপত্র বিসাবে কাজ করেন, তারা নির্বাচনের আগে সায়েন্টেফিক রিগিং এর কথা বলে বামফ্রন্ট সরকার যাতে চতুর্থবারের জন্য নির্বাচিত হয়ে না আসতে পারেন তার চেষ্টা করেছেন। কিন্তু পশ্চিমবঙ্গের রাজনৈতিক সচেতন মানুষ চতুর্থবারের জন্য বামফ্রন্টকে পশ্চিমব[illegible]সীন করে প্রমান করে দিয়েছেন নিশ্চিতভাবে যে, ভারতবর্ষের অন্যান্য রাজ্যের চাইতে এই রাজ্যের মানুষেরা রাজনৈতিক সচেতন ; ভারতবর্ষের স্থায়িত্ব সম্পর্কে তাঁরা চিন্তা করেন। সায়েন্টফিক রিগিং এর প্রশ্নে যখন বামফ্রন্ট সরকারকে সরান গেল না, বামফ্রন্ট সরকারের গায়ে কালিমা লিপ্ত করার কাজটা জনগণকে দিয়ে হল না, তখন তারা অন্য প্রচেষ্টা নিলেন।

(এ ভয়েস ফ্রম অপোজিট বেঞ্চ ঃ এটা কি পার্সোনাল এক্সপ্লানেশন হচ্ছে ?) হ্যাঁ, এতে পার্সোনাল এক্সপ্লানেশন আছে। মাননীয় স্পীকার মহাশয়, আমার ভাবতে অবাক লাগছে, কংগ্রেস দলের সদস্যরা গত ২২ তারিখে আমি লাঞ্ছিত হয়েছি কিভাবে বলে তাঁরা বিধানসভায় রেইজ করেছিলেন। আজকে যখন পার্সোনাল এক্সপ্লানেশন দিচ্ছি তখন তাঁরা শুনুন। আমি ঠিক সেই জায়গায় যাচ্ছি। আপনাদের সেদিনের উদ্বেগ যদি সত্যিই আন্তরিক হয়ে থাকে তাহলে দয়া করে শুনুন। আপনারা 'বিধানসভায় একজন সদস্য লাঞ্ছিত' একথা সেদিন বিধানসভায় উল্লেখ করেছিলেন। আমরা দেখছি, এসব সংবাদ বামফ্রন্ট সরকারের গায়ে কালিমা লিপ্ত করবার জন্য, আমার দলকে ভেঙ্গে টুকরো টুকরো করবার জন্য পরিবেশনের চেষ্টা শুরু করেছিলেন। তাঁরা বলেছিলেন, 'ফরোয়ার্ড ব্লক ভেঙ্গে দুই টুকরো হয়ে গেছে।' সম্পূর্ণ ভিত্তিহীণ কথবার্তা। এইভাবে গৃহপালিত সংবাদপত্রের সংবাদ কোট করেছিলেন। আমার পার্টির কর্মীসভা ছিল। সেই কর্মীসভা থেকে যে সংবাদ দেওয়া হল এবং যে সংবাদ পরিবেশন করা হল সেটা বামফ্রন্ট সরকারকে জনসাধারণের চোখে যাতে ছোট করে দেওয়া যায় তারজন্য সেই সংবাদ প্রেরণ করা শুরু করেছিলেন। আমি কংগ্রেস দলের মাননীয় সদস্যদের বলছি, আপনারা উদ্বেগ প্রকাশ করেছিলেন ফরোয়ার্ড ব্লকের একজন বিধায়কের প্রশ্নে নয়, একজন বিধানসভার সদস্যের প্রতি উদ্বেগ প্রকাশ করেছিলেন, অন্যরাও করেছিলেন। সেই দিন আমার দলের চিফ হুইপ কৃপা সিন্ধু সাহা এবং কমলবাবু জানিয়ে ছিলেন যে আমি লাঞ্ছিত হয় নি। আমার পারসোনাল এক্সপ্লানেশানের এটাই হল কারণ। আজকে আমরা এটা লক্ষ করছি নানা ভাবে, আমরা যে চতুর্থবার এখানে ফিরে এসেছি জনগনের রায়ে হলেও সেটা অনেকে নিশ্চিন্ত মনে মেনে নিতে পারছেন না। আমি দেখেছি মাননীয় সদস্য অতীশ চন্দ্র সিন্‌হা মহাশয় এবং চাচাজী আমাকেজিজ্ঞেস করেছেন যে আপনার শরীর ভাল আছে তো ? তাতে তখনই আমার মনে হয়েছে মাননীয় সদস্যরা ২১ তারিখের ঘটনার কথা আমাকে জিজ্ঞাসা করছেন কিনা। মাননীয় সদস্যরা আমার শরীর সম্পর্কে জিজ্ঞাস করেছেন তার জন্য আমি তাঁদের কাছে কৃতজ্ঞ। কিন্তু সেই দিন যে ঘটনা ঘটানো হয়েছে সেটা সমস্তটাই ভিত্তিহীন, রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত এবং অসৎ উদ্দেশ্য মূলক এবং সাংবাদিকরা এটা করেছেন এই কথা আমি বলতে চাই।

**শ্রী সৌগত রায় :** কমলবাবুকে যে ড্রপ আউট করেছে সেটা আপনি সাপোর্ট করেন?

**শ্রী দীপক সেনগুপ্ত :** কমলবাবু আপনাদের দলের লোক না, আপনাদের সেটা জানতে হবে না। আপনারা যদি কমল বাবুকে সার্টিফিকেট দেন তাহলে কমলবাবুর চরিত্র হনন হয়ে যায়।

**শ্রী সত্য রঞ্জন মাহাতো :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমার বিধানসভা কেন্দ্রে একটা সেচ প্রকল্প রয়েছে, সেটার নাম হচ্ছে রুপা সেচ প্রকল্প। দীর্ঘ কয়েক বছর যাবত এটা অচল অবস্থায় রয়েছে। এই সেচ প্রকল্পে দুটি গেট রয়েছে, দুটি গেট দুই পার্শ্বে অবস্থিত। দুটি গেটই অচল অবস্থায় পড়ে রয়েছে, দুটি গেট দিয়ে জল বাইরে চলে যায়। তার ফলে প্রচুর জল অপচয় হয়, চাষের কোন কাজে আসে না। এই গেট গুলিকে আমরা বন্ধ করার চেষ্টা করেছি। অনেক অভিযোগ সত্ত্বেও, অনেক আবেদন সত্ত্বেও এই গেট গুলি বন্ধ করছে না। বারে বারে এই গেট দিয়ে জল বেরিয়ে চলে যাচ্ছে, আমাদের জেলা খরা প্রবন জেলা, জলের প্রচণ্ড দরকার হয়, জলের যখন দরকার হয় তখন জল পাই না। অবিলম্বে যাতে এই গেট গুলি মেরামত করা হয় তার জন্য সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

(At this stage the House was adjourned till 2.30 P. M.)

[2.30—2.40 P.M.]

(After adjournment)

**Discussion on Demand Nos. 24, 53, 75, 76, 87, 88, 93, 94, 95, 96, 97, 74, 92, & 64**

**Mr. Speaker :** There are two cut motions to Demand No. 24, 8 cut motions to Demand No. 75, one cout motion to Demand No. 94, 8 cut motions to Demand No. 74, and one cut motion to Demand No. 64. All the cut motions are in order and taken as moved.

**Demand No.24**

1-2 Dr. Tarun Adhikary : Sir, I beg to move that the amount of the demand be reduced by reduced by Rs. 100%—.

**Demand No.75**

1-2 Shri Debaprasad Sarkar Sir, We beg to move that the amount
3 Shri Saugata Roy of the demand be reduced
4-8 Dr. Tarun Adhikary by Rs. 100/-.

**Demand No.94**

1 Shri Saugata Ray: Sir, I beg to move that the amount of the demand be reduced by Rs. 100%-

**Demand No.74**

1-2 Shri Gyan Singh Sohanpal Sir, We beg to move that the amount
2 Shri Saugata Roy of the demand be reduced
3-7 Dr. Tarun Adhikary by Rs. 100/-.
8 Shri Subrata Mukherjee

## Demand No.64

Shri Saugata Roy : Sir, I beg to move that the amount of the demand be reduced by Rs. 100%-

**শ্রী সাধন পাণ্ডে :** মাননীয় স্পীকার, স্যার আমাদের কমার্স এ্যাণ্ড ইণ্ডাস্ট্রি মিনিষ্টার তথা মাননীয় মুখ্যমন্ত্রী তার যে বাজেট পেশ করেছেন সেটা অপোজ করছি এবং আমাদের কাট মোশানগুলিকে সাপোর্ট করছি। ইকোনমিক্স, কমার্স এ্যাণ্ড ইণ্ডাস্ট্রির বাজেট আলোচনা করতে গেলে প্রথমেই যেটা নিয়ে আমাদের কথা বলার দরকার সেটা হচ্ছে ইণ্ডাস্ট্রি কখনোই আইসোলেশানে চলে না। সামাজিক বিবর্তনেব মধ্যে দিয়ে ইণ্ডাস্ট্রি চালাতে হয় এবং সমস্ত সোসাইটির যেসব ফেক্টরগুলি আছে সেগুলির রিলেটেড টার্মস থাকে ইণ্ডাস্ট্রির সঙ্গে। আজকে বলতে বাধ্য হয়েছেন স্বয়ং মুখ্যমন্ত্রী তাঁর বাজেট স্পীচে যে, তিনি নিজে যে আশা করেছিলেন বিরাট পরিবর্তন হবে সেই পরিবর্তন করা হয় নি। সি চেঞ্জ ইন পলিটিক্যাল এটমোসফেয়ার হয়ে গেছে। স্যার, এই রাজ্যের যিনি কর্ণধার ছিলেন ডঃ বিধান চন্দ্র রায়, তাঁর আমলের থেকে এই রাজ্যে ইণ্ডাস্ট্রিয়ালাইজেশান হয় কিন্তু দুঃখজনক যে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী রাজনৈতিক জীবণে যে দলেরই তিনি নেতা হোন না কেন একটার পর একটা বিরোধিতা করে গত ৩০ বছরে ইণ্ডাস্ট্রিকে এমন একটা পর্যায়ে নিতে এসেছেন যে যার থেকে আজকে মুখ্যমন্ত্রী চাইলেও সেই ইণ্ডাস্ট্রি রিভাইভাল এইরাজ্যে হচ্ছে না। এই ব্যাপারে ব্যাক গ্রাউণ্ডে যেতে, উনি লাস্ট প্যারাগ্রাফে বলেছেন একটা সুন্দর কথা Yet despite various limitations and constraints we are making sincere endevour to fulfil the monumental task of rebuilding. রিবিল্ডিং-র কথার উপর আমি ট্রেস দিচ্ছি। ডেসট্রাকশান পরে রিবিল্ডিং-র কথা বলছি। আপনি বলেছেন আপনার বইয়ে আপনারা ইনডাষ্ট্রি এ্যাটমসফেয়াকে এখানে ধ্বংস করে দিচ্ছেন। ধ্বংস করে দেবার পর আপনারা মাল্টিনাশ্যাল কোম্পানীকে একের পর এক তিরস্কার করেছেন। আপনি আপনার বক্তৃতায় বলেছেন কংগ্রেসীরা টাটা, বিড়লা, গোয়েঙ্কাদের দালাল। কিন্তু আপনার মত একজন ব্যক্তি মাননীয় মুখ্যমন্ত্রী আপনি আপনার সমস্ত চিন্তা-ভাবনা পরিবর্তন এনে গত ৪।৫ বছরে চেষ্টা করছেন। শুধু ভারতে নয়। আপনি ছুটে গিয়েছেন বিদেশে, বিভিন্ন শিল্পপতিদের আনবার জন্য মাল্টিন্যাশানাল কোম্পানাগুলিকে আনবার জন্য। কিন্তু আপনি জানেন একটা কাঁচ ভেঙে গেলে দাগ থেকে যায়, সেই দাগ মুছিয়ে দিতে হয়, তার মূল্য পশ্চিমবাংলার মানুষ দিচ্ছে। আজকে ভুললে চলবেনা আপনি বিচক্ষণ ব্যক্তি। আমি জওহরলাল নেহেরুর একটি কথার উক্তি করব তিনি বলেছিলেন The most stupid amongst the communist parties of the world is this communist party in India. কিন্তু আমি আপনাকে স্টুপিড পার্টির লিডার বলব না। কেননা আপনার অনেকগুলি ভূমিকা, সেই ভূমিকা আমি এ্যাপ্রিসিয়েট করছি। কিন্তু আপনি বুঝেছেন, কিন্তু আপনার পার্টির অনেক ট্রেড ইউনিয়ন লিডার এখনও বুঝতে পারেননি। The concept of Industrialisation of the State.

কি ভাবে আসল, কি এ্যাটমসফেয়ার আসল সেটুকু আমাদের সবাইকে এখানে ভাবিয়ে তুলেছে। স্যার, আপনি জানেন যে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী বারবার বলছেন যে আই. এম. এফ. লোন-র ডেসক্রিপশান বা টার্মস সাংসদে কেন জানান হচ্ছে না। স্যার, আজকে এই সভা থেকে মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করবো তিনি যে ১৪ বছরে যতবার বিদেশে গিয়েছেন, বিদেশের শিল্পপতিদের সঙ্গে দেখা করেছেন, কি কি প্রস্তাব পেয়েছেন, কি কি প্রস্তাব দিয়েছেন, এই হাউসে দয়া করে তা প্লেস করুন। কোন কোন ইনডাষ্ট্রিয়ালিস্টদের সঙ্গে আপনি কথা বলেছেন, কি কি কথা বলেছেন, এই ব্যাপারে আমাদের একটা দাবী রয়েছে। আমরা মনে করি যে মাননীয় মুখ্যমন্ত্রী গত তিন বছরে বিশ্বনাথ প্রতাপ সিং আসবার সময়ে মুখ্যমন্ত্রীর কাছে বহু ইনডাষ্ট্রিয়ালিস্টরা এসেছেন তারা আপনার ঘরে বসে কফি খেয়েছে, আপনার সঙ্গে আলোচনা করেছেন।

কিন্তু দুঃখের কথা হল আপনার সঙ্গে কথা বলবার পর তারা কিন্তু ইনভেস্টমেণ্ট করেছে আউট অফ দি স্টেট বাইরে গিয়ে। এমনও পরিস্থিতি আছে এই রাজ্য থেকে প্রফিট করে সেই প্রফিট সরিয়ে নিয়ে গিয়ে অন্য রাজ্যে তারা ইনভেস্টমেণ্ট করেছে। আপনার সঙ্গে যতই তারা কথা বলুন এক্সজিসটিং ইনডাষ্ট্রি তারা বাঁচাতে চায় যাতে আপনার পার্টির ক্যাডারদের লেলিয়ে দিয়ে অন্য ইউনিটগুলিকে আক্রমণ বা ডিসটার্ব করতে না পারেন, কারণ আপনার কথা ওরা শুনবে। কিন্তু নিউ ইনভেস্টমেণ্টের ব্যাপারে তারা অনেক সময় পালিয়ে যায়, তাই আপনাকে এটা ভাবতে হবে, এটা বুঝতে হবে। তারা ইনভেস্টমেণ্ট এই রাজ্যে করেনা। আপনি আপনার ইনডাষ্ট্রি বাজেটে হলদিয়া পেট্রকেমিক্যাল নিয়ে অনেক কথা বলেছেন। আমি হলদিয়া পেট্রকেমিক্যাল নিয়ে কথা বলি। মাননীয় মুখ্যমন্ত্রী দিল্লীতে যাবার পর প্রধানমন্ত্রীর সঙ্গে আলোচনা করে মাননীয় ফিনান্স মিনিস্টারের সঙ্গে আলোচনা করেছেন। কিন্তু পেট্রো-কেমিক্যাল এখন কোন স্টেজে পড়ে আছে আপনার জানা দরকার। পেট্র-কেমিক্যাল কমপ্লেক্স-র সঙ্গে সঙ্গে আরো ৬ টি কমপ্লেক্স এই রকম পেট্র-কেমিক্যালের মতন ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে অপেক্ষা করছে।

And some of these industrialists are conspiring that Haldia petro-chemical complex should not come up here and that conspiracy level is going on.

তাতে আপনাকে সতর্ক হতে হবে। আমরা চাই হলদিয়া পেট্র-কেমিক্যালস কমপ্লেক্স তৈরী হোক এবং আপনাকে বলছি এটা নিয়ে বহু রাজনীতি হয়েছে কিন্তু আজকে অর্থনীতির মধ্যে রাজনীতি আনলে দেশের সর্বনাশ হয়ে যাবে। এখানে বাজেটের লাস্ট প্যারাগ্রাফে বলেছেন সমস্ত রাজনীতি বিলিভ লোকেদের দিয়ে আপনি চান পেট্রোকেমিক্যাল কমপ্লেক্স এবং এই রকম ইনডাষ্ট্রি হোক, আপনাকে জানাচ্ছি আজকে পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স আটকে গেছে।

**[2.40—2.50 P.M.]**

**শ্রী সাধন পাণ্ডে :** রিভাইসড ফরেন এক্সচেঞ্জ যে ৮০০ কোটি টাকার মতন— এই ফরেন এক্সচেঞ্জের অ্যাটাচমেণ্টটা কোথা থেকে আসবে? উইল ইট কাম ফ্রম দি ইণ্টারন্যাশানাল ফাইনান্স বডি? ওয়ার্ল্ড ব্যাঙ্কের যে ইন্টারন্যাশানাল ফাইনান্স কর্পোরেশান সেখান থেকে আসবে? না কি আপনার মাল্টি ন্যাশানাল কোম্পানী থেকে আসবে? ইক্যুইটি ক্যাপিটাল পার্টিসিপেট করতে দেবেন? আমরা জানি, আমরা শুনেছি আপনার কাছে প্রস্তাব এসেছে, ইক্যুইটি পার্টিসিপেট করছে চাইছেন, ফরেন এক্সচেঞ্জ চালাতে চাইছেন না কি আপনি কমার্শিয়াল বরোয়িং করবেন? আপনি রাজনীতিক লোক, আপনি বিচক্ষণ ব্যাক্তি, টোটাল কনফিউশান বুঝতে পারছেন না। সোভিয়েৎ রাশিয়ার ঘটনায় পশ্চিমবঙ্গের ইনভেস্টমেণ্ট সম্বন্ধে জর্জ বুশ যা বললেন— গণতন্ত্রকে হত্যা করা হয়েছে। ইণ্ডাষ্ট্রি বন্ধ করে দেখে সোভিয়েৎ ইউনিয়ান। আপনি কি ভেবেছেন, ইণ্ডাষ্ট্রিয়াল ফিনান্সিয়াল কর্পোরেশনে যদি আপনার প্রজেক্ট পড়ে থাকে উইল দি ওয়ার্ল্ড ব্যাঙ্ক বডি অ্যালোট করবে? এইসব প্রজেক্টের স্যাংশান দেবে? ফরেন এক্সচেঞ্জ দেবে? আমরা এইগুলি আজকে জানতে চাইছি। ভারত সরকারের ওপর চাপ সৃষ্টি করেছি। আপনি নরসিমা রাওয়ের সঙ্গে দেখা করেছেন, আপনি প্রধানমন্ত্রীর সঙ্গে দেখা করেছেন। আবার দেখা করতে চলেছেন। আমরা আণ্ডারটেকিং দিতে চাই, দিচ্ছি এবং দেবো। টাকা পাবেন? আপনি বলবেন না, কংগ্রেস আপনাদের সঙ্গে সহযোগিতা করেনি, এই কথা বলা যাবে না, সমস্ত রকমের সহযোগিতা করতে চাই। দয়া করে রাজনীতি করবেন না। সঠিকভাবে চালনা করুন। মানুষের সঙ্গে আর বঞ্চনা করবেন না। গণতন্ত্রের বিরুদ্ধে কথাবার্তা বলে পশ্চিমবঙ্গকে বিপন্ন করবেন না। এই অনুরোধ আপনার কাছে রাখছি। স্যার আজকে, প্রডাক্ট মিকস তিনটে টেকনোলোজি পছন্দ হয়ে গেছে। দুর্ভাগ্য এই টেকনোলোজি পছন্দ হয়ে যাবার পর এই টেকনোলোজির যে ড্রয়িং, এই ড্রয়িংগুলি—হলদিয়া পেট্রো

কেমিক্যালস যাঁরা চালাচ্ছেন তাঁরা এখনও পাননি। সেটা না পেলে এরিয়া ডিমার্কেশান করা যাচ্ছে না। এই ডিমার্কেশান না করলে কোথা থেকে রীচ করে গাছ পুঁতবে? এই বছর হলদিয়া পেট্রো কেমিস্যালসে গাছ পোঁতা যায়নি ডিউ টু এনভায়ারোমেন্টাল ক্লীয়ারেন্স। আমরা শুনতে চাই, আমরা জানতে চাই কেন হলো না? কেন না সাইট সিলেকশানের জন্য হলো না। কোথায় প্ল্যান্ট বসবে না বসবে সেটা এখনো বোঝা যাচ্ছে না। মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ করছি, এই পেট্রো কেমিক্যাল চালাতে চান যদি, কিন্তু যিনি চালাবেন ডাক্তার গাঙ্গুলী, তিনি বোম্বেতে বসে আছেন। তিনি পশ্চিমবঙ্গে এখনো আসতে রাজী হননি। অ্যাজ দি ইণ্ডাসট্রিয়াল মিনিস্টার অফ দি স্টেট তার উত্তর আমাকে বলুন। হোয়াই ডাক্তার গাঙ্গুলী হ্যাজ নট টেকেন আপ দি চার্জ অ্যান্ড হোয়াই হি ইজ সিটিং ইন বোম্বে? কিন্তু তিনি আজকে আসছেন না। কেননা অ্যাটমোসিফিয়ার তাঁর স্যুট করছে না। আমরা আপনার কাছে জানতে চাইবো, জানতে চাই, উত্তর চাই কেন আসছেন না? হলদিয়াতে ইণ্ডাসট্রি করলেই হবেনা, পশ্চিমবঙ্গের বেকার যুবকদের, যাঁরা শিক্ষিত বেকার তাঁদের আরো শেখাতে হবে। মাননীয় মুখ্যমন্ত্রী দিল্লিকে চিঠি লিখেছেন। ফর হোয়াট? সেন্ট্রাল ইন্সটিটিউট অফ প্লাস্টিক ইঞ্জিনীয়ারিং টুলস অ্যাট হলদিয়া এটা একটা আই. আই. টির সঙ্গে যুক্ত হওয়ার কথা। কিন্তু হলদিয়াতে তো আই. আই. টি. নেই। অথচ বাজেট বক্তৃতায় বলেছেন হলদিয়াতে আছে। কিন্তু বাস্তবিক এটা খড়গপুরে আছে। আমরা জানতে চাই, এই তিন কোটি টাকার প্রপোজাল এবং বারো একর জমি প্রপোজাল চাওয়া হয়েছে। ফাস্ট ইনিসিয়াল ক্যাপিটাল আপনাকে দিতে হবে। তারপর সেন্ট্রাল গভর্ণমেন্ট উইল টেক ওভার, অ্যান্ড দি সেন্ট্রাল গভর্ণমেন্ট উইল গিভ দি অ্যাডমিনিসট্রেশান সাপোর্ট। দু বছর আগে যদি ইনস্টিটিউশান না হয় তাহলে বাঙ্গালীর ছেলেরা প্লাস্টিক টেকনোলোজির সম্বন্ধে জানতে পারবে না, শিখতে পারবে না, তাঁরা ডাউন স্ট্রীমে কাজ করতে পারবে না। এটা আমাদের জানার দরকার। স্যার, আমি আরো কিছু বক্তব্য রাখতে চাই, মাননীয় মুখ্যমন্ত্রী ইণ্ডাস্ট্রি গ্রোথের কথা অনেক বলছেন, উনি বলছেন যে হলদিয়াতে বাটার সঙ্গে চুক্তি করেছেন যে পশ্চিমবঙ্গে ইউনিট করতে হবে। আমি জানতে চাই, বাটা কোথায় ইউনিট করেছে? বাটার প্রফিটেবিলিটি কোথা থেকে আসছে? দে হ্যাভ ডাইভারসিফায়েড ইন্টু বাঙ্গালোর। এই রকম করে পশ্চিমবঙ্গ থেকে শিল্পের সমস্ত হেড কোয়ার্টারগুলি সরে যাচ্ছে। লিপটন হ্যাজ সিফটেড দেয়ার অফিস টু বাঙ্গালোর। ব্রুক বণ্ড হ্যাজ সিফটেড দেয়ার অফিস টু বাঙ্গালোর। এই রকম করে প্রত্যেক অফিস সরে যাচ্ছে। এই সম্বন্ধে দয়া করে আমাকে জানাবেন। আজকে পশ্চিমবঙ্গের ছিল হোসিয়ারী শিল্প বড় জায়গায়, আজকে সেই হোসিয়ারী শিল্প কোথায়? এইসব যে শিল্প ছিল দে আর সিফ্‌টিং ফ্রম ওয়েষ্ট বেঙ্গল এবং সরে যাবার কারণ কি? আপনি বলেছেন ফ্রেট ইকোয়ালাইজেসান, আমরা নিশ্চয়ই ফ্রেট ইকোয়ালাইজেসান সাপোর্ট করি, কিন্তু শুধু সাপোর্ট দিলে হবে না, ইট ইজ এ ভেরি ভেরি কমপ্লেক্স প্রবলেম। কেননা ইণ্ডাস্ট্রিয়ালিস্টরা আপনার সঙ্গে দেখা করে বলেছেন যে ফ্রেট ইকোয়ালাইজেসানের সঙ্গে সঙ্গে কপার, লেড, জিংক বা অন্যান্য পেট্রোলিয়াম প্রোডাক্টস এই আইটেমগুলি ফ্রেট ইকোয়ালাইজেসানে মার খাবে। সেজন্য একটা নতুন কথা বলেছেন যে কথাটা আমরা সাপোর্ট করি। আপনারা বাজেটে প্রস্তাব দিয়েছেন নিউ পলিসি, আপনি বলেছেন সমস্ত র-মেটিরিয়াল this is I think a much more better proposal.

এ না হলে এখানে কেবল ইণ্ডাস্ট্রি মার খেয়ে যাবে। পেট্রোলিয়াম বোম্বেতে উঠছে, আসামে হচ্ছে, আমরা একটা দামে পাচ্ছি, পেট্রোলিয়াম প্রোডাক্টসের দাম বেড়ে যাচ্ছে, অন্যান্য লেড, কপার, জিংক যে আইটেমগুলি আছে তার দামও বেড়ে যাবে এবং এটা নিয়ে আরো আলোচনা করতে হবে। ফ্রেট ইকোয়ালাইজেসান নিয়ে যে অল্টারনেটিভ প্রোপোজাল দিয়েছেন সেটা নিয়ে আরো বেশী আলোচনা করা দরকার উইথ ইণ্ডাস্ট্রিয়ালিস্টস অব দিস রিজিয়ান এন্ড উইথ দি পলিটিক্যাল পার্টিজ, আর দিল্লীর কাছে প্রস্তাব দিন যে এটা আমরা চাই। এই রাজ্যে শিল্প কোথায় গিয়ে দাঁড়িয়েছে? ইঞ্জিনিয়ারিং ইণ্ডাস্ট্রি ৪০ হাজার ছিল পশ্চিমবঙ্গে, আজকে ৬ পার্সেন্ট ইণ্ডাস্ট্রি। আপনি বলছেন দুর্গাপুর স্টীলে এক্সপ্যানসান হচ্ছে, এ্যানসিলিয়ারী প্রোডাক্টসকে সাপোর্ট করার জন্য

ওদের ডেকে বলেছেন যে ওদের কাজ দিতে পারবেন, কিন্তু আপনাদের চীফ সেক্রেটারী তরুণ দত্ত মিটিং ডেকেছিলেন এ্যানসিলিয়ারীকে সাপোর্ট করার জন্য যেখানে বৃহৎ কোম্পানী বলেছেন আমরা র-মেটিরিয়ালস দিয়ে দেব, কিন্তু ব্যাঙ্ক গ্যারান্টি কে দেবে? চীফ সেক্রেটারী কথা বলতে পারেননি। আপনি বলুন এ্যানসিলিয়ারীকে আপনি সাপোর্ট করতে চান, র-মেটিরিয়ালস বড় কোম্পানী দিয়ে দেবে, তার ব্যাঙ্ক গ্যারান্টি কে দেবে? একটা ছোট ব্যবসায়ীর পক্ষে ২০ লক্ষ কি ১ কোটি টাকা ব্যাঙ্ক গ্যারান্টি দেওয়া কি সম্ভব? আপনি এ্যানসিলিয়ারী ইণ্ডাষ্ট্রিকে সাপোর্ট করতে চান কিন্তু ডাউন দি লাইন আপনার কথা ফলো করা হচ্ছে না, সে সম্পর্কে বলা দরকার। আপনি এই হাউসে দাঁড়িয়ে বলেছিলেন আমাদের তদন্ত করে দেখতে হবে ইসকোর মডার্নাইজেসানের ব্যাপারে কেউ টাকা নিয়েছেন কিনা। আপনাকে পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী হিসাবে জানে, কিন্তু আপনি সেদিন অর্থনীতির মধ্যে রাজনীতি এনেছেন, সেজন্য ইসকোর মডার্নাইজেসান আটকে গেল, আপনার কথা শুনে ভি পি সিং দস্তুর কোম্পানীকে দিয়েছিল। ইসকোর মডার্নাইজেসানের সমস্ত টাকা কিন্তু সেন্ট্রাল গভর্ণমেন্টের টাকা নয়, স্টেট গভর্ণমেন্টের টাকা নয়, ইট ওয়াজ দি ফান্ড অব দি স্টীল অথরিটি, তারা নিজস্ব রিসোর্স জেনারেট করে ইসকোর মডার্নাইজেসান করতে গেল, আপনি বন্ধ করে দিলেন, ২ বছর হ্যাঙ্গিং রইল। আজকে বলছেন ইসকোর মডার্নাইজেসান করবেন, ইনিসিয়াল কস্ট বেড়ে গেল, প্রোজেক্ট কস্ট বেড়ে গেল। আজকে ইণ্ডাষ্ট্রি এমন একটা জায়গায় আছে যে টাইমিং অব দি ইণ্ডাষ্ট্রি, ক্লাইমেট অব দি ইণ্ডাষ্ট্রি এন্ড ইন্‌ফ্রাষ্ট্রাকচারস অব দি ইণ্ডাষ্ট্রিয়াল ক্লাইমেট এটাও অত্যন্ত গুরুত্বপূর্ণ। আপনি ইণ্ডাষ্ট্রির কথা বলছেন, হোয়াট ইজ দি ইন্‌ফ্রাস্ট্রাকচারস? আপনার একটা রুট হয়ে গেছে এখান থেকে সল্ট লেকে যাবেন, সেই রাস্তায় পুলিশ সকাল থেকে আপনার জন্য দাঁড়িয়ে থাকে। আপনি হেলিকপ্টারে চড়ে এখানে ওখানে যাচ্ছেন, আপনি মানুষ থেকে বিচ্ছিন্ন হয়ে যাচ্ছেন, আপনার মেকানিজম অব পার্টি কন্ট্রোল করে রেখে আপনি সরকার চালাচ্ছেন, বুরোক্র্যাট রেখে আপনি সরকার চালাচ্ছেন। মাননীয় বুদ্ধদেব বাবু বলেছেন, আপনিও কাগজে বলেছেন যে রাস্তা করবেন।

[2.50—3.00 P.M.]

আমি বলছি, এ্যাপ্রোচ্ টু ইণ্ডাষ্ট্রিয়্যাল ইউনিটসের কি অবস্থা—আজকে ফলতার মত এক্সপোর্ট প্রোমোসন জোন কি অবস্থায় রয়েছে? কেন আমরা ইনফ্রাষ্ট্রাকচার ঠিক করতে পারছি না? হোয়াট ইজ্ দি কমিউনিকেসন সিসটেম? আজকে কমিউনিকেসন সিস্টেম ঠিক করতে হবে। কমিউনিকেসন সিস্টেমের কথা বলতে গেলে আপনি বলবেন—এতো দিল্লীর ব্যাপার, ওদের করা দরকার। দিল্লীর ব্যাপার তো—নিশ্চয় করা দরকার। তাদের বলছি—তারা বলছেন, সাধারণ রাস্তা থেকে কেবলস থেফ্‌ট হয়ে যাচ্ছে। কেবল চুরি হয়ে যাচ্ছে। এটাও কি দিল্লী দেখবে? এটা ল এ্যান্ড অর্ডারের প্রবলেম। অতএব ইণ্ডাষ্ট্রিয়াল বাজেটের উপর কথা বলতে গেলে, আপনি যে কারণে ইণ্ডাষ্ট্রিয়্যাল পোর্টফোলিও নিজের হাতে নিয়েছেন নির্মলবাবুর কাছ থেকে—আপনি রাজ্যের হোম মিনিষ্টার, কমার্স মিনিষ্টার, আপনি পারবেন—আপনি সমস্ত দিক থেকে, এ্যাঙ্গেল থেকে ইণ্ডাষ্ট্রিকে বাঁচাতে পারবেন। কিন্তু দুঃখের ব্যাপার কাদের নিয়ে আপনাকে কাজ করতে হচ্ছে। আমি আপনাকে দোষ দিচ্ছি না, বিকজ ইউ আর রিয়েলাইজিং দি প্রবলেম। কিন্তু প্রবলেম সলভ হবে যেখানে সেই লেভেলে প্রাইভেট ডিসকাসনে আমাদের এখানকার দু একজন সদস্য আছেন, যারা বিভিন্ন জায়গায় ইণ্ডাষ্ট্রিয়াল ষ্ট্রাকচারে গণ্ডগোল পাকাচ্ছেন। আপনি নিজের পার্টির উপর দোষ দিয়েছেন, আই কিপ দোজ ইনফর্মেসন। আমরা জানি। কিন্তু আপনাকে ইণ্ডাষ্ট্রি বাঁচাতে গেলে—উই-অল পার্টি হ্যাভ টু কম্বাইন টোগেদার টু সেভ দি ইণ্ডাষ্ট্রিজ—ইণ্ডাষ্ট্রি না বাঁচলে, আপনার কাছে তথ্য আছে, আপনি জানেন কয়েক হাজার লোককে চাকরি দিয়েছেন, হলদিয়া পেট্রো কেমিক্যালসে দেবেন বলেছেন, এই সব নিয়ে মানুষ সহ্য করবে না, মানুষ বিদ্রোহ করবে। আজকে সেই পরিস্থিতিতেই আমরা এসেছি। আজকে আপনাকে ওয়ার্ক কালচারের

কথা বলতে হয়। আপনি সরকারী কর্মচারীদের ডেকে ওয়ার্ক কালচারের কথা বলছেন। আজকে সব চেয়ে মারাত্মক কথা—পশ্চিমবঙ্গের বৃহৎ শিল্পগুলিকে ওয়ার্ক কালচারের কথা আবার আপনাকে নতুন করে বলতে হবে, ট্রেড ইউনিয়ন লিডারদের ডেকে একথা বলতে হবে। আপনি অনেক সময় বলেছেন হাসপাতাল কারখানা নয়। আপনি অনেক জায়গায় এই কথা বলছেন—but you speak to the gallery. I am requesting you Hon'ble Chief Minister, don't speak to the gallery. Try to say what you will follow and your cadres will; otherwise there is no going for industry. You will fall back and there is no going for industry.

আপনি একটা পেট প্রজেক্টের কথা অনেক সময় বলেন। সেটা হচ্ছে ওয়েষ্ট বেঙ্গল ইলেক্ট্রনিক্স ইণ্ডাষ্ট্রি ডেভেলাপমেন্ট করপোরেসন লিমিটেড। এই ওয়েষ্ট বেঙ্গল ইলেক্ট্রনিক্স ইণ্ডাষ্ট্রি ডেভেলাপমেন্ট করপোরেসন লিমিটেড সম্বন্ধে আমি আপনাকে দু একটি তথ্য দিচ্ছি। আপনি আপনার স্পীচে দেখিয়েছেন টোয়েন্টি-নাইন্থ রিপোর্ট, যেটা আমাদের হাউসে প্লেস্‌ড্ হয়েছে—সদস্যরা ইনভেষ্টিগেসনে গিয়েছিলেন, ১৯৮৯/৯০ রিপোর্ট অব দি পাবলিক আন্ডারটেকিংস কমিটি—সেই রিপোর্টে আছে স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীকে বলছি, সেই দি কমিটি অন পাবলিক আন্ডারটেকিংস এর রিপোর্ট এখানে প্লেস্‌ড হল। দি রিপোর্ট ওয়াজ এ্যাডপটেড্ বাই দি কমিটি এ্যাট ইটস মিটিং হেল্ড অন দি ৫থ এপ্রিল, ১৯৯০—৫ই এপ্রিল, ১৯৯০ তারিখে এই রিপোর্ট এ্যাডপটেড্ হয়েছে। তার একটি ছোট্ট প্যারাগ্রাফ আপনার সামনে তুলে ধরছি, তাহলেই আপনি বুঝতে পারবেন যে, কি চলছে—প্রথমেই বলছে, দি কিমিটি নোটস উইথ রিগ্রেট্—একটা ঘটনা ঘটল—'The corporation was trying for the recovery of the outstanding duer on account of interest and installments of loan from the units.' এই করপোরেসনের লোন, ইউনিটস, ইনসিকিওর্ড লোন ইত্যাদি আপনি জানেন। আপনার ঘরে মিটিং ডেকেছেন। এই সংস্থা সম্বন্ধে আপনি কিছু বলবার আগেই কিছু লোক ব্যক্তি স্বার্থে আপনাকে আর কথা বলতে দেয়নি। অফিসার বলেছেন আমরা ম্যানেজ করে নেব, আপনি আর চিন্তা করবেন না। কি ধরনের কথা হয়েছে শুনুন—'দি গভর্ণমেন্ট অলরেডি ইসুড্ এ ডাইরেকটিভ' ডাইরেকটিভ দিচ্ছেন দ্যাট নো ইনসিকিওর্ড লোন উড্ বি এ্যাডভান্সড্ টু ইট্‌স্ ১০০ পারসেন্ট সাবসিডিয়ারি ইউনিটস।' স্যার, আমি পেজ ৫ থেকে পড়ছি সেখানে বলা হচ্ছে 'The committee wanted to know (a) outstanding dues on account of loan and interest as on 31.3.1987.' এফিসিয়েন্সি অব ইওর গর্ভণমেন্ট—১৯৮৭ সালের ৩১. ৩. ৮৭ তে জানতে চেয়েছেন, "as joint sector Projects (b) the steps taken so far to realise the outstanding dues on account of loans and interest. The Department could not supply the information regarding (a) and assured the committee to supply the same later on." আবার লিখছে, "The committee notes with regret that till the date of adoption of this Report the information regarding outstanding dues." তখনো অবধি দিল না। আপনি আজ অবধি এই করপোরেশনের রিপোর্ট পান নি।

আপনাকে বলছি, নেপোটিজম, দুর্নীতি এই কর্পোরেশনের সমস্ত অঙ্গে জড়িত। সব ক'টা সেক্টারে ওয়েবেলের এ্যাট লসে চলছে, দু/একটা বাদে। আজকে আপনাকে এ সম্পর্কে বলতে হবে, আপনার কাছে এ সম্পর্কে ষ্টেটমেন্ট চাইছি। সমস্ত ইউনিট লসে চলছে। শুধু তাই নয়, এই ইউনিট দিল্লীতে গেষ্ট হাউস ভাড়া করেছে। লক্ষ লক্ষ টাকা খরচ হয় এই গেষ্ট হাউসের রক্ষণা-বেক্ষনের জন্য। চেয়ারম্যান মহাশয় মাসে ১০ হাজার টাকা করে নেন গাড়ী ব্যবহার করার জন্য। এ সম্পর্কে আপনার কাছে জানতে চাইছি। আপনি তদন্ত করুন। হয় হাউস কমিটি করুন অথবা সি. বি. আইকে দিয়ে তদন্ত করান দুর্নীতির। এই দুর্নীতির তদন্ত হওয়া

দরকার। তা ছাড়া আপনি জানেন, চেয়ারম্যান অব দিস কর্পোরেশন কোথায় বসেন। তিনি একটি মডিুলে বসেন এবং সেই মডিউলে থেকে প্রাইভেট এনটারপ্রাইজে তার কাজ চালান। এইভাবে তিনি তার কাজ চালাচ্ছেন এবং বিজনেস করছেন। কার পয়সায়? সরকারের পয়সায়। মাননীয় মুখ্যমন্ত্রী, আপনি একটি রোজি পিকচার দিচ্ছেন, Is it not a dark picture ? So, I do not support your budget. I support the cut motions of my colleagues.

**শ্রীলক্ষণ চন্দ্র শেঠ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিল্প বাজেটের উপর বিরোধীদলের মাননীয় সদস্য সাধনবাবু কিছুক্ষণ ধরে বক্তব্য রাখলেন। আমরা আশা করেছিলাম যে পশ্চিমবাংলার শিল্পায়নের বিভিন্ন সমস্যা এবং সম্ভাবনার কথা তিনি বলবেন এবং সে ব্যাপারে আলোকপাত করবেন। কিন্তু দেখলাম, তিনি তা না বলে কতকগুলি অসার কথা বলে গেলেন এবং আক্রমণাত্মক কিছু কথা বললেন। এখানে কোন গঠনমূলক কথা তিনি বললেন না। এক কথায় বলা যায়, high sounding but nonsense. ওর কথার মধ্যে তাৎপর্য কিছু নেই। স্যার, আপনি জানেন, একটা রাজ্যের শিল্পায়ণ গোটা দেশের শিল্পায়ণ থেকে বিচ্ছিন্ন নয়। আজ গোটা ভারতবর্ষের যে আর্থ সামাজিক অবস্থা তার নিরিখেই গোটা বিষয়টি আমাদের বিশ্লেষণ করতে হবে এবং আমাদের পশ্চিমবাংলার শিল্পায়ণের সমস্যা ও সম্ভাবনার কথা আলোচনা করতে হবে। আজকে আমাদের গোটা ভারতবর্ষের আর্থ সামাজিক অবস্থাটা কি? বহির্বিশ্বে বাণিজ্য ঘাটতি, টাকার অবমূল্যায়ণ, বৈদেশিক ঋণের ভারে জর্জরিত অবস্থা। এর ফলে মুদ্রাস্ফীতি বাড়ছে, বেকার বাড়ছে। স্বাভাবিকভাবে এই অবস্থায় দাঁড়িয়ে শিল্পায়ণ সম্ভব নয়। ভারতবর্ষে এখনও শতকরা ৭০/৮০ ভাগ মানুষ গ্রামে বাস করে এবং কৃষিই তাদের উপজীবিকা। ভারতবর্ষে সংগঠিত শিল্পে ২ কোটির বেশী লোক কাজ করেন না, বেশীর ভাগ লোকই হচ্ছেন অসংগঠিত শিল্পের এবং কৃষিকাজের ক্ষেত্রে। তার কারণ হ'ল, স্বাধীনতার পর ৪০ বছর ধরে কংগ্রেসের শাসনের ফলে এখানে সামন্ততন্ত্রের সঙ্গে ধনবাদের পথে চলা হয়েছে। ফলে না ধনবাদ বিকশিত হয়েছে, না কৃষিকার্যের উন্নতি হয়েছে। এই পরিপ্রেক্ষিতেএবং পটভূমিকায় সমস্ত বিষয়টি আমাদের বিচার বিশ্লেষণ করে দেখতে হবে। কংগ্রেসের শাসনে আমাদের অর্থনৈতিক অবস্থাটা কি হয়েছে? শিল্পে পুঁজি কেন্দ্রীভবন, কৃষিতে জমি কেন্দ্রীভবন, পুঁজি নির্ভর, প্রযুক্তি নির্ভর, আমদানী নির্ভর অর্থনীতি। এর মানে হল এই ধরনের অর্থনৈতিক ব্যবস্থা থাকলে গোটা দেশের সম্পদ কিছু স্বচ্ছল মানুষের হাতে কেন্দ্রীভূত হতে বাধ্য। All these factors are contributed towards the accummulation of wealth in the hands of a few persons. এই সবের জন্য শিল্পায়ণের গতি শ্লথ হয়ে গিয়েছে। একটা দেশের শিল্প গড়ে তুলতে হলে পুঁজি, প্রযুক্তি যেমন চাই তেমনি আভ্যন্তরীণ বাজার ও কাঁচা মালও চাই। কাঁচা মালের আমাদের অভাব নেই। অভাব নেই শ্রম শক্তিরও। কিন্তু কেন্দ্রের কংগ্রেস সরকার কিছুই করেন নি। এই অবস্থায় দাঁড়িয়ে বামফ্রন্টকে শিল্পায়ণের কথা চিন্তা করতে হচ্ছে।

[3.00—3.10 P.M.]

পশ্চিমবঙ্গের প্রতি ধারাবাহিক ভাবে অবিচার করা হচ্ছে। আমাদের শ্রদ্ধেয় মুখ্যমন্ত্রী এই সম্পর্কে বলবেন। তিনি মাশুল সমীকরণ সম্পর্কে বলবেন। আমি শুধু এখানে একটা পরিসংখ্যান দিতে চাই যে ৭০ দশকের প্রথম ভাগে কেন্দ্রের যে বিনিয়োগ ছিল পশ্চিমবঙ্গে সেটা হচ্ছে ১২ শতাংশ। আজকে সেটা কমে হয়েছে ৬ শতাংশ। আর উত্তর পশ্চিম ভারতে ঐ সময়ে কেন্দ্রের বিনিয়োগ ছিল ৩ শতাংশ সেটা বেড়ে হয়েছে ১৬ শতাংশ। এই রকম ভাবে পশ্চিমবঙ্গের প্রতি ধারবাহিকভাবে অবিচার করা হয়েছে। শুধু তাই নয়, পশ্চিমবঙ্গে যে বিশাল তেলের সম্ভাবনা আছে তা সম্প্রসারণের জন্য দীর্ঘদিন ধরে আলোচনা হয়েছে কিন্তু তারা করেন নি। হলদিয়া সার কারখানা কংগ্রেসের ভুল নীতির জন্য হল না। বিদেশ থেকে যন্ত্রপাতি আনা হল। দেশিও প্রযুক্তিতে একটা হেকটোজেনাস কম্পোনেন্ট দিয়ে তাকে চালানোর চেষ্টা করা হল। মাথার সঙ্গে পায়ের মিল হলনা ফলে কারখানা বন্ধ হয়ে গেল। হলদিয়া বন্দরের বিপুল সম্ভাবনা আছে তাকে সম্প্রসারণ

করা হলনা। পশ্চিমবঙ্গের সঙ্গে কি ভাবে তারা অবিচার করেছেন সেটা দেখুন। পশ্চিমবঙ্গের মাটির নীচে নদিয় থেকে ডায়মণ্ড হারবার পর্যন্ত প্রায় দুই শত কিলো মিটার ধরে অফুরন্ত খনিজ তেলের ভাণ্ডার আছে। ফরাসি বিশেষজ্ঞরা বলেছেন যে ১০ কিলোমিটার মাটির নীচে প্রায় এক হাজার মিলিয়ন মেট্রিক টন তেলের ভাণ্ডার আছে। আপনারা বিশ্বাস করবেন না। আপনাদের দলের সভাপতি কি বলেছেন? আনন্দবাজার পত্রিকার লেখক সুখরঞ্জন দাসগুপ্ত শেষ পৃষ্ঠায় যা লিখেছেন সেটা আমি পড়ে দিচ্ছি। পশ্চিমবঙ্গের উপকূলে বঙ্গোপসাগরে প্রচুর তেল আছে। আমেরিকার কাছ থেকে এই খবর পাওয়া গেছে। রাজীব গান্ধী বলেছেন, জ্যোতি বসু বা বামফ্রন্ট সরকার ক্ষমতায় থাকার সময়ে বঙ্গোপসাগরে বা অন্য এলাকায় যে তেলের সন্ধান পাওয়া গেছে তা যেন গোপন রাখা হয় এবং তেল তোলার জন্য যেন কোন প্রকল্প মঞ্জুর করা না হয়। সিদ্ধার্থশঙ্কর রায়ের বক্তব্য হল প্রচুর তেল তোলা হলে পশ্চিমবঙ্গ সরকার এক হাজার থেকে ১২ শত কোটি টাকা রয়্যালটি বাবদ পাবে। এর পরেও আপনারা কথা বলবেন। মাননীয় সাধন পাণ্ডে জওহরলাল নেহেরুর একটা উক্তির বিবৃতি দিয়ে বলেছেন যে কমিউনিষ্ট পার্টি হচ্ছে ইডিয়েট পার্টি। যে দলে সিদ্ধার্থশঙ্কর রায়ের মত নেতা থাকে সেই দল ইডিয়েট পার্টি না ষ্টুপিট পার্টি সেটা আপনারা বিচার করবেন। এরা পশ্চিমবঙ্গের প্রতি বিশ্বাসঘাতকতা করতে চান। পশ্চিমবঙ্গের তেলের সম্পদ কি শুধু পশ্চিমবঙ্গেরই? এটা সারা দেশের সম্পদ হতে পারে। পশ্চিমবঙ্গ না হয় একটা রয়্যালটি পেতে পারে, কিন্তু তেলের ভাণ্ডার হচ্ছে সারা দেশের সম্পদ। সেই তেলের অনুসন্ধান করার চেষ্টা করা হয়নি। তার কারণ হচ্ছে বহুজাতিক যে সংস্থা, যে সাম্রাজ্যবাদী শক্তি, সেই শক্তি ভারতবর্ষের উপরে চাপ সৃষ্টি করছে। আরব দেশে বহুজাতিক সংস্থাগুলি তেল অনুসন্ধান করে থাকে এবং তার দুই ভাগ থাকে বহুজাতিক সংস্থার, আর এক ভাগ সেই দেশগুলিকে দেয়। ভারত সরকার সাম্রাজ্যবাদী শক্তির সঙ্গে সম্পর্ক গড়ে তোলার জন্য বহুজাতিক সংস্থার কাছে মাথা নত করেছে, তেল তোলার চেষ্টা করছেনা। আসল কথা এখানে আমাদের মুখ্যমন্ত্রী বারেবারে বলেছেন। আমাদের পশ্চিমবঙ্গ থেকে যদি তেল অনুসন্ধান করতে হয় তাহলে জমি লীজ নিতে হবে এবং সেই লীজের কতকগুলি শর্ত আছে যেগুলি রাজ্য সরকারকে জানাতে হবে। তেল অনুসন্ধানের বিষয়টা কি সে সম্পর্কে মুখ্যমন্ত্রী বারবার লিখেছেন, কিন্তু কোন উত্তর তারা দেন নি। ভারতবর্ষের অর্থনীতিকে, ভারতবর্ষের অর্থনৈতিক বুনিয়াদকে ওরা শেষ করেছে। শুধু তাই নয়, ভারতবর্ষের সাংস্কৃতিক বুনিয়াদকেও শেষ করেছে। মাননীয় সদস্য সাধনবাবু ওয়ার্ক কালচারের কথা বললেন। এটা সকলে স্বীকার করে যে শ্রমিকের যে দায়িত্ব পালন করা দরকার অনেক ক্ষেত্রেই তা তারা করছে না। একটা পচনশীল সমাজে চারিদিকে দুর্গন্ধময়। এখানে সৌগতবাবু আছেন। আমি তাকে একথা বলতে চাই যে কোন কিছু পচলে আগে মাথা পচে তারপরে লেজ ইত্যাদি পচে। কাজেই শুধু কি শ্রমিকদের মধ্যেই ওয়ার্ক কালচারের অভাব?

কারণ ধারাবাহিকভাবে আমাদের দেশের সংস্কৃতির বুনিয়াদ শেষ করেছে ঐ কংগ্রেস। এটা মূল্যবোধ অবক্ষয়ের ধারা আজকে প্রবাহিত। আর যত দোষ নন্দ ঘোষ শ্রমিক শ্রেণী? তারা নাকি ধীরে কাজ করছে, তারা নাকি কাজ করে না, সেই কারণে শিল্পায়ণ হয়নি। রিজার্ভ ব্যাঙ্কের সমীক্ষা কী বলেছে—ভারতবর্ষের যে কারখানাগুলো বন্ধ হয়েছে, রুগ্ন হয়েছে, তার দু ভাগ কারণ হলো কর্তৃপক্ষের পরিচালনার ত্রুটি, দুর্নীতি, বাজার না পাওয়া, এইগুলো হলো কারখানা বন্ধ, রুগ্ন হওয়ার কারণ। সিদ্ধার্থশঙ্কর রায় মহাশয়, তিনি একটা কমিশন করেছিলেন, সেই কমিশনের একই রিপোর্ট আছে। সুতরাং সেই সম্পর্কে বিশেষ করে একটু বোঝা দরকার, অনেক তো বুদ্ধিমান মানুষ এখানে আছেন, বলেন ওরা সব—আজকে আধুনিক শিল্পে একমাত্র শ্রমিকরা একটা শিল্পের ভূমিকা নিয়ন্ত্রণ করে না, যন্ত্রই নিয়ন্ত্রণ করেএকটা শিল্পে। যন্ত্রের সঙ্গে শ্রমিকের শ্রম নিবিড়ভাবে বাঁধা। কোন ফাঁকি দেবার জায়গা থাকে না। শ্রমিক কোন ভাবে ভুল করলে তার যন্ত্রের প্রক্রিয়া স্তব্ধ হয়ে যায়। আজকে আধুনিক রাসায়নিক ইত্যাদি শিল্পগুলোর ক্ষেত্রেও এই ভাবে শ্রমিকদের শ্রমের সঙ্গে যন্ত্রকে বেঁধে রাখা হয়েছে নিবিড়ভাবে। সুতরাং সেই সুযোগটা নেই। শুধুমাত্র ওয়ার্ক কালচার দিয়েই আক্রমণ

করেন। সুব্রতবাবু পাশে নেই, শ্রমিক ধর্মঘট করবেনা, আন্দোলন করবেনা? যেখানে মালিকের সঙ্গে শ্রমিকের সম্পর্ক আছে, সেখানে বিরোধ মূলক সম্পর্ক হতেই পারে। কিন্তু সেখানে আমাদের পশ্চিমবাংলায় অনেকাংশে শান্তি ফিরে এসেছে, বিশেষ করে মাননীয় মুখ্যমন্ত্রীর উদ্যোগ, উৎসাহে, একটা ওয়ার্ক কালচার গড়ে উঠছে। আজকে শিল্প বাণিজ্য দপ্তরের অভিশাপ থেকে শিল্পপতিদের মধ্যে একটা রিঅরিয়েন্টেশন, নতুন ধারণা তৈরী হয়েছে, উৎসাহ তৈরী হয়েছে, তাই পশ্চিমবাংলায় আজকে শিল্পের পরিবেশ গড়ে উঠেছে। আজকে বড় বড় শিল্পপতিরা পশ্চিমবাংলায় কারখানা গড়ে তোলার জন্য চেষ্টা করছে। ভি. পি. সিং সরকারের আমল থেকে লাইন শুরু হয়ে যায়, হলদিয়া পেট্রোকেমিক্যালস নিয়ে অনিশ্চিত দেখা দিয়েছিল। টাটা এলেন, মিত্তলাল প্রভৃতি বহু শিল্পপতি এলেন, আমবানিও আজকে পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকারের সঙ্গে যৌথভাবে কারখানা গড়ে তোলার পরিকল্পনা গড়ে তোলার পরিকল্পনা দিয়েছেন। কংগ্রেস আমলে বলা হতো একটা ইকনমিক এমবার্গো তৈরী করার চেষ্টা করা হয়েছে, একটা অর্থনৈতিক অবরোধ তৈরী করার চেষ্টা করা হয়েছিল। শিল্পপতিদের বলে দেওয়া হতো যে, পশ্চিমবাংলায় বিনিয়োগ করা যাবে না। ভি. পি. সিং এর ১১ মাস কোথায় ছিলেন ১১ মাসে পশ্চিমবাংলায় শিল্পের সম্ভাবনার জোয়ার তৈরী হয়েছে। হলদিয়া সম্পর্কে অনেক অনিশ্চয়তার সম্পর্কে বিরোধীরা বলেন। এখন কংগ্রেস ক্ষমতায় আসার পরে একটা আশংকা দেখা দিতে পারে। কারণ উনি ঠিকই বলেছেন যে, শিল্পপতিদের মধ্যে বিরোধ আছে, কেউ হয়তো চাপ সৃষ্টি করছে, ক্ষমতায় যাঁরা আছেন, তাদের বিরুদ্ধে চাপ সৃষ্টি করতে পারেন। যেমন ও. এন. জি. সি. কে পশ্চিমবাংলায় তেল অনুসন্ধানের ব্যাপারে, না অনুসন্ধান করার জন্য চাপ সৃষ্টি করা হয়েছে, ঠিক এইভাবে হয়তো টাটার উপরও চাপ সৃষ্টি হতে পারে। শুনেছি সিদ্ধার্থবাবু নাকি বিড়লার লোক। আমি সংবাদপত্রে দেখেছিলাম যে, কংগ্রেসের সভাপতি হিসাবে সিদ্ধার্থবাবুর ব্যাপারে সবচেয়ে বেশী দত্‌বির করেছেন বিড়লা। এবং তাকে আমবানির সঙ্গে নাকি — নিলাম হয়েছিল, পাঁচকোটি টাকা নাকি প্রদেশ কংগ্রেসের তহবিলে বিড়লা দিয়েছে। হতে পারে হয়তো আম্‌বানিরা চাপ সৃষ্টি করতে পারেন, বিড়লা চাপ সৃষ্টি করতে পারেন, কিন্তু হলদিয়া পেট্রোকেমিক্যালস্ টিকবে না। কারণ এই পেট্রোকেমিক্যালস্ শুধু আজকে পশ্চিমবাংলায় একটা দপ্তরের ব্যাপার নয়, পশ্চিমবাংলার ৬ কোটি মানুষের সংগ্রামের আবেগের সঙ্গে যুক্ত হয়েছে। এই কারখানা হবে, সুতরাং আপনাদের আশংকা করার কোন কারণ নেই। আজকে কেন্দ্রীয় সরকার নতুন শিল্পনীতি ঘোষণা করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি পশ্চিমবাংলার প্রতি অবিচারের কথা বলেছিলাম, ১৯৭৪ সালে যিনি শিল্পমন্ত্রী ছিলেন, তরুণ কান্তি ঘোষ, আমি বলি, কী অবিচারের কথা তিনি বলেছেন, তাঁর মুখ থেকে শুনুন। তিনি তাঁর শিল্প বাণিজ্য দপ্তরের বাজেটে তিনি কী বলেছেন, সেটা আমি মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার সামনে পড়ে দিচ্ছি। উনি বলেছেন যে, ভারতবর্ষের ইলেকট্রনিক্সে ইন্ডাস্ট্রিজ এর উৎপাদিত দ্রব্যের শতকরা ৮০ ভাগ পশ্চিমবাংলায় উৎপাদন হতো। কিন্তু শেষ সমীক্ষায় দেখতে পাচ্ছি এখন মাত্র ৬ ভাগ তৈরী হয়। তাই এখন নতুন ইলেকট্রনিক্সে ডেভলপমেন্ট কর্পোরেশন তৈরী করছি। এটা কার কথা? এটা তরুণ কান্তি ঘোষ মহাশয়ের কথা। তিনি তখন শিল্পবাণিজ্য মন্ত্রী ছিলেন। শুধু তাই নয়, তিনি আরও বলেছেন, যে ফার্মাসিউটিক্স ডেভলপমেন্ট কর্পোরেশন ঠিক ইলেকট্রনিক্সের মত একটা সময় ছিল ২০ বছর আগে যখন ভারতবর্ষে যত ফার্মাসিকিউটিক্যালস্ ড্রাগস তৈরী হতো, তার শতকরা ৫০ ভাগ হতো এই পশ্চিমবাংলায়। কিন্তু আজকে সেই জিনিষটা চলে গেছে মহারাষ্ট্র, গুজরাটে। তার কারণ ফরেন ইনভেস্টমেন্ট-এ এগুলো হয়েছে। জয়েন্ট ফরেন কোলাবরেশনে কতকগুলো হয়েছে, এদিকে হয়নি, তার কারণ মোরারজী ভাব তৎকালীন মন্ত্রী হিসাবে তিনি ছিলেন এবং তিনি ওয়েস্টার্ন সাইডে নিয়ে চলে গেছেন। সেই কারণে এইদিকে হয়েছে।

[3.10—3.20 P.M.]

আমরা ফার্মাসিউটিক্যাল ডেভলপমেন্ট কর্পোরেশন করছি, যাতে পশ্চিমবাংলায় শিল্প গড়ে উঠতে

পারে। ওঁদেরই শিল্পমন্ত্রী তরুণ কান্তি ঘোষ এ কথা বলেছিলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয় বিরোধীরা বার বার বলেন পশ্চিমবাংলায় শিল্পায়ন হয় না বিদ্যুতের জন্য। ওঁরা এমনভাবে বলেন যেন কংগ্রেসের আমলে বিদ্যুতের অভাব ছিল না। অথচ ওঁদের আমলে ওঁদেরই মন্ত্রী তরুণ কান্তি ঘোষ তাঁর বাজেট বক্তৃতায় বলেছিলেন, 'আজকেই শুনলাম ১৭০ মেগাওয়াট বিদ্যুৎ কম আছে গ্রেটার ক্যালকাটা এরিয়ায়। আমাদের কলকাতা শহরে ২০% স্ট্যাট্যুটরি কাট্ করা হয়েছে। আমাদের দরকার ৫৩০ মেগাওয়াট, ১৭০ মেগাওয়াট কম। আজকে সকালে আমি বিভিন্ন ইন্ডাস্ট্রি থেকে টেলিফোন পেলাম এবং সকালেই ক্যাবিনেট মিটিং-এ পাওয়ার মিনিস্টারের কাছে এ কথা বলি। উনি বলেন ৩৬০ মেগাওয়াট এখন ঘাটতি, সুতরাং এই বক্তব্যের মধ্যে থেকেই দেখা যাচ্ছে যে, তখনও বিদ্যুৎ ঘাটতি ছিল এবং বিদ্যুত ঘাটতির জন্য তখনও শিল্পে এই অবস্থা ছিল। এ কথা তখন আপনারা স্বীকার করেছিলেন। আমরা ঘাটতি কমাবার চেষ্টা করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের এই পশ্চিমবাংলায় আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী শিল্পায়নকে বাস্তবায়িত করার ক্ষেত্রে এক নতুন ভেন্চার নিয়েছেন। যৌথ উদ্যোগে হলদিয়া পেট্রোরসায়ন প্রকল্প রূপায়িত হচ্ছে। হলদিয়ায় গোয়েঙ্কাদের সঙ্গে এ্যাক্রোলিক্ ফাইবার কারখানা হচ্ছে। এবং আপনি জানেন, আমরা কয়েকদিন আগে সংবাদপত্রে দেখলাম খড়্গপুরে মুকুন্দ-দের সঙ্গে যৌথভাবে বড় ইস্পাত শিল্প গড়ে ওঠার সম্ভাবনা দেখা দিয়েছে। এই নতুন ভেন্চারকে আমি স্বাগত জানাচ্ছি। বিরোধী সদস্যরা এখানে বার বার নতুন কেন্দ্রীয় শিল্পনীতির কথা উল্লেখ করছেন। ওঁরা যে নতুন শিল্পনীতি ঘোষণা করেছেন সেখানে কি বলেছেন? সেখানে নতুন কি কথা বলেছেন, না, সমস্ত শিল্পকে বেসরকারী করে দেওয়া হবে। সেটা আর শক্ত কি? ভারতবর্ষের বেশীরভাগ শিল্পই তো বেসরকারী মালিকানায় চলে। ভারতবর্ষে আড়াই লক্ষ কল-কারখানা বন্ধ। সে কি সবই রাষ্ট্রায়ত্ব শিল্প? অধিকাংশই তো বেসরকারী শিল্প। তাহলে? ওঁরা এমনভাবে বলছেন যেন ভারতবর্ষের সমস্ত শিল্প রাষ্ট্রের নিয়ন্ত্রনাধীন। আমি এ বিষয়ে একটা হিসাব এখানে উল্লেখ করছি। সে হিসাবটা হল — নিউ সোর্স অফ ন্যাশনাল এ্যাকাউন্টস স্ট্যাটিসটিক্স-এর হিসাব। সে হিসাব অনুযায়ী ভারতবর্ষের শিল্প ক্ষেত্রের মোট শেয়ারের মাত্র ২৫ ভাগ—শতকরা ২৫ ভাগ রাষ্ট্রায়ত্ব শিল্পের অধীন, আর ৭৫ ভাগই বেসরকারী মালিকানার অধীন। অথচ ভারতবর্ষের মোট ডোমেস্টিক প্রোডাকশনের ক্যাপিটল ফরমুলেশনের পারসেনটেজ হচ্ছে রাষ্ট্রায়ত্ব ক্ষেত্রে ৭.৪, আর বেসরকারী ক্ষেত্রে ৪.৪। অর্থাৎ ভারতবর্ষের বেশীরভাগ শিল্প বেসরকারী মালিকানায় থাকা সত্বেও রাষ্ট্রায়ত্ব শিল্প গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করেছে ক্যাপিটাল ফরমুলেশনের ক্ষেত্রে। অথচ আমরা দেখছি বেসরকারী মানিকানাধীন শিল্পগুলিই বেশী সাহায্য সুবিধা পাচ্ছে রাষ্ট্রায়ত্ত শিল্পের তুলনায়। রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্ক এবং অন্যান্য বার্ষিক প্রতিষ্ঠানের কাছ থেকে তাদের বিনিয়োগের ৮২ ভাগই পাচ্ছে বেসরকারী শিল্পগুলি। এবং টাটা, বিড়লা প্রভৃতি কয়েকটি বড় বড় শিল্পপতিই পাচ্ছে ৭৭ ভাগ। আজকে এখানে সাধনবাবু বললেন, 'মুক্ত গণতন্ত্রের দেশ আমেরিকার বিরুদ্ধে কিছু বলবেন না, বললে বৈদেশিক মুদ্রার সাহায্য পাওয়া যাবে না।' আমি তাঁকে বলছি, আমরা নীতির কথা বলি। আমরা শিল্প চাই, কিন্তু মানুষের স্বার্থকে জলাঞ্জলি দিয়ে নয়। সাম্রাজ্যবাদীদের পদলেহন করে, দালালি করে, মানুষের স্বার্থকে তাদের কাছে বিকিয়ে দিয়ে আমরা তাদের সাহায্য চাই না। এই কথা বলে শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী তথা মাননীয় মুখ্যমন্ত্রী, শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী পতিত পাবন পাঠক এবং মাননীয় মন্ত্রী বিদ্যুৎ গাঙ্গুলী যে সমস্ত ব্যয়-বরাদ্দের দাবী এখানে উত্থাপন করেছেন সে সমস্ত ব্যয়-বরাদ্দের দাবীকে সমর্থন জানিয়ে বিরোধীদের আনা সমস্ত কাট মোশানের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speakr :** Mr. Abedin, what is your point of order?

**Shri Zainal Abedin :** Mr. Speaker Sir, I would like to draw your kind attention to the words and vocabulary used by the hon. members on this side and that side. Sir, possibly you are aware of it. If you allow it, then sir, let it be open in the Maidan and not in the House.

It is a very sensitive matter and it will not escape your attention. If anybody speaks foul or unparlismentary language and if ever used, it should not be allowed in the records of the House because we are responsible to the progeny and posterity. I crave your judgement, not indulgence. I crave your judgement. You please look after this. At times you have been sussessful in controlling this and this should not be allowed especially in the atmosphere created during your presence in the Chair.

**Mr. Speaker** : Dr. Abedin, you have said languages used by the members of this side, and that side?

**Dr. Zainal Abedin** : I do not free yourself.

**Mr. Speaker** : First draw my attention to the languages used by the members of this side. You have not drawn by attention to that.

**Dr. Zainal Abedin** : It gives an impression that you are enocuraging this.

**Mr. Speaker** : I am not encouraging anything. It is unfortunate. I agree with you that parliamentary deorun requires that unparliamentary word should not be used. Now I do not know how many members are aware of what words ar unparliamentary. যেমন মিথ্যে কথা। বলতে হয় অসত্য কথা। এখন কোথায় কোথায় এগুলি আছে সেগুলি যদি খুঁজে বার করতে হয় তাহলে সমস্ত প্রসিডিংস এক্সপাঞ্জ করে দিতে হবে।

What has to happen is, the members have to get themselves disciplined. It is not for me. The House belongs to the members. It is not my personal property. The members have to keep it properly. I havc got only the keys nd the locks. Nothing more than that.

**Dr. Zainal Abedin** : Sir, if I would like to call a gentleman a rouge and a rascal what is the parliamentary expression for it? I would like to call a gentleman a rouge and rascal. Please tell me the parliamentary expession for it.

**Mr. Speaker** : Dr. Abedin, once a member in the House of Commons asked the Hon'ble Speaker, "I would like to describe him as a liar. Please tell me how I do it?" So, the question is that it is difficult to count all words. You can say he is a person of such character and he is not likely to be accepted in the society. Nothing more than that. You cannot describe a member as a rascal or a rouge which here both sides are often doing. These are common epithets.

**Shri Atish Chandra Sinha** : Just like human beings are home sapiens. Sir, there is a Latin name for monkey which I have forgotten now.

**Mr. Speaker :** You will most probably describe the hon'ble member as behaving like our ancesstor who lived on trees. That will be better to describe it.

**Dr Zainal Abedin :** Sir, in the House of Commons the then Opposition Leader Winston Churchil made certain observations. Certainly these were not parliamentary. Still these are in records.

**Mr. Speaker :** Once a question arose about the paternity of a member in dispute whether he has born out of legitimate wedlock or illegitimate wedlock. Now in the English dictionary there is a work for such thing. But we do not generally use such things. But how can one member describe his legitimacy. So he said, the hon'ble member is born of friendly relationship of his parents. But I do not know whether the relationship was formally registered in the church or in the registrar's office." In this way you can use it. You do not have to use the vulgar words or bad words. It is your intelligence which words you will use. I wil reqnest to use intelligent words, not crude words, not harsh words or vulgar words which are unparliamentary. It does not do us credit.

Now, Shri Ambica Banerjee.

**[3.20— 3.30 P.M.]**

**শ্রী অম্বিকা ব্যানার্জী :** মিঃ স্পীকার স্যার, মাননীয় শিল্পমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী যে শিল্প বাজেট পেশ করেছেন আমি তার বিরোধিতা করে এবং আমাদের পেশ করা কিছু কাট মোশান সমর্থন করে আমি আমার ক্ষুদ্র বক্তব্য রাখতে চাইছি। আমার কাছে অনেক সমীক্ষা আছে যেটা পশ্চিমবঙ্গ সরকারেরই প্রচার, ইকনমিক রিভিউ, তার বিভিন্ন জায়গা পড়ে আমি মাননীয় শিল্প মন্ত্রীর বিরক্তির কারণ হতে চাইছি না কিন্তু একটা জায়গায় তাঁর দৃষ্টি গোচর করা আমি বিবেচিত বলে মনে করছি ; কারণ একটা শিল্পের সমৃদ্ধির সঙ্গে একটা রাষ্ট্র এবং রাজ্যের সমৃদ্ধি নির্ভর করে, কিন্তু মাননীয় শিল্পমন্ত্রী একা একটা শিল্প গড়ে তুলতে পারেন না যদি তার ইনফ্রাস্ট্রাকচার না থাকে, অর্থাৎ বিভিন্ন মন্ত্রণালয় যদি তাঁকে সাহায্য না করেন তাহলে একটা সমৃদ্ধিশালী শিল্পনগরী কি গড়ে তোলা সম্ভব ? একটা শিল্প গড়ে উঠতে গেলে প্ল্যানিং তার ইনফ্রাস্ট্রাকচার এর মধ্যে প্রথম আসে পাওয়ার যেটা তার হার্ট, লাইন, আরও যে সমস্ত প্রয়োজনীয় ইনফ্রাস্ট্রাকচার দরকার হয় তার ডিফারেন্ট মন্ত্রণালয় আছে। তাদের ফুল কো-অপারেশন এবং ড্রাইভ যদি না থাকে তাহলে মাননীয় শিল্পমন্ত্রী যতই চেষ্টা করুন না কেন একটা শিল্পের উন্নতি এবং সমৃদ্ধি সম্ভব হবে না। মাননীয় শিল্পমন্ত্রী যেহেতু তিনি আমাদের মুখ্যমন্ত্রী তিনি একটা এ্যাডভানটেজ পজিসনে আছেন। তিনি এই সমস্ত মন্ত্রণালয়ের সঙ্গে যোগাযোগ রাখতে পারেন, তাঁদের উপর ডিকটেড করতে পারেন তাদের যে শর্টকামিংস আছে সেগুলি যদি তাঁদের দিয়ে করিয়ে নিতে পারেন সেই সুযোগ তাঁর আছে, সেই সুযোগের সদ্ব্যবহার করা উতিচ বলে মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে আমি সাজেসান রাখছি। শিল্পে প্রথম দরকার হয় তার যোগাযোগ, মাননীয় শিল্পমন্ত্রী, মুখ্যমন্ত্রীর কাছে আমার একটা নিবেদন টেবল ৫২১ ইকনমিক রিভিউতে প্রকাশ হয়েছে আমি একটুখানি বলছি, শুধু আমরা যেখানে দেখব যে স্কীমস্, সেই স্কীমস্ যদি না দিয়ে থাকি শিল্পে চিহ্নিত না করে থাকি তার যে বেসিক প্রবলেম সেটাকে না চিহ্নিত করে থাকি সেখান থেকে বসে যায়। আমরা ধরে নিতে পারি সেই শিল্পে উদ্যোগ নেওয়া পশ্চিমবঙ্গের তরফ থেকে

এখান থেকে আমরা দেখব স্টেট অয়াইজ ডিস্ট্রিবিউশন অফ স্কীমস্ সেই স্কীমই দেওয়া হয় নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অন্ধ্রে ১৫৯২টি স্কীম পাঠান হয়েছে, কর্ণাটকে ১৮৩৮, মহারাষ্ট্রে ১৪৪১টি স্কীম পাঠান হয়েছে সেই জায়গায় আমরা কোথায় আছি? মাত্র ১৯০টি। পরবর্তীকালে অবশ্য আমরা দেখতে পাছি যে, ১৯৮৮-৮৯ সালে বা ১৯৮৯-তে কতটুকু বেড়েছে। এটা উল্লেখযোগ্য ব্যাপার, একটু বেড়েছে। কিন্তু অন্ধ্র, গুজরাট এদের থেকে আমরা অনেক কম, আমরা কোথায় আছি? আমরা আছি ৩টি স্টেটের উপরে, উড়িষ্যা, রাজস্থান, মেঘালয় এই রকম কতকগুলি স্টেটের উপর। স্যার, আর একটু আপনি এখানে ইকনমিক রিভিউতে সাফল্যের কথা বলা হয়েছে অল ইণ্ডিয়া লেভেলে তুলনামূলকভাবে বিশেষভাবে প্রকাশিত হয় ন, এটা প্রকাশিত হয়েছে অল ইন্ডিয়া লেভেলে সেখানে দেখা যাবে ইন্ডাস্ট্রিয়াল আউটপুট ১৯৮০-৮১-তে ৯.১ এ্যাভারেজ হয়েছিল, ১৯৮৬ থেকে ১৯৮৮ তে খুব গ্র্যাজুয়েলী সেখানে দাঁড়িয়েছে ৯.৮।

মাননীয় মুখ্যমন্ত্রী তথা শিল্পমন্ত্রী এ থেকে বুঝতে পারবেন যে, আপনাকে আপনার দপ্তর ঠিকমত গাইড করছে না, উপযুক্তভাবে সাহায্য করছে না। তবে আপনার উদ্যোগ সম্পর্কে আমার কোন অভিযোগ নেই। আপনি যথেষ্ট চেষ্টাও করছেন। আমি এটুকু বলছি যে, পশ্চিমবাংলার উন্নতিকল্পে তাকে প্রথম স্থানে প্রতিষ্ঠিত করতে গেলে এখানে শিল্পের উন্নতি করতে হবে। আমাদের এই রাজ্যে সবকিছু আছে। এখানে কাঁচামাল আছে, লেবার ফোর্স আছে, স্কিলড লেবার ফোর্স আছে, আমাদের টেকনিক্যাল নো হাউ জানা ইঞ্জিনিয়াররা আছেন। আমাদের ইঞ্জিনিয়াররা পশ্চিমবঙ্গে চাকরীর অভাবে, ওয়ার্ক কালচার না থাকার ফলে মাননীয় মুখ্যমন্ত্রী যে কথা বারবার বলেছেন — এবং ওয়ার্কে জব স্যাটিসফ্যাকশন এখান নেই বলে তারা বাইরে অন্যান্য স্টেটে চলে যেতে বাধ্য হচ্ছেন। আমরা পূর্বে ইণ্ডাস্ট্রিতে প্রথম ছিলাম। কলয়া আমাদের নিজস্ব, জুট আমাদের নিজস্ব, টি আমাদের নিজস্ব। আমরা লাইট ইঞ্জিনিয়ারিং এবং হেভি ইঞ্জিনিয়ারিংয়ে এক নম্বর পোজিশনে ছিলাম। শুধু তাই নয়, ভারতবর্ষের বড় বড় জায়গায় বাঙ্গালী ইঞ্জিনীয়াররা কাজ করেন; সেখানে তারা টেকনিক্যাল নো হাউ দিচ্ছেন, ফলে বিদেশে নো হাউ দরকার হচ্ছে না। স্টীল মিলের ক্ষেত্রে দূর্গাপুর, বার্ণপুরই পায়োনিয়ার ইন স্টীল ইণ্ডাস্ট্রিজ। এবং এ্যানসিলিয়ারী ইণ্ডাস্ট্রিও পশ্চিমবঙ্গেই প্রথম হয়েছিল। যে কেমিক্যাল ইণ্ডাস্ট্রিতে আজকে মহারাষ্ট্র, গুজরাট এগিয়ে গেছে সেই কেমিক্যাল ইণ্ডাস্ট্রির পায়োনিয়ারও পশ্চিমবঙ্গ। এবং আমরা যখন বাইরে যাই, তখন দেখতে পাই, তার শীর্ষে যেসব ইঞ্জিনীয়ার বসে আছেন তাদের বেশীরভাগ বাঙ্গালী।

স্যার আজকে পশ্চিমবঙ্গে ফ্লাওয়ার মিল ইণ্ডাস্ট্রির অবস্থা কোথায় পৌঁছেছে? এখানকার ফ্লাওয়ার মিলগুলি সব বন্ধ হয়ে গেছে, কারণ পশ্চিমবঙ্গে যে গম হচ্ছে তাতে সেগুলিকে ফিড করতে পারা যাচ্ছে না। এ ব্যাপারে মিলগুলি উত্তরপ্রদেশের উপর নির্ভর করতো, কিন্তু ইউ. পি. থেকেও কাঁচা গম তারা পাচ্ছে না। তাই পশ্চিমবঙ্গের বেশীরভাগ ফ্লাওয়ার মিল বন্ধ হয়ে গেছে। গ্লাস ইণ্ডাস্ট্রিতেও আমরা পায়োনিয়ার। পিলকিংটন গ্লাস ফ্যাক্টরী এশিয়ার আধুনিকতম গ্লাস কোম্পানী। আজকে গ্লাস ইণ্ডাস্ট্রির ইঞ্জিনীয়ার এক্সপার্টরা ছড়িয়ে পড়ছেন গুজরাট, মহারাষ্ট্র গ্লাস ইঞ্জিনীয়ারিং টেকনোলজির বিশেষজ্ঞ হিসাবে। এমন কোন ইণ্ডাস্ট্রি নেই যার ইনফ্রাস্ট্রাকচার আমাদের ছিল না। কিন্তু কেন আমরা পিছিয়ে পড়েছি। এটা ঠিকই, এমন সময় গেছে যখন লেবার আনরেষ্ট রাজ্যকে অনেক নীচে নিয়ে গিয়েছিল। কল-কারখানা সব বন্ধ হবার মুখে এই লেবার আনরেষ্ট। এখানে লেবারদের সঙ্গে ম্যানেজমেন্টের সমন্বয় ঘটেনি মডার্ণ টেকনিক থেকে সরে আসা সত্বেও। সেখানে লেবারদের সঙ্গে ম্যানেজমেন্টের কনফ্লিক্ট লেগেই আছে। কিন্তু টাটা আজকে আধুনিকতম পদ্ধতিতে চলছে। সেখানে গত ১০ বছরের মধ্যে কোন স্ট্রাইক হয়েছে দেখাতে পারবেন? তাদের পুরানো প্ল্যান্ট অথচ তার থেকে তারা ১০ পারসেন্ট প্রডাকশন করছেন, অথচ আপ-টু-ডেট প্ল্যান্ট সত্বেও দূর্গাপুর ৩০ পারসেন্ট প্রডাকশন করতে পারছেন না। কিন্তু মর্ডানাইজেশনের কথা বলছেন! মর্ডানাইজেসনের কথা বলছেন যেখানে ওয়ার্ক কালচার নেই। তবে আমি একথা বলতে চাই না যে সবটাই লেবার আনরেষ্টের জন্য হচ্ছে। বরং এখন

উল্টো কথা বলছি যে, বর্তমানে লেবার আনরেষ্ট হচ্ছে না। সেটা অনেক কমে গেছে। কারণ তারা ভয় পাচ্ছেন লেবাররা আনরেস্ট হলে কারখানা এখানে লক আউট বা ক্লোজার হয়ে যাবে।

**[3.30—3.40 P.M.]**

আপনি লক্ষ্য করেছেন আজকের স্টেস্টম্যানে বেরিয়েছে অত্যন্ত বাস্তব কথা যে লক আউট না হয়ে সোজাসুজি ক্লোজার ডিক্লেয়ার হয়ে যাচ্ছে। কোন জায়গায় আমরা পৌছেছি! আজকে আমরা দেখতে পাচ্ছি সেখানকার ম্যানেজমেন্ট কিংবা মালিকরা এডভান্টেজ নিচ্ছে, এক্সপ্লয়েট করছে লেবারদের। এটা আমাদের দেখতে হবে। সেখানে ছাঁটাই-এর মাধ্যমে শ্রমিক কমাতে চাইছে। সেখানে লক আউট করছে, লেবারদের বারে বারে ফোর্স করছে, বাড়তি কাজ করাবার চেষ্টা করছে, মাইনে ছাঁটাই করছে। চলতি সুযোগ থেকে তারা বঞ্চিত হচ্ছে এবং ভলেনটারী রিটারমেন্টের জন্য ফোর্স করছে। সেই সঙ্গে সঙ্গে স্টাণ্ডারাইজেশান করে, মেকানিজিম করে, কম্পিউটারাইজেশান করে নানা ভাবে যে ভাবে হোক লেবারদের উপর একটা চাপ সৃষ্টি করছে। এটা করার দরকার আছে কিন্তু এই এক্সপ্লয়টেশান বন্ধ করতে হবে। স্যার, আমার সময় কম, তা না হলে আমার বলার অনেক কিছু ছিল। আপনার কাছে অনুরোধ করেছি আপনি এখানে ইলেকট্রনিক্স প্রোজেক্ট করুন। ইলেকট্রনিক্স কমপ্লেকসের কথা আমি বারে বারে বলেছি। আপনাকে বারে বারে অভিনন্দন জানিয়েছি এবং আমাদের পার্টির তরফ থেকে আপনাকে বলা হয়েছে আপনি যদি বলেন, আপনার যদি আমাদের সাহায্যের দরকার হয় তাহলে যে কোনভাবে আমরা আপনাকে সাহায্য করতে রাজি আছি। এই কথা আমরা বারে বারে বলেছি। আপনারা মুখ্যমন্ত্রীকে জিজ্ঞাস করবেন, মুখ্যমন্ত্রী ইলেকট্রনিক্স প্রোজেক্ট নিয়ে সেন্ট্রাল গভর্ণমেন্টের কাছে যতবার গিয়েছেন আমি তাঁর থেকে বেশী বার গিয়েছি, করসপনডেন্স করেছি, আমি তার কপি তাঁকে দিয়েছি। ইলেকট্রনিক্স কমপ্লেক্সের কথা আমি এখানে তুলতে চাই, মাননীয় মুখ্যমন্ত্রী অত্যন্ত কিন ছিলেন। তিনি একটা বিশাল ইলেকট্রনিক্স কমপ্লেক্স করেছেন কিন্তু কোন এনটারপ্রিনিয়ারকে আনতে পেরেছেন? বিশাল ব্যাপার হয়েছে, কোটি কোটি টাকা সেখানে খরচ করে সেখানে জায়গা তৈরী হয়েছে। অনেক সুবিধা দেবার চেষ্টা করেছেন, জমি দিয়েছেন। আজকে আপনি বলুন আপনার সমস্ত জমি এনটারপ্রিনিয়ররা নিয়ে নিয়েছে? যদি নিয়ে থাকে কত জন পারসন কত পারসেন্ট নিয়েছে। জমি হয়ত নিয়েছে কিন্তু বছরের পর বছর একটাও ইলেকট্রনিক্স কারখানা সেখানে হয়েছে? একটা সুন্দর কারখানা সেখানে করেছে ওয়েবেল টেলিমেটিক্স। আর কি আছে আমি জানি না কিন্তু ওয়েবেল টেলিমেটিক্স পশ্চিমবাংলার একটা প্রেসটিজিয়াস প্রোজেক্ট তৈরী হয়েছে এবং সেখানে টেলি-প্রিন্টার তৈরী হচ্ছে এবং সেটা এক্সপোর্ট হচ্ছে এবং সেখানে আরো কিছু হবে। কিন্তু এই ব্যাপারে বলছি টেলিপ্রিন্টার অবসোলেট হয়ে যাচ্ছে আস্তে আস্তে, আপনাকে সেখানে এফ. এ. এক্স. তৈরী করতে হবে, সেখানে সুইচিং-এ যেতে হবে। সেখানে সুইচগার এবং অন্যান্য ইলেকট্রনিক্স প্রোজেক্টে যেতে হবে। সেখানে ইনফ্রাস্ট্রাকচারের ব্যাপারে আপনাকে নজর দেবার জন্য বারে বারে বলেছি, এই নিয়ে কথাবার্তা হয়েছে। কিন্তু সেখানে আপনি ইনফ্রাসট্রাকচার তৈরী করে দিতে পারেন নি আপনার স্বদিচ্ছা থাকা সত্বেও। একটা ইনফ্রাসট্রাকচার বলতে বেসিক জিনিস হচ্ছে রাস্তা। রাস্তা আগে এক সময় হয়েছিল, এখন সেখান দিয়ে যাতায়াত করা যাচ্ছে না, ভেঙ্গে-চুরে গিয়ে রাস্তার ফাঁকে গাছ বেরিয়ে গেছে। আজকে সেখানে লাইট নেই। সেখানে ইলেকট্রিক পোল বসিয়েছেন রাস্তা গুলিতে? সেখানে ট্রান্সপোর্ট নেই। সবে কিছু দিন আগে কিছু জল গিয়েছে সেখানে। সেখানে আপনার ইন্সট্রাকসানে আনইনটারাপটেড পাওয়ার কথা বলেছেন যেটা সব চেয়ে বড় দরকার। একটা ইণ্ডাস্ট্রিয়াল কমপ্লেক্স-এ সেখানে পাওয়ার দেওয়া সত্বেও আজ পর্যন্ত আপনি কোন এন্টারপ্রিনিয়র সেখানে আনতে পারেন নি। আপনি বাইরে গিয়েছেন আগে এবার যাচ্ছেন, আপনার সঙ্গে বুদ্ধদেববাবু যাচ্ছেন, আমি বড় ইণ্ডাষ্ট্রির কথা বলছি না, এই গুলি মাঝারি ইণ্ডাষ্ট্রি, এই ইলেক্ট্রনিক্স কমপ্লেক্সের জন্য আপনি আমাকে বলুন কত মানুষকে কতগুলি ইণ্ডাষ্ট্রিতে আনতে পেরেছেন সেখানে। আপনি বিদেশ যাচ্ছেন, আপনার যাত্রা শুভ হোক, আপনি যখন যাবেন তখন অন্ততঃ দুটি এন্টাপ্রিনিয়রকে আপনি যদি এখানে নিয়ে আসতে পারেন তাহলে ভাল হয়।

আপনি এন আর আইয়ের সঙ্গে কথা বলুন এবং ডিভ্যালুয়েশানকে তাদের বোঝান, ডিভ্যালুয়েশানেতে তাদের টাকা ভারতবর্ষে লগ্নী করা আরো বেশী সুবিধাজনক হয়ে পড়বে তাদের পক্ষে। এটা যদি বোঝাতে পারেন এবং তাদের নিয়ে আসেন তাহলে সবচেয়ে ভালো হয়। আজকে হলদিয়া এবং বক্রেশ্বরের কথা বলা হয়েছে। আজকে হলদিয়া প্রজেক্টর কথা বলতে গিয়ে বারে বারে রাজীব গান্ধীর সম্পর্কে অনেক কথা বলা হল। উনি বারেবারেই মানুষকে এটা বোঝাতে চেয়েছেন কিন্তু আপনারা নিজেরাই ইণ্ডাষ্ট্রি পলিসির বিরোধিতা করেছেন। এই ইণ্ডাষ্ট্রিয়াল পলিসিকে এমন একটা জায়গায় নিয়ে গেছেন যে সেখানে পশ্চিমবঙ্গ সরকার কেন্দ্রীয় সরকারকে যতই দোষারোপ করুক না কেন তার থেকে লাইসেন্স আর পাবে না। লাইসেন্স তো দূরের কথা লেটার অফ ইনটেন্টই পাবে না। তাছাড়া আপনারা কত আর লেটার অফ ইনটেন্ট এ্যপ্লাই করেছেন স্কীমের জন্য যে লেটার অফ ইনটেন্ট পেয়ে যাবেন? হলদিয়া প্রজেক্টের ব্যাপারে আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে বিনীতভাবে নিবেদন করতে চাই যে এই প্রজেক্টটা নির্মাণ করার আগে আর. পি কাপুর একটা এক্সপার্ট রিপোর্ট দিয়েছেন সেটা একটু দেখবেন। ওই রিপোর্টে বলা হয়েছে যে, হলদিয়া প্রজেক্ট যে সময়ে হতে চলেছে এবং যে সময় লাগবে সেই সময়ে সারা ভারতবর্ষ জুড়ে আরো ৬টি প্রজেক্ট হয়ে যাবে। সুতরাং আমরা যখন এটা নিয়ে চিন্তা-ভাবনা করছি তখন একটা বিরাট কম্পিটিশান হয়ে যাচ্ছে এবং একটা সাংঘাতিক ব্যাপার, এটা যখন কমপ্লিট হবে তখন এর প্রোডাক্টের চাহিদা থাকবে কি থাকবে না সেই বিষয়ে একটা এক্সপার্ট রিপোর্ট আপনার নেওয়া দরকার। এটা ভায়াবেল হবে কি ভায়েবেল থাকবে না সেটা দেখে নিতে হবে। কারণ ৩ হাজার কোটি টাকা খরচ করবার আগে আপনাকে অনুরোধ করবো আপনার নিজস্ব এক্সপার্টসের দিয়ে এটা চিন্তা ভাবনা করবেন। আপনি বলেছেন যে এই হলদিয়া প্রজেক্ট হলে পরে দেড় লক্ষ বেকারের চাকুরী হবে। আমাদের তো মাথায় আসে না কি করে আপনি এই প্রজেক্টে দেড় লক্ষ লোকের চাকুরী দেবেন যেখানে মেন প্রজেক্টেই আপনি ৩০ লক্ষ লোকের বেশী নিতে পারছেন না সেখানে একটা ডাউন স্ট্রীমে আপনি কি করে দেড়লক্ষ লোককে নেবেন বুঝতে পারছি না। এইভাবে এটা ফলাও করে বলার কোন যুক্তি আছে বলে মনে করি না। এর কি কোন জাস্টিফিকেশান আছে। আপনি সার্টেনলি বলুন, আমি আপনাকে অনুরোধ করবো আপনি হোয়াইট পেপার পাবলিশ করে বলুন দেড় লক্ষ লোককে কিভাবে চাকুরী দেবেন। তাদের কিভাবে অন্ন সংস্থান করবেন সেটা জানান। কেবল পশ্চিমবঙ্গের লোককে ধাপ্পা দিয়ে, ধোঁকা দিয়ে রাজনৈতিক উদ্দেশ্য সাধন করলে চলবে না। আমরা আমাদের পার্টির তরফ থেকে পশ্চিমবঙ্গের হলদিয়ার উন্নতির জন্য যেকোন রকম স্যাক্রিফাইশ করতে রাজি আছি এবং যে কোন দরকারে, যেকোন ব্যাকিং কংগ্রেস পার্টির পক্ষ থেকে করা হবে এবং আমরা ইণ্ডাষ্ট্রি করার ক্ষেত্রে আপনাদের পেছনে আছি, থাকবো। তারপরে এর ভেতরে বিভিন্ন ইণ্ডাষ্ট্রির কথা বলা হয়েছে। ওয়াগান ইণ্ডাষ্ট্রি যেটা সবচেয়ে বড় ইণ্ডাষ্ট্রি, ইঞ্জিনীয়ারিং ইণ্ডাষ্ট্রি, এর রূপ পাল্টে গেছে। আজকে এটা কম্পিটিশানে এসে গেছে। আজকে আরো নতুন নতুন ওয়াগান বিল্ডার তৈরী হচ্ছে। আমার যতটুকু জানা আছে এবং ওই হাওয়ায় অবস্থিত বলে জানি যে বার্ণ স্ট্যান্ডার্ড একটা বড় পায়োনিয়ার। সেই বার্ণ স্ট্যান্ডার্ড যেখানে আগে ৫টি ওয়াগান তৈরী করা হত সেখানে আজকে একটা ওয়াগানও কমপ্লিট যদি না হয় তাহলে সেই কারখানা লক আউট বা ক্লোজার ঘোষণার করবে এবং সেই দায়-দায়িত্ব কাদের উপরে এসে পড়বে? আমি মাননীয় শ্রমমন্ত্রীকে এই ব্যাপারে হস্তক্ষেপের দাবী জানাচ্ছি এবং যেভাবেই হোক সেখানে উন্নতি করতে হবে। সেখানে প্রোডাকশানের ক্ষেত্রে এবং ম্যানুফ্যাকচারের ক্ষেত্রে আপনাদের একটা সমঝোতায় আসতে হবে। ম্যানেজমেন্টের সঙ্গে আলোচনায় বসতে হবে এবং এ্যাট পার কষ্ট কত ধার হবে সেই নিয়ে একটা আলোচনায় বসতে হবে। তা না হলে সাড়ে ৩ হাজারের মত লোক আজকে বেকার হয়ে যাবে। এবং বেকারের সংখ্যা বেড়ে যাবে, আর আমার সময় নেই, ধন্যবাদ জানিয়ে বাজেট বরাদ্দর বিরোধিতা করে আমাদের কাট মোশানকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**[3.30—3.50 P.M.]**

**শ্রীস্বাত্তিককুমার রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মুখ্যমন্ত্রী তথা শিল্পমন্ত্রী যে বাজেট বরাদ্দ পেশ করেছেন তাঁকে সমর্থন করে এবং বিরোধী পক্ষ থেকে যা বললেন তা আমি শুনলাম, এই বাজেটের সমর্থন দু-চারটি কথা বলতে চাই। স্যার, ওনারা বলে গেলেন সাধনবাবুও বলে গেলেন, অম্বিকাবাবু সমর্থন করে বলে গেলেন, ভাল কথা, আমার কথা হচ্ছে আজকে পশ্চিমবঙ্গে আপনারা বলছেন উন্নতি হয়নি, ইণ্ডাষ্ট্রি দিনকে দিন কমে যাচ্ছে। আমার কথা হচ্ছে একটু চিন্তা-ভাবনা করে বলুন যে বোঝা আপনারা আমাদের কাঁধে চাপিয়ে দিয়েছেন, যেভাবে সব নষ্ট করে দিয়েছেন, যেসব জিনিষ করে তুলে দিয়েছেন সেইগুলিকে কুলোঝাড়া করতে অনেক সময় লাগবে। পশ্চিমবঙ্গে স্বাধীনতা লাভের আগে শিল্পে স্থান ছিল ১ নম্বর ভারতবর্ষের মধ্যে। আজকে আমাদের আলোচনা করে দেখতে হবে কেন আমরা এত পিছিয়ে পড়েছি। আপনারা বলছেন পিছিয়ে পড়েছি। এরপর আপনারা কংগ্রেসিরা একটানা রাজত্ব করে গেছেন। আপনাদের সময় কি অবস্থা ছিল একটু চিন্তা-ভাবনা করে দেখুন। আসল কথা হচ্ছে যদি সত্যি কথা বলতে চাই তাহলে প্রথমে কেন্দ্র যে পশ্চিমবঙ্গের উপর বিমাতৃসুলভ আচরণ করেছে তার জন্য অনেক শিল্প পিছিয়ে গেছে এই কথাটা ভুললে চলবে না! প্রথম কথা কংগ্রেসের নেতাদের কথা এখানে তুলে ধরছি। আমি বলছি ধীরে ধীরে এই যে নষ্ট হয়ে যাচ্ছে তার কারণ কে? আপনারা জানেন স্বাধীনতা লাভের পর অর্থাৎ যে সময়ে পার্টিশান হয়েছিল অর্থাৎ বঙ্গভঙ্গ হয় এবং পাঞ্জাবকে ডিভিশান করে একটা উদাহরণও দিয়ে বলে দিচ্ছি '৪৭ সালে আমি নিজে ছিলাম রেড ফোর্টে-র ক্যাম্পে যেখানে পাঞ্জাব হতে রিফিউজিরা এসেছিল, সিন্ধি হতে এসেছিল ; সেখানে ঐ কেন্দ্রীয় সরকারের জওহরলাল নেহেরু তখন প্রধানমন্ত্রী তাদেরকে যে সাহায্য করেছিলেন যে অর্থ সাহায্য দেওয়া হয়েছিল, লোন দেওয়া হয়েছিল এই ব্যাপারে আমি কি প্রশ্ন করতে পারি আপনাদেরকে, পূর্ববঙ্গে থেকে পশ্চিমবঙ্গে যে সমস্ত রিফিউজিরা এসেছিল তাদের জন্য কেন্দ্রীয় সরকার কত টাকা বরাদ্দ করেছেন? একটা লোন দিতে গেলেও তা আবার কেটে কেটে দেওয়া হোত। আমরা জানি পাঞ্জাবের লোকেদের জন্য যখন গাজিয়াবাদে ইণ্ডাষ্ট্রি কমপ্লেক্স করা হয় '৪৭-৪৮ সালে তখন সমস্ত অর্থ তাদেরকে যেভাবে দেওয়া হয়েছে যেভাবে লাইসেন্স দেওয়া হয়েছে এবং সব কিছু দিয়ে তাদেরকে যেভাবে এস্টাব্লিশ করে দেওয়া হয়েছে তা কি আমাদের অজানা? আমরা হরিয়ানার কথা জানি, ফরিদাবাদের কথা জানি তারা ইণ্ডাস্ট্রিয়াল এস্টেট হল কি করে? এলাহাবাদের কথাও জানি তারা হল কি করে? কেন্দ্র যদি তাঁদেরকে সাহায্য না দেয়, মদত দেয় তাহলে তো হবেই। পশ্চিমবাংলার ক্ষেত্রে লাইসেন্স দিতে যদি দেরী না করত তাহলে এটা হোত না। আপনারা জানেন পশ্চিমবাংলায় লাইসেন্স নিতে গেলে ঘুরিয়ে পেঁচিয়ে ডিলে করে দেওয়া হয়। আপনারা গুজরাটে যান, মহারাষ্ট্রে যান তাদের ক্ষেত্রে সমস্ত জিনিস দেওয়া হয়েছে, আমাদের মত এই জিনিষ ঘটেনি। (ভয়েস ফ্রম অপজিশন বেঞ্চ : - এখন তো লাইসেন্স দরকার নেই) বর্তমানে তো আপনাদের সংখ্যালঘু সরকার, তাই বাধ্য হয়ে আপনারা সব ফ্রি করে দিলেন, এটা শুভ কি অশুভ সেই প্রসঙ্গে আমি যাচ্ছি না। তাই বলছি, সেই সময় যাঁকে পশ্চিমবাংলার রূপকার — ডাক্তার বিধানচন্দ্রের কথা বলি, তাঁর ব্যক্তিত্ব ছিলো। তাঁর বক্তব্যের মধ্যে জোর ছিলো। দুর্গাপুর প্রজেক্টগুলি যাঁরা করেছেন বা করেছিলেন তাঁরা গত হয়ে যাবার পর দুর্গাপুরে বহু কাজ, বহু ফ্যাক্টরী এখনো পর্যন্ত হয়নি। আপনারা কি উদযোগ নিয়েছিলেন? আপনারা একটানা রাজত্ব করে এসেছেন। আজকে সেইসব জিনিষ না দেবার জন্য পশ্চিমবাংলা পিছিয়ে গেছে। তার জন্য তো দায়ী আপনাদের কেন্দ্র কংগ্রেস সরকার। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বলতে চাই, মাননীয় সদস্য সাধনবাবু বলে গেলেন জনগণ থেকে জ্যোতিবাবু না কি বিচ্ছিন্ন হয়ে গেছেন। ওঁনার কথা অনুযায়ী উনি খালি সল্টলেকে যান আর কোথাও যান না। আমি আপনাদেরকে প্রশ্ন করি, জ্যোতিবাবু বামফ্রন্টের নেতা, জনগণ হতে তিনি বিচ্ছিন্ন নন। আর তা ছাড়া কারা বিচ্ছিন্ন সেটা তো এদিক ওদিকে দেখলেই বুঝতে পারবেন। আপনারাইতো বলেছেন, সুন্দরভাবে, শান্তিপূর্ণভাবে নির্বাচন হয়েছে। আর আপনাদের অম্বিকাবাবু বললেন, ইঞ্জিনীয়ারিং

ইণ্ডাস্ট্রির কথা। আমি আপনাদের কথা শুনেছি। মুখ্যমন্ত্রী তাঁর ভাষণে বলেও দিয়েছেন। সেন্ট্রাল গভর্ণমেন্টের বার্ণস্ট্যাণ্ডার্ড কেন্দ্রীয় সরকার-এর রেলওয়ে হতে যে সমস্ত ওয়াগণের অর্ডার পাওয়া যেতো তা এইসব কোম্পানীকে দিচ্ছে না। কার্টেল করছে। যার জন্য সিক হচ্ছে। ডাক্তার রায়ের পর — তাঁর আমলে তখন পশ্চিবঙ্গের শিল্পে ভারতবর্ষের মধ্যে নবম স্থান ছিলো। আজকে উনি যে সমস্ত বলেছেন, নেহেরু যে শিল্পনীতি করেছিলেন সেই শিল্পনীতি থেকে আজকে অনেক পিছিয়ে এসেছেন। যে অ্যালয় স্টীল করেছিলেন — এখনো সম্পূর্ণ হয়নি। ডাক্তার রায় চলে যাবার পর, যিনি মুখ্যমন্ত্রী হন সেই মুখ্যমন্ত্রী, তৎকালীন মুখ্যমন্ত্রী — প্রফুল্লচন্দ্র সেন, তিনি শিল্পে উন্নতি ঘটাতে পারেন নি। আমার মনে আছে বঞ্চনার কথা বলতে কেন্দ্রের কথা বলছি, প্রফুল্ল চন্দ্র সেন যখন খাদ্যমন্ত্রী ছিলেন, তখন উনি বলেছিলেন যে, আপনারা যদি এইরকম ব্যবহার করেন তাহলে পশ্চিমবাংলার চা শিল্প, পাটশিল্প বন্ধ করে দেবো। আপনারা যদি বিমাতৃসুলভ আচরণ করেন তাহলে আমরা সব বন্ধ করে দেবো। আমাদের আরো খাদ্য দিতে হবে। এটা কিন্তু কংগ্রেস আমলেই হয়েছে। এইসব ফলশ্রুতির জন্য আমাদের এই বোঝা বইতে হচ্ছে। আপনাদের আমলে — বীরভূমে সুগার মিল হয়েছিলো, আমেদপুরের কি অবস্থা? কত লোক রেখেছিলেন? তাড়াতাড়ি ফ্যাক্টারী করেছিলেন। সেটা ভায়োবিলিটি হবে কি না দেখেন নি। কি করে ভায়োবিলিটি হবে? আখ চাষ না করতে পারেন, ফ্যাক্টরীতে যদি না সাপ্লাই হয় তাহলে কি মিলগুলি চলতে পারে? পুরুলিয়াতে হয়েছিলো, মুর্শিদাবাদে হয়েছিলো কিন্তু সেগুলি ভায়োবেল হয়নি, ম্যানেজমেন্টের দোষ ছিল। মুখ্যমন্ত্রী বাজেট বক্তৃতায় বলেছেন যে, সেখানে বাই প্রডাক্ট করতে হবে এবং সেখানে যদি বাই প্রডাক্ট না করা যায় এবং প্রচুর পরিমাণে আখের যোগান না দেওয়া যায় তাহলে ভায়োবেল হবে না। এইগুলির যোগান ঠিক না হলে সুগার মিল কখনো ভায়োবেল হতে পারে না। সুতরাং এইসব আপনাদের আমলে হয়েছিলো। আপনাদের সময় থেকেই সুগার মিলগুলো খুঁড়িয়ে খুঁড়িয়ে চলছে। লসে রান করতে করতে এসে কোথায় দাঁড়িয়েছে? অবশ্য ১৯৯১ সালে প্রডাকশান বেড়েছে। আমরা চিন্তা করছি কিভাবে ভালো করা যায়। আখের চাষ বাড়াবার চেষ্টা করা হচ্ছে। আখ চাষ হলে অনেক উন্নতি হবে। বাই প্রডাক্ট করলে ভালো হবে।

**[3.50— 4.00 P.M.]**

আজকে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টিভঙ্গীর কথা বলি। আমি ব্যক্তিগতভাবে আমার জেলার পাঁচরা কটন মিলের ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রীকে বলেছিলাম। প্রণব মুখার্জী তখন কেন্দ্রের ফাইনান্স মিনিস্টার ছিলেন, উনি বলেছিলেন যে, এই মিল অধিগ্রহণ করব। কিন্তু তিনি করেন নি, পারেননি। কারণ, আপনারা যা বলেন সেটা করেন না। এই ব্যাপারটা আমাদের মুখ্যমন্ত্রীকে বলায় তিনি কথা দিয়েছিলেন যে, আমি করব। সেই পাঁচরা মিলকে পশ্চিমবঙ্গ সরকারের মুখ্যমন্ত্রী টাকা দিয়ে কিনে নিয়েছেন, সেখানে ৫০০ শ্রমিকের কর্মসংস্থান হচ্ছে। আজকে পশ্চিমবঙ্গ শিল্পে পিছিয়ে পড়ছে কেন, তার কারণ মাসুল সমীকরণ নীতি, মাসুল সমীকরণ নীতির জন্য আমাদের সব ইণ্ডাস্ট্রি মার খেয়ে যাচ্ছে। আমার এখান থেকে মহারাষ্ট্রে কয়লা যাবে, আমাদের পশ্চিমবঙ্গে যে দামে আমরা কয়লা কিনব সেই দামে মহারাষ্ট্রও কয়লা পাচ্ছে। যখন আমরা মহারাষ্ট্র থেকে তুলো কিনছি তখন আমার পুরো ভাড়া লাগছে, ফলে এখানকার টেক্সটাইল মিলগুলি মার খাচ্ছে। শুধু বিরোধিতা করলে চলবে না, এগুলি বিচার বিবেচনা করে দেখতে হবে। এই মাসুল সমীকরণ নীতি সম্বন্ধে আপনারা সোচ্চার হচ্ছেন না কেন? সেদিন বিরোধীপক্ষের নেতা বলেছিলেন মুখ্যমন্ত্রীকে যে আসুন আমরা একসঙ্গে চলি। কিন্তু এই ব্যাপারে আপনারা এখনও কিছু করছেন না। ১লা ডিসেম্বর ১৯৭৭ সালে মন্ত্রীসভার বৈঠকে কেন্দ্র-রাজ্য সম্পর্কে যে দলিলটি গৃহীত হয়েছিল এখন পর্যন্ত সে সম্বন্ধে সিদ্ধান্ত গ্রহণ করা হয়নি। কেন হয়নি? আজকে কাগজে দেখেছি বিহারের মুখ্যমন্ত্রী, উড়িষ্যার মুখ্যমন্ত্রী আমাদের মুখ্যমন্ত্রীর লিডারসিপে সেন্ট্রালের কাছে যাবেন এইসব মাসুল সমীকরণ, কয়লার ব্যাপারে বলতে যাবেন। সেন্ট্রালে আপনাদের তো সংখ্যালঘু শক্র সরকার রয়েছে, আপনারা তাদের উপর চাপ দিন, আপনারা জোর দিয়ে বলুন যে মাসুল নীতি

পরিবর্তন করুন। এটা যদি করতে পারেন তাহলে দেখবেন পশ্চিমবঙ্গে শিল্পের অনেক উন্নতি হবে। অনেক ব্যবসা মাসুল সমীকরণ নীতির জন্য এখান থেকে চলে যাচ্ছে, কারণ, তারা মার খাচ্ছে। আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে বলতে চাই যে কুচবিহারে একটা ছাপাখানা আছে যেটা ৩৫ লক্ষ টাকা ওয়েস্টবেঙ্গল ফাইনান্সিয়াল কর্পোরেশনের কাছ থেকে নিয়েছিল। দুর্ভাগ্যের ব্যাপার তার মালিক সেই টাকাটা পরোপুরি পেপারে না লাগিয়ে আত্মসাৎ করেছেন। এই ব্যাপারে ভাল করে দেখুন, ঐ মালিক কে, কোন দলের সমর্থক ,এটা খুঁজে বের করুন। আমি আপনাকে অনুরোধ করব আপনি পশ্চিমবঙ্গে শিল্পের প্রসার ঘটান, মাসুল সমীকরণের যে আন্দোলন আপনি আবম্ভ করেছেন সেটা করুন। আপনার বাজেটকে সমর্থন করে, কাট মোশানের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নরেন হাঁসদা ঃ** মিঃ ডেপুটি স্পীকার, স্যার, অত্যন্ত বেদনার সঙ্গে বলতে বাধ্য হচ্ছি পশ্চিমবঙ্গ সরকারের মাননীয় শিল্প ও বাণিজ্য মন্ত্রী যে বাজেট বরাদ্দ পেশ করেছেন বাম হিসাবে তাদের কোন পরিচয় মিলছে না। পশ্চিমবঙ্গ শিল্পে যে সংকটপূর্ণ অবস্থা এটা ভারতবর্ষের মানুষের কাছে একটা বিতর্কের ব্যাপার হয়ে দাঁড়িয়েছে। বেশ কিছু কলকারখানা বন্ধ হয়ে গেছে, রুগ্ন শিল্প বন্ধ হয়ে গেছে, হাজার হাজার শ্রমিক বেকার হয়ে গেছে, এখানে নতুন কোন দিশার আলো মুখ্যমন্ত্রী মহাশয় দিতে পারছেন না। পাট শিল্পের যে সমস্যা দীর্ঘদিন কাগজে পড়েছি সেটা হচ্ছে হুগলী নদীর দু'পাশে এই শিল্প রয়েছে, এই শিল্প বন্ধ হচ্ছে কেন, লক আউট হচ্ছে কেন? মন্ত্রী মহাশয় স্বীকার করেছেন, লক আউট হচ্ছে। কিছু মুনাফাখোর মালিক মাঝে মাঝেই কারখানা বন্ধ করছে। যাতে এই কারখানাগুলি খোলা যায় এবং পাট চাষী ও শিল্পের সঙ্গে যুক্ত শ্রমিকদের যাতে বাঁচানো যায় সেই পথের দিশা কিন্তু এই বাজেট বিবৃতিতে নেই। আমরা দেখতে পাচ্ছি বাঁকুড়ার বড়জোড়া, মেদিনীপুরের শালবনী, নদীয়ার কল্যাণীর কথা উল্লেখ করেছেন। এর জন্য বাহবা জানাচ্ছি। কাঁচামাল যা আছে গ্রাম-বাংলার যেসব কম পয়সার শ্রমিক আছে তাদের দিয়ে উৎপাদনমুখী ছোট ছোট কল-কারখানা তৈরী করা যেতে পারত — কিন্তু সেই সব কারখানার কথা এখানে উল্লেখ করা হয়নি। সেই রকম সম্ভাবনাও দেখা যাচ্ছে না। আমাদের ঝাড়গ্রামে একটা কাজু বাদামের ফ্যাক্টরি ছিল। বেশ কিছু মানুষ সেখানে কাজ করত। লক্ষ লক্ষ টাকা মালিকরা ব্যাংক থেকে তুলে আত্মসাৎ করেছে। পরবর্তীকালে সেই কারখানা বন্ধ হয়ে গেছে, আজও সেটা খোলেনি। পাকুড়ের কাছে যে চায়না কল আছে, সেখানে কয়েক হাজার শ্রমিক কাজ করত। ব্যাংক থেকে লোন দিয়ে চলছিল। পরবর্তী কালে বন্ধ করে দিয়েছে। তার ফলে হাজার হাজর শ্রমিক বেকার হয়ে গেছে। মাটির নীচে থেকে এই কল উদ্ধার করে কাজ করানো হত। এইগুলি চালু থাকলে বেশ কিছু বেকারের কর্মসংস্থান হতে পারত। চায়না কল ভিত্তিক ছোট ছোট কারখানা গড়ে তোলার কোন পরিকল্পনা এই বাজেট বিবৃতিতে দেখলাম না। এই ব্যাপারে কোন চিন্তা-ভাবনাও নেই। জঙ্গল এলাকায় জঙ্গল বেস্‌ড্ ইণ্ডাস্ট্রি গড়ে তুলতে পারলে জঙ্গল এলাকার গরীব মানুষেরা খেয়ে বেঁচে থাকতে পারত। আর তার ফলে পরিবেশ রক্ষা করা যেত এবং জঙ্গলও রক্ষা পেত। কিন্তু দুঃখের সাথে বলতে হচ্ছে, এই ধরণের কোন পরিকল্পনা গ্রামবাংলার সাধারণ খেটে খাওয়া মানুষের স্বার্থে করা হয়নি এবং তাদেরকে স্বাবলম্বী করে তোলার কোন প্রয়াসও নেওয়া হয়নি। তাই আমি অত্যন্ত দুঃখের সাথে এই বাজেট বিবৃতিকে সমর্থন করতে পারছি না। কাট মোসানগুলিকে সমর্থন করে আমার বক্তব্য শেস করছি।

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে যে বিষয় নিয়ে আলোচনা হচ্ছে, আমি সেই বাজেটের স্বপক্ষে কিছু কথা তুলে ধরতে চাইছি। আমরা সকলেই জানি যে, একটা জটিল পরিস্থিতির মধ্যে আমাদের দেশ চলেছে। আমাদের বিরোধী পক্ষের বন্ধুরাও বুঝেছেন যে, কি কঠিন পরিস্থিতির মধ্যে সারা দেশে আমরা আছি এবং যে পরিস্থিতির মুখে দাঁড়িয়ে বিদেশ থেকে আমাদের ঋণ নিতে হচ্ছে — ওরা বলেছেন এই পর্যায়ে ঋণ না নিয়ে কোন উপায় নেই, দেশের অর্থনীতিকে বাঁচাতে গেলে, শিল্পকে বাঁচাতে গেলে এটা অবশ্যই করণীয় কাজ। এটা ওরা ভাল মতই বোঝেন যে, ঋণ যেখান থেকে নেওয়া হচ্ছে, যেসব শর্তে

নেওয়া হচ্ছে, সেইগুলি আমাদের দেশের স্বাধিকারকে অনেকখানি ক্ষুন্ন করে আমাদের দেশের উন্নয়নকে অনেকখানি ক্ষুন্ন করবে, এই ঋণ এবং যারা আমাদের ঋণ দিচ্ছে তারা স্বভাবতঃই আমাদের দেশে বাজার তৈরী করার জন্য ঋণ দিচ্ছে। কাজেই তাদের আর্থিক স্বার্থকে বাদ দিয়ে নিশ্চয় নয় এই ঋণ — এই আর্থিক স্বার্থ দেখতে গিয়ে আমরা যারা বামপন্থী আছি, তারা যাকে সাম্রাজ্যবাদী অর্থনীতি বলি — তার প্রত্যক্ষ প্রভাব আমাদের দেশে এসে পড়েছে। সুতরাং আমরা যখন রাজ্যের উন্নয়নের শিল্পায়নের কথা ভাবি তখন নিশ্চিতভাবে আমাদের সেই পরিপ্রেক্ষিতে দিকটাও ভাবতে হবে, বুঝতে হবে। এই রাজ্যের উন্নয়ন আমরা সকলেই চাইছি, কংগ্রেসী বন্ধুরাও চাইছেন। যারা ট্রেড ইউনিয়ন মুভমেন্ট করেন, বহু লড়াই করতে করতে এই রাজ্যে শিল্প কারখানা গড়ে উঠলে তারাও নিশ্চয় অখুশী হবেন না এখানে শিল্প গড়ে উঠুক, এটা আমাদের সকলেরই প্রত্যাশা। কিন্তু আমাদের এই রাজ্যে আমরা এই অবস্থার মধ্যে ক্ষমতায় আছি। কেন্দ্রীয় সরকারের নিজেদেরই হাত যেখানে বাঁধা, সেখানে এই অবস্থায় পশ্চিমবাংলার রাজ্য সরকারের ক্ষমতা কতটুকু সেটা নিশ্চয় বুঝতে পারছেন।

**[4.00— 4.10 P.M.]**

কিন্তু এরই মধ্যে দাঁড়িয়ে ১৪ বছর ধরে বামফ্রন্ট সরকার যেভাবে এবং যে দৃষ্টিভঙ্গী নিয়ে রাজ্যের শিল্পায়ণকে দেখছেন সেটা বুঝতে হবে। তা ছাড়া রুগ্ন শিল্পগুলি পুনরুজ্জীবিত করার জন্য যে পদক্ষেপ গ্রহণ করেছেন সেটাও নিশ্চয় অনুধাবনযোগ্য। বাজেট ভাষনের মধ্যে শিল্প পুনর্গঠন দপ্তরের মন্ত্রী শ্রী পতিত পাবন পাঠক মহাশয় চমৎকারভাবে এর মূল ব্যাধিটা কি সেটা আমাদের বুঝিয়ে দিয়েছেন এবং কিভাবে তার মোকাবিলা করতে হচ্ছে তা সুন্দরভাবে ব্যাখ্যা করেছেন। তাত্বিক দিক থেকে যে ব্যাখ্যা তিনি এখানে দিয়েছেন তা নিশ্চয় আমাদের বিরোধীপক্ষের বন্ধুরা সমর্থন করবেন। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে আমাদের রাজ্যের যে সমস্ত শিল্প কারখানা বন্ধ হয়ে আছে তার বেশীরভাগকে পুনরুজ্জীবিত করার আর সুযোগ নেই বলেই আমাদের মনে হচ্ছে। বহু ক্ষেত্রেই এটা ধরে নিতে হচ্ছে যে ধুঁকে ধুঁকে চলার থেকে মরে যাওয়াই ভাল। স্যার, আমরা সরাসরিভাবে এই নীতিতে বিশ্বাসী না হলেও এখানে যে ধরণের মূল্যায়ণ করা হয়েছে তাতে আমাদের সেই উপসংহারেই এসে পৌঁছানো ছাড়া কোন গত্যন্তর নেই। যারা আমাদের ঋণ দিয়েছেন, আই. এম. এফ থেকে তারা যে টাকা ধার দিয়েছেন তারা চাইছেন বড় বড় ধরণের যন্ত্রপাতি তাদের দেশ থেকে আমাদের দেশে আনতে হবে এবং তাদের দেশের যন্ত্র থেকে যে অতিরিক্ত উৎপাদন হচ্ছে সেই উৎপাদনের একটা বড় অংশ আমাদের দেশে আনতে হবে। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে আমাদের দেশের ছোট ছোট কলকারখানা কোন প্রতিযোগিতার মুখে এসে দাঁড়াবে এবং সেই প্রতিযোগিতা আমাদের পক্ষে করা সম্ভব কিনা সেটা চিন্তা করতে হবে। এবারে যে বাজেট কেন্দ্রীয় সরকার পেশ করেছেন এবং যে শিল্পনীতি ঘোষণা করেছেন সেই শিল্পনীতি সম্পর্কে অনেক প্রশ্ন আছে। এমন কি কংগ্রেস দলের অনেক বন্ধুকেও দেখেছি এ নিয়ে চিন্তা ভাবনা করতে। এই ধরণের ঢালাও সুযোগ যা সাম্রাজ্যবাদী শক্তিগুলিকে দেওয়া হচ্ছে, মালটি ন্যাশনাল কোম্পানীগুলিকে দেওয়া হচ্ছে এবং আমাদের দেশের একচেটিয়া পুঁজিপতিকে বাড়বার সুযোগ করে দেওয়া হচ্ছে তাতে কি হবে সেটা চিন্তা করা দরকার। আমাদের দেশের মতন একটা জনবহুল দেশে সত্যিকারের সেটা কোন উন্নয়ন করতে পারবে কিনা ভাবতে হবে। আমাদের দেশে যেখানে শ্রমনিবীড় শিল্প গড়ে তোলা দরকার সেখানে যে মূলধন নিবীড় শিল্প গড়ে তোলার প্রচেষ্টা হচ্ছে তাতে আমাদের সমস্যা আরো বাড়বে কিনা তা নিয়ে অনেক সৎ কংগ্রেস বন্ধুও চিন্তা ভাবনা করছেন। এই অবস্থাতে আমাদের এই রাজ্যে বামফ্রন্ট সরকার ঠিক করেছেন যে মানুষের ন্যূনতম বা প্রয়োজন সেই দিকে নজর রেখে আমাদের এগুতে হবে। সেইভাবে গত ১৪ বছর ধরে যদি তারা তাদের নীতি পরিচালনা করেন তাহলে নিশ্চয় তা প্রশংসার অপেক্ষা রাখে। এই সরকার সেটা করেছেন বলেই এই ভয়ংকর সঙ্কটের মুখে দাঁড়িয়ে, এই ভয়ংকর অর্থনৈতিক সংকটের মধ্যে দাঁড়িয়েও এই সরকার মানুষকে সাহায্য করে চলেছেন। আমাদের পশ্চিমবঙ্গের গ্রামাঞ্চলে আমরা জানি যে বেশীরভাগ

মানুষ বাস করেন, সেখানে আমারা তাদের সাহায্য করে চলেছি। আমরা জানি, শহরাঞ্চলের বহু কলকারখানা বন্ধ হয়ে যাচ্ছে ফলে অনেক শ্রমিক বেকার হয়ে পড়ছেন এবং বহু কিছু কলকারখানা বন্ধের মুখে এসে দাঁড়িয়েছে। আমাদের পাট শিল্প দারুণভাবে মার খেয়েছে, আমাদের অন্যান্য শিল্পও মার খাচ্ছে। এই অবস্থায় আমাদের বামফ্রন্ট সরকার শ্রমিকদের পাশে দাঁড়িয়ে একদিকে যেমন আন্দোলন করছেন অপরদিকে তেমনি কেন্দ্রীয় সরকারের সঙ্গে লড়াই চালিয়ে যাচ্ছেন। আমাদের পাট শিল্পের সমস্যা নিয়ে আমরা অনেক চেঁচামেচি করেছি এবং একটা সময় — নির্বাচনের প্রাক্কালে আমরা দেখেছি প্রয়াত প্রাক্তন প্রধানমন্ত্রী শ্রী রাজীব গান্ধী পর্যন্ত এখানে এসে রাজ্যের মানুষকে আশ্বাস দিয়ে বলেছিলেন যে পাট শিল্পের উন্নয়নের জন্য কতকগুলি বিধি ব্যবস্থা নেবার জন্য আমরা হাজার হাজার কোটি টাকা দিচ্ছি। এটা নির্বাচনের সময় একটা বড় ইস্যু হয়ে সেই সময় দেখা দিয়েছিল। তিনি অনেক প্রতিশ্রুতি দিয়েছিলেন কিন্তু সেই টাকার অনেকটাই এখানে এসে পৌঁছায় নি। এই অবস্থায় আমাদের এখানে গ্রামীন যে সমস্ত শিল্প আছে অ্যাগ্রো ইণ্ডাস্ট্রিজ তার ভিত্তির উপর দাঁড়িয়ে যদি শিল্প তৈরি করা যায় তাহলে ভালো হয়। সেই সমস্ত ছোট ছোট শিল্প কলকারখানা যা কৃষির উপর ভিত্তি করে চলবে তা করা দরকার। একদিকে বিরাট বিরাট কারখানা, মাঝখানে মাঝারি কারখানা এবং তারপর ছোট কারখানা — এখন এরমধ্যে কোন যোগসূত্র নেই। কংগ্রেসের শিল্প নীতির ব্যাপারে এটা একটা বড় ব্যর্থতা। বড় শিল্পের মাঝখানে ছোট শিল্পকে কিভাবে ফিট করবেন সেটা দেখা দরকার। সেখানে মাঝখানে একটা গ্যাপ থাকার ফলে মধ্যস্বত্বভোগীরা সেখানে মুনাফা লুঠ করে নিচ্ছে ফলে বৃহৎ শিল্পায়নের যে স্বপ্ন দেখেছিলেন পণ্ডিত নেহেরু এবং তার সঙ্গে সঙ্গে ছোট ছোট শিল্প গড়ে তোলার কথা ভেবেছিলেন তা ব্যর্থতায় পর্যবসিত হয়েছে। সুতরাং আমাদের বামফ্রন্ট সরকারকে দেখতে হচ্ছে যে বৃহদায়তন শিল্প যেগুলি আছে তার সঙ্গে ছোট শিল্পের সংযোগ রক্ষা করা যায় কি করে এবং সেই দৃষ্টিভঙ্গী নিয়ে চেষ্টা করা হচ্ছে। গ্রামে বিভিন্ন জায়গায় ছোট ছোট যে সমস্ত কো-অপারেটিভ ক্রেডিট সোসাইটি আছে তাদের হাতে ঋণ তুলে দিয়ে ছোট ছোট প্রকল্প, ছোট ছোট উদ্যোগগুলিকে কার্যকরি করার জন্য তিনি পদক্ষেপ গ্রহণ করেছেন এবং তাতে বহু মানুষের কর্মসংস্থান হয়েছে। একথা ঠিক যে হলদিয়া পেট্রোকেমিক্যাল কমপ্লেক্স ওখানে গড়ে তুলতে পারেনি, আমাদের প্রচেষ্টা চলছে। ওরা অনেক সময় ব্যাঙ্গ-বিদ্রুপ করেন ঠিকই। আবার এটাও মনে মনে নিশ্চয় ভাবেন যে পশ্চিমবঙ্গে এই ধরনের শিল্পায়ন হওয়া দরকার, বক্রেশ্বর হলেও ওরা কোন আপত্তি করবেন না। হলদিয়া পেট্রোকেমিক্যাল যদি দাঁড়িয়ে যায়, কিছু লোকের যদি কাজ হয়, ডাউনস্ট্রিমের প্রজেক্টে যদি কাজ হয় ভারতবর্ষের বিভিন্ন রাজ্যের মানুষ যদি আমাদের দিকে আকৃষ্ট হয় এবং তাকে কেন্দ্র করে হলদিয়ায় একটা বড় জিনিস গড়ে উঠবে তাতে ওদের কোন আপত্তি হবে না। ওদের সন্দেহ দেখা দিয়েছে যে এটা গড়ে উঠবে কিনা, গড়ে ওঠার পথে যেভাবে আমরা পদক্ষেপ গ্রহণ করছি সেটা নিয়ে ওদের সন্দেহ দেখা দিয়েছে। কিন্তু একটা বড় শিল্প হওয়া দরকার। ডঃ বিধান রায়ের আমলে চিমনতি ধোঁয়া উঠেছিল বড় বড় শিল্পের কিন্তু এখন সেটা হচ্ছে না, এসব কথা ওরা বলেন বিভিন্ন জায়গায় নির্বাচনের আগে। কিন্তু আমরা নিশ্চয় চাইবো যে এখানে আধুনিক শিল্প কোন জায়গায় সৃষ্টি করা হোক এবং তার মধ্য দিয়ে এখানে আরো ছোট ছোট শিল্প তৈরী করা যাবে। এটা তারাও নিশ্চয়ই চাইবেন এবং চাইবেন বলে আজকে হলদিয়ায় এটা গড়ে তোলার চেষ্টা হচ্ছে, চাইবেন বলে বক্রেশ্বরে এটা করার জন্য বলছেন। এবং এই সঙ্গে সঙ্গে আরো কিছু শিল্প গড়ে উঠুক এটাও তারা চাচ্ছেন। আমাদের সরকার সেই দৃষ্টিভঙ্গী নিয়েই দেখছেন। আমাদের বিরোধী বন্ধুরা এই বাজেট বক্তৃতায় যদি পড়ে দেখেন তাহলে সেটা বুঝতে পারবেন। এখানে প্রতিটি জায়গাতে লিমিটেশানের কথা বলা হয়েছে। এখানে ফাণ্ড একটা বড় প্রশ্ন। কেন্দ্রীয় সরকার বলে একটা সরকার আছে। আমাদের সংবিধানে তাদের হাতে আর্থিক ক্ষমতা কেন্দ্রীভূত করে রেখে দিয়েছে। কাজেই আমরা মনে করি যে এটা একটা হিউমিলিয়েশান — তা হল পতিতবাবু তার বাজেট ভাষণের একটা জায়গায় বলেছেন এবং রাজ্য সরকারকে কেন্দ্রীয় সরকারের পরিচারিকা নাম দিয়েছেন, এটা একটা হিউমিলিয়েশান। ঘটনাটা কিন্তু সত্যি তাই, অল

মোস্ট মেইড সার্ভেন্ট-এর মত। ওরা এখনি থেকে যা বলবেন আমাদের সেই মত করতে হবে, তাই বাইরে যেতে পারবো না। ওদের বারবার অর্থমন্ত্রী বদলায়। ওদের নানারকম পরিকল্পনা যেগুলি নেওয়া হয় সেগুলি আবার পাল্টে যায়। একটা পরিকল্পনা এখন এইভাবে হবে, সেইভাবে হবে বলে বলা হয়, আমরা সেইভাবে প্রস্তুতি নিই কিন্তু তারপরে সেই পরিকল্পনার ছুটি হয়ে যায় এবং পরে সেই পরিকল্পনা আর বাস্তবায়িত হয় না। এই যেখানে পরিস্থিতি, যেখানে উপরতলার সমস্ত ব্যবস্থা ঠিক নেই সেখানে কি অবস্থায় হয়। মাথা যেখানে ঠিক নেই — লক্ষ্মণবাবু সঠিকভাবে বলেছেন যে মাথায় যদি পচন ধরে তাহলে কি করা যেতে পোরে। কাজেই পচন ধরার ফলে যে অবস্থার সৃষ্টি হয়েছে আজকে পশ্চিমবঙ্গের বুকে দাঁড়িয়ে আমাদের সেটা ফেস করতে হচ্ছে। তবে এটুকু বলতে চাই যে, ১৪ বছরে বামফ্রন্ট সরকার সারা ভারতবর্ষের মধ্যে এত দুঃখ-কষ্টের মধ্যে দাঁড়িয়ে একটা মডেল তৈরী করেছে যে মডেলটা আজকে সারা ভারতবর্ষের মানুষ দেখেছে এবং সারা পৃথিবীর মানুষ এটাকে গবেষণা জায়গায় নিয়েছে। এই রাজ্যের মানুষের কল্যাণের কথা ভেবে, এই রাজ্যের আমদের যে সরকার আছে তার সীমাবদ্ধতার কথা ভেবে যদি বিচার করি তাহলে এই বাজেটে যে কথাগুলি বলা হয়েছে সেগুলি সমর্থন করা ছাড়া আর কোন গত্যন্তর থাকে না। সাজেশন তারা নিশ্চয়ই রাখবেন। আমি বলবো যে আলোচনা করার পরে সেইভাবে রাখবেন। আমি মনে করি যে এই বাজেটের বিরোধিতা করার কোন জায়গা নেই। কাজেই আমি এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শক্তিপ্রসাদ বল :** মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, পশ্চিমবঙ্গের শিল্প-বাণিজ্য দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মাননীয় জ্যোতি বসু মহাশয় যে বাজেট ভাষণ দিয়েছেন তাকে আমি সমর্থন করছি এবং বিরোধী পক্ষ থেকে যে সমস্ত কাট মোশান দিয়েছেন তার বিরোধিতা করে আমি দু'একটি কথা বলতে চাই। আমি শুধু বিরোধী দলের উদ্দেশ্যে একটি কথা বলতে চাই যে শিল্প বাণিজ্যটা কি কোন একটি রাজ্য, যে কোন ক্ষমতাসীন রাজ্য সরকারের হাতে নির্ভর করে? তার যে সমস্ত নীতি, শিল্পনীতি সেগুলি কারা ঠিক করে? আমি অন্য ব্যাপারে টাচ করার আগে একটা বিষয়ে বিনয়ের সঙ্গে ওদের বলতে চাই যে সারা ভারতবর্ষের এই যে শিল্পনীতি সেই শিল্প নীতিতে আজকে সমস্ত শিল্প ব্যবস্থাটা গত ৩/৪ বছর ধরে ভুল পদ্ধতির ফলে শ্রীমতী ইন্দিরা গান্ধীর সময় থেকে আরম্ভ করে আজ পর্যন্ত এই রকম অবস্থায় এসে দাঁড়িয়েছে।

**[4.10— 4.20 P.M.]**

আজকে যে ভুল শিল্পনীতি, আজকে তার পূর্ণাঙ্গ রূপ গ্রহণ করলো এই কেন্দ্রীয়মন্ত্রী সভার আমলে, ১৯৮৪ সালে এই নীতি গৃহীত হয়েছিল এবং সেই ভাবেই চলছিল। আজকে বাজারে একটা সর্বত্র ব্যাপক আলোচনা চলছে, যেটা বর্জন করা হচ্ছে, আমি শুধু তার উপর জোর দিয়ে দু-একটি কথা আপনার কাছে বলবো। কারণ আজকে পত্র-পত্রিকায় প্রায় ব্যাপকহারে দেখবেন যে, নেহেরু শিল্পনীতির কথাটা বলি, এই কারণের জন্যই যে নেহেরুর আমলে শিল্পনীতিটা ১৯৪৮ সাল থেকে ১৯৫৬ সাল কি ছিল, সেটা একটু এখানে আলোচনা করার চেষ্টা করবো। আমি শুধু একটা কথা বলছি, এবারে বর্ত্তমান কেন্দ্রে যে সংখ্যালঘু সরকার, যে শিল্পনীতি ঘোষণা করলো, সেটা বাদ দিয়ে পশ্চিমবাংলার শিল্পনীতির সঙ্গে জড়িয়ে জ্যোতি বসুর সরকার সব শেষ করে দিলো, জ্যোতি বসুর সরকার গোললায় দিয়ে দিলো। এটা বললে কী করে হবে? নীতিটা ঠিক করবেন এরা ভারতবর্ষের, আজকে নয়া যে শিল্পনীতি, তার প্রভাব আজকে রাজ্য সরকারগুলো কাটিয়ে উঠবেন কী করে, সেটাই তো আগে আলোচনা হওয়া উচিত এবং সেটাই আপনাদের মুখ দিয়ে একটু গুরুত্ব পাওয়া উচিত। আমি শুধু অপনাদের কাছে একটা কথা বলবো, এই যে শিল্পনীতি, আজকে গৃহীত হয়েছে, নেহেরু শিল্পনীতি কী ছিল? তার ডিরেকশন কি ছিল ১৯৪৮ সাল থেকে ১৯৫৬ সাল পর্যন্ত, যেটা আজকে নেহেরু মহালনবিশ কমিটি বলি, তার ডিরেকশান ছিল, রাষ্ট্রায়ত্ব ক্ষেত্রে নেতৃত্বে সুনিয়ন্ত্রিত পথে মূলতঃ জাতীয় সম্পদ নির্ভরশীল, শিল্পায়নের দিকে তার ঝোঁকটা, ডিরেকশান তাই ছিল। এটাই তো মূল কথা, সেই মূল কথা থেকে আজকে

শিফ্‌ট করে চলে এসেছেন এরা, আজকে যারা সংখ্যালঘু সরকারের মূল নীতি নির্ধারক — বহু কষ্টে যেটা গড়ে তো হয়েছিল, সেটা আজকে এরা শেষ করেছেন। আন্তর্জাতিক ঋণ ভাণ্ডারের কাছে হাত পেতে মোটা ঋণ পাবার উপযোগী পথে থেকে চালাতে শুরু করেছেন ১৯৮৪ সাল থেকে। কিছু মনে করবেন না, প্রয়াতঃ রাজীব গান্ধীর আমল থেকেই এই জিনিসটা শুরু হয়েছিল এবং পূর্ণাঙ্গ রূপ পেয়েছিল। আমি কোনরকম কটাক্ষ না করেই খুব বিনয়ের সঙ্গে আপনাদের কাছে এটা একটু স্মরণ করিয়ে দিতে চাই, আমি বলতে চাই, আজকে এই কথাটা, আজকে আই. এম. এফ.-এর সুপারিশের সঙ্গে একেবারে সঙ্গতি রেখে বর্তমান যে শিল্পনীতির দরজা খুলে দেওয়া হয়েছে, দেশ ও বিদেশের একচেটিয়া পুঁজিপতিদের দেশী-বিদেশী মূলধনের বিনিয়োগ নিয়ন্ত্রণ, একচেটিয়া ব্যবসার বাধা অপসারণ, রাষ্ট্রায়ত্ত মূলধনে বেসরকারী অংশের দায়িত্ব, এই সবই বাজার শিল্পনীতির উপর নির্ভরশীল। এতে উৎসাহিত হয়েছে সারা দেশের ভেতর আজকে একচেটিয়া পুঁজিপতির নির্ধারক, ধারক বাহক, সাম্রাজ্যবাদের দালাল বি.জে.পি. ছাড়া আর কেউই হয়নি। আজকে ভারতবর্ষের সমস্ত মানুষ এই শিল্পনীতির বিরুদ্ধে। ভারতবর্ষের আজকে অর্থনীতির সার্বভৌমত্ব না থাকলে দেশের ভৌগোলিক সার্বভৌমত্বতা রক্ষা পায় না। এটাই শুধু আমি আপনাদের কাছে বিনয়ের সঙ্গে বুঝিয়ে বলার চেষ্টা করবো। বামপন্থীদের ছেড়ে দিন, আপনাদের সমস্ত কথাটা যদি ধরে নিই, আমি কী আপনাদের কাছে বিনয়ের সঙ্গে আবেদন করতে পারি, ১৯৮১ সাল থেকে বামপন্থীরা এই ডিরেকশনের বিরুদ্ধে খুব সোচ্চারভাবে একটা কথা বারবার করে বলবার চেষ্টা করছে, তারা বলার চেষ্টা করছে যে, আই. এম. এফ. এর কাছে দেশের সার্বভৌমত্ব বন্ধক রাখা নয়, অর্থনৈতিক সমাধানের প্রয়োজনে একটা বিকল্প নীতি রূপায়ণ করার আজকে দরকার হয়ে পড়েছে। এটা না হলে দেশকে বাঁচাতে পারবেন না।

এর জন্য দায়ী কে? এর জন্য দায়ী কেন্দ্রীয় সরকারের শিল্পনীতি। আমি মাননীয় শিল্প-বাণিজ্য মন্ত্রীর উদ্দেশ্যে বলছি যে, আজকের মডার্ণ টেকনোলজির যুগে পশ্চিমবাংলায় শিল্প বিকাশের একটা বাতাবরণ বইছে, আমরা এই বাতাবরণের মধ্যে পেট্রো-কেমিক্যালস করতে যাচ্ছি, এটা প্রাকৃতিক গ্যাস নির্ভর করা যায় কিনা, দেশীয় কাঁচামালের ওপর নির্ভর বাড়ান যায় কিনা একটু ভেবে দেখবেন। সব শেষে আমি বলছি যে, আমাদের নন্দীগ্রামে বার্ণ স্ট্যাণ্ডার্ডের একটা ছোট কারখানা আছে, একটা ছোট ইউনিট আছে, সেটা রিগ্ উৎপাদন করে ও. এন. জি. সি-র জন্য ইনফ্রাস্ট্রাকচারের অভাবে সেটা ঠিকভাবে গড়ে উঠছে না। সুতরাং সে ব্যাপারেও আমি মন্ত্রী মহাশয়কে একটু ভাবতে বলব। পরিশেষে আমি বিরোধীদের কাছে এই কথাই বলব যে, দেশের মানুষের ঐক্যবদ্ধ প্রয়াসের মাধ্যমেই দেশে শিল্প-বাণিজ্যের বিকাশ ঘটতে পারে। সুতরাং আসুন আমরা ঐক্যবদ্ধভাবে ভুল নীতির বিরোধিতা করি এবং সঠিক নীতি রূপায়নের জন্য লড়াই করি। পশ্চিমবাংলা বা দেশের উন্নতি মানে আমাদের সকলের উন্নতি। এই কথা বলে সমস্ত কাট্ মোশানের বিরোধিতা করে, বাজেট বরাদ্দের দাবীকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আজকে শিল্প ও বাণিজ্য দপ্তরের শিল্প পুনর্গঠন দপ্তরের এবং রাষ্ট্রায়ত্ত শিল্প দপ্তরের যে ব্যয় বরাদ্দ সভায় পেশ করা হয়েছে আমি তার বিরোধিতা করছি এবং আমাদের যে কাট মোশান, সেই কাট মোশান সমর্থন করছি। মুখ্যমন্ত্রী এখন নেই। তাঁর যে জুনিয়ার মন্ত্রী মিনিস্টার অফ্ স্টেট, আমি তাঁদের দু'জনকে দেখছি। আমি দু'একটি কথা বলতে চাই, আশা করি মুখ্যমন্ত্রী জবাব দেবেন। আজকে এই প্রসঙ্গে কথা শুরু করার আগে দুটো গুরুত্বপূর্ণ ঘটনার কথা আমি উল্লেখ করতে চাই। প্রথম কথা গোরবাচভের প্রত্যাবর্তন। যে গোরবাচভ উপলব্ধি করেছিলেন যে, সোভিয়েত ইউনিয়নে আমলাতান্ত্রিক আওতার মধ্যে অর্থনীতিকে এগিয়ে নিয়ে যাওয়া যাবে না, সেই গোর্বাচভকে সরানোর একটা চেষ্টা সেখানে হয়েছিল। এবং গোরভাচভ সরে যাবার পরে আমরা কাগজে পড়েছি দিল্লীর সি. পি. এম অফিসে মিষ্টি বিতরণ করা হয়েছিল। নাম করে বলা হয়েছে, অমুকে মিষ্টি বিতরণ করেছেন। কিন্তু গোরভাচভ ফিরে এসেছেন সোভিয়েত ইউনিয়নের জনগণের সমর্থনে। এর থেকেই বোঝা যাচ্ছে গোরভাচভের পেরস্ত্রৈকা, অর্থনীতিকে ঢেলে

সাজানো, অর্থনীতিকে গতিশীল করে তোলা, পুরোন স্ট্যালিনবাদী অর্থনীতেক দূরে ঠেলে দেওয়াই ছিল তাঁর মূল কথা। তাঁর এবং তাঁর নীতির পেছনে সোভিয়েত জনগণের সমর্থন আছে। আশা করি মুখ্যমন্ত্রী তাঁর বর্ক্তৃতার আগে এটা উপলব্ধি করে তাঁর বক্তব্য রাখবেন। আজকে দ্বিতীয় যে মানুষটার কথা স্মরণ করা উচিত তিনি হলেন — দু'দিন আগে যাঁর জন্ম দিন হয়ে গেল — রাজীব গান্ধী। কারণ মুখ্যমন্ত্রী তাঁর বিবৃতিতে স্বীকার করেছেন যে, সেন্ট্রাল গভর্ণমেন্ট কি কি করেছেন। আজকেই একটা নতুন বই বেরিয়েছে, "The Industrial scene in West Bengal.

এই বইটাতে তিনি স্বীকার করেছেন, In recent years the note worthy contributions of the Central Government towards industrial development in the State have been the setting up of a Low-Temperature Carbonisation Plant at Dankuni, the second oil jety at Haldia, clearances in respect of the modernisation scheme of Durgapur Steel plant and the Scheme for setting up of a new Currency Note Printing Press at Salboni in Midnapore district. উনি স্বীকার করেছেন, এই চারটে প্রকল্পই রাজীব গান্ধীর আশীর্বাদ। তার ফলেই সম্ভব হয়েছে। তাই আজকে তাঁর কথা আমি বিশেষভাবে স্মরণ করছি। তবে আমি নিজে বিশ্বাস করি যে, আমাদের মুখ্যমন্ত্রীও নিজে এক ধরণের পেরেস্ত্রৈকা করার চেষ্টা করেছেন। কিন্তু গোরভাচভের মত পার্টি বিরোধী রাস্তায় উনি যেতে সাহস করেন নি। উনি প্রতি বছর বিদেশে যান, বিদেশের পাশ্চাত্যের উন্নত অর্থনীতি উনি দেখেন এবং ওর মনে নিশ্চয়ই একটু সাধ জাগে যে পশ্চিমবঙ্গে উনি আধুনিক শিল্প করবেন। ওঁর এই ইচ্ছার ব্যাপারে কোন সন্দেহ কারো নেই।

কিন্তু যেটা গোরভাচেভের ক্ষেত্রে ছিল না, এদের পিছন থেকে পার্টির টান আছে। আস্তে-আস্তে পুরোনো ষ্টালিনবাদি চিন্তার বদলে মুখ্যমন্ত্রী নিরবচ্ছিন্ন চেষ্টা চেষ্টা করছেন, তার পার্টির পিছন দিক থেকে টানা সুরু হয়েছে। হলদিয়ায় উনি শিল্পায়ন গড়ে তুলবেন কিন্তু লক্ষ্মনবাবু এদিকে হিন্দুস্থান লিভারে ষ্ট্রাইক করে দিচ্ছেন। দুটো একসাথে চলে না। এই নিয়ে আপনাকে শিল্পায়ন করতে হচ্ছে। একজন মার্কসবাদী মুখ্যমন্ত্রী যেখানে বলছেন জনসাধরণ উপকৃত হবে এমন যেকোন বিদেশী প্রযুক্তি প্রবর্তন করাকে স্বাগত জানাই এবং উনি আরো বলেছেন, আমরা যৌথ উদ্যোগে এবং সহায়কক্ষেত্রে আধুনিক শিল্প ও প্রথাগত শিল্পকে স্বাগত জানাই। যে সি. পি. এম একদিন কলকারখানার মর্ডানাইজেশন রেশনালাইজেশনের বিরোধিতা করেছে, বাধা দিয়েছে, সেই ইস্যু নিয়ে কারখান বন্ধ করে দিয়েছে সেই সি. পি. এমের মুখমন্ত্রী আজকে এই কথা বলেছেন, নিশ্চয়ই এটা একটা পেরেস্ত্রৈকা, এটা দৃষ্টি-ভঙ্গি পরিবর্তনের পরিচায়ক-এ ব্যাপারে কোন সন্দেহ নেই। আজকে মাননীয় মুখ্যমন্ত্রী এবং বামফ্রন্টের সদস্যদের কাছ থেকে নতুন কিছু শুনতে পেলাম না— একই বস্তাপচা ভাঙা রেকর্ডের মতন পশ্চিমবাংলায় কোন উন্নতি হয়নি সেই কথাগুলি ঘরে-ফিরে বলে গেলেন। তারমধ্যে একটি মাসুল সমীকরণ-এর কথা বারবার বলা হয়েছে। মাসুল সমীকরণ তুলে দেওয়া হোক, আমি সম্পূর্ণ এর সমর্থক এবং কংগ্রেস দলও সম্পূর্ণ এর সমর্থক। আপনরা দিল্লীতে গিয়ে দরবার করুন, আমরা রাজি আছি। কিন্তু একটি কথা জিজ্ঞাসা করছি, পরশু দিন মুখ্যমন্ত্রী বেঙ্গল চেম্বারস অফ কমার্সে গিয়েছিলেন। মুখ্যমন্ত্রী খুব পছন্দ করেন। বেঙ্গল চেম্বার'স অফ কমার্সের প্রেসিডেন্ট হচ্ছে ডঃ অভিজিৎ সেন। তিনি আবার নিক্কো ভাইস-প্রেসিডেন্ট। রাজ্যসরকারের সঙ্গে তার খুব দহরম-মহিরম। ওয়েবেল নিক্কো করেছেন তাঁকে নিয়ে সল্টলেকে। তাঁর সঙ্গে মতের ডিফারেন্স হওয়া উচিৎ নয়। ডঃ অভিজিৎ সেন তাঁর বর্ক্তৃতায় বলেছেন ফ্রেট-ইকুয়ালাইজেশন সম্পর্কে, Lack of central investment was not significant obstacle in industrial recovery of the state. যেটা অভিজিৎ সেন বলেছেন আমরাও সেটা বারবার বলছি, হ্যাঁ, কলকাতায় আরো বেশী ইনভেস্টমেন্ট হোক, আমরা এটা চাই, হ্যাঁ, ফ্রেট ইকুয়ালাইজেশন উঠে

যাক —এটা আমরা চাই, কিন্তু এরজন্য রাজ্যের শিল্পের পুনরুজ্জীবন হচ্ছে না এটা ঠিক নয়, এটা একটা অজুহাত মাত্র। রাজ্যসরকারের অন্যান্য ক্ষেত্রে ব্যর্থতা ঢাকার একটা প্রচেষ্টা। আমি এই ব্যাপারে ডঃ অভিজিৎ সেনকে স্বাগত জানাই। শিল্পনীতি নিয়ে এখানে কিছু কিছু কথা হয়েছে। আমি শিল্পনীতি নিয়ে দু-একটি কথা বলছি। আপনি জানেন, ৫০ এর দশকে জওহরলাল নেহেরু ফেমাস ইনডাসট্রিয়াল পলিসি রেজোলিউশান নিয়েছিলেন। তিনি দেখেছিলেন মৌলিক শিল্পে প্রাইভেট সেকটর এগিয়ে যাচ্ছে না ইনভেষ্টমেণ্ট করার জন্য। ইনডাসট্রিয়াল পলিসি রেজালিউশন নিয়ে তিনি বলেছিলেন Public sector will control the commanding heights of economy. আজকে ভারতবর্ষে পাবলিক সেকটর একটা জায়গায় গিয়ে পৌচেছে এবং ভারতবর্ষে ভারী শিল্পের ভীত তৈরী হয়েছে। বিজ্ঞান এবং প্রযুক্তিগত ভীত জওহরলাল প্রদর্শিত পথে কংগ্রেসের নেতৃত্বে কেন্দ্রীসরকারের চেষ্টায় সারা দেশে তৈরী হয়েছে। আজকে ভারতবর্ষে বিজ্ঞান এবং টেকনোলজিষ্টের সংখ্যা সারা পৃথিবীর মধ্যে তৃতীয়। আজকে যে চ্যালেঞ্জ সারা পৃথিবীর সামনে এটা আমরা অনেক সময় বুঝতে পারছি না বা বুঝতে পারলেও বুঝতে চাইছি না। এটা হচ্ছে সারা পৃথিবীতে একটা গ্লোবাল মার্কেট প্লেস হতে যাচ্ছে। এখানে আর্টিফিসিয়াল ট্রেড ব্যারিয়ার উঠে যাচ্ছে, প্রোটেকশনিজম করে কেউ একটা দেশকে আটকে রাখতে পারছে না। সোভিয়েন ইউনিয়নও মার্কেট ইকনমির দিকে যাচ্ছে। তার মানে হচ্ছে আন্তর্জাতিক প্রতিযোগিতার লড়াইতে আমাদের বাঁচতে হবে। যদি এটাই মানে হয় এবং এর দিকে তাকিয়ে ভারতবর্ষে এখন আরো কিছু দিন এসেনসিয়াল জিনিসপত্র আমদানী করতে হয় তাহলে আমাদের প্রডাকশনের একটা বড় অংশ আমাদের এক্সপোর্টের জন্য দিতে হবে, বৈদেশিক মুদ্রা অর্জন করতে হবে। তা যদি অর্জন করতে হয় তাহলে চিরকাল পাট এবং চা পাঠিয়ে বৈদেশিক মুদ্রা অর্জন করা যায় না, ডায়মণ্ড কাটিং করে অর্জন করা যায় না। ভ্যালুএ্যাডেড গুডসের উপর জোর দিতে হবে, ইমপ্রুভ প্রোডাকস্যান করতে হবে, তার জন্য আমাদের ইমপ্রুভড টেকনোলজি এবং ইমপ্রুভড নো হাউ নিয়ে আসতে হবে। এটাই হচ্ছে আজকে ভারতবর্ষের অর্থনীতির মোদ্দা কথা। একে সামনে রেখে একটা কেন্দ্রের শিল্পনীতি নূতন করে তৈরী হয়েছে এবং তাতে কি বলা হয়েছে? শিল্প বিনিয়োগে দেখা যাচ্ছে (১) মানুষের কিছু প্রফিট, প্রফিট মোটিভ বেড়েছে, লাভ করার ইচ্ছা (২) মানুষের উদ্ভাবনী শক্তি আর্টিফিসিয়েল কনট্রোল দিয়ে নিয়ন্ত্রণ করা যাচ্ছে না। ৪০ বছরের সমাজবাদী এক্সপেরিমেন্ট ব্যর্থ, এই কথা প্রমাণ করেছে। মানুষ তার নিজের রাস্তায় যাবে, সেজন্য দরকার মানুষের এই উদ্ভাবনী শক্তি মানুষের নূতন বিনিয়োগ করার ইচ্ছার উপর বিধি নিষেধ তুলে দেওয়া। কোন মূল শিল্প নীতির কাছে আর্টিফিসিয়েল কনট্রোল ফিফটিজ, সিকটিজ এর সময়ে আমাদের যে প্রাইভেট সেকটরগুলি নিয়ন্ত্রিত হোতো সেগুলি আস্তে আস্তে তুলে দিতে হবে। যদি সেগুলিকে বাধার বেড়াজাল থেকে মুক্ত করতে পারা যায়, দরকার হলে বিদেশী প্রযুক্তি আনার চেষ্টা করতে হবে, এবং বিদেশী প্রযুক্তি যদি আসে এবং বিদেশী প্রযুক্তির সঙ্গে কোলাবরেসন করে নিয়ে আসার চেষ্টা করা হয় তাহলে এটা ভাল হবে। বিদেশীরা যদি বিনিয়োগ করে তাহলে মডার্নাইজেসন হতে পারে। চীনে, বেনসিয়াতে এইভাবে ৪ টে মডার্নাইজেসন করা হয়েছে। প্রধান কথা হচ্ছে দেশের অর্থনীতিকে মডার্নাইজ করতে গেলে বাইরে থেকে নিয়ে আসতে হবে। ভারত সরকার যে শিল্পনীতি নিয়েছেন সেটার দিকে দৃষ্টি রেখে শিল্পনীতি তৈরী করার চেষ্টা করা হয়েছে। কি করা হয়েছে? এম. আর. টি. পি. শিলিং তুলে দেওয়া হয়েছে, ১৮ টি মমোডিটিজ ছাড়া লাইসেনস তুলে দেওয়া হয়েছে। ফরেন ইকুইটি ৫১ পারসেন্ট ফেরা কমিটিরা রাখতে পারে এটা বলে দেওয়া হয়েছে। সামগ্রিকভাবে একটা শিল্পনীতির আবহাওয়া সৃষ্টির চেষ্টা করা হয়েছে, এই ধরণের মর্ডানাইজ উইদাউট টিয়ার্স, এটা একটা বড় প্রশ্ন। আপনি হয়ত জানেন পূর্ব জার্মানীতে দুই জামার্নী এক হবার পরপুরণো কারখানাগুলি ছোট হয়েছে। কিন্তু আমাদের দেশের অসুবিধা হচ্ছে আমাদের দেশের অর্গানাইজড লেবার তারা মূল শিল্পের কম অংশ, সেখানে অর্গানাইজড লেবার, অন্যান্য সব জায়গার এবং টেক্সটাইল কোম্পানীর অর্গানাইজড লেবার তাদের কি করা যায় সেটা দেখতে হবে। এর আগে গুজরাটে মিলগুলি ক্লাব করা,

র‍্যাশনালাইজড করা এ ধরণের চিন্তা করেছিল, মাননীয় রাজীব গান্ধী অনেক দিন আগে রাজ্যসরকারকে বলেছিলেন,-জুট মর্ডানাইজড ফাণ্ডে ১৫০ কোটি টাকা দিন—জুট ইণ্ডাস্ট্রি মর্ডানইজ, র‍্যাশনালাইজ করার চেষ্টা করুন। এই রাজ্য সরকার যেহেতু তথাকথিত মার্কসের চিন্তার বাইরে কথা কইলেই এদের গায়ে আঁচড় লাগে, সেজন্য উদ্যোগ নেবেন না, পুরোটা কেন্দ্রের উপর দায় ছেড়ে দেবেন, তার ফর যা হবার তা হয়েছে। বড় বড় শিল্পপতিরা কাঁচা পাটের ফাটকা করে, এখন বাজারে ভাল লাভ হচ্ছে, বাজার খারাপ হলে বন্ধ করে দেবেন, রাজ্য সরকার বসে বসে দেখবেন। আমরা ট্রেড ইউনিয়ন করি, আমরা জানি মহারাষ্ট্রের কয়েকটি জায়গায় একেবারে ইনটারভিন সেখানে আলাদভাবে করা হয়েছিল। কিন্তু এখানে হবে না, এরা মালিককেও চটাবে না, শ্রমিককেও চটাবে না, পজিটিভ নীতির অভাব আছে, বাস্তবের সম্মুখীন হতে গেলে একেবারে ব্যাংকরাপট হয়ে যাবে। অন্যদিক থেকে এই নীতি আমাদের রাজ্যের শিল্পোন্নয়নের পক্ষে বাধা হতে চলেছে। ষ্ট্যাটিসটিকস দেখলেই বোঝা যাবে কি রকম চেষ্টা করছেন। মাননীয় মুখ্যমন্ত্রীর সদিচ্ছা থাকা সত্ত্বেও এ রাজ্যে হোয়াট হ্যাজ বিন এ্যাচিভড, যা হচ্ছে তা খুব ইনসিগনিফিক্যান্ট, খুবই সামান্য, এটা আমি আপনাকে ফিগার দিয়ে দেখাবার চেষ্টা করছি। স্যার, যদি আপনি ফিগারগুলি দেখেন তাহলে পশ্চিমবঙ্গের অবস্থা কি করে আস্তে আস্তে খারাপ হচ্ছে, কি রকম করে ডিফিকালটিজের মধ্যে যাচ্ছে তা দেখতে পাবেন। আমি ১/২ করে আপনাকে বলে দিচ্ছি ষ্টেট ওয়াইজ ডিসট্রিবুসন, মাননীয় অসীম বাবু আপনিও শুনুন ১৯৭৪-৭৫ থেকে ১৯৮৫-৮৬ পর্যন্ত্য কি রকম ক্যাপিট্যালে করেছে, ফিক্সড ক্যাপিট্যালে যে শিল্প বিনিয়োগ হয়েছে তাতে ১৯৭৪-৭৫ এ তে ওয়েষ্টবেঙ্গল ৩ নাম্বারে আছে।

## [4.30 — 4.40 P.M]

১৯৮৫।৮৬ সালে স্টেটওয়াইজ ডিষ্ট্রিবিউশন অফ ক্যাপিটাল-এর ক্ষেত্রে ওয়েস্ট বেঙ্গলের স্থান এসে দাঁড়িয়েছে ৬ নম্বরে। তার মানে ফিক্সড ক্যাপিটাল ইনভেষ্টমেণ্ট করেছে। দুই, যদি এখানে দেখেন, স্টেটওয়াইজ ডিষ্ট্রিবিউশন অফ ফ্যাকটরিজ — পশ্চিবঙ্গে আগের থেকে এটাও কমেছে। আগে ছিল ২ নম্বর, এখন ৪ নম্বরে দাঁড়িয়েছে। আপনি যদি দেখেন স্যার, স্টেটওয়াইজ ডিষ্ট্রিবিউশন অফ ফ্যাকটরিজ — সেটা ১৯৭৪।৭৫ য়ে পশ্চিমবঙ্গ ছিল ২ নম্বরে, কিন্তু আজকে সেটা ৪ নম্বরে এসে দাঁড়িয়েছে। পশ্চিমবঙ্গের প্রগ্রেসে সামনের দিকে নয়, খারাপ দিকেই যাচ্ছে। মুখ্যমন্ত্রীর বক্তব্যের একটা উদাহরণ দিচ্ছি। আমাদের এখানে একটা প্রজেক্ট নিলে তা কোথায় পৌছায় দেখুন। আমাদের এখানে ফলতাতে এক্সপোর্ট প্রসেসিং জোন করেছিলেন। আজকে সেই ফলতা এক্সপোর্ট পসেসিং জোনের হোয়াট ইজ দি এক্সপোর্ট পোটেনশিয়াল অফ ইচ এক্সপোর্ট প্রসেসিং জোন এ্যাসেসড ফর দি নেক্সট ফাইভ ইয়ারস? সেখানে ফলতায় বলছেন ২০ কোটি। কিন্তু মাদ্রাজে সেটা ৫০ কোটি, নান্দাদে ৭৫ কোটি, সান্তক্রিজে ৩৩৫ কোটি, আর কাণ্ডালায় ৩৫০ কোটি। আধুনিক এক্সপোর্ট প্রসেসিং জোন, সেখানেও পশ্চিমবঙ্গ এইরকম পিছিয়ে রয়েছে। আর একটি বিষয় যা আমি আগেও উল্লেখ করেছি — ঐ যে এন. আর. আই., তুব তার সুযোগ এখন বেশী এসেছে। এন. আর. আই-এর জন্য মাননীয় মুখ্যমন্ত্রী বারবার বিদেশে গেছেন, কিন্তু কিছুই আনতে পারেননি। আমি সিরিয়াস প্রশ্ন করছি, নিশ্চয়ই তিনি এর জবাব দেবেন। স্টেটওয়াইজ এন. আর. আই ইনভেষ্টমেন্ট আগষ্ট, ১৯৮৯ পর্যন্ত ওয়েষ্ট বেঙ্গলে ছিল ৩ কোটি ৭১ লক্ষ টাকা। সে জায়গায় মহারাষ্ট্রে এটা ছিল ১৪৪ কোটি ৭৬ লক্ষ টাকা, উত্তরপ্রদেশে ৪০ কোটি ৭৬ লক্ষ টাকা, গুজরাটে ৪৮ কোটি টাকা। পশ্চিমবঙ্গে ৩ কোটি ৭১ লক্ষ টাকা। আজকে এ-ব্যাপারে একটা গোল্ডেন অপরচুনিটি থাকা সত্ত্বেও পশ্চিমবঙ্গ কিছুই করতে পারেনি। আজকে বেশীরভাগ এম. আর. টি. পির. হেড কোয়ার্টার পশ্চিমবঙ্গে, কিন্তু আপনি দেখুন এই এম.আর. টি. পির পেইড-আপ ক্যাপিটাল কোথায় সবচেয়ে বেশী। এক্সপ্যানশন পশ্চিমবঙ্গে কম, কিন্তু হেড অফিস এখানে থাকায় পেইড আপ ক্যাপিটালস পশ্চিমবঙ্গে পড়ে রয়েছে। আজকে এম. আর. টি. পি. ইনভেষ্টমেন্টের জন্য প্রাইভেট এ্যাসেট তৈরী করা

সম্ভব। আমি শুনেছি, ভারতবর্ষের মধ্যে এ-ব্যাপারে পশ্চিমবঙ্গ এক নম্বরে। এখানে প্রায় ৯৩৪৩ কোটি টাকা টোটাল এম. আর. টি. পি. পেইড আপ ক্যাপিটাল। সেখানে মহারাষ্ট্রে মাত্র ৫৭৭৭ কোটি, অন্ধ্রে ৪৯১৭ কোটি। কারণ হল, বড় কোম্পানী গুলির হেড কোয়ার্টার এখানে রয়েছে। এই যে এম. আর. টি. পি. রেসট্রিকশন তুলে নেওয়া হল, এর সবচেয়ে বেশী এ্যাডভান্টেজ কে নিতে পারবে? সেটা পশ্চিমবঙ্গ নিতে পারে। কিন্তু প্রশ্ন হচ্ছে, সেটা আমরা নিতে পারবো কিনা? আমি রিপিট করতে চাই না, তুবও বলছি, গত চার বছর ধরে ইণ্ডাস্ট্রি বাজেটে বলে আসছি যে, যতই চেম্বার অফ কমার্সের সঙ্গে লাঞ্চ ডিনার করুন, তাতে ইণ্ডাস্ট্রি হবে না। এক্ষেত্রে বেসিক্যালি কয়েকটি ব্যাপার আছে। সেটা হচ্ছে ইনফ্রাস্ট্রাকচার এবং তারমধ্যে সবচেয়ে বড় হচ্ছে পাওয়ার। আজকে পাওয়ারের পোজিশন ভাল এবং কলকাতা অঞ্চলে লোডশেডিং কম বলে বলা হচ্ছে। কিন্তু সামনের বছর তিন-চারটি ইউনিট যদি বন্ধ হয়ে যায় তাহলে অবস্থাটা কিন্তু আরো খারাপ হয়ে যাবে। এ-ব্যাপারে পাওয়ার দপ্তরের কোন পারস্পেকটিভ প্ল্যানও নেই। রাস্তার কথা আমাদের বিধায়ক সাধন পাণ্ডে মহাশয় ব্যাপক ভাবে বলেছেন। টেলিকমিউনিকেশান পশ্চিমবাংলার মতো এতো খারাপ কোথাও নেই। কলিকাতার টেলিফোন, কলিকাতা মহানগরী টেলিফোন নিগম, কলিকাতা এবং পশ্চিমবাংলার কমিউনিকেশান ফেসিলিটির ইমপ্রুভ হোক এই দাবি আপনারা তুলুন, আমরা সমর্থন করবো। টেলিকমিউনিকেশান ফেসিলিটি এখানে একজিষ্ট করেনি। এখন পশ্চিমবাংলায় সব চেয়ে ইমপর্টেন্ট জিনিস হচ্ছে যে আপনার ভাল ইণ্ডাসট্রির জন্য ভালো ম্যানেজার্স পাচ্ছেন না। যে লাইফ স্টাইল আজকে ব্যাঙ্গালোর, বম্বে, দিল্লীর টপ লেভেল ম্যানেজমেণ্ট এক্সপার্ট পেতে পারেন কলিকাতায় সেই লাইফ স্টাইল পেতে পারেন, সেই কোয়ালিটি অফ লাইফ পেতে পারেন? উত্তর হচ্ছে না। তার জন্য প্রস্তুতি নেই। আপনি যদি ইণ্ডাস্ট্রি আনতে চান তাহলে এই ফেসিলিটি গুলো তাঁদের জন্য আপনাকে তৈরী করতে হবে। পশ্চিমবাংলায় তাই ইণ্ডাস্ট্রি আসছে না এবং আসছে না যে সেটা আমি এর পর আবার ফিগার দিয়ে দেখাবো। আমি স্যার আপনাকে আরো বলি যে স্টেট ওয়াইজ ইনভেষ্টমেন্ট বাই সেন্ট্রাল পাবলিক সেক্টর এনটারপ্রাইজেস, ওঁরা বার বার বলেন পশ্চিমবাংলায় পারসেন্টেজ কমেছে। ওঁরা স্বীকার করেন মাঝে মাঝে বেড়ে যায়। স্টেট ওয়াইজ ইনভেষ্টমেন্ট বাই দি সেন্ট্রাল পাবলিক সেক্টর ইনডাসট্রি এটা মহারাষ্ট্রে সব চেয়ে বেশী, ১৬,১২৭ কোটি আর সেই জায়গায় পশ্চিমবাংলা ৫৭২৬ কোটি। এটা একটু কনসিডারেবলি বেড়ে যাবে দূর্গাপুর মর্ডানাইজেশান হলে। স্যার, একটা জিনিস মনে হচ্ছে যে পাবলিক সেক্টার ইনভেষ্টমেন্ট পশ্চিমবাংলায় হতে বাধা কোথায়? পশ্চিমবাংলায় প্রধান বাধা হচ্ছে যে পশ্চিমবাংলায় পাবলিক সেক্টার ইনভেষ্টমেন্ট নূতন করে করবে কোথায়? সেন্ট্রাল গভর্ণমেন্ট পশ্চিমবাংলায় ক্ষয়িষ্ণু ইঞ্জিনিয়ারিং শিল্প বাঁচানোর জন্য ৭০-এর দশক থেকে উদ্যোগ নেয়। আপনারা সকলে জানেন ইঞ্জিনিয়ারিং ইণ্ডাস্ট্রিতে রিসেপশান সুরু হয়েছিল ৭০-এর দশক থেকে এবং তারপর শুধু পশ্চিমবাংলার জন্য শ্রীমতী ইন্দিরা গান্ধী আই. আর. বি. আই তৈরী করে যে গুলি হেভী ইণ্ডাস্ট্রি, ইঞ্জিনিয়ারিং ইউনিট যেমন ব্রেথোয়েট, বার্ণ, জেসপ, ইস্কো, ইণ্ডিয়ান স্টান্ডার্ড ওয়াগান এই গুলি সব কেন্দ্রী সরকারকে অধিগ্রহণ করতে হয়েছে। এর আগে ৬০ দশকে দূর্গাপুর হয়েছে এবং দূর্গাপুরের সঙ্গে সংশ্লিষ্ট সমস্ত ইনভেষ্টমেন্ট হয়েছে। ৭০-এ দশক পুরো গিয়েছে, ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত কংগ্রেস যখন ক্ষমতায় ছিল আমাদের একটার পর একটা ইণ্ডাস্ট্রিয়াল ইউনিট ন্যাশানালাইজড করতে হয়েছে। আজকে যে ১২ থেকে ১৪টি ইউনিট ন্যাশানালাইজড হয়েছে সেই গুলি সবই আপনাদের মনে রাখতে হবে ১৯৭০ থেকে ১৯৭৭ সাল এই আমলে করা হয়েছে। তারপর ওনারা আসেন, পরে সেই পরিস্থিতি তৈরী হয় নি যাতে নূতন করে ইনভেষ্টমেন্ট হয়। বম্বেতে সবচেয়ে বেশী ইনভেষ্টমেন্ট কার? বম্বেতে সব চেয়ে বেশী ইনভেষ্টমেন্ট হচ্ছে ও. এন. জি. সি। তার কারণ বম্বে হইতে তেল পাওয়া গেছে। আমরা চাই যে বঙ্গোপোসাগরে তেল পাওয়া যাক, পুরুলিয়াতে সোনা পাওয়া যাক, তাহলে তো আমরা সোনার লাইফে বাস করবো। কিন্তু আমরা যে বলছি যে শুধু মাদার ইণ্ডাস্ট্রি এখানে আসছে না বলে ইণ্ডাস্ট্রি হচ্ছে না। ইলেকট্রনিক্সের ক্ষেত্রে এই কথা আমরা বার বার শুনেছি বড় ইউনিট

আমাদের দেওয়া হয় নি। এটা ঠিক নয়। ইলেকট্রক্সি ইণ্ডাষ্ট্রি যে গুলি এখানে ছিল সেই গুলি খোলা রাখা যাচ্ছে না। একটার পর একটা টি. ভি. কোম্পানী আপনি স্যার জানেন বন্ধ হয়ে যাচ্ছে। রাজ্য সরকার সেই গুলি খোলার কোন ব্যবস্থা করছেন না। এই সম্প্রতি টেলেরামা বন্ধ হয়ে গিয়েছে এবং দু-একটি যে টি. ভি. কোম্পানী আছে সেই গুলি বন্ধ হয়ে যাবে। আপনারা ইলেকট্রনিক্সের মাদার ইউনিট চাইছেন কিন্তু একজিসটিং ইউনিট খোলা রাখতে পারছেন না। তার ফলে পশ্চিমবাংলায় দুটি সাইড বাই সাইড কাজ ছিল, একটা হচ্ছে ট্রাডিশনাল ইণ্ডাষ্ট্রি গুলি মর্ডানাইজেশান করার জন্য রাজ্য সরকারের উদ্যোগ, সেই উদ্যোগ স্যাডলি ফেলিয়োর আর অন্য দিকে যে সান রাইজ ইণ্ডাষ্ট্রি সেই সান রাইজ ইণ্ডাষ্ট্রিগুলির ক্ষেত্রে যে ইনিসিয়েটিভ সেই ইনিসিয়েটিভ খুব লিমিটেড। আমি আপনাদের বলতে চাই পশ্চিমবাংলায় প্রধান ইনভেষ্টমেন্টের সংস্থা কি? ওয়েষ্ট বেঙ্গল ইণ্ডাষ্ট্রিয়াল ডেভলপমেন্ট করপোরেশান। স্যার, আপনার দেখলে কখনও কখনও হাস্যকর মনে হতে পারে। আপনি জানেন স্যার হলদিয়া ৩০০০ কোটি টাকার প্রোজেক্ট। আজকে ১০০ কোটি টাকার কমে কোন রিজিনেবেল প্রোজেক্ট হয় না মর্ডান ইণ্ডাষ্ট্রিতে। ইলেকট্রনিক্সটা যদি আপনি ছেড়ে দেন কোন মর্ডান ইণ্ডাষ্ট্রির রিজিনেবেল প্রজেক্ট হয় না। ডবলু. বি আই. ডি. সি-র পারফরমেন্সটা কি?

**[4.40 — 4.50 P.M]**

ডব্লিউ আই টি সি এর পারফরমেন্সটা কি একটু দেখুন—১৯৮৬-৮৭ সালে ৩৩ কোটি টোটাল ডিসবার্সমেন্ট হয়েছে। ১৯৮৭-৮৮ সালে ২৬ কোটি টোটাল ডিসবার্সমেন্ট হয়েছে, ১৯৮৮-৮৯ সালে ৩৫ কোটি টোটাল ডিসবার্সমেন্ট হয়েছে এবং ১৯৮৯-৯০ সালে ২৯ কোটি টোটাল ডিসবার্সমেন্ট হয়েছে এবং ১৯৯০-৯১ সালে ৪০ কোটি টোটাল ডিসবার্সমেন্ট হয়েছে। তারমানে অল ইন দি রেলম অফ ৪০ কোর্স অফ লস। সুতরাং গোটা শিল্পটাই শুন্য। বাৎসরিক ভাবে লগ্নী করে একটাও স্টেটে বড় ইণ্ডাষ্ট্রি রিয়েলি প্রোমোট করতে পেরেছেন? আমার আগেকার বক্তা সুদীপ বন্দোপাধ্যায় যে কথা বলেছেন যে রাজ্যের পুরো ইণ্ডাষ্ট্রিয়াল ডেভোলাপমেন্টটাই হিনজ করে আছে হলদিয়ার উপরে। যেমন রাজ্যের পুরো পাওয়ার হিঞ্জ করে আছে একটা বক্রেশ্বরের উপরে। আপনাদের প্রচারই বলুন, মন্ত্রীদের এ্যাটেনশানই বলুন বা ভবিষ্যতের আশায়ই বলুন মডার্ণ পাওয়ার সর্টেজের এ্যানসার ইজ বক্রেশ্বর আর মডার্ণ ইণ্ডাষ্ট্রির ক্ষেত্রে এ্যানসার ইজ হলদিয়া। আর নইলে যে ধরনের ইণ্ডাষ্ট্রি হচ্ছে সেগুলো আর যত কম বলা যায় ততই ভালো। ওঁনারা আজকে একটা লিস্ট দিয়েছেন, একটা বই বেরিয়েছে তাতে ইণ্ডাষ্ট্রির ব্যাপারে একটা লিস্ট দিয়েছেন। সেখানে ওই লিস্টের একটা জায়গায় এ্যালায়েন্সের উদ্যোগ কত লিখেছেন। প্রিন্টিং ১১ লক্ষ টাকা, প্রজেক্ট কষ্টের হিসাব দেওয়ার দরকার ছিল। আই আর বি ইণ্ডাষ্ট্রি ২৩ লক্ষ টাকার। এইসব দেখে আশ্চর্য্য হয়ে যায় যে কোল্ড স্টোরেজ এইগুলো একটা বড় প্রজেক্ট, নর্থ বেঙ্গলের একটা বড় প্রজেক্ট, এখানে ৩৭ লক্ষ টাকা ধরা আছে, ট্রেড এ্যান্ড রোলিংমিলে ১ কোটি ৩৫ লক্ষ টাকা ধরা আছে, ফ্লোর মিলে ১ কোটি ৩৫ লক্ষ টাকা ধরা আছে। তারমানে কি—মডার্ণ ইণ্ডাষ্ট্রির ক্ষেত্রে বলছেন যে প্রজেক্ট ইমপ্লিমেন্টডে ডিউরিং ১৯৯০-সবগুলিই ১ কোটি, ২ কোটি ২৫ লক্ষ টাকা, ৩০ লক্ষ টাকা। এতে কি কোন মডার্ণ ইণ্ডাষ্ট্রি হতে পারে? একমাত্র ১০০ কোটি টাকার বেশী প্রজেক্ট কোনটা—কোল ইণ্ডিয়া লিমিটেড, গত বছর ইমপ্লিমেন্টেড হয়েছে ১৩৫ কোটি টাকা। লো টেম্পারেচার কারবোনাইজেশান প্ল্যান্ট এটাও সেন্ট্রাল গর্ভণমেন্টের এবং এতে ইমপ্লিমেন্টেড হয়েছে ৪৭ লক্ষ টাকা। আপনারা সর্ব্বদাই বলেন যে শিল্পে একটা বাতাবরণ সৃষ্টি হয়েছে, শিল্পপতিরা এখানে আসছেন। মুখ্যমন্ত্রী কি একটা জায়গাতেও দেখাতে পারবেন যে শিল্পপতিরা এখানে এসেছেন, কোথায় তো দেখতে পাচ্ছি না। বিদেশ থেকে কারা এসেছেন? একমাত্র আম্বানিদের প্রজেক্টটা বিড়লা ও রিলায়েন্স দিয়েছেন সেই প্রজেক্টটাকে বড়জোলায় করবেন। এখনো পর্যন্ত কিছুই হয় নি, শুধু কেবল পাঁচিলটা ঘেরা হয়েছে। টাটার আগে কলকাতায় হেড অফিস ছিল এখন হলদিয়াতে করেছেন আর ডানকান গ্রুপ এ্যাক্রেলিক ফাইবার প্রজেক্ট তৈরী করছেন। আমি আগেকার লিস্ট দিয়েই বলছি যে, আর যেসব বড় বড় ইণ্ডাষ্ট্রি গড়ার কথা বললেন,

এখানে নাকি ইণ্ডাস্ট্রি হাউস আছে এইসব বললেন, আমার কিন্তু ওইসব ইণ্ডাস্ট্রি হাউস সম্বন্ধে কিছু জানা নেই। আরেকটা বলেছেন মুকুল স্টীল, ভারতবর্ষের এমআরটিপিতে প্রথম ৫০টি কারখানার মধ্যে মুকুল স্টীল পড়ে না। এই রাজ্যে ২টি এ্যাপ্রোচ আমরা দেখেছি। কোন ফ্রেস উদ্যোগ নেওয়ার ক্ষেত্রে এদের অনীহা, এমন কি সিদ্ধান্ত নেওয়া যেতে পারে এই ধরনের টিয়ারস সদ্য ভবিষ্যতে উন্নয়ন হতে পারে সেটাও এ্যভয়েড করার চেষ্টা হচ্ছে। আজকে বেসিক্যালি আপনার ইনএবিলিটি টু গো ফর সামথিং বিগ। স্যার, আমি আবার বলছি যে, আপনার ইমাজিনেশান যদি থাকে, সাহস যদি থাকে তাহলে আজকে পুরো জায়গা খোলা আছে পশ্চিমবঙ্গে। একজন বললেন যে দক্ষিণ সাগর আইল্যান্ডের কথা বললেন, সেখানে বিদ্যুৎ দিতে পারে ফলে ওখানে তো ফ্রি ট্রেড জোন করা যাবে। ওই জায়গায় বন্ডেও ওয়ার হাউসের মত এক্সপোর্ট করতে পারেন। যদি স্যান্ডহেডে জাহাজ নিয়ে যেতে পারেন তাহলে the best of all industries come here. ওখানে যে জল পাওয়া যাবে তার থেকে বিদ্যুৎ তৈরী করা যায় এবং সেটা যদি প্রসেস করা যায় তাহলে ওয়াটার ডিস্যালাইনেশান প্ল্যান্ট বসাতে পারেন, যেটা সৌদী আরবীয়া বসিয়েছে। এবং তাহলে You can create heavy industry. যে মানসিকতা নিয়ে অগ্রসর হয়ে চলেছেন তাতে আমি বারেবারে একটি কথা অসীমবাবুকে এবং মুখ্যমন্ত্রীকে বলেছি।

যে হলদিয়া নিয়ে আপনারা বলছেন সেই প্রথম থেকে ফাউন্ডেশান স্টোন লে করার পরেও আমার সঙ্গে কথা হয়েছে উনি বলেছেন, এই যে প্রজেক্ট করছে এটা এন্টায়ারলি বেস্ড অন ইমপোর্টেড কমপোনেন্টস ঠিক আছে, ইণ্ডিয়ান অয়েল দেবে বলে চুক্তিবদ্ধ হয়েছে। ইমপোর্টেড ন্যাপথার উপর নির্ভর করে একটা প্রজেক্ট তৈরী হল ৩ হাজার কোটি টাকার উপর, সেই ব্যাপারে হোয়াইট পেপার অন দি প্রসপেক্ট অফ এমপ্লয়মেন্ট এ্যাট হলদিয়া বলে আপনারা একটা হোয়াইট পেপার পাবলিশ করুন। গত ৫ বছরে রাজ্যের সো-কল্ড তার বড় ইণ্ডাস্ট্রি এখানে খোলা হয়েছে তার মধ্যে এমপ্লয়মেন্ট পোটেনসিয়াল আছে, কত এমপ্লয়মেন্ট আপনি এখানে দিতে পেরেছেন, আমি এখন পর্যন্ত আই এ্যাম এ্যাওয়েটিং এ্যান এ্যানসার। আমি অসীমবাবুকে বাজেট বক্তৃতায় বলেছিলাম, আবারও বলছি কেন আপনারা বলছেন ইণ্ডাস্ট্রির অবস্থা ভাল, Why it is not reflected in the index Number of Industrial production? গোটা ভারতবর্ষে যেখানে বছরে ১১ বাড়ছে এ্যাভারেজে সেখানে কেন পশ্চিমবাংলায় ৪.৫ করে বাড়ছে ইনডেক্স অফ ইণ্ডাস্ট্রিয়াল প্রোডাকশান? আপনাদের বইয়ের ৯২ পাতায় আমরা দেখছি আপনাদের কোন এক্সজাক্টলি ভ্যালু অফ ইণ্ডাস্ট্রিয়াল আউটপুট তার যে পার্সেনটেজ—প্রতি বছরে কমছে। আপনি শুনলে আশ্চর্য হবেন '৮০-৮১ সালে পার্সেনটেজ অফ এক্জাক্ট ইণ্ডাস্ট্রিয়াল আউটপুট টু দি হোল অফ ই ণ্ডিয়া ৯.৮ পারসেন্ট, '৮৬-৮৭ সালে সেটা কমে হল ৭.৪ পারসেন্ট। প্রতি বছরে ইট ইজ সোয়িং এ ডাউনওয়ার্ড ট্রেন্ড, এবারে আরো কমে গিয়েছে। স্যার, আমরা পশ্চিমবাংলার শিল্পোন্নয়নের পক্ষে, কিন্তু পশ্চিমবাংলার শিল্পোন্নয়নের জন্য এই রাজ্যের সরকারের কি নীতি তার লক্ষ্য কি, যদি এখানে নূতন বিনিয়োগ হয় তাহলে কতটা সেই মূলধন বিনিয়োগের সঙ্গে শ্রমিকদের কার্যত দেবেন মর্ডানাইজেশান এবং র‍্যাশানালাইজেশানের জন্য, কতটা শ্রমিকদের সঙ্গে এ্যাডজাস্টমেন্ট করা যাবে এই রাজ্যের ইণ্ডাস্ট্রির মর্ডানাইজেশানের জন্য? শ্রমিকদের সঙ্গে কোন লেভেলে গিয়ে আপনারা গোল্ডেন হ্যান্ড চুক্তি করতে পারবেন এটা আপনাকে ক্লিয়ারলি করে বলতে হবে। এই রাজ্যে ইণ্ডাস্ট্রি আসবে তাদের কোন স্তরে আপনারা বেনিফিট দিতে পারবেন, ইনফ্রাস্ট্রাকচার, সেল্‌স ট্যাক্স, সাবসিডির যে স্কিম আছে এই স্কিমে তো কিছু আসেনা, সুতরাং নূতন স্কিম কি আপনাদের আছে সেটা বলা দরকার। ভারতবর্ষের ব্যাপারে আমি জানিনা সফল হবে কিনা, মুখ্যমন্ত্রী আশঙ্কা প্রকাশ করেছেন শেষের দিকে শিল্প বাজেটে এটা কেন রেলিভান্টঅবস্থার পরিপ্রেক্ষিত অনুযায়ী আগামী বছরটি জাতির পক্ষে একটি অশান্ত ইঙ্গিত বহণ করছে, যাতে শান্ত থাকে সেটা দেখা আপনাদের কর্তব্য। আমি জানিনা রাজনৈতিক স্থিরতার কথা ভারতবর্ষের পক্ষে অর্থনৈতিক স্থিরতায় যাওয়া সম্ভব, কিন্তু এই পশ্চিমবাংলার ক্ষেত্রে শিল্পের ক্ষেত্রে এই

বেকার জর্জরিত বাংলায় যেখানে ভারতবর্ষে ১৪ শতাংশ বেকার সেখানে বাংলায় ৮ শতাংশ ; সেখানে ব্রেকথ্রু করা সম্ভব ছিল। কিন্তু আমার মনে হয় ব্রেকথ্রু ওরা মিস করেছেন সেই অগ্রসরতা ওর হবে, সেই অগ্রসরতা উনি রাখেন, কিন্তু নিজেদের যে স্তূপীকৃত ব্যর্থতা তার প্রমাণ সরকারি সংস্থার চালনার ক্ষেত্রে, দুর্গাপুরে ২৬ কোটি টাকা লোকসান হচ্ছে, সেখানে বিন্দুমাত্র এফিসিয়েন্সি দেখাতে ওরা ব্যর্থ হয়েছেন, তাই জ্যোতিবাবু ব্যর্থ এই বলে আমি এর বিরোধিতা করছি।

**শ্রী তরুণ চ্যাটার্জী :** স্যার, মাননীয় শিল্পবাণিজ্য মন্ত্রী যে ব্যয়বরাদ্দ পেশ করেছেন, তাকে সমর্থন করে দু-চারটি কথা বলতে চাই।

**[4.50—5.00 P.M.]**

সাধনবাবু শুরু করেছেন এই বলে, সাধনবাবু সত্যি কথাই বলেছেন যে ইণ্ডাষ্ট্রি আইসোলেশানে হয় না। হ্যাঁ, আমরাও তো তাই বলি। ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলা একটি অঙ্গরাজ্য। গোটা ভারতবর্ষের অর্থনীতি, শিল্পনীতি, নির্ভর করবে এবং প্রভাব ফেলবে। প্রতিটা অঙ্গরাজ্যতেই প্রভাব ফেলবে। আমাদের যদি বাজেট তৈরী করতে হয় নিশ্চয় আমাদের কোটা ভারতবর্ষের যে পার্লামেন্টে যে বাজেট পেশ হয়েছে, পার্লামেন্টে যে শিল্পনীতি পেশ হয়েছে যে অর্থনীতি আছে সেটার ওপর বিচার বিবেচনা করে আমাদের চলতে হবে। আমাদের যে শিল্পনীতি তা ভারতবর্ষের বাজারকে সাম্রাজ্যবাদী দেশের জন্য খুলে দিয়েছেন। জওহরলাল নেহেরুর যে পলিসি — ঠিক করে গিয়েছিলেন সেই পলিসি থেকে বহুদূর পিছিয়ে এসেছেন এবং বলা হয়েছে বাইরের যে সাম্রাজ্যবাদী দেশ ভারতবর্ষ হচ্ছে তাঁদের কাছে ওপেন মার্কেট। তাই যদি হয় জহওরলাল নেহেরুর যে মূল নীতি কোর ইণ্ডাষ্ট্রি আমদানির ওপর কতকগুলি বিধি আরোপ করেছিলেন। আমাদের শিল্প গড়ে উঠুক। কিন্তু সেই শিল্পতো গড়ে উঠবে না। জওহরলাল নেহেরুর পলিসি ছিলো — টু পিলার সিস্টেম। যাঁরা পুরোনো আছেন তাঁরা ভালো করে জানেন। উনি টু পিলার সিস্টেমে বলেছিলেন, একটাতে পাবলিক সেকটার চলবে এবং আর একটাতে প্রাইভেট সেক্টার চলবে এবং ওঁনার আশা ছিলো যে, পাবলিক সেক্টার প্রাইভেট সেকটারকে অতিক্রম করে যাবে। আমাদের পার্টিও তখন এই কথাই বলেছিলো যে, প্রাইভেট সেকটার যদি থাকে তাহলে পাবলিক সেকটার কখনো অতিক্রম করে যেতে পারবে না। প্রাইভেটই তাকে খেয়ে ফেলবে। এখন কিন্তু তার ফল পাচ্ছি। এম. এম. সি যখন জওহরলাল নেহেরু উদ্বোধন করতে এসেছিলেন তখন আমি ছিলাম। সেই এম. এম. সি কারখানা নয়া শিল্পনীতির ফলে ১৭০০ লোককে ফোর্সড রিটায়ারমেন্ট করিয়েছে। আপনারা তো বললেন, গোরবাচেভ, গোরবাচেভ জানি না — রাশিয়ার যে অবস্থা হয়েছে সেটা বলতে চাইছি। দুর্গাপুরের এম. এম. সি মাল প্রোডাকশান করে বাইরে পাঠাতো, প্রোডাকশানের জায়গা ছিলো। কিন্তু আমরা দেখছি গোরবাচেভের রাশিয়া — ও দেশে কি ঘটছে জানি না, এই দেশে ধাক্কাটা এসেছে। ১৭০০ লোককে ছাঁটাই করা হয়েছে এবং ছাঁটাই না বলে সাধু ভাষায় বলা হয়েছে। এই অবস্থা চলছে। আপনারা কে একজন বললেন, বোধ হয় আমাদের সৌগতবাবু বললেন আন্তর্জাতিক প্রতিযোগিতা চাই। স্যার, আন্তর্জাতিক প্রতিযোগিতায় দুর্গাপুরের হাল সামান্য উল্লেখ করা উচিৎ। আই. এম. এফের লোন ইন্দিরা গান্ধী শুরু করেছিলেন। একটা পোর্শান নিয়ে উনি বন্ধ করেছিলেন। তার ধাক্কাটা এলো, যখন বাইরে থেকে অ্যালয় স্টীল আনছি জাপান থেকে এবং যেহেতু জাপানের মডার্ণ মেশিনারী তার কস্টিং পড়ছে আশি টাকা পার কে.জি. বিক্রি করছে। আর দুর্গাপুরের অ্যালয় স্টীল — তার কস্টিং পড়ছে ১০০ টাকা পার কে. জি.। যেহেতু জাপানের মডার্ণ মেশিনারী তার দাম পড়ছে ৮০ টাকা আর দুর্গাপুরের অ্যালয় স্টীলের মেশিন যেহেতু আগে বসিয়েছে সেইহেতু ১০০ টাকা করে। স্টেনলেন স্টীলের জিনিষ কয়েক বছর আগে কিনেছেন, কমটা হলো জাপানের এবং বেশীটা হলো দুর্গাপুরের। এই অবস্থার মধ্যে স্বভাবতঃই কম্পিটিসানে পিছিয়ে যাচ্ছি। আমি আর একটা উদাহরণ দিচ্ছি এ বি এল কোম্পানী আপনারা জানেন একটা ইঞ্জিনীয়ারিং কারখানা, সেখানে

পাওয়ারের অত্যন্ত প্রয়োজনীয় মেটিরিয়ালস হয়। হঠাৎ বোম্বে হাইকোর্টে এ বি এল কারখানার মালিক একটা মামলা করল। কি মামলা, না এ বি এল কারখানা খোলার সময় কেন্দ্রীয় সরকার বলেছিলেন যে আমরা তোমাদের অর্ডার দেব, কিন্তু এখন দেখছি গ্লোবাল টেণ্ডার করছে। গ্লোবাল টেণ্ডার করা মানে এ বি এল অর্ডার পাচ্ছে না। মডার্ন মেশিনারী যা আসছে বাইরে থেকে তাতে তারা কম্পিটিশানে পাচ্ছে না। অথচ এ বি এলে দক্ষ শ্রমিক আছে এটা সবাই জানেন। সেই কারখানায় কন্ট্রাক্টর নিয়ে ৩ হাজারের উপর কিছু শ্রমিক আছে, সেই কারখানা কয়েকদিন বন্ধ ছিল। অথচ মজার ব্যাপার অনেকে বলেছিলেন খুলে দেব, কেউ প্লেনে করে এসে পকেট খুলে ডিক্লেয়ার করার জন্য তৈরী ছিল, কিন্তু বামফ্রন্ট সরকার আন্দোলন করল, শ্রমিকরা আন্দোলন করল, পরে কারখানা কোনরকমে খোলা হল। বিদেশী প্রতিযোগিতার কথা বলেছেন, কিন্তু যদি বাজেট না থাকে, এই কারখানা খুলে তাকে বাঁচাবার চেষ্টা যদি না থাকে তাহলে স্বভাবতঃই মার খাবে। আন্তর্জাতিক অর্থভাণ্ডারের কি শর্ত এটা কেউ জানে না, আমাদের ভয় লাগছে। ১৬০০ খৃষ্টাব্দে ইংরেজ বাণিজ্যের নামে এসেছিল, এবারে দেখুন এতদিন পরে আমরা ইংরাজকে ছাড়ালাম, সাম্রাজ্যবাদী দেশ আবার বাণিজ্যের নামে আসছে এবং টাকা শুধু বাণিজ্যের নামে আসেনি, তার আগে কতকগুলি শর্ত পূরণ করে নিচ্ছে, টাকার মূল্য কমিয়ে দিচ্ছে। টাকার মূল্য কতখানি কমে গেছে এটা সবাই জানেন, এটা বাজেটে পাশ করেছেন। আবার যে টাকার মূল্য কমে যাবে না তার গ্যারান্টি কোথায়? কারণ আই এম এফের লোকেরা এখানে বসে বাজেট তৈরী করেছিলেন। তা যদি হয় তাহলে এ্যাসেম্বলীতে আবার আসতে হবে, টাকার মূল্য কমে গেলে আবার টাকার দরকার হবে। এই অবস্থার মধ্যে একটা অর্থনৈতিক রাজনৈতিক সংকট চলছে এবং সাধনবাবু বললেন যে অর্থনীতির সঙ্গে রাজনীতি কেন রাখছেন, অর্থনীতির সঙ্গে রাজনীতি তো থাকবে, এটা অঙ্গাঙ্গিভাবে জড়িত। আমরা তো চাইব, যে সম্পদ তৈরী হয়েছে সেই সম্পদ মালিকের থেকে কেড়ে নিয়ে যতখানি সম্ভব তা শ্রমিকের কাজে লাগানো যায়, এটাই আমাদের লক্ষ্য হওয়া উচিত। আপনারা বলেছেন জ্যোতিবাবু ৩০ বছরের কারখানা ভেঙ্গে দিলেন, জ্যোতিবাবু কেন ভাঙ্গতে যাবেন। জওহরলাল নেহেরু ১৩টা কারখানা তৈরী করেছিলেন, ইসকো, এম এম সি, স্টীল ইত্যাদি, এম এম সি রাশিয়া পাবলিক সেক্টরে তৈরী করেছে, অপথালমিক গ্যাস ফ্যাক্টরী রাশিয়া তৈরী করেছে, তাহলে জ্যোতিবাবু কি করে ভাঙ্গলেন? যে নীতিতে কারখানা চলছে সেই নীতির জন্য কারখানা ভেঙ্গে গেল। এম এম সি-তে কতদিন শ্রমদিবস নষ্ট হয়েছে। স্টীলে মাননীয় সদস্যদের স্মরণ করতে বলি ১৯৬৪ সাল থেকে কিছুদিন আগে পর্যন্ত পশ্চিমবঙ্গের একটা নয়া পুঁজি কেন্দ্রীয় সরকার নিয়োগ করেননি। আধুনিকীকরণ হচ্ছে আমরা বারন করিনি। সৌগতবাবু বলছিলেন যে, আধুনিকীকরণ হবে নতুন মেশিন বসবে তার নাকি আমরা বিরোধিতা করছি। আমরা বিরোধিতা করিনি। আপনাদের সুব্রতবাবুর জানা উচিত ছিল ৩০ হাজার ওয়ারকার হয়ে যাবে ২০ হাজারে।

**[5.00 — 5.10 P.M.]**

তথাপি আমরা বলেছি এই সময় ছাঁটাই করবেন না। ১৯৯২-তে অনেকেই রিটায়ার করবে। আপনারা বিশ্বাস করুন, শ্রমিক সংখ্যা কমে যাচ্ছে। এই অবস্থা এম. এম. সি. তে হয়েছে। ফার্টিলাইজারে কি হয়েছে? হিন্দুস্থান ফার্টিলাইজারে ৬ হাজার ওয়ার্কারকে ফোর্সগুলি রিটায়ার করতে বাধ্য করা হয়েছে। কেন্দ্রীয় সরকারের অর্থনীতি, শিল্পনীতির ফলে কি কংগ্রেস, কি কমুনিষ্ট সব শ্রমিকরাই কিন্তু আতঙ্কিত হচ্ছে। শুধু ঐ কোর ইণ্ডাস্ট্রির শ্রমিকরাই নয়, তার মারফৎ যেসব ছোট ছোট ইণ্ডাস্ট্রি গড়ে উঠেছে, স্মল ইণ্ডাস্ট্রি গড়ে উঠেছে, সেখানকার শ্রমিকরাও চিন্তা করছে, তারাও মার খাচ্ছে। এম. এম. সি. অর্ডার দিত, এখন কম অর্ডার দেবে। এ. বি. এল. কে সরকার বাঁচিয়ে রেখেছে। বক্রেশ্বরে বয়লার দেবার কতা, কোলাঘাটেও কিছু কিছু কাজ পায় — তাদেরও কাজ কমে যাবে। তারা মরে যাবে। কাজেই এই সার্বিক অবস্থায় কতখানি কি করা যায় সেই ভাবনা চিন্তার কথাই এই বাজেটে পেশ করা হয়েছে। আপনারা ভি. পি. সিং-এর কথা বললেন। তিনি কিছু কাজ করেন নি, বললেন। কাজ না করতে পারেন, কিন্তু তিনি বক্রেশ্বর স্যাংশন করে গিয়েছিলেন,

হলদিয়ার ব্যাপারে কিছু স্যাংসান করে গিয়েছিলেন। সাধনবাবু একটি কথা বলেছেন, সেটাতে আমরা নিশ্চয় আপত্তি করব। তিনি বললেন, জ্যোতিবাবু আপনি বলুন, আমরা পাইয়ে দেব। আমরা নিশ্চয় পশ্চিমবাংলার মাননীয় সদস্যদের সহযোগিতা চাই। কিন্তু কার টাকা, কে পাইয়ে দেবে — এটা কি কোন মন্ত্রীর টাকা? এটা সবার টাকা। অতএব আমরা এই কথা বলতে চাই যে, পশ্চিমবাংলার শিল্পের উন্নতির জন্য আমরা একটা অত্যন্ত অর্থনৈতিক সংকটের দিকে যাচ্ছি। ইতিমধ্যেই সাধারণ মানুষকে এ্যাফেক্ট করেছে। ধানের ৬০ কেজির বস্তা ২২০ টাকা হয়েছে। মূল ইণ্ডাষ্ট্রি ধাক্কা খেলে কোথায় যায় সাধারণ মানুষ, সেটা আপনারা বুঝতে পারছেন না। এই অবস্থার মধ্যে আপনাদের কাছে আবেদন করব — নিশ্চয় আপনারা সমালোচনা করবেন — এই অবস্থার মধ্যে পশ্চিমবাংলায় যাতে ইণ্ডাষ্ট্রি করা যায়, সেই চেষ্টাই করা হয়েছে। আশা করি আপনারা নিশ্চয় সেইগুলিকে সমর্থন করবেন। এই বলে মাননীয় মন্ত্রী যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন করে এবং বিরোধীদের আনা কাট মোশানের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শিল্প-বাণিজ্যমন্ত্রী, শিল্প পুনর্গঠন মন্ত্রী যে বাজেট পেশ করেছেন সেই বাজেটের বিরোধিতা করে এবং আমাদের কাট মোশান সমর্থন করে আমার বক্তব্য রাখছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা ঠিক কথা যে, কেন্দ্রীয় সবকারের মারাত্মক নয়া শিল্পনীতি, আর্থিক নীতি, টাকার অবমূল্যায়ন নীতি ইত্যাদি সামগ্রিক ফলশ্রুতি হিসাবে গোটা দেশের শিল্পের উপর তার আঘাত আসবে এবং আঘাত আসবে ভারতবর্ষের অর্থনীতির উপর, অর্থনৈতিক সার্বভৌমত্বের উপর। তার ফলে মুদ্রাস্ফীতি, ছাঁটাই ইত্যাদি এগুলি আরো বাড়বে, এই কথা ঠিক। এই সামগ্রিক অবস্থার প্রেক্ষাপটে দাঁড়িয়ে পশ্চিমবাংলা সরকারের গৃহীত শিল্পনীতির মূল্যায়নের প্রয়োজন আছে। বিকল্প শিল্পনীতির কথা রাজ্য সরকার বলেছেন, এই কথা ঠিক। কিন্তু কার্যক্ষেত্রে সত্যিই কি তারা বিকল্প শিল্পনীতি নিয়ে চলেছেন? এইগুলিই আজকের বিচার্য বিষয়। এইরকম বেকারসংকুল রাজ্যে শিল্পনীতির ক্ষেত্রে লেবার ইনটেনসিভ ইণ্ডাষ্ট্রি গড়ে তোলা দরকার। মাননীয় শিল্পমন্ত্রী বারে বারে বলেছেন, শ্রমনির্ভর শিল্প উৎপাদনের উপর জোর দিচ্ছে। কিন্তু আমি জিজ্ঞাসা করতে চাই -- এই কথা মুখে বলেছেন, কিন্তু সেটা ফ্যাক্টস্ দিয়ে বলতে হবে। এই যে ইণ্ডাষ্ট্রিয়াল ক্যাপিটাল ইনভেষ্টমেন্ট হচ্ছে সেই ইণ্ডাষ্ট্রিয়াল ক্যাপিটাল ইনভেস্টমেন্টের কত শতাংশ ক্যাপিটাল ইনটেনসিভ ইণ্ডাষ্ট্রি হচ্ছে, শ্রমনির্ভর ইণ্ডাষ্ট্রি হচ্ছে। তার ফিগার দিয়ে দেখান।

সেটা যদি দেখা যায় তাহলে কিন্তু দেখা যাবে এই পুঁজি নির্ভর যে শিল্প সেখানেই ইনভেষ্টমেন্ট বেশী হচ্ছে। শ্রমনির্ভর শিল্পে ইনভেষ্টমেন্ট খুব কম। মাননীয় মন্ত্রী মহাশয়ের বক্তব্যের মধ্যেই স্ববিরোধিতা রয়েছে। সেখানে তিনি শ্রম নির্ভর শিল্প গড়ে তোলার কথা বলেছেন অথচ আমাদের ট্রাডিশন্যাল যে সমস্ত ইণ্ডাষ্ট্রিস — জুট, টেক্সটাইল, ইঞ্জিনীয়ারিং সেগুলির স্টেলমেট অবস্থা। এরকম মারাত্মক অবস্থার কথা উনি নিজেও স্বীকার করেছেন। যথার্থ শ্রম নির্ভর শিল্পগুলির উপর জোর দিলে এই শিল্পগুলির অবস্থা এইরকম থাকতো না। এই সমস্ত শিল্পগুলির উন্নয়নের জন্য যদি কিছু উদ্যোগ নিতেন তাহলে তাদের অবস্থা এরকম হ'ত না। আমার সময় কম, আমি তাই নির্দিষ্ট কতকগুলি বিষয় নিয়ে বলব। আপনি নির্দিষ্ট কিছু কথা বলেছেন কিন্তু বিপরীত চিত্র আমরা দেখতে পাচ্ছি। প্রথমেই আমি ডানকুনি গ্যাসের কথা বলি। এখানে স্পিচে ডানকুনি গ্যাসের কথা বলা হয়েছে এবং পলিউসান ফ্রি কোল গ্যাসের কথা বলেছেন মাননীয় শিল্পমন্ত্রী। স্যার, এই ডানকুনি গ্যাস উৎপাদন কেন্দ্র এটা সারা ভারতবর্ষের মধ্যে তো বটেই এমন কি পৃথিবীর মধ্যে তৃতীয় বৃহৎ গ্যাস উৎপাদন কেন্দ্র। ১৬০ কোটি টাকার প্রকল্প এটা। কিন্তু এই গ্যাস উৎপাদন কেন্দ্রের অবস্থাটা কি? আজকে এই গ্যাস উৎপাদন কেন্দ্রে এমনই প্যাথিটিক অবস্থা যে ৩ কোটি ৬০ লক্ষ টাকার গ্যাস এক বছরে পুড়িয়ে নষ্ট করে দিতে হয়েছে। এই ডানকুনি গ্যাস কোম্পানীর জেনারেল ম্যানেজার বলেছেন, এরকম দুরাবস্থা এই কারণে, কারণ রাজ্য সরকার চুক্তি অনুযায়ী গ্যাস নিতে পারছেন না। চুক্তি ছিল রাজ্য সরকারেরর সঙ্গে — কোল ইণ্ডিয়া কোম্পানীর, এই ডানকুনির কোম্পানীর যে প্রতিদিন ৮০ থেকে ৯০ লক্ষ কিউবিক ফুট গ্যাস

তারা নেবেন। কিন্তু সেই জায়গায় ৪০ লক্ষ কিউবিক ফুটও নিচ্ছেন না। এদের উৎপাদন ক্ষমতা প্রতিদিন ২ কোটি কিউবিক ফুট, সেখানে ৪০ লক্ষ কিউবিক ফুট উৎপাদন করছেন। এ তো প্ল্যান্ট নষ্ট হয়ে যাবার অবস্থা। রাজ্য সরকার পাইপ লাইন বসাতে পারছেন না, মিটার বসাতে পারছেন না। এইসব কারণে তারা চুক্তি অনুযায়ী গ্যাস নিতে পারছেন না। এর ফলে সেখানে গ্যাস ওয়েস্টেজ হচ্ছে। স্যার, আপনি জানেন, রাজ্য সরকার বলেছেন, ফরেন এক্সচেঞ্জযাতে কম লাগে সেজন্য তারা চেষ্টা কববেন। এই প্রসঙ্গে আমি জানাতে চাই যে, বি. টি. রোড, জি. টি. রোড, হাওড়াতে যেসব কারখানা আছে সেখানে ৭৫ কোটি টাকার ফারনেস অয়েল প্রতি বছর লাগে। যদি এই কোল গ্যাস সেখানে লাগানো যায় ইন এক্সচেঞ্জ অব ফারনেস অয়েল তাহলে এই ৭৫ কোটি টাকার বৈদেশিক মুদ্রা যা এখন টাকার অবমূল্যায়ন হবার ফলে ১০৫ কোটি টাকা হয়েছে সেটা সেভ করা যায়। স্যার, পশ্চিমবাংলার এতবড় একটা সম্পদ এই ডানকুনি গ্যাস প্রকল্প যেটা শুধু পরিবেশ দূষণ থেকে মুক্ত করবে না, সেখানে বৈদেশিক মুদ্রার সাশ্রয় ঘটাবে। অথচ রাজ্য সরকারের গাফিলতির জন্য এরকম একটো সম্পদ নষ্ট হচ্ছে। সেখানে বছরে ৩ কোটি ৬০ লক্ষ টাকার গ্যাস পুড়িয়ে নষ্ট করে দিতে হচ্ছে। স্যার, এবার আমি বি. জি. প্রেসের কথা বলব। এই বি. জি. প্রেস এশিয়ার মধ্যে অন্যতম বৃহৎ প্রেস। এই বি. জি. প্রেসে একটা সময় সরকারী সমস্ত কাজকর্ম হত। আপনি জানেন, বামফ্রন্টের গোড়ার দিকে সরকারী সমস্ত কাজ — বাজেট থেকে আরম্ভ করে বিধানসভার কাজ, রেশনকার্ড ইত্যাদি সমস্ত সরকারী কাজ এই বি. জি. প্রেসে হ'ত। কিন্তু সমস্ত সরকারী কাজ আস্তে আস্তে সেখান থেকে তুলে নেওয়া হচ্ছে। ঐ যে রোপা '৯০, তাতে সরকারী কর্মচারীদের যে বকেয়া নায্য পাওনা — তাদের অর্জিত অধিকার সেটা পাওয়ার জন্য তারা আন্দোলন শুরু করেছিলেন গত ফেব্রুয়ারী মাসে। সেই আন্দোলনকে দমন কর।র জন্য এখানে সরকারের যে অর্ডার ছিল তাও তুলে নেওয়া হচ্ছে। কিরকম স্ববিরোধিতা দেখুন স্যার। এরা একদিকে বলছেন প্রাইভেটাইজেসানের বিরুদ্ধে, বলছেন সরকারী উদ্যোগের কথা, সেখানে কেন্দ্রীয় সরকারের শিল্প নীতির সমালোচনা করছেন, ব্যক্তি মালিকানা, প্রাইভেটাইজেসানের বিরুদ্ধে বলছেন তাদের প্রতিক্রিয়াশীল বলছেন — যথার্থ কথা- অথচ নিজের রাজ্যে এই বি. জি. প্রেসে তারা কি আচরণ করছেন দেখুন।

**[5.10 — 5.20 P.M.]**

আজকে এইরকম একটা সরকারী প্রেস, সেই প্রেসের থেকে আস্তে আস্তে কাজকর্ম তুলে নেওয়া হচ্ছে। এই সম্পর্কে জ্যোতিবাবুর বক্তব্য কি সেটা আমরা জানতে চাইছি। আজকে এই স্ববিরোধিতা কেন? আজকে বি. জি. প্রেসের এই অচলাবস্থা দূর করার চেষ্টা করুন এবং দুর্নীতর তদন্ত করা হোক। এখানে কত আধুনিক মেসিন আছে। এখানে যে সমস্ত পুরানো মেসিন আছে, সেগুলিকে চালাবার মত ব্যবস্থা করা দরকার। আজকে এই আধুনিক মেসিনগুলিকে কাজে লাগানো দরকার। এই বি. জি. প্রেসের অচলাবস্থার সমাধান যাতে হয় তার জন্য আমি মন্ত্রী মহাশয়ের কাছে দাবী করছি। আমি সকালে প্রশ্নোত্তরের সময় বলেছি শিল্প পুনর্গঠন দপ্তরের মন্ত্রী মহাশয়কে যে দেখুন, লিলি বিস্কুট কোম্পানীকে এই সরকার অধিগ্রহণ করেছেন, এই অধিগ্রহণের একটা উদ্দেশ্য থাকে। এই লিলি বিস্কুট কোম্পানী সম্পর্কে প্রশ্নোত্তরে আজকে দেখা যাচ্ছে যে, এই কোম্পানীকে গত ৪ বছরে ১ কোটি ৯৭ লক্ষ ৮২ হাজার, ১৯৮৯-৯০ সাল পর্যন্ত দেওয়া হয়েছে। আবার ১৯৯০ সালের আগস্ট থেকে ১৯৯১ সালের জুন পর্যন্ত ১ কোটি ৬৬ লক্ষ টাকা নুতন করে দেওয়া হয়েছে। আমার বক্তব্য হচ্ছে এই যে, লিলি বিস্কুট কোম্পানী, এই প্রেতিষ্ঠানকে রুগ্ন শিল্প হিসাবে বাঁচাবার জন্য এত টাকা ঢাললেন, এর একটা মার্কেট দরকার। কিন্তু লিলি বিস্কুটের কি সেই মার্কেট আছে? আজকে বিভিন্নভাবে রেশানের মাধ্যমে, সরকারী ক্যান্টিন, আণ্ডারটেকিং যেগুলি আছে সেখানে এই লিলি বিস্কুটের ব্যবস্থা করা যায়। তাছাড়া খোলা বাজারে মার্কেট করতে হবে। এগুলি যদি না হয় তাহলে সরকার কত টাকা এর পিছনে ঢালবেন? আজকে একটা টি.ভি. সিরিয়ালের জন্য এই লিলি বিস্কুট কোম্পানী ৩০ লক্ষ টাকা খরচা করেছে। আমি বিধানসভায় লিলি বিস্কুটের

ব্যাপক দুর্নীতির অভিযোগ তুলেছিলাম। তারপরে মহাকরণে এই নিয়ে হৈচৈ পড়ে যায়। তারপরে মুখ্যমন্ত্রী গত বছরে এপ্রিল মাসে এই ম্যানেজমেন্টের পরিবর্তন করেন। ১৯৯০ সালের আগস্ট মাসে ম্যানেজমেন্টের পরিবর্তন হয় বিধানসভায় অভিযোগ করার পরে। তারপরে একজন ডবলিউ. বি. সি. এস ম্যানেজমেন্টে আসেন। ১৯৯০ সালের আগস্ট থেকে নতুন ম্যানেজমেন্টে হল। তারপরে ১৯৯১ সালের জুন পর্যন্ত এক কোটি ৬৬ লক্ষ টাকা দেওয়া হল। আজকে সেই লিলি বিস্কুট কোম্পানীর কোন উন্নতি হল না, খোলা বাজারে কোন মার্কেট নেই, কাঁচা মালের অভাব, টাকার অভাব, এই ধরনের অবস্থা সৃষ্টি হয়েছে।

**Shri Narendra Kumai :** Mr. Speaker, Sir, I would like to cncentrate my talk on some industries in the public sector in the hills which are on the verge of almost extinction. There are five tea gardens in the public sector. They are incurring loss all the time. They are declared as sick industries. But, Sir, private sector industries are flourishing. They are earning huge foreign exchange. But the tea gardens run by the public sector are incurring loss due to mismanagement. Modernisation programme has not been adequately taken up. They are working with their age-old machinery. So I would like to point out that modernisation programme for these industries should be taken up immediately. Sir, another industry in the region is cinconna from where medicine is made. It has its utility value to ordinary man but these industries are also not being properly looked after. It is almost on the verge of collapsing. Government must look into all these things.

With these few words I oppose the budget.

**শ্রী সুনির্মল পাইকঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আজকে আমাদের মুখ্যমন্ত্রীর উপস্থাপিত বাজেট বরাদ্দকে সমর্থন করে দু-একটি কথা বলতে চাই। কেন সমর্থন করছি, তার কারণ, এই বাজেটের একটা দিক আছে, যে দিকটার কথা আমি এতক্ষণ ধরে শুনছিলাম সেটা হচ্ছে এই টেকনিক্যাল নোহাউ কী করে বাড়ানো যাবে এবং টেকনিক্যাল নো হাউ যে একটা পরিবেশ সৃষ্টি করে তাকে উৎসাহিত করা যাবে, এটা একটা বিরাট কথা। এটাই হচ্ছে বাজেটের মূল সুর। আজকে আমি বলবো, এই জন্য বাজেটকে সমর্থন করবো, টেকনিক্যাল নোহাউ যদি বাড়ানো না যায় তাহলে নো ইণ্ডাস্ট্রিয়াল ডেভলপমেন্ট ইজ পসিবল ইফ দি ক্যাপাসিটি অব দি টেকনিক্যাল নোহাউ ইজ নট ইনক্রিজড়। অতএব সেখানে টেকনিক্যাল নোহাউ বাড়াবার জন্য এই বিশেষ প্রয়াস নেওয়া হয়েছে। সেইভাবে পরিবেশ সৃষ্টি করে উৎসাহিত করবার একটা ব্যবস্থা করা হয়েছে, এটাই হচ্ছে বাজেটের মূল সুর। একটা জিনিস বলবো, কিভাবে টেকনিক্যাল নো হাউ বাড়াবার চেষ্টা করা হয়েছে, তাতে আমি একটা উদাহরণ স্বরুপ বলতে পারি, রাজ্য সরকার সাগরদ্বীপে প্রযুক্তি প্রদর্শন করার জন্য প্রশিক্ষণ কেন্দ্র স্থাপন করার জন্য ২ লক্ষ ৭৭ হাজার টাকা বরাদ্দ করেছেন। এইভাবে একটা বিরাট প্রচেষ্টা করা হয়েছে। উদ্যোগ নেওয়া হয়েছে। একটা জিনিস এখানে দেখতে হবে, সেটা হচ্ছে, আমরা জানি, কেন্দ্রীয় সরকারের শিল্পনীতি সেটা সম্পর্কে সকলেই বললেন, এই শিল্পনীতির যে অবস্থা, সেই অবস্থার মধ্যে দাঁড়িয়ে মুখ্যমন্ত্রী এই বাজেট পেশ করেছেন। সেই অবস্থা হচ্ছে, যখন মাশুল সমীকরণ নীতি একেবারে ঠিক নেই, যখন দেখা যাচ্ছে একটা বিরাট শিল্পনীতি, যে শিল্পনীতি কেন্দ্রীয় সরকার ঘোষণা করেছেন তা একটা বিরাট বিপর্য্যয় ডেকে আনছে, আজকে সকলকে সেটা ভোগ করতে হবে। যার ফলে আজকে দেখা যাচ্ছে তাঁতশিল্পে একটা বিরাট বিপর্য্যয় শুরু হয়েছে। কেন্দ্রীয় সরকারের শিল্পনীতির ফলে আজকে দেখা যাচ্ছে তুলোর দাম বাড়ছে। সেই জন্য এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়স মুখ্যমন্ত্রী এবং শিল্পমন্ত্রী এখানে অনুপস্থিত, আমি অনুমান করছি, তিনি কোন জরুরী কাজে ব্যস্ত আছেন, তিনি যে ব্যয়-বরাদ্দ এখানে উপস্থিত করেছেন, সেই প্রসঙ্গে তাঁকে কিছু কথা আমি বলতে চাই। উনি যে বাজেট বিবৃতি দিয়েছেন তাতে সম্প্রতি কেন্দ্রীয় সরকার যে শিল্পনীতি প্রণয়ন করেছে, তার প্রতি আপনি সন্দিহান হয়েছেন না দেখে। আজকে তাঁকে অনুরোধ করবো, আমার মত আপনি বিশেষজ্ঞদের নিয়ে পরীক্ষা করতে পারেন। যে শিল্পনীতি সম্প্রতি ঘোষিত হয়েছে আমার মনে হয় সোসিও ইকনমিক এ্যাণ্ড জিওগ্রাফির কথা মনে রেখে — আজকে আমাদের সুন্দরবনে আর্কিপেলাগোর প্রশ্ন নয়, আজকে আমি ইনফ্রাস্ট্রাকচার, সেই সব আজকে টেলার মেড ফর ওয়েস্টবেঙ্গল। আমি সবিনয়ে তাঁর কাছে এই নিবেদন রাখতে চাই, আজকে তাঁকে ধন্যবাদ জানাই, দীর্ঘ রাজনৈতিক জীবনের শেষ প্রান্তে এসে তিনি এই কথা উপলব্ধি করেছেন যে এতে টাটা বিড়লা, গোয়েঙ্কা কিংবা একচেটিয়া পুঁজিপতিদের গালাগালি করে কিছু হয় না। ওঁনাদের ফাণ্ডামেন্টাল প্রিন্সিপল যাই থাক, মিকস্‌ড ইকনমিতে প্রাইভেট সেকটারের একটা রোল আছে, পাবলিক সেকটারেরও একটা রোল আছে।

**[5.20 — 5.30 P.M.]**

আমি একটা প্রশ্ন সরাসরি করতে চাই, জয়নাল আবেদিন, অতীশ সিংহ যখন পাবলিক সেক্টর চালায় তখন মুনাফায় চলে, যখন জ্যোতি বসু চালায় তখন লোকসান হয় কেন? আপনাদের জবাব দিতে হবে। আমি জানতে চাই What is the Balance Sheet of D.P.L. in the year 1976-77? What is the Balance Sheet in the meantime? How much transmission is there? ৬২ কোটি টাকা খরচ করে যদি ২৫ কোটি টাকা লোকসান হয় তাহলে স্বভাবতই সন্দেহ জাগে এর মধ্যে হয়ত সবটা ঠিকঠাক চলছে না। চলছে না এইজন্য বৃহৎ শিল্পের যে এ্যানসিলারি এখানে তৈরী হতো তার অর্ডার এখন বাইরে দিয়ে দেওয়া হচ্ছে, প্রভিন্সে আর তৈরী হচ্ছে না। ফলে পশ্চিমবাংলার স্মল ইণ্ডাস্ট্রি আজকে ধুঁকছে। Thee is no promotional efforts on the part of the Industry Department. মাননীয় মুখ্যমন্ত্রী এই প্রশ্নের সরাসরি জবাব দেবেন। Other than Kalyani Spinning Mills, other than Durgapur chemicals, all our projects had been on the profit. But not on the red. আজকে সি পি এম-এর জন্য রেড হয়ে গেছে। ইণ্ডাস্ট্রি যদি রেড হয়ে যায় — ওঁরা গায়ে লাল কাপড়ের নামাবলি পরতে পারে, আমাদের কোন আপত্তি নেই, কিন্তু ইণ্ডাস্ট্রিকে রেড্ করে দিলে আমাদের আপত্তি আছে। পশ্চিমবাংলার কনভেনশনাল ইণ্ডাস্ট্রি হচ্ছে জুট ইণ্ডাস্ট্রি, ইঞ্জিনীয়ারিং ইণ্ডাস্ট্রি এবং কটন্ ইণ্ডাস্ট্রি, এগুলো মোরিবাউণ্ড হয়ে গেছে। আপনারা মর্ডানাইজেশনের কথা বলছেন — Modernisation is the key-point of the pesent day world. তাহলে আজকে এসব ক্ষেত্রে সে কথা ভাবছেন না কেন? আজকে আপনাদের কনজারভেটিসম্ কেন? মাননীয় মুখ্যমন্ত্রী, আপনি আজকে পেরস্ত্রৈকা করতে চাইছেন এবং সেটাকে নীতি হিসাবে গ্রহণ করেছেন, আপনাকে সাধুবাদ জানাচ্ছি। I congratulate him for this. আপনি যদি আজকে এই দিকটা দেখেন, New areas are available there. আজকে এই এরিয়াগুলি কেন এক্সপ্লোরড্ করা হচ্ছে না? আজকে আমাদের চামড়া শিল্প, বু এ্যাণ্ড হোয়াইট ট্যানারি চলে যাচ্ছে মাদ্রাজে। কেন পশ্চিমবঙ্গে এগুলো সম্ভব হচ্ছে না? আজকে কেন সিরামিক্স-এর সম্ভাবনাকে দ্রুত কার্যকরী করা হচ্ছে না? আজকে এখানে যা যা প্রয়োজন তা কেন হচ্ছে না? ট্রান্সপোর্ট মিনিস্টার আজকে এখানে নেই। ৩০০ কোটি টাকার বাসের বডি করতে হবে মাদ্রাজে কেন, পশ্চিমবাংলায় করলে কমিশন পাওয়া যাবে না? এর জবাব দিতে হবে। কাদের পরিচালনার ব্যর্থতায় কি প্রাইভেট সেক্টর, কি পাবলিক সেক্টর সিক্‌নেসে ভুগছে? তারপর ইনফ্রাস্ট্রারকচারের কথা, পাওয়ার ইত্যাদির কথা এ-পক্ষ, ও-পক্ষ, দুদিক থেকে অনেক সদস্যই বলেছেন। আজকে সুবর্ণ সুযোগ এসেছে, সেটা সেন্ট্রাল ইণ্ডাস্ট্রিয়াল পলিসি নিয়ে এসেছে, সেটাকে কাজে লাগান দরকার। কারণ জ্যোতি বসু শুধু মুখ্যমন্ত্রী নন, শুধু

শিল্পমন্ত্রী নন। তিনি রাজ্যের নেতা। যে দায়িত্ব পালন করে গেছেন ডাঃ বি. সি. রায় আজকে সেই দায়িত্ব পালনের দায়িত্ব জ্যোতি বসুর ওপর পড়েছে। আজকে আমরা পুস্তিকায় দেখছি ৫০ লক্ষ বেকার — প্রাইভেট সেক্টর এ্যাণ্ড পাবলিক সেক্টরগুলিতে বছর বছর ২ লক্ষ করে এমপ্লয়মেন্ট কমে যাচ্ছে। আজকে এর জবাব তাঁকে দিতে হবে? নিউ এনট্রান্স ইন দি এমপ্লয়মেণ্ট মার্কেটে যেমন দেখছি না, তেমন অন্য দিকে আবার যারা এমপ্লয়েড ছিল তারা রিট্রেঞ্চড হয়ে চলে যাচ্ছে, তাদের জন্য কি ব্যবস্থা নিচ্ছেন? আজকে আমরা দেখতে পাচ্ছি নিউ হরাইজনস আর এ্যাভেলেব্‌ল্ হিয়ার এবং উই আর সর্টেজ অফ এডিবল অয়েল, এর জন্য কি উদ্যোগ গ্রহণ করেছেন? প্যাডি এ্যাণ্ড হুইট্ ব্রানকে এ ক্ষেত্রে আমরা কাজে লাগাতে পারি। সেই উদ্যোগ গ্রহণ করার জন্য আমি আপনাদের অনুরোধ করছি। যারা জুয়েলারির কাজ জানে তারা আজকে বোম্বাই-এর দিকে চলে যাচ্ছে। ইট ইজ এ নিউ এরিনা, আমাদের এক্সপার্ট কারিগর স্বর্ণকাররা আছে, এখানে সম্ভাবনা আছে, কিন্তু এখানে আমরা সে জিনিস দেখছিনা। আজকে এ সম্বন্ধে ভাবতে হবে। এক্সপোর্ট সম্বন্ধে আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে সরাসরি জিজ্ঞাসা করি, সাড়ে চারশো কোটি টাকার যদি মাস্তাক্রুজ থেকে যায়, তাহলে ফলতা থেকে ১৫ কোটি টাকারও এক্সপোর্ট কেন হয় না? আজকে লাল দেখে সব ভয় পেয়ে গেছে? আজকে এর জবাব দিতে হবে। আজকে যে সুযোগ আমাদের আছে—কেন আমরা ইনফ্রাস্ট্রাকচার প্রভাইড করতে পারবোনা না ঐ প্রভঞ্জন মণ্ডলের সাগরদ্বীপে? কেন এটার সুযোগ নিতে পারবো না যেখানে সো মাচ ইজ দেয়ার। এখানে রাইটলি সৌগত রায় বলে গেছেন All Industry of the 25 identified MRTP houses 17 or16 is there. I do not know, sir, whether their names are in the MRTP. আমরা তার জন্য কোন পারসুয়েড করতে পারবো না? আজকে ছুৎমার্গ চলে গেছে। আপনারা যদি টাটা, আম্বানীর কোলে বসতে পারেন আজকে হোয়াই নট দি রেস্ট অফ্ ১৭ ? তাকে কেন সঙ্গে নিতে পারেননি? আজকে সেই কথা বলে দিতে হবে। স্যার, এর সঙ্গে আপনি জানেন, ইন্ডাস্ট্রিতে কনটিন্যুয়াস রিসার্চ — continuous research and development as much as possible. যুগপৎ রিসার্চ এ্যাণ্ড ডেভেলোপমেণ্ট না হলে আমরা টিকতে পারবো না। এখন যেহেতু ইংরেজরা ইন্ডিয়াতে আগে এসেছিল, ইট হ্যাড বিন দি ক্যাপিটাল ১৯১১ সাল পর্যন্ত, এখানে ইন্ডাস্ট্রিতে আজকে ওল্ড মেশিনারী আর মডার্ণ মেশিনারীর সঙ্গে পাল্লা দিয়ে উঠতে পারছে না। সুতরাং মডার্ণাইজেশন প্রোগ্রাম কেন সরকার নেবেন না — এই কথা আমরা জানতে চাই? আমি যেকথা আপনাকে বলেছিলাম Traditional industry-jute industry is on the death-death nail. কেন আমাদের শুনতে হবে আজকে? Jute can compete with synthetic successfully provided research facilities and translations are there. এইদিকে আপনারা এগুবেন না কেন? বিনয়বাবু বসে আছেন, এগ্রিকালচারে আজকে আপনার যে প্রডাকশন যে নতুন ভাবধারা এবং যে নতুন এক্সপেরিমেণ্টাল রেজাল্ট তাতে এই প্রডাকশন ভবিষ্যতে কমবে। কারণ কেমিক্যাল ফার্টিলাইজার-এর রেসট্রিকশন হবে। এ্যাডভান্সড দেশগুলি কেমিক্যাল ফার্টিলাইজার এ্যাবানডন করেছে। আজকে এখানে তবুও দিজ স্কোপ উই হ্যাভ। আমরা যে ফার্টিলাইজার ব্যবহার করি এটাকে আজকে এনগেজ কেন করা হল না? আজকে এগুলিকে এনক্যারেজ কেন করা হল না? New schemes and disciplines are available. কেন এগুলি এনক্যারেজ করা হচ্ছে না? আমি মুখ্যমন্ত্রী মহাশয়কে বলতে চাই, আমরা বে-অফ্ বেঙ্গল যাচ্ছি, আমাদের মেক্সিকো থেকে জাহাজ আসছে, আমাদের বিশাখাপত্তনম থেমে জাহাজ আসছে। কেন এ্যালং দি বে-অফ বেঙ্গল শিপ্ ইন্ডাস্ট্রি গড়ে উঠছে না? কেন পাওয়ার বোর্ড ইন্ডাস্ট্রি গড়ে উঠছে না? আজকে কেন এরিয়া আইডেণ্টিফায়েড হচ্ছে না? ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেণ্ট করপোরেশন-এর জবাবটা কি? ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেণ্ট করপোরেশন, ইনফ্রাস্ট্রাকচার ডেভেলপমেণ্ট করপোরেশন আপনারা তৈরী করেননি, আমরা তৈরী করেছিলাম Why cannot they exploit the potentiality of Industrial Development Corporation & Infra-structure Development Corporation coupled with little attempt on generation of more power ?

তাহলে তো আমরা অনেকদূর এগিয়ে যেতে পারি। আজকে তো অস্বীকার করতে পারেন না? আর যিনি বললেন ২ পারসেন্ট লেবার ট্রাবল আমি তার সঙ্গে একমত। কিন্তু কেন এই সিক্‌নেস? এটা কি আইডেন্টিফায়েড হয়েছে? আজকে সেন্ট্রালের নাম দিয়ে চলে যাচ্ছেন আপনারা প্রত্যেকে।Vast resources We have but we cannot expliot.আজকে টি-ইন্ডাস্ট্রির কথা আমরা জানি। আপনারা টি-ডেভেলপমেন্ট করপোরেশন করেছেন। ৪ টি বাগান ম্যানেজ করেছেন। আজকে আপনাদের দুয়ারে লাল পাগড়ীওয়ালা এবং বেনিয়ারা যাতায়াত করছে। একথা আমি জানতে চাই এবং সুস্পষ্ট জবাব চাই,Whether they are in negotiation in disposing of this tea industry.আমাদের এখানে ১৫৬ টি বাগান আছে। Why can't you patronise this industry ? আমাদের আজকে Tea is an universal bevearage.আজকে এইদিকে নজর দিতে হবে। আজকে My friend Mr. Kumai has mentioned the name Syncona and Epica in Mongpu. আজকে এখানে পারমানেন্ট লস। আমাদের সময়ে যে লস্ ছিল You are multiplying the loss. আজকে কেন এগুলিকে আপনারা দেখবেন না টু হোয়াট এক্সটেন্ট? This Quinine is necessary in the advanced countries. আমাদের কোথায় পাবলিসিটি? আমাদের কোথায় লিটারেচার? আজকে আমরা Actually we have not converted these apetitisers to profit expart potentiality.আমরা করতে পারছি না কেন একথা আজকে বলতে হবে; সব কিছু করতে গেলে তো টাকার দরকার। আজকে ফিনানসিয়াল ইনষ্টিটিউশন Why they are shy in West Bengal? আজকে মাননীয় বিনয় চৌধুরী মহাশয় এখানে আছেন। লাইফ ইনসুরেন্স করপোরেশনের কতখানি পোটেনসিয়াল আমরা এক্সপ্লয়েট করতে পেরেছি একথা আপনি তো নিশ্চয় বলবেন? কেন এটা হচ্ছে না? আপনারা ১৫ কোটি টাকা বেশী করবেন অথচ আজকে দুহাজার কোটি কেন খরচ করা হবে না? Twoards the employment, towards big employment. আপনাকে আরও জিজ্ঞাসা করছি আপনি ৪০ বিঘা ১২০ টাকা দিয়েছেন, জমি এ্যাকোয়ার করেন নি, কমপেনসেসন চলছে, ১০ কোটি টাকা কমপেনসেসন দিয়ে একটা মাদার ইন্ডাস্ট্রি করলেন না। মাই ফেন্ড্র অতীশবাবু তো আপনাকে দেখিয়ে দিয়েছেন যে ৫০ বিঘা জমির মালিক একটা দারোয়ানের চেয়েও কম উপায় করে, সে কথা তো আপনি খন্ডন করতে পারেন নি। কেননা You have no eye-sight you have no foresight for stimulation of industry. এটা আপনাদের হবে, এটা করতে গেলে এডুকেসন দরকার, Land is necessary-land is necessary and training facilities are necessary. আজকে আপনারা ভোকালাইজেসন অফ এডুকেসনের কথা বলছেন, কিন্তু to what extent you are successful ? এই কম্পিউটারের যুগে আমরা থাকব না কেন? কেন ইন্ডাস্ট্রিতে এতে লোক লাগবে, টি ইন্ডাস্ট্রিতে এত লোক লাগবে, ইঞ্জিনীয়ারিং ইন্ডাস্ট্রিতে এত লোক লাগবে? Yoy cannot shut your eyes and curse towards the Centre and be relieved of your duty. বার বার ৪বার মানুষ আপনাদের পাঠিয়েছেন, কি করে পাঠিয়েছেন তা আমরা জানি কিন্তু আপনাদের উপর দায়িত্ব পড়েছে You will be held responsible towards this. গত গাল থেকে তো আপনাদের প্যালপিটিসন আরম্ভ হয়েছে, কি করবেন তা আমি জানিনা যাঁরা উন্মত্ত হয়ে নৃত্য করছিলেন তাঁদের তো কই দেখতে পাচ্ছি না, আজকে সে কথা বলতে চাই না। মাননীয় মুখ্যমন্ত্রীর আন্ডারে কমার্স দপ্তর আছে। কমার্স দপ্তরের দায়িত্ব কতটা পালন করেছেন? আমরা তো তা কোথাও জানতে পারলাম না। To What extent the commerce Directror has been brought to play ? আমরা জানতে পারছি না। শুধু বাটখারা দিয়ে ওজন করলেই শেষ হল? রাফ এষ্টিমেট দেখতে পাচ্ছি— পশ্চিমবঙ্গে The consumers are being exploited to the extent of Rs. 1400 crores per annum at the price level of

1970-71আজকে কি করেছেন, আজকের যুগেও এখানে consumers are being deprived আপনি বললেন না What is the function of this commerce director ? কি করছেন বলুন, কতখানি চেক করেছেন, কোথাও স্যাম্পল দেখিয়েছেন? বিনয়বাবু হাসবেন না, এর জবাব চাই, অনেক ক্ষতি করেছেন। ক্ষতি হলে আপনাদেরই হবে কেননা You have brought this commerce Driector. কমার্স ডিরেক্টর কেন কাজ করেন নি,.তার কাজের কোন বর্ণনা আমরা জানতে পারছি না। এখানে কিছু বললেন না, খালি একটা বাজেট পেশ করে দিয়েছেন। ঐ ২৪, ৩৩, ৫৩, ৫৬, ৭৫ এতে মাঝে মাঝে কিছু ফাঁক দেখছি, আপনারা শতকিয়াও বোধহয় জানেন না, আজকে এই জিনিসগুলি দেখতে পাচ্ছি If the scope , the horizon available before you—if you don't exploit that, Maharashtra will come, others will come together. আজকে আমাদের প্রদেশ মাত্র ৪ টি পরিকল্পনা আমরা করেছি, অনলি ফোর, আজকে সেই ৪ টি পরিকল্পনার পর সব বন্ধ। আজকে ওখান থেকে একজন এসেছিলেন তিনি We don't know load shedding. মাননীয় বিদ্যুত মন্ত্রীমহাশয় এখানে আছেন, গিয়ে দেখি বিদ্যুত আসেনি, সারা রাত বসে। পাশে জিজ্ঞাসা করলাম, বলল উই ডোন্ট লোডশেডিং হোয়াট ইট মিনস, আজকে এই জিনিষ কেন দেখতে পাই না? Why infrastructure will not be possible to build up with the huge expenditure ? আপনারা টাকার কথা বলেন, পরিকল্পনার কথা একটাও বলেন না, মাননীয় বিনয় বাবু জবাব দেবেন। বাংলার প্রথম পরিকল্পনা করেন মাননীয় ডাঃ রায়, আপনিও যার মেম্বার ছিলেন, ফাইভ ইয়ার্স। সেকেন্ড পরিকল্পনা হল ১৫৪ ক্রোর্স, থার্ড ৩০৫ ক্রোর্স এবং ফোর্থ প্লানে আজকে যিনি মুখ্যমন্ত্রী তখন তিনিই ফাইনান্স মিনিষ্টার। কেন গ্যাডগিলের ফরমূলা অনুযায়ী যে ৬১০ কোটি টাকা হওয়া উচিত ছিল, আপনারা ৩১০ কোটিতে মাথা বিক্রি করেছিলেন? সিক্সথ্ প্ল্যানে ১২০০ কোটি টাকা ফেরত দিলেন? দায়ী হল কংগ্রেস গভর্ণমেণ্ট, দায়ী হলেন রাজীব গান্ধী মহাশয়। আমরা আপনাদের সঙ্গে সহযোগিতা করতে চাই, কো-অপারেশন করতে চাই। লীডার অফ দি অপোজিসন, লীডার দি হাউস কে চ্যালেঞ্জ করেছিলেন। আপনারা সহযোগিতা চেয়েছিলেন? We will extend co-operatin.আজকে পসেবলি এই কাগজটার কপি আপনাদের কাছে পৌঁছে গেছে। Our leader has come forward.ইউ হ্যাভ নট শোন দিস জেনারেসিটি টু এনলিষ্ট আওয়ার কোঅপারেশন অফ দি অপোজিশন। আমরা বলেছি—ডিয়ার প্রাইম মিনিষ্টার, এ্যাজ আরলি এ্যাজ থার্টিস্থ আগষ্ট ১৯৯১ এখানে চলে আসুন। কারণ আমরা ইস্কোর ব্যাপারে মিটিং করতে চেয়েছিলাম। আমাদের এখান থেকে ওয়াগন শিল্প উঠে চলে যাচ্ছে। আজকে জেসপ, এ্যান্ড্রুল -- এরা কি সব লিকুইডিশনে চলে গেছে? কেন এখান থেকে তারা অন্যত্র যাচ্ছে? আপনাদের ক্রিয়েশন নেই। যেটা আমরা বিল্ট করেছিলাম সেটাও আপনারা ভেঙ্গে দিচ্ছেন। আমাদের মাষ্টার্ড অয়েল যতটা প্রয়োজন হয়, তার ৪০ পারসেণ্টও আমাদের এখানে হয় না। তুসের তেলকে সলভেন্ট করে এডিবেল অয়েল প্রিজার্ভ করা যায়। কিন্তু আজকে সেই রাইস মিল ইন্ডাস্ট্রি ধ্বংসের পথে। সেখানে হাসকিং ইন্ডাষ্ট্রি আপনাদের কমরেড হলেই হয়ে যায়। ইন্টারেষ্ট অফ দি ষ্টেট আপনারা দেখছেন না। আজকে এই এডিবেল অয়েলের ক্ষেত্রে আমাদের স্বয়ংসম্পূর্ণ হওয়া সম্ভব। যেহেতু আজকে নিউ টেকনিক এ্যাভেলেবল্, তাই এরজন্য বাইরে যেতে হবে না। আমাদের সময় এই নিউ টেকনিক এ্যাভেলেবল্ ছিল না। কিন্তু কিছুই করতে পারছেন না। আজকে হোল বে অফ বেঙ্গল ইজ অপন্ টু ইউ। লুক এ্যাট জাপান এক্সেপ্ট প্যাসিফিক। তাদের হাতে কিছুই ছিল না। কিন্তু এখন তারা মোর ইন্ডাষ্ট্রিয়াল এ্যাণ্ড এ মেম্বার অফ জি-৭। আজকে তারা মোষ্ট ইন্ডাষ্ট্রিয়াল নেশন ইন দি ওয়ার্ল্ড এবং তারা কমপিটকরছে ইউ. এস. এর সঙ্গে। সী এক্সপ্লোরেশন — সেটাও আজকে আমাদের করা হচ্ছে না। ছেলেমেয়েরা লেখাপড়া করছে, ওদিক টিটাগর পেপার মিল বন্ধ! এ গ্রুপ অফ মিনিষ্টার্স আর প্রিসাইডিং ওভার দেয়ার রেসপেকটিভ ডিপার্টমেন্ট। আপনাদের সময় মানুষের সিকনেস্ বাড়ছে, তার সঙ্গে ইন্ডাষ্ট্রিতেও সিকনেস মাল্টিপ্লাই।

আজকে কিন্তু এই জিনিস দেখাতে পারবেন না যে, এখানে চেষ্টা হচ্ছে। বিফোর চাইনিজ ওয়ার, ১৯৬২ সালে ডিফেন্স বাজেট ছিল ১৫০ ক্রোড়স্। এখন সেই ডিফেন্স বাজেট দাঁড়িয়েছে ১৬,৮০০ কোটিতে। এর একটা হচ্ছে রেভিনিউ এবং আর একটি হচ্ছে ক্যাপিটাল হিন্দুস্তান এ্যারোনোটিক্স লিমিটেড হয়েছে বাঙ্গালোরে। ডিফেন্স ইন্ডাষ্ট্রি কেন এখানে হবে না? কেন আমরা ইছাপুর ছাড়া এখানে ডিফেন্স ইন্ডাষ্ট্রি করতে পারিনি? এ্যাট এনি রেট এই অবস্থাটা আমাদের দেখতে হবে। রোল অফ ব্যাঙ্ক সম্বন্ধে ইউ ক্যান নেগোশিয়েট। এ ব্যপারে নিজেদের ভাবতে হবে। ফিনান্স মিনিষ্ট্রি ইজ নট প্রেজেন্ট ইন দি হাউস। আগামীকাল ট্যাকসেশন বিল আছে, এ-ব্যাপারে সেখানে আমার বক্তব্য রাখবো। ষ্টোন মাইনিং, শুনছি পুরুলিয়ায় সোনা পাওয়া যাচ্ছে। বুদ্ধদেববাবুর প্রয়োজন সোনার। আজকে পুরলিয়ার সোনা, হোয়াই ডোণ্ট ইউ এক্সপ্লয়েট ইট? পুকুরে মুক্তা পাওয়া যায়। আপনি যদি একবার জাপান ঘুরে আসেন, আজকে সেখানে মুক্তার কালচার হচ্ছে। বি. জি. প্রেস সম্বন্ধে আমার যেসব কথা বলার ছিল সেটা আমার বন্ধু বলেছেন। বারবার দেখছি, ভিক্ষার ঝুলি নিয়ে লণ্ডন, আমেরিকা, স্যুইজারল্যাণ্ড গেছেন। কোনদিন দেখেন নি, দেখে আসুন। বাট হাউ মাচ ইনসেনটিভ ইউ হ্যাভ অফার্ড? হাউ মাচ ক্যাপিটাল হ্যাজ বিন এ্যাট্রাকটেড ফ্রম দি এন. আর. আইস? আজকে মহারাষ্ট্র যদি এন. আর. আইস ইনভেষ্টমেন্ট সেখানে ইণ্ডাষ্ট্রি করতে পারে, টেল আস হোয়াট ইজ দি গ্যারাণ্টি, হোয়াট জি দি ইনসেনটিভ ইউ হ্যাভ অফার্ড দেম? আজকে এইজন্য বলতে চাই Lastly O.N.G.C. will you combined your effort? Don't think ourselves untouchable. গান্ধীজী শিক্ষা দিয়ে গেছেন That nobody is untouchable. We do not count communists and Stalinists as untouchable.

**[5.40 — 5.50 P.M.]**

আজকে আপনারা ভুল করছেন। মনে করছেন We will accompany you for exploration what is hidden under the earth in Bengal. আজকে আপনাদের বলি রাশিয়া হ্যাজ ওপেন্ড। দু দিন আগে আপনারা নৃত্য ক রেছেন, ফিষ্ট করছিলেন, আজকে কি আপনারা কালো শাড়ি পড়ে আসবেন? আজকে দুয়ার খুলে গেছে, গরবাচভ হটে যায় নি, দুনিয়ার খোলা অর্থনীতি রয়ে গেছে। কয়েক জন মন্ত্রী এবং কয়েক জন কমিউনিষ্ট সাপোর্টার মিলে এটা রোখা যাবেনা। আপনাদের ওয়ার্নিং দিচ্ছি লুক এটা দা ওয়ার্ল্ড। আজকে মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ জানাতে চাই উনি রাজ্যের নেতা, বিনয়বাবু আছেন, উনি একজন প্রবীন নেতা, আজকে যে সুযোগ এসেছে ভারত সরকারের নূতন শিল্প নীতির ফলে আপনারা সেই সুযোগ গ্রহণ করুন। বিরোধী পক্ষ থেকে We will not share your glory. Whether it is homeopathy on allopathy we do not mind for it.

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিল্প বাণিজ্য দপ্তরের প্রস্তাবের উপর যে বিতর্ক চলছে তার মূলতঃ জবাব দেবেন মাননীয় মুখ্যমন্ত্রী। স্বাভাবিক ভাবে আমার বক্তব্য হবে পরিপূরক বক্তব্য। এই বাজেট প্রস্তাবের উপর ডাঃ তরুন অধিকারী, বিরোধী পক্ষের মাননীয় সদস্য, তিনি একটা কাট মোসান দিয়েছেন সেই সম্পর্কে আমি বলতে চাই। তিনি বলছেন ওয়েষ্ট বেঙ্গল প্রেস সম্বন্ধে, আরো অনেকে এই সম্পর্কে বলেছেন এবং কাট মোসান আছে। এই সম্পর্কে আমার বক্তব্য হচ্ছে এটা একেবারে ঠিক নয় যে এখানকার কাজ বেসরকারী সংস্থাকে দেওয়া হচ্ছে। এই তথ্য একেবারে ভুল। এখানকার বেশীর ভাগ মেসিন পত্র ৭০ বছরেরও বেশী পুরানো, তাদের কার্য্য ক্ষমতা কমে গিয়েছে, এই সব মেসিনপত্র একেবারে অকেজো হয়ে পড়েছে। যেহেতু বিদেশ থেকে এই মেসিন গুলি আনা হয়েছিল যখন ব্রেক ডাউন হচ্ছে এর পার্টস গুলো জুড়তে খুব অসুবিধা হচ্ছে। এখন সরকারী কাজকর্ম বেড়েছে। যদি জোর গতিতে কাজ কর্ম করার প্রয়োজন পড়ে, নানা কারণে পুরানো মেসিন এবং মেসিন পত্রের পার্টসের অপ্রতুলতার জন্য এই সব নানা কারণে সামাল

দেবার জন্য ওয়েষ্ট বেঙ্গল প্রেসে সমস্ত কাজ করা সম্ভবপর হচ্ছে না। কিন্তু আমরা তার জন্য বেসরকারী প্রেসে কাজ দিচ্ছি এটা ঠিক নয়। আমাদের প্রেস, সরস্বতী প্রেস, শিল্পবার্ত্তা প্রেস সেখানে কাজ দেওয়া হচ্ছে। এখানে রোপা রুল নিয়ে যেটা বলেছেন সেটা ঠিক নয়। এখানে অনেক বেশী ওভার টাইম হয়েছিল, অর্ডিটের আপত্তি ছিল, সেই সব কারনে সামান্য একটু স্ট্রিমলাইনিং করা হয়েছে। অন্য জায়গায়, বেসরকারী প্রেসে যাচ্ছে এটা ঠিক নয়। মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার বলেছেন মালিক শ্রেণীর স্বার্থে আধুনিকীকরনের নামে শিল্পে অটোমেশান চালু করার নীতি মেনে নিয়ে শ্রমিক স্বার্থে আঘাত এবং বহুজাতিক সংস্থা এবং একচেটিয়া পুঁজিপতি গোষ্ঠীর সঙ্গে যৌথ উদ্যোগে করছি। এটা যে বলা হয়েছে এটা ভুল এবং উনি যে বক্তব্য রেখেছেন সমর্থন করিনা, বিরোধিতা করছি। বামফ্রন্ট সরকার শ্রমিকদের স্বার্থ রক্ষা করার জন্য সর্ববিদ প্রোগ্রাম নিয়েছি। আমরা সময়ের সাথে সঙ্গতি রক্ষা করে চলেছি। বেকার সমস্যা সম্পর্কে সম্পূর্ণ সচেতন। নির্দিষ্ট ক্ষেত্রে শিল্পের অস্তিত্ব রক্ষার স্বার্থে প্রতিদিন নির্দিষ্ট ক্ষেত্রে স্বতন্ত্র বৈশিষ্ট্যের আলোকে বিচার করতে হবে। কিছু কিছু আধুনিকীকরণ করার স্বার্থে অটোমেশান ত্বরান্বিত করতে হতে পারে, কোন কোন ক্ষেত্রে তা বিলম্ব হতে পারে। যেকোন ভাবেই হোক শ্রমিক — কর্মচারীদের কর্মচ্যুতির আশংকা থাকবে না। মিশ্র জাতীয় অর্থনীতি যা ভারত সরকারের গৃহীত হয়েছে একচেটিয়া পুঁজিবাদী বহুজাতিক সংস্থার কর্মধারা ও নিয়মাবলী ও সব সর্ত পালন করে এই রাজ্যে স্থাপন করার সম্ভাবনা দেখা যায় তা নাকচ করে রাজ্যের স্বার্থে আমাদের সীমাবদ্ধ ক্ষমতায় পুঁজিবাদী, সামন্ততান্ত্রিকতার মধ্যে কাজ করেছি। আমাদের সংবিধানে যুক্তরাষ্ট্রর মূলনীতির উপরে আমাদের রাজ্যের শিল্পায়নের স্বার্থে বেকারী লাঘবের স্বার্থে একচেটিয়া পুঁজিবাদী বহুজাতিক শিল্পের মধ্যে এবং ধনতান্ত্রিক আর্থ রাষ্ট্রের মধ্যে কাজ করতে হবে। মাননীয় সৌগত বাবু যা বললেন ডব্লিউ বি টি ডি বি র অডিট ইত্যাতি ঠিক নয়। তিনি বলেছেন যে অডিট ঠিকমত হচ্ছে না। আমাদের সর্বশেষ যে পরিস্থিতি এই বছর পর্য্যন্ত তাতে দেখা গেছে ১৯৮৯-৯০ সালে স্ট্যাটিউটারি অডিটর এবং এ্যাকাউন্টেন্ট জেনারেল, ওয়েষ্টবেঙ্গল এর অডিট করেছেন। মাননীয় সৌগত রায় মহাশয় বলেছেন যে, আমাদের ইলেকট্রনিক্সের ক্ষেত্রে আমাদের অগ্রগতি খুব খারাপ। আমাদের যে ইলেকট্রনিক কমপ্লেক্স আছে যথা ওয়েষ্ট বেঙ্গল ইলেকট্রনিক্স ডেভোলাপমেণ্ট করপোরেশান লিমিটেড এবং আরো যে কটি কোম্পানি আছে তারা জেনে রাখুন লাভ করছে। Weble Sen capacitar Ltd., Webel Telematik Ltd., Webel Tele communication Industries Ltd., Webel Electronics communication System Ltd. Webel Busihes Machines Ltd.

এই সমস্ত কোম্পানিগুলি নিট প্রফিট করেছে এবং ওয়েবেল কার্বন এ্যান্ড মেট্যাল ফিল্ম রেসটোরেটরস্ লিমট-এর ক্যাশ প্রফিট হয়েছে। সুতরাং সমস্ত চিত্রটাই অন্ধকার এটা ঠিক নয়। তারপরে এখানে যে বিতর্ক হচ্ছে সেই বিতর্কে অনেকে অনেক কথা বলেছেন সেই সব সম্পর্কে মাননীয় মুখ্যমন্ত্রী তাঁর জবাবী ভাষণে দেবেন। শুধু আমি এইটুকু বলতে চাই যে সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে এবং বঞ্চনার মধ্যে থেকেও আমাদের রাজ্য অনেকদূর এগোতে পরেছে। আজকে মাননীয় কংগ্রেস সদস্যরা অনেকেই বললেন যে পূর্ণ সহযোগিতা করবেন। আমি সেইদিক থেকে বলছি যে, শিল্প বিকাশের স্বার্থে আমরা যে বিভিন্ন কাজে হাত দিয়েছি এবং সেই কাজ শক্তিশালী ভাবে করার চেষ্টা করছি তারজন্য আপনারা এই ব্যাপারে সাহায্যের জন্য এগিয়ে আসুন। আজকে শিল্পের ক্ষেত্রে যে পরিকাঠামো সীমিত তার থেকে শক্তিশালী করার জন্য আমরা যথোচিত ব্যবস্থা নিচ্ছি। কিন্তু কতকগুলি কেন্দ্রের নীতির জন্য আমরা আমাদের কাজ ত্বরান্বিত করতে পারছি না। কেন্দ্রের বঞ্চনা, কেন্দ্রের বৈষম্য নীতির ফলে কাজ এগোন যাচ্ছে না। আপনারা তো শিল্পের ক্ষেত্রে আমাদের সাহায্য করতে চাইছেন বলেছেন, আমার বক্তব্য হচ্ছে যে, যেখান থেকে এই বৈষম্য নীতি হচ্ছে সেখানে গিয়ে আপনারা প্রতিবাদ করুন। অবশ্য আপনাদের এই বঞ্চনা শুধু আমাদের রাজ্যে নয়, আরো কয়েকটি রাজ্যের প্রতি ঘটেছে। কিন্তু আমাদের রাজ্যে এর বঞ্চনা একটু বেশী। হয়তো রাজনৈতিক কারণে এই বঞ্চনা হতে পারে। আপনারা তো

বলেছেন যে, ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত শিল্পে নাকি প্রফিট ছিল আর আমদের সময়ে কারখানা বন্ধ হয়ে যাচ্ছে। সামগ্রিক আর্থিক সীমাবদ্ধতার মধ্যে, পুঁজিবাদী দুনিয়ায় শিল্পের যে অবস্থা তার অনিবার্য হিসাবে আমাদের দেশে পড়েছে। কেন্দ্রের জনবিরোধী নীতি পশ্চিমবঙ্গের উপরে পড়েছে এবং তার মধ্যে থেকেও পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার জনমুখী কর্মসূচী গ্রহণ করেছে এবং এর ক্ষমতা যতটা বাড়ান যায় তার চেষ্টা করছে। এখানে অনেক শিল্পায়ন করা যেতো কিন্তু আপনাদের ভ্রান্ত নীতির ফলে করা যাচ্ছে না।

**[5.50 — 6.00 P.M.]**

আপনারা এখন গণতান্ত্রিক রীতিনীতিতে বিশ্বাস করেন যে ঐসব নীতিটিতি আপনারা পার্লামেন্ট অধিবেশন শুরু হওয়ার আগেই কারুর সাথে আলাপআলোচনা না করেই ঘোষণা করেছেন। এছাড়া মাননীয় সদস্য সৌগত রায় বলেছেন যে ডাবলিউ. বি. আই. ডি. সি. ৪০ কোটি টাকা মাত্র ইনভেস্টমেন্ট করেছেন এটা মাননীয় সদস্য একটু বুঝে বা না বুঝে বক্তৃতার সময় বলেছেন ডাবলিউ. বি. আই. ডি সি. কে ইনভেস্ট করতে হয়, কিন্তু যে বই থেকে উনি বলেছেন ঐ বইতে আরো অনেক কিছু আছে ঐ ৪০ কোটি টাকাই সব নয়, ঐটা আমাদের সামগ্রিক ইনভেস্টমেন্ট নয়, প্রতিফলন নয়, ৪০ কোটি টাকা ডাবলি. বি. আই. ডি. সি. যেটা নিজেরা দিচ্ছে সেটাই আছে বাকী যেটা আমাদের বইতে দেওয়া হয়েছে ইনভেস্টমেন্ট সম্বন্ধে ১ বছরের মধ্যে সেটাও ঐ বইয়ের মধ্যে আছে বা ফিনান্সিয়াল ইনস্টিটিউশান কত দিচ্ছে সেটাও ঐ বইতে দেওয়া আছে। কাজেই ডাবলিউ. বি. আই. ডি. সি.-র ৪০ কোটি টাকা বক্তৃতার সময় যদি বলি যে রাজ্যের এই শোচনীয় অবস্থায় মাত্র ৪০ কোটি টাকা ইনভেস্টমেন্ট হয়েছে তাহলে সেটা সত্যের অপলাপ ছাড়া কিছুই নয়। এই কথা বলে বাজেট প্রস্তাবকে পুরোপুরি সমর্থন করছি এবং কাট মোশানগুলিরও আমি জবাব দিয়েছি সেইগুলিরও সম্পূর্ণ বিরোধিতা করছি।

**শ্রী পতিত পাবন পাঠক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ভেবেছিলাম যে আমাদের বিরোধী সদস্যরা এই দুটি বিভাগ সম্বন্ধে তাদের পুরানো অভিজ্ঞতায় তারা কিছু বলবেন যাতে সামনের দিনে আমাদের কাজ করতে সুবিধা হয়। অবশ্য বিশেষ কেউ কিছু বলেননি, শুধু দেব প্রসাদ বাবু কিছু বলেছেন, পবিশেষে আমাদের মাননীয় সদস্য জয়নাল আবেদীন সাহেব দু-একটি কথা বলেছেন। আমি প্রথমেই একটা কথা বলি শিল্পনীতির ফলে সর্বক্ষেত্রে আমাদের যে বাধা বা বিপত্তি এসেছে তার একটা কারণ মাননীয় সদস্য সৌগত রায় এই শিল্পনীতি সম্বন্ধে অনেক কিছু বললেন খুব নীতিগত একটা সুন্দর ব্যবস্থার ব্যাপারে। ওনার আর একটি চরিত্র আছে যখন উনি ট্রেড ইউনিয়ন করেন সেই ট্রেড ইউনিয়ানস্টি হিসাবে উনি যখন গেটে বক্তৃতা করেন বা যান তখন এই শিল্পিনীতির বিরোধিতা করেন এবং বন্ধুবর সুব্রত মুখার্জীও করেন। কিন্তু বলতে হয় তাই বললেন। কিন্তু ওরাও জানেন এই যে শিল্পনীতি চালু হয়েছে এটা একটা মারাত্মক এবং ভয়াবহ শিল্পনীতি। আমরা আরো কয়েকদিন পরে এর আসল চিত্রটা বুঝতে পারবো। যাই হোক আমি মাননীয় সদস্য দেব প্রসাদ সরকার যে প্রশ্ন রাখলেন লিলি বিস্কুট কোম্পানী সম্বন্ধে এখানে বলি একটা কারখানা চালাতে গেলে কখনো কখনো বিজ্ঞাপন দেওয়ার প্রয়োজন হয় এবং সেটা যারা পরিচালনার দায়িত্বে আছেন তারা ভাবেন। এটা ঠিক হয়েছে বা ভুল হয়েছে সেটা পরের কথা, ওরা কাগজে পড়েছেন বিজ্ঞাপন দেওয়া হয়েছে এবং এই ব্যাপারে কোন কিছু যদি অনিয়ম হয়ে থাকে সেটা এই বিভাগ দেখবে। তবে ঐ সবের জন্য মহাভারত অশুদ্ধ হয়ে গেছে এ ধরণের কথা বলবার চেষ্টা করছেন — এটা বলাটা অন্যায় হয়েছে। আমরা বলছি এই বিভাগের যতগুলি প্রতিষ্ঠান আছে সবগুলিকে পুংখানুপুংখ রুপে বিচার করছি এবং যেহেতু এটা আগে একটা বড় বিভাগের সাথে ছিলো সেইজন্য প্রয়োজন মত একে দেখার অসুবিধা ছিল। সেইজন্য আপনাদের কাছে এই বিভাগদুটিকে আলাদা একটা দপ্তরের মধ্যে নিয়ে যাওয়া হয়েছে। আমরা নিশ্চয়ই আশা করবো যে এখন থেকে এই প্রতিষ্ঠানের উন্নতি অবশ্যই হবে। ইতিমধ্যে তার কিছু কিছু ফল হয়েছে, আমরা কিছুটা লক্ষ্য করছি। যাই হোক,

দু-একটি কথা আমি সবাইকে বলবো। তারপর বলবার বেশী কিছু নেই। কারণ কেউ কিছু বিরোধিতা করেননি। জয়নাল আবেদিন সাহেব বলেছেন — কল্যাণী স্পিনিং মিল সম্বন্ধে এটা তো জননাল আবেদিন সাহেবেরই অবদান। ১৯৭২-৭৩ সালে নেওয়া হয়েছিলো। ১৯৭২-৭৩, ১৯৭৩-৭৪, ১৯৭৫-৭৬, ১৯৭৬-৭৭ সালে প্রত্যেকটা বছরে লোকসান হয়েছে। কিন্তু উনি বলেছেন যে, আমরা লাভ করতাম। এটা একটা অসত্য ভাষণ। যেগুলি নেওয়া হয়েছিলো, সব কটাতেই পারপিচুয়াল লস হয়েছে। আর একটা কথা বলি, কল্যাণী স্পিনিংয়ে উনি যখন দেখলেন, উনি থাকতে পারবেন না তখন দুশো লোককে বে-আইনীভাবে ঢুকিয়ে চলে গেলেন। বর্তমানে কল্যাণী স্পিনিংয়ের অবস্থা খুব খারাপ। আমরা চেষ্টা করছি, ঠিক জায়গায় কি করে আনা যায়। এই বলে ব্যয়বরাদ্দকে সমর্থন করে এবং সমস্ত কাট-মোশানের বিরোধিতা করে আমার বক্তৃতা শেষ করছি।

**শ্রী জ্যোতি বসু :** মাননীয় স্পিকার মহাশয়, ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে, আমার বাজেটকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। প্রথমে আমি দুটো বিষয়ে একটু বলে দিতে চাই। এখানে কিছু বক্তৃতার মধ্যে, বিরোধী বন্ধুদের কাছ থেকে শুনলাম। প্রথমে হচ্ছে কি অবস্থার মধ্যে আমাদের পশ্চিমবাংলায় এবং অন্যান্য রাজ্যে আমাদের কাজ করতে হচ্ছে। আমাদের অর্থনৈতিক অগ্রগতির জন্য কাজ করবার কথা আমরা ভেবেছি। অতীতেও এটা আমি আমার বক্তৃতায় বলেছিলাম। সেজন্য আমি বলে দিচ্ছি, কার জন্য এমন অবস্থায় এসেছে।

"Faulty economic planning followed in the past decades particularly in five years of Congress (I) Government from 1984, reckless external borrowings and massive internal borrowings and fiscal defects, industrial policy decision and budgetary provisions have resulted in severe domestic resource constraints and sharp deterioration in exterual accounts inexorably leading the nation to debt trap with a threat to country's sovereignty. The present disturbed state of the polity cannot but have a negative impact on the economic activities of the country as a whole."

এই যে গণ্ডগোল, এটা সবাইকে মনে রাখতে হবে, কংগ্রেসের ৪০ বছরের শাসন যে দায়ী তা নয়, আগের যে রেজিম ছিলো সেই সময় অনেক কাণ্ড-কারখানা হয়েছে। এইগুলি সবাইকে মনে রাখতে হবে। সবাইকে চিন্তা করে কাজ করতে হবে। তারপর আর একটা কথা দেখছি, কাগজে দেখছি নতুন নতুন সব ডিবেট হচ্ছে। পাবলিক সেক্টার, প্রাইভেট সেক্টার এইসব হচ্ছে। তার মানে চেষ্টা করা হচ্ছে, জওহরলাল নেহেরুর কথা, বহু দিন ঠিক ছিলো, এখন নেই। এইসব কথা হচ্ছে। যদিও আমি একটা জিনিষ বেঙ্গল চেম্বার অফ কমার্সে আমি যা বলেছিলাম, সেটা একটু আমি পড়ে দিচ্ছি। Which also contitute different chambers of commerce and industry. It seems to me that there is a wrong presumption that the public sector occupies a very dominant place in the entire policy structure of our economy. contrary is the fact. Of the total net domestic product of the capital it is the private sector Which occupies about 75 per cent of the share while the public sector in its widest coverage constitute only 25 per cent even as late as in 1987-88 as evedent from the new series of national account statistics, Incidentally the major beneficiary of activities of this non-dominant public sector has been the private sector itself and within the private sector, the organised sector relating to

industry and trade. Which also constitute different chambers of commerce and industry.

**[6.00 — 6.10 P.M.]**

এটা আমি বলতে বাধ্য। কারণ, আমাদের দেশের মানুষকে ভুল বোঝাবার চেষ্টা হচ্ছে এত সব গোলমাল হচ্ছে কেন, কেন এই সংকট, কারণ হচ্ছে পাবলিক সেক্টরে লস হচ্ছে, পাবলিক সেক্টরে এত টাকা আবদ্ধ হয়ে আছে। সেইজন্য এইসব বলেছি যে এটা ঠিক নয়। সেই বিষয়ে দক্ষতা সম্বন্ধে প্রশ্ন হয়, পাবলিক সেক্টরে সব খারাপ, পাবলিক সেক্টর ছেড়ে দেওয়া হোক, সব প্রাইভেট সেক্টর করে দাও। তাহলে প্রাইভেট সেক্টরে যে ২।। লক্ষ রুগ্ন শিল্প হয়েছে সেটা কে দেখবে? প্রাইভেট সেক্টরে প্রফেসন্যাল ম্যানেজমেন্ট যারা ঠিকমত বিচার বিবেচনা করে কাজ করে পাবলিক সেক্টরও সেই রকম কয়েকটি আছে, সেগুলি সম্বন্ধে আমরা যারা জনগণের প্রতিনিধি আমরা যদি ঐসব প্রচারে ভুলে উল্টো-পাল্টা কথা বলতে আরম্ভ করি তাহলে এতে আমরা অর্থনীতিকে বাঁচাতে পারব না। তারপর এখানে একজন মাননীয় সদস্য বললেন যে আমি আশা প্রকাশ করেছি আমার বাজেট বক্তৃতায় যে ভালর দিকে আমরা নিয়ে যেতে পারব শিল্পের ক্ষেত্রে, উনি বললেন কোন আশা নেই। আমি উত্তর কি দেব? আমাদের অনেক আশা আছে, আপনারা সহযোগিতা করলে ভালর দিকে যাবে সেটা সংকট আছে বুঝেই আমরা আশা প্রকাশ করেছি যে আমরা এটা করতে চাই। একটা কথা হঠাৎ এখানে শুনলাম যে ইস্কো নাকি আমার জন্য বন্ধ হয়ে আছে। এই রকম অদ্ভুত কথা আমি কোনদিন শুনিনি। ইস্কোর জন্য প্রথম থেকে চেষ্টা করে যাচ্ছি। আমি যখন জাপানে ছিলাম তখন কৃষ্ণমূর্তি তিনি এর চেয়ারম্যান ছিলেন, তিনি সই করতে গিয়ে ফোনে জানিয়েছিলেন। এইসব দুর্গাপুর স্টীল প্ল্যান্ট, ইস্কো সব থেকে ভাল কারখানা ছিল ভারতবর্ষের মধ্যে, সেগুলিকে আধুনিকীরকণ করা দরকার, পরে গোলমাল হয়ে গেল আমার জন্য কি করে? জাপান করুক কি জার্মানী করুক টাকা ইনভেস্ট করে এটা হোক, তার সঙ্গে এ্যানসিলিয়ারী ইন্ডাস্ট্রি ছোট ছোট শিল্প গড়ে উঠুক, তাতে বিরাট আমাদের সুযোগ আসবে। যেটা দুর্গাপুর স্টীল করছে, খুব যে ভাল তা আমি বলতে পারব না, অফ লোড করেছে, এই ছোট ছোট ইন্ডাস্ট্রিগুলির উন্নতির জন্য আমরা একটা কমিটি তৈরী করেছি সবাইকে নিয়ে, তাতে কেন্দ্রীয় সংস্থা আছে, প্রাইভেট আছে, সবাইকে নিয়ে করেছি, এর সঙ্গে ইস্কো হলে কতখানি সুবিধা হবে এটা বুঝতে পারছি, সেখানে ৫/৬ হাজার কোটি টাকা আর এখানে ৩/৪ হাজার কোটি টাকা খরচ হবে, এতে অর্থনীতির কত সুবিধা হবে, অথচ এখানে বলছেন আমি নাকি বাধা দিচ্ছি। আমার উপর এটা নির্ভর করে না। পশ্চিমবঙ্গের স্বার্থে এই রকম সব অবান্তর কথা বলে কোন লাভ নেই। তারপর একজন নামকরা ব্যক্তির সম্বন্ধে এখানে বলা হয়েছে আমাদের চেয়ারম্যান ডবলু বি আই ডি সি, তাঁর চেয়ারে বসবার জন্য দিল্লীতে একটা অফিস আছে, তাঁর প্রাইভেট ব্যবসা আছে। সেই ভদ্রলোক বিশিষ্ট ব্যক্তি, সারা জীবন তিনি প্রফেসারী করেছেন, তাঁকে আমরা আমাদের চেয়ারম্যান করে নিয়ে আসি। দিল্লীতে কাজ করবার জন্য তাঁকে ছোটাছুটি করতে হয়। এই রকম ব্যক্তির নামে অভিযোগ করবেন না। সাধারণ অবস্থা সম্বন্ধে বিশেষ কিছু বলার নেই, কেননা আমার বক্তৃতায় আছে, সেজন্য কিছু বলছি না, তবুও মনে করিয়ে দিতে হচ্ছে কারণ প্রশ্ন এসেছে, আমাদের একজন মাননীয় সদস্য উৎসাহিত হয়েছেন বেঙ্গল চেম্বার অব কমার্সের সভাপতির বক্তৃতায়। আমি বলছি উৎসাহিত হয়ে কোন লাভ নেই। তার কারণ হচ্ছে, আমরা যে বলছি— আমাদের কি অসুবিধা? মাশুল সমীকরণ। আয়রণ, স্টীল, কোল, তারপরে টেলিস্কোপিক রেটস ইত্যাদি এইগুলিতে পশ্চিমবাংলা, বিহারসহ ইষ্টার্ন রিজিয়ানের সুবিধা ছিল। আমরা বলছি, এইগুলি নিয়ে নিয়েছেন। এখানে মাননীয় সদস্য বলছেন, 'না' এটাতে উনি একমত না, উনি একমত প্রেসিডেন্টের সঙ্গে। কারণ উনি বলছেন — ' প্রেসিডেন্ট বলছেন নন-ফেরাস মেটালস, এটাতে আমরা একটু অসুবিধায় পড়ব। কারণ উনি

যে কারখানা করেন সেটা নন-ফেরাসা'। কিন্তু পশ্চিমবাংলা কি নন-ফেরাস, না ফেরাস? এখানে আয়রন, স্টীল বেশী, তার উপরই নির্ভরশীল এবং বি. ডি. কমিটি তারা বুঝলেন না, উনি বুঝলেন। আর সেই জন্যই উনি এগ্রি করলেন না এক মতের জন্য। প্ল্যানিং কমিশন, রাজীব গান্ধী আগে বিধানসভার নির্বাচনের সময় এখানে এসেছিলেন। তিনি বললেন, আমি'ও একমত যে, এটা কতদিন ধরে থাকবে — কিন্তু তার সঙ্গে একমত উনি হচ্ছেন না, সব বুঝে গেছেন — কারণ, চেম্বার অব কমার্সের প্রাক্তন সভাপতি বলছেন! যাই হোক, এটা ভুলে গেলে চলবে কেন? বলছেন না কেন এই সব কথা বার্তা যে, সেন্ট্রাল ইনভেষ্টমেণ্ট পশ্চিমবাংলায় শতকরা ১১ ভাগ থেকে ৭ ভাগে নেমেছে? ফিক্সড ক্যাপিটালের কথা বলছেন — কেন কমে গেছে? প্রাইভেটটা আমি ছেড়েই দিচ্ছি ষ্টেট সেক্টরে এই জন্য হয়েছে — কমে গেছে সেন্ট্রাল ইনভেষ্টমেন্ট, মহারাষ্ট্রে বাড়ল সেই একই পিরিয়ডে, একই সময়ে শতকরা ৩ ভাগ থেকে বেড়ে শতকরা ১৫ ভাগ হল। আপনারা জানেন আমি বহুবার বলেছি, আবার বলি — ইলেক্ট্রনিক্স কেন হল না? কেন্দ্র থেকে একটা কিছু ব্যবস্থা ৫০/৬০/১০০ কোটি টাকা খরচ করে আমাদের বিধাননগরে করলেন না। ইন্দিরা গান্ধীকে আমি বলেছিলাম। উনি বললেন আমাকে অফিসার রিপোর্ট দিয়েছেন—বলেই তিনি রিপোর্টের অংশ পড়ে আমাকে শোনালেন এবং বললেন আর ওখানে করতে পারছি না। কি ব্যাপার? উনি রিপোর্ট পড়ে শুনিয়ে বললেন, ওটা বর্ডার ষ্টেট, কাজেই ওখানে হবে না। পরে সেটা নিয়ে গেলেন হরিয়ানা, পাঞ্জাবের কোথায়। আমি বললাম আমাদের রাজনীতি ভুলিয়ে দিচ্ছে, আবার ভুগোলটাও ভুলিয়ে দিচ্ছেন দেখছি! আমাদের সঙ্গে বাংলাদেশের কি লড়াই হবে. লড়াই-টড়াই-এর এই সব প্রশ্ন যদি হয় তাহলে পাকিস্তানের সঙ্গে হতে পারে। কারণ, মার্কিন ওদের পিছনে অছে। কোন বোম্ব গেলে আগে আপনাদের ওদিকেই পড়বে, নাকি আমাদের বিধাননগরে পড়বে? সেখানে ইলেকট্রনিক্স করলেন। উনি বললেন, I may not accept it. But this is a report. I set a committee and they said it. কিন্তু উনি শেষ অবধি এ্যাকসেপ্ট করলেন। এখানে কিছু হল না। আমরা নিজেরাই সেখানে করেছি এবং খুব ভালই হচ্ছে খুব ভাল কিছুই হচ্ছে সেখানে, খারাপ কিছু হচ্ছে না। আমাকে কিছু দিল্লীর লোক বললেন, এটা খুবই আশ্চর্যের বিষয় যে, আপনাদের ওখানে হল না। কারণ, এই হিসাবটা ঠিক কিনা আমি জানি না—প্রতি ৫ জন ইলেক্ট্রনিক্স ইঞ্জিনিয়ারের মধ্যে একজন হচ্ছে পশ্চিমবাংলার এটা বললেন। অথচ আমাদের এখানে উনি কিছু করলেন না। এই সব যে ডিস্ক্রিমিনেসন—এই জন্যই তো পশ্চিমবাংলার এই অবস্থা অথচ বিচার করলেন না যে, এখানে ৬০ লক্ষ উদ্বাস্তু, বাস্তুহারা হয়ে এসেছে। পাঞ্জাবের যারা বাস্তুহারা হয়ে এসেছে, তাদের সব ব্যবস্থা হয়ে গেছে। সেখানে জমি দখল করতে হয়নি, সব ব্যবস্থা হয়েছে। এখানে কিছু হয়নি, এই সব কথা মনে রাখা দরকার। আমরা প্যারোবিয়্যাল না, আমরা কোন পক্ষেই প্যারোবিয়াল হতে চাই না। কিন্তু এই যে ইণ্ডাষ্ট্রিস হচ্ছে, এটাতে রাজনীতির উপর প্রভাব পড়ে। আর এটা শুধু আমাদের নয়, ইষ্টার্ন রিজিয়নের কথা। সেই একই কথা বলা যায়—যাই হোক, আমি এই সব কথার মধ্যে আর যাচ্ছি না। এই সংকটের মধ্যেও আর একটি সম্ভাবনা এখানে এসেছে গত ১।। /২ বছরের মধ্যে, সেটার সদ্ব্যবহার করতে হবে। সেই পুরনো কথা, কেউ বললেন বস্তা পচা কথা—ফ্লাইট অব ক্যাপিটাল হয়ে যাচ্ছে এখান থেকে, অমুক, তমুক ইত্যাদি ইত্যাদি বন্ধ করেন নি, কেন? ৫০ এর দশক থেকে এই সব হয়েছে। ডাঃ রায়কে দুর্গাপুর ষ্টীল ঠেকিয়ে দিয়ে আর যত রকম অসুবিধা ফ্রেট ইকোয়ালাইজেসন ইত্যাদি সব করে দেওয়া হয়েছে। আপনারা কিছুই তো করতে পারলেন না। কৃষ্ণমাচারি এসে করলেন, সেই সময় এই সব হয়েছে। যাই হোক, পেট্রো[illegible] জন্য এখানে কেন আমাদের ১২ বছর অপেক্ষা করতে হল? এটা অনেক আগের কথা এমন কি আমার মনে আছে, সিদ্ধার্থ রায় যখন মুখ্যমন্ত্রী ছিলেন তখন উনি বলেছিলেন এই রকম একটা জিনিস করা উচিত। কারণ এতে অনেক লোকের চাকরি হবে, উনি ঘোষণা করেছিলেন। পরে আর তার ফলো আপ এ্যাকসন কিছু হয়নি, আলাদা কথা—কিন্তু এটা ছিল মনের মধ্যে। আর আমাদের যারা সব ছিলেন তখন, তারাও সেই সব কথা জানেন। ১২ বছর দেরি হয়ে গেল।

**[6.10—6.20 P.M.]**

যাইহোক, আমি একটু খালি মনে করিয়ে দিচ্ছি উপায় কিছু নেই কারণ এমনভাবে বলা হচ্ছে যে মনে হচ্ছে এখানে কিছুই হচ্ছে না, হবে না, আশা নেই—এইসব কথা বলা হচ্ছে। আমি দেখছি, হলদিয়া পেট্রো কেমিক্যালস সম্বন্ধে অনেক কথা বলা হচ্ছে। আমি এখন তারমধ্যে যাচ্ছি না, পরে সে ব্যাপারে আসছি। এখন আমি বড় বড় যে কতকগুলি ব্যাপার আছে, এখানে লিখেছি সেটা আমি এখন বলে দিচ্ছি। হলদিয়া পেট্রো কেমিক্যালস তিন হাজার কোটি টাকার প্রজেক্ট, ভারতবর্ষের সবচেয়ে বড় প্রজেক্ট। পলিয়েষ্টার ফিলামেন্ট ইয়ার্ন প্রজেক্ট। এটা জয়েন্ট সেক্টারে ৩শো কোটি টাকার প্রজেক্ট, রিলায়েন্সের সঙ্গে ঐ বাঁকুড়ায়। এ্যাক্রোলিক ফাইবার প্রজেক্ট, জয়েন্ট সেক্টারে হলদিয়াতে, ডব্লু. বি. আই. ডি. সি জয়েন্ট সেক্টারে গোয়েঙ্কাদের সঙ্গে, ১০০ কোটি টাকার। ষ্টিল প্ল্যান্ট দুটি হবার কথা। তখন লাইসেন্সের দরকার ছিল, দরখাস্ত হয়েছিল মুকুল ষ্টিল থেকে আর বিড়লাদের কাছ থেকে। এখন আর এটার জন্য লাইসেন্সের দরকার হবে না। আমাদের সঙ্গে ওদের কথাবার্তা ভালোই হচ্ছে, আশা করি হবে। এগুলি মেগা ষ্টিল প্ল্যান্ট, এগুলি ঠিক মিনি ষ্টিল প্ল্যান্ট নয়। এক একটাতে ৫ হাজার কোটি টাকা অবধি খরচ হবে। ইনফ্রাষ্ট্রাকচার অবশ্য সব আমাদের দিতে হবে, সেটা অন্য কথা। তারপর ওয়েবেল টেলিমেটিকস ১২ কোটি টাকার ওয়েবেল আর সিমেন্স মিলে, জার্মানীর মস্তবড় কম্পানীও ওয়ার্ল্ড ওয়াইড, তাদের নিয়ে করা হচ্ছে। পিগ আয়রন প্রজেক্ট ডব্লু. বি. আই. ডি. সি আর টাটা ষ্টিল, সেটা খড়্গপুরে হবার কথা, ৫০ কোটি টাকার প্রজেক্ট। কার্বন ব্লাক, সিকসটি সেভেন ক্রোরস, ডানলপের সঙ্গে মেদনীপুরে। ওয়েবেল ইলেক্ট্রনিক্স কমিউনিকেসান সিসটেম, এটা হচ্ছে ডবলু. বি. আই. ডি. সি'র সাবসিডিয়ারী ৩ কোটি টাকার মতন। সেন্ট্রাল গভর্ণমেন্ট সম্প্রতি বলেছে যে এটা মোষ্ট এফিসিয়েন্ট ইলেক্ট্রনিক্স কম্পানী ইন ইণ্ডিয়া। কি, এসব শুনে আপনাদের মনটা ভাল হবে, না খারাপ হবে?

(ভয়েস ফ্রম কংগ্রেসে বেঞ্চঃ ভাল হবে।)

ভাল হবে, আচ্ছা। তারপর হিন্দুস্থান লিভারস ফ্যাটি এ্যাসিড প্রজেক্ট, উত্তরবঙ্গের ডাবগ্রামে আমরা দিয়েছি। ডব্লু. বি. আই. ডি. সি সেখানে কি করা হবে দেখবো। তারপর বাটার ব্যাপারটা অনেকদিন আটকে ছিল, এম. আর. টি. পি'র ক্লিয়ারেন্স হয়নি। অবশ্য পরে ক্লিয়ালেন্স হয়েছিল, এখনও দরকার নেই ঐ ভাবে ক্লিয়ারেন্সের। ওরা আমাদের কাছে জায়গা চেয়েছেন। আমরা দেখছি উত্তরবঙ্গে। আশা করি সেখানে ওরা কিছু করবেন। এরপর আমি সাগরদিঘীর কথায় আসি। সাগরদিঘীর এনভায়রনমেন্ট ক্লিয়ারেন্স, কোল ক্লিয়ারেন্স, রেলওয়ে—এই সমস্ত প্রায় হয়ে গিয়েছে। দু হাজার মেগাওয়াটের প্রজেক্ট। ওরা আমাদের জিজ্ঞাসা করেছিলেন, টাকা পাবেন কোথায়? আমি বলেছি, আমাদের তো টাকা নেই, এতবড় প্রজেক্ট আমরা করবো কোথা থেকে। কোন ষ্টেট গর্ভণমেন্ট করতে পারে? দরকার হলে এখানে প্রাইভেটের সঙ্গে করবো। আমরা টাটাকে ইতিমধ্যে বলেছি, আরো কয়েকজনকে বলেছি, টাকা যদি পাওয়া যায় যৌথভাবে করা যাবে অথবা নিজেরাই তারা করবেন। তারপর দস্তুর এ্যান্ড কম্পানী আমার কাছে এসেছিলেন, ইসকোর ব্যাপারে কথা হ'ল। ওরা বললেন, এটা কেন জাপান করবে, অমুক করবে, তমুক করবে ইত্যাদি। আগের সরকার বলেছিলেন, জাপানের হবে না, অনেক বেশী লাগছে, ওরা বললেন, আমরা কেন করতে পারবো না একটা ষ্টিল প্ল্যান্ট। তারা বললেন, মর্ডান কিছু টেকনোলজি যদি দরকার হয় তাহলে আমরা নিয়ে আসবো।

**(ভয়েস : টাকা কে দেবে?)**

সেন্ট্রাল গভর্নমেন্ট দেবে, আর কে দেবে? এটা তো প্রায় ৫ হাজার কোটি টাকার ব্যাপার। এখন তো খরচ আরো বেড়ে গেল। ঠিক সেই রকম ভাবে আমরা বলছি, জয়েন্ট সেক্টারে আমরা করছি কিন্তু আমার মনে হয় এটা আরো বিভিন্ন ক্ষেত্রে আমরা করতে পারি। এগ্রো বেসড ইণ্ডাষ্ট্রিজ থেকে আরম্ভ করে ফুড প্রসেসিং এইসব কিছু আমরা জয়েন্টলি, কিছু আলাদাভাবে করতে পারি, এতে অনেক সম্ভাবনা আছে বলেই আমার

ধারণা। এখন যারা আমাদের কাছে আসছেন আগে তারা কখনও আসেন নি, এইসব কথা তারা বলছেন। এগুলির ব্যাপারে আমরা আলোচনা করছি। তারপর আর একটা কথা বলতে চাই সেটা হল হলদিয়া পেট্রোকেমিক্যালস-এর বিরুদ্ধে খুব প্রচার হচ্ছে। কেন করছে, কারা করছে আমি জানি না। আমি ২/১টা পয়েন্ট ওদের জিজ্ঞাসা করেছিলাম, বোর্ডকে যে কি কি হয়েছে আপনাদের আমাকে একটু বলে দিন। আমি সবগুলি পড়ছি না, একটু খালি বলে দিচ্ছি। Tata Tea and Associates are fully committed to the successful completion of this project and are firmly in partnership with the Government of West Bengal. There is no question whatsoever of changing partners.

Financial Institutions and banks have already sanctioned rupee finance of Rs. 1600 crores.

এটাতে আমাদের কোন অসুবিধা নেই, ওরা বলেছেন যে এটা করবেন। The Agreement for supply of Naptha is already tied up with Indian Oil Corporation and there is no uncertainty about this.

Land acquisition is proceedings according to schedule so that vacant possession is obtained by the end of the current monsoon.

Foreign collaboration for the naptha cracker which is the mother unit, and two other major units have already been selected and applications have been made to the Government of India for approval of the Foreign collaboration and the capital goods licence.

আমি যখন ওখানে গিয়েছিলাম, আমি বলে এসেছি যে প্রাথমিক স্তরে ফরেন একচেঞ্জ যেটুকু দরকার হবে সেটা যাতে আমরা পেতে পারি। The company and its promoters are in the process of arranging foreign equity/loan/credit from international institutions and foreign collaborators. However, there is no question of 51% foreign equity participation.

Official requests have been made to IFC, Washington and ADB/AFIC, Manila for a foreign exchange loan and equity support. This request has been backed by the Department of Economic Affairs, Government of India, and dialogues with these institutions are in progress.

In spite of the economic uncertainty the country has gone through over the last several months, HPC has crossed major milestones on schedule. These include securing the rupee term loan of upto Rs. 1600 crores from Financial Institutions and banks, selections of major technologies from leaders in the field abroad, commencement of land development work, completion of environmental impact studies and applications for foreign collaborations.

আর একটা সেন্ট্রাল ইনস্টিটিউট ফর প্লাস্টিক ইঞ্জিনিয়ারিং, গভর্ণমেন্ট অব ইণ্ডিয়া, এটা আর একটা জায়গায় হওয়ার কথা ছিল, এটা এখন ঠিক হয়েছে সল্টলেকে থেকে হবে। তরপরে সন্দেহ প্রকাশ করা হয়েছে যে এত চাকুরী পাবে কোথায়। ন্যাপথা প্লান্ট ক্র্যাকারে খুব একটা চাকুরী পাবেনা, কয়টা লোককে সেখানে চাকুরী দেওয়া যাবে। ওখানে চারিদিকে যে অসংখ্য ছোট ছোট প্লাস্টিক ইত্যাদি কারখানা গড়ে উঠবে সেখানে তাদের চাকুরী হবে, এটা আমাদের ধারণা। তারপরে ইনফ্রাস্ট্রাকচারের কথা বলা হয়েছে। এটা খুবই গুরুত্বপূর্ণ, এ ব্যাপারে আমি এক মত। ইনফ্রাস্ট্রাকচার যদি ঠিক মত না করতে পারি, কারণ এখন কম্পিটিশানের বাজার আরো বেড়েছে নুতন পলিসিতে, একটা ষ্টেট আর একটা ষ্টেটের সঙ্গে কম্পিট করতে হবে, এখন আমরা খোঁজখবর নিচ্ছি যে অন্যান্য রাজ্যগুলিকে কি কি সুবিধা দিতে আরম্ভ করেছে বা করবেন, সেটা জেনে আমাদেরও অনেক কিছু ঢেলে সাজাতে হতে পারে। আমাদের এখন যা আছে, আমরা চেষ্টা করছি, সুযোগ-সুবিধা দিচ্ছি, আমাদের আরো বাড়াতে হতে পারে। এগুলি নিয়ে আমরা আলোচনা করছি, খবর নিচ্ছি অন্য কোথায় কি হচ্ছে। বিদ্যুতের ব্যাপারে অন্য কাউকে কিছু বলে লাভ নেই। এটা আমাদের নিজেদের করতে হবে, কোন উপায় নেই। এটা না করলে ইণ্ডাষ্ট্রি আসবে কেন এখানে। এটা ঠিক কথা। অবশ্য বিদ্যুৎ সমস্যা ভারতবর্ষের সব জায়গায় আছে। এমনও জায়গা আছে, কর্ণাটকের মত জায়গায় শতকরা ৫০ ভাগ কাট করে ইণ্ডাষ্ট্রিতে। আমাদের এখানে সে সব আমরা করিনা। এটা কাট করলে নাগরিকদের অসুবিধা হয়, ছেলে-মেয়েদের পড়াশুনার অসুবিধা হয়, এখানে কৃষিতে বিদ্যুত দিতে হচ্ছে, সেখানে অসুবিধা হয়। তবে এখানে যে প্রশ্নোত্তর হচ্ছিল তা থেকে আমরা বুঝতে পেরেছি, এটা আমাদের বিশেষভাবে করতে হবে, নজর দিয়ে করতে হবে। তারপরে রাস্তাঘাটের কথা উঠেছে। এটা ঠিক কথা, বিশেষ করে গুরুত্বপূর্ণ রাস্তাগুলি যদি আমরা ঠিক করতে না পারি, ১৪/১৫টি যে গ্রোথ সেন্টার করা হচ্ছে সেই সব জায়গায় রাস্তাগুলি যদি ঠিক না করতে পারি তাহলে আমাদের অসুবিধার মধ্যে পড়তে হবে। কাজেই এটার প্রতি আমাদের নজর আছে। আমরা আশা করছি যে আমাদের সীমিত অবস্থার মধ্যে দিয়ে এগুলিকে প্রাইওরিটি দিয়ে করতে হবে। তারপরে টেলিফোনের ব্যাপারে একটা কমিটি হয়েছিল ভি. পি. সিংয়ের সরকারের সময়ে। সেই কমিটিতে ফাইনান্স মিনিষ্টার ছিলেন, আরো অন্যান্য লোকজন ছিলেন, ওরা কতকগুলি রেকমেন্ড করেন। এটাও ঐ একই কথা—ইষ্টার্ন রিজিয়নে, পশ্চিমবাংলায়, বিহারে, অন্য জায়গায়, মহারাষ্ট্রের তুলনা করুন ওদের কত হাজার টেলিফোন লাইন আছে, আমাদের কতগুলি আছে, অন্যদের কতগুলি আছে, দিল্লীর কতগুলি আছে তাহলে বোঝা যাবে। এটাতেও আমরা ওদের সঙ্গে যোগাযোগ করছি। আমরা বলেছি আমাদের যেখানে শিল্প গড়ে তোলার সম্ভাবনা আছে সেই সব জায়গায়গুলি বাদ দেবেন না, টাকার অভাব এসব কথা বলবেন না। আমি দিল্লীতে যখন গিয়েছিলাম তখন সেক্রেটারীর সঙ্গে কথা বলেছি, তাকে বলেছি যে আমাদের টাকা-পয়সা কি দেবেন বলছেন টেলিফোনের জন্য, পাওয়ারের জন্য ইত্যাদি। যাই হোক, সেগুলি প্ল্যানিং কমিশন ঠিক করছেন, আমরা দেখবো কি হয়।

**[6.20—6.30 P.M.]**

আর মহারাষ্ট্রে যে এত ইনভেস্টমেন্ট হচ্ছে, মেজর একটা, একটা সেক্টার, কোন্‌টা? ও. এন. জি. সি তারা তেল বার করছে, তারপর দেখুন এই সব কখনও কখনও মনে হয় যে ওখান থেকে ইউ. পি.-তে কারও কোন কনস্টিটিউয়েন্সিতে দু হাজার কিলো মিটার পাইপ লাইন নিয়ে গেছে গ্যাসের, কারণ মহারাষ্ট্রে গ্যাস পাওয়া গেছে, ইউ. পি.-তে গ্যাস নেই। তাহলে আমাদের পশ্চিমবাংলায় আনছেন না কেন? আমরা কোন্ অপরাধটা করেছি? সেখানে তারা অনছেন। এই সব হচ্ছে, ঠিক ইকনমিক দিক থেকে সমস্ত বিচার করে এই সব হয় না। এর মধ্যে অনেক কিছু রাজনীতি চলে আসে। এটাকে একটু বন্ধ করতে হবে, তা নাহলে খুব অসুবিধা হচ্ছে। আর আমাদের এখানে ইঞ্জিনিয়াররা আমাকে বলছেন যে ও. এন. জি. সি. ঠিক মত কাজ করছে না। আমি যা বুঝেছি, যত নিচে যাওয়া দরকার, ড্রিলিং করা দরকার, তা তারা করছে না এখানে। আমি চিঠি

লিখলাম অনেক অনেক আগে, আমরা চিঠি তৈরী করছি যে আমরা লিখেবো, ও. এন. জি. সি. কেন এই রকম করছে এখানে? এবং সবাই বলছে, যারা এখানে এই সম্পর্কে জানেন, বিশেষজ্ঞরা, West Bengal is floating on oil, but not a drop of oil we get till now. এরা বলছেন, এটা ডিফেকটিভ, ঠিক ভাবে করা হচ্ছে না, এই কথা অনেক ইঞ্জিনিয়াররা বলছেন। বিশেষজ্ঞ, তারা বলছেন। তারাও ও. এন. জি. সি.-তে কাজ করেছেন। এইগুলো আমাদের সবাই এক সঙ্গে হয়ে দিল্লীকে বলতে হবে যে আমাদের বুঝিয়ে বলুন যে কেন এখানে হবে না। আমাদের একেবারে face of West Bengal will change. এমন কী আমাকে এখানে ভাবতে হচ্ছে যে বাংলাদেশ, ওদের সঙ্গে যদি আমাদের আরও ব্যবসা বাণিজ্য এই সব হয়, রাজনৈতিক সমস্যা না থাকে, ওদের গ্যাস বেরিয়েছে, ওদের যে কোম্পানী, সে এসে আমাকে বলছে যে বাংলাদেশকে বলেছি যে আপনারা টাকা কী করে শোধ দেবেন, ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকা India is your customer. আপনাদের কাস্টমার নয়। ওরা আমাকে ইলেকশনের আগে এসে বলেছিল। আমি বললাম দিল্লীতে যান, আমাকে একটা চিঠির কপি দিন, I shall take it up. আমাদের ইলেকশন আছে পরে দেখা যাবে। এটা আমাদের নিতে হবে, ওদের যে ফরেন মিনিষ্টার, তিনি আসছেন দিল্লীতে, আশা করি আমার সঙ্গে দেখা হবে, কালকেই হয়তো আমার সঙ্গে দেখা হবে। নুতন সরকারের নুতন ফরেন মিনিষ্টারকে বলবো যে এটা আমাদের সঙ্গে করুন। আমাদের কিছু গোলমাল, রাজনৈতিক এই সব আছে টাছে। সেই সব মিটে যাবে। কাজেই এটা একটা আমি বলছি যে পশ্চিমবাংলাকে এমন উন্নততর ব্যবস্থার মধ্যে নিয়ে যেতে পারবো; ত্রিপুরার গ্যাস আমাদের পক্ষে নিয়ে আসা সম্ভব নয়, আমি যতটা বিশেষজ্ঞদের কাছ থেকে শুনেছি, টি. ভি. এস. রুলস কোথা থেকে কী হবে, কারা বলছেন এটা হবে না। আর আমাদের গ্যাস কর্পোরেশন আছে ইণ্ডিয়া গর্ভণমেন্টের, তারাও করতে পারবে, প্রাইভেটরাও করতে পারেন, অনেকেই রাজী হবেন এটা করতে। কাজেই এই কথাগুলো আমাকে বলতে হলো। কারণ আপনারা পজিটিভ সাইডগুলো বা যেগুলো হলে আমাদের সকলের সুবিধা হবে, এই সব বললেন না। যদিও দু একজন বলেছেন, না, আপনারা করুন। যদি হয় তাহলে আপনাদের সঙ্গে সহযোগিতা করবো, এটা বলছেন। আগে করেন নি সহযোগিতা, এখন যদি করেন তাহলে খুব ভাল হবে, এই বিষয়ে কোন সন্দেহ নেই। আর আমার তেমন কিছু বলার নেই, তবে এখানে একজন সদস্য বলেছিলেন, এখানে নোট রয়েছে। সেটা হচ্ছে যে টেলিফোনের কথা বলেছেন যে বম্বেতে ৮ লক্ষ আছে, দিল্লীতে ৫.৪ লক্ষ আছে, কলকাতায় ৩.২ লাখ—এটাকে ইলেক্ট্রনিকসে কনভার্ট করার জন্য অনেক আগে যখন সল্ট লেকের ওটা হয়, তখন ইনঅগুরেশনে গিয়েছিলাম। ওরা বলেছিলেন, এটা ওদের পুরো আছে, পরে স্কীমটা ইলেক্ট্রনিক্স করার পরে বললেন আমাদের টাকা দিচ্ছে না। টাকা নেই, টাকার অসুবিধা হয়েছিল ঠিকই, কিন্তু এইগুলো আমাদের একটু দেখতে হবে। তা নাহলে এই বিদেশীরা, যারা বিশেষজ্ঞ আসতে চান, তারা প্রথমে একটু খোঁজ করেন, টেলিফোনটা পাওয়া যাবে কী না। আমাদেরও যারা শিল্পপতি তারাও সেই একই কথা বলেন। আর এখানে একটা অবান্তর প্রশ্ন বারেবারে করা হয়, সেটা হচ্ছে যে আপনি তো বিদেশে যান আবার যাচ্ছি, আপনারা শুনে আনন্দিত হবেন বিদেশে গিয়ে আপনি তো কাউকে আনতে পারলেন না, এবার নিয়ে আসবেন দু চারটে। আমি আপনাদের একবার বলেছি, আর একবার বলছি যে কোন এন. আর. আই. বা কোন এই রকম শিল্পপতিদের আমন্ত্রনে আমি যাইনি বিদেশে।

একবার আমাকে কেন্দ্রীয় কংগ্রেসী সরকারের পক্ষ থেকে চিঠি লিখে জানালেন, আপনি ওদের সঙ্গে কিছু করবেন না। এটা কেন্দ্রের কাজ। করেন ট্রেড, কমার্স ইত্যাদি কেন্দ্রের কাজ, আপনি কিছু করবেন না। এটা বলা হয়েছিল, তা আমি তো ওর জন্য যাই নি। আমাকে যাঁরা আমন্ত্রণ করে নিয়ে গিয়েছিলেন আমি তাঁদের সঙ্গে ঘোরাঘুরি করেছিলাম। কিন্তু ওঁরা আমি এসেছি জেনে সেখানে বাঙালী, অবাঙালী, নানা রকম আছেন, তাঁদের অনেক টাকা আছে, এটাও আমি বুঝেছিলাম—আমার কাছে এসে আমার সঙ্গে কথা বলেছিলেন। তাঁরা কেউ হয়ত দেশে ফিরতে চায়, কেউ ব্যক্তিগতভাবে ইনভেষ্ট করতে চায়। তাঁদের মধ্যে দু' চারজন

ইতিমধ্যেই আমেরিকা থেকে এসেছেন। আরো দু' চারজন কেউ বলল হসপিটাল করবে, কেউ অন্য কিছু করবে। এ রকম বলেছিল তা এবারে যখন এই যে সুযোগটা আমাদের কাছে এসেছে তখন আমার মনে হয় এই সুযোগের আমাদের সদ্ব্যবহার করা দরকার। এটাও একটা নতুন পরিস্থিতি এবং এটা না বলে আমি পারছি না যে, আমার এই যে বাইরে যাবার কথা এটাতে তো কেন্দ্রীয় সরকারের অনুমোদন দরকার, এবারে ওঁরা আমাকে দিল্লীতে ডেকে বললেন এবং আমার কাছে ওঁদের প্রতিনিধিও পাঠালেন, প্রধানমন্ত্রীও বললেন যে, আপনি যখন যাচ্ছেন তখন জার্মানিতে বা সুইডেন যদি যান তাহলে সেখানে আপনি এই কতগুলো টেকনোলজি ইত্যাদি—এই সবের জন্য যারা আমাদের সঙ্গে কোলাবরেট করবে তাদের সঙ্গে আপনি একটু কথা বলে আসবেন বা স্টুটগার্ডে যদি যান, ওদের কি সব একজিবিশন হচ্ছে সে সব আপনি দেখে আসবেন। এটা অবশ্য নতুন কথা। আমি বলেছি, ঠিক আছে, কিন্তু আমি এত ব্যস্ততার মধ্যে কোন্‌টা কি করতে পারব জানি না, তা আপনারা যদি আমাকে বিফ্রু করে দেন। ওঁরা বলেছেন, হ্যাঁ, করে দেব, ওখানকার ঠিকানা দিয়ে দেব। ঠিক আছে আমি খোঁজ নিয়ে দেখব। তা ছাড়া বিলেতে একটা এন. আর. আই অর্গানাইজেশন আছে। আমেরিকায় কোন অর্গানাইজেশন দেখি নি। বিলেতে একটা আছে। অনেক ধনী লোক ওখানে আছেন। তাঁরা একটা ব্যবস্থা করেছিলেন, আমার সঙ্গে তাঁদের আলোচনা হয়েছিল। এবারেও তাঁরা আমাকে খবর পাঠিয়েছেন যে, একদিন কয়েক ঘণ্টা তাঁরা আমার সঙ্গে আলোচনা করতে চান। তবে সেই হিসাবে তাঁদের আমন্ত্রণে আমি যাচ্ছি না, আমি বৃটিশ গভর্ণমেন্টের আমন্ত্রণে যাচ্ছি। তা সত্ত্বেও জুটের জন্য জুট কোম্পানী আমাকে লিখেছে যে, বিরাট মার্কেট ই. ই. সি-তে আসছে এবং সেখানে তারা সিন্থেটিক ঢুকতে দেবে না। কাজেই পিয়োর জুট, সেটা পাওয়া যায় পশ্চিমবাংলা এই বাংলাদেশে এবং সে জন্য আমরা আপনারা সঙ্গে আলোচনা করতে চাই। এই পসিবিলিটি আছে, এটা কি ভাবে ব্যবহার করতে পারি। আমরা স্বাগত জানিয়েছি, বলেছি, আমি যাচ্ছি, আপনাদের সঙ্গে একটা দিন আমার হাই কমিশনার ঠিক করে দেবেন। এখন আমাদের লেটেস্ট টেকনোলজি জানা দরকার। কোন্‌টা আমরা ব্যবহার করব, না করব সেটা আমাদের অবস্থার ওপর নির্ভর করে। প্রথমেই লোক ছাঁটাই করে দেবে, রোবট্ এনে তো আমরা কাজ করাতে পারব না। সে জন্য দুটোর সংমিশ্রণ করতে হবে। আর কেউ কেউ আবার জাপানের নাম করেছেন। তা জাপানের পথ কি আমরা ফলো করছি, তাদের পথ কি নিয়েছি? জাপানে তো কিছুই ছিল না।

**মিঃ স্পীকার ঃ** আমার মনে হচ্ছে নির্দিষ্ট সময়ের মধ্যে আলোচ্য ব্যয়-বরাদ্দের আলোচনা শেষ হবে না। সে জন্য আমি সভার অনুমতি নিয়ে আলোচনার সময় আরো আধ ঘণ্টা বাড়িয়ে দিচ্ছি। আশা করছি এতে কারো আপত্তি নেই।

(আলোচ্য ব্যয়-বরাদ্দের ওপর আলোচনার জন্য নির্দিষ্ট সময়েব সঙ্গে আরো আধ-ঘণ্টা সময় বৃদ্ধি করা হয়।)

**শ্রীজ্যোতি বসু ঃ** জাপান সব রকম ফরেন টেকনোলজি এনেছিল, কিন্তু এনে তারা বসে থাকে নি। আমাদের এখানে রিসার্চ হয় না, কিছু হয় না। ওরা সেগুলো এনে রিসার্চ ইত্যাদির মাধ্যমে উন্নতি ঘটিয়ে এখন আমেরিকাকেই চ্যালেঞ্জ করছে। ওদের টেকনোলজি অনেক ক্ষেত্রে আমেরিকার থেকে ভাল। এই জিনিস হয়েছে। তা আমাদের শিল্পপতিদের এবং সরকারকে আমি বলছি, প্ল্যানিং কমিশনকেও বলছি যে, রিসার্চ এ্যাণ্ড ডেভলপমেন্টের জন্য খরচ করুন, তা নাহলে আমরা চিরকাল ওদের ওপর নির্ভরশীল হয়ে থাকব নাকি? কোন আত্মমর্যাদাশীল দেশ সেভাবে থাকতে পারে? কাজেই জাপানের কথা যখন বললেন তখন এটা ভালই হ'ল, ঐ এ্যাসপেক্টটা আমাদেরও দেখতে হবে। ঐ তো আমাদের শ্রী ব্যানার্জী গিয়েছিলেন মিউনিকে, তা মিঃ ব্যানার্জী, আপনার বন্ধুরা জানেন তো যে, আপনি মিউনিকে গিয়েছেলেন? অম্বিকাবাবু এ সবে খুব ইন্টারেস্টেড। উনি গিয়েছিলেন, আমিও গিয়েছিলাম। 'সিমেন্স কোম্পানী'-তে গিয়ে দেখলাম এক জায়গায়

৮,০০০ ইঞ্জিনীয়ারিং রিসার্চ এ্যাণ্ড ডেভলপমেন্টের কাজ করছে। তবে ওদের কোন কারখানা সময়াভাবে আমার দেখা হয়নি। তা এসব দেখে তো আমাদের শিখতে হবে, না কি সব খুব সহজেই পাওয়া যাবে। ৪৮ থেকে ৫২ হয়ে গেল-আর সব লোক দলে দলে চলে এলো। ওখানে পিপল্ আর নট ওয়েটিং দি কিউ টু গো টু ইণ্ডিয়া। আর এটাই সমস্যা নয়, আরো অনেক সমস্যা আছে। এখানে স্ট্যাবেলিটি একটা বড় কথা। দুর্ভাগ্যবশত সেই স্ট্যাবিলিটি আমাদের নেই। সেইজন্য কেন্দ্রীয় সংখ্যালঘু কংগ্রেস সরকারকে আমি বলছি — সংখ্যাগরিষ্ঠতা থাকলেও আমি বলতাম যে, বিরোধীদের সঙ্গে আলোচনা করে — কোথাও একমত হব, কোথাও হব না — যতটা একমত হওয়া যায়, দেশের ভয়ঙ্কর অবস্থা, বিভিন্ন দিক দিয়ে দেশ ভাঙছে, সাম্প্রদায়িক শক্তি দেশ গ্রাস করে নিচ্ছে — অনেক ব্যাপারেই আমরা এক মত হতে পারি। কাজেই আমাদের এক দৃষ্টিভঙ্গী এবং আমি বলছি এই দৃষ্টিভঙ্গী নিয়ে আমাদের চলতে হবে।

[6.30 — 6.40]

তারপর চা-বাগানের করপোরেশন সম্বন্ধে বলেছেন। আমাদের করপোরেশন কয়েক বছর খারাপ করেছিল কিন্তু এখন ভাল করছে। এখন ৫টি আছে, আরো ২ দেখছি। অযোধ্যা হিলে এক্সপেরিমেন্ট করছে চা করা যায় কিনা। আমার কাছে নমুনা পাঠিয়েছিল একটা কোম্পানী, আমি কিছুই বুঝলাম না। ৭/৮ কাপ চা হয়, ৬ হাজার টাকা কিলো বিক্রি করছে, কি ব্যাপার বুঝলাম না। আমাদের করপোরেশনও পাঠালো, ১ হাজার ১০ টাকা কিলো, আমি অজ্ঞ, খেয়ে তারতম্য কিছুই বুঝলাম না। ডিফারেন্স, আই ডোন্ট ফাইণ্ড মাচ, এনিওয়ে। যারা ডিফারেন্স বোঝে তারা কেনে, নিশ্চয়ই কোয়ালিটি আছে তা না হলে কেন তারা কেনে। তবে একটা মার্কেটের উপর নির্ভর করলে চলবে না, আরো মার্কেট খুঁজতে হবে। যাইহোক, যতটা পারলাম জবাব দিলাম।

## (A) DEMAND NO. 24

The motions that the amount of the demand be reduced by Rs. 100/- were then put and lost

**The motion of Shri JYOTI BASU (moved on 30.7.91) that a sum of Rs. 9,29,80,000 be granted for expenditure under Demand No. 24, Major Head : "2058 — Stationery and Printing".**

(This is inclusive of a total sum of Rs. 4,64,94,000 already voted on account) was then put and agreed to.

## (B) DEMAND NO. 53

**The motion of Shri JYOTI BASU (moved on 30.7.91) that a sum of Rs. 11,59,92,000 be granted for expenditure under Demand No 53, Major Heads : "2407 — Plantations, 4407 — Capital Outlay on Plantations and 6407 — Loans for Plantations".**

(This is inclusive of a total sum of Rs. 5,80,16,000 already voted on account) was then put and agreed to.

## (C) DEMAND NO. 75

The motions that the amount of the demand be reduced by Rs. 100/- were then put and lost

**The motion of Shri JYOTI BASU (moved on 30.7.91) that a sum of Rs. 24,20,43,000 be granted for expenditure under Demand No. 75, Major Head : "2852 — Industries (Excluding Publie Undertakings and Closed and Sick Industries)".**

(This is inclusive of a total sum of Rs. 12,10,81,000 already voted on account)

## (D) DEMAND NO. 76

**The motion of Shri JYOTI BASU (moved on 30.7.91) that a sum of Rs. 1,15,90,000 be granted for expenditure under Demand No.76, Major Head : "2853 — Non-Ferrous Mining and Metallurgical Industries".**

(This is inclusive of a total sum of Rs. 58,14,000 already voted on account) was then put and agreed to.

## (E) DEMAND NO. 87

**The motion of Shri JYOTI BASU (moved on 30.7.91) that a sum of Rs. 1,97,00,000 be granted for expenditure under Demand No.87, Major Head : "5465 — Invertment in General Financial and Trading Institutions and 7465—Loans for General Financial and Trading Institutions".—Voted.**

(This is inclusive of a total sum of Rs. 98,67,000 already voted on account) was then put and agreed to.

## DEMAND NO. 88

**Mr. Speaker :** There is no cut motion on this Demand

**The motion of Shri JYOTI BASU (moved on 30.7.91) that a sum of Rs. 2,56,16,000 be granted for expenditure under Demand No. 88, Major Head : "3475 — Other General Economic Services."**

(This is inclusive of a total sum of Rs. 1,28,39,000 already voted on account) was then put and agreed to.

## DEMAND NO. 93

**Mr. Speaker :** There is nq cut motion on this Demand

**The motion of Shri JYOTI BASU (moved on 30.7.91) that a sum of Rs. 71,42,00,000 be granted for expenditure under Demand No. 93, Major Heads : "4856 — Capital Outlay on Petro-Chemical Industries (Excluding Public Undertakings), 4860 — Capital Outlay on Consumer Industries (Excluding Public Undertakisngs), 4885 — Other Capital Outlay on Industries and Minerals (Excluding Public Undertakings) and 6885 — Loans for other Industries and Minerals (Excluding Public Undertakisngs)"**

(This is inclusive of a total sum of Rs. 35,71,67,000 already voted on account) was then put and agreed to.

## DEMAND NO. 94

The motion of Shri Saugata Roy that the amount of the demand be reduced by Rs. 100/-

was then put and lost

**The motion of Shri JYOTI BASU (moved on 30.7.91) that a sum of Rs. 13,00,00,000 be granted for expenditure under Demand No. 94, Major Heads : "4859 — Capital Outlay on Telecommunication and Electronics Industries and 6859 — Loans for Telecommunication and Electronics Industries".**

(This is inclusive of a total sum of Rs. 6,50,34,000 already voted on account) was then put and agreed to.

## DEMAND NO. 95

**Mr. Speaker : There is no cut motion on this Demand.**

**The motions of Shri Jyoti Basu (moved on 30.7.91.) that a sum of Rs. 19,48,00,000 be granted for expenditure under Demand No. 95, Major Heads : "4860 — Capital Outlay on Consumer Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries), 6857 — Loans for Chemical and Pharmaceutical Industries (Excluding Public Undrtakings and Closed and sick Industries), and 6860 — Loans for Consumer Industries (Exclding Public Undertakings and Closed and Sick Industries)".**

(This is inclusive of a total sum of Rs.9,74,35,000 already voted on account) was then put and agreed to.

**DEMAND NO. 96**

**Mr. Speaker : There is no cut motion on this Demand.**

**The motion of Shri Jyoti Basu ( Moved on 30.7.91) That a sum of Rs. 13,36,00,000 be granted for expenditure under Demand No. 96, Major Heads: "6875 — Loans for Other Industries and 6885 — Loans for other Industries and Minerals (Excluding Closed and Sick Industries)".**

(This is inclusive of a total sum of Rs. 6,68,34,000 already voted on account) was then put and agreed to.

**DEMAND NO. 97**

**Mr. Speaker : There is no cut motion on this Demand.**

**The motion of Shri Jyoti Basu (moved on 30.7.91.) That a sum of Rs. 38,00,000, be granted for expenditure under Demand No. 97, Major Heads : "4885 — Other Capital Outlay on Industry and Minerals (Exculuding Public Undertakings and Closed and Sick Industries)"**

(This is inclusive of a total sum of Rs. 19,17,000 already voted on account) was then put and agreed to.

**DEMAND NO. 74**

The motion excepting Shri Gyan singh Sohan Pal (1), the other cut motions of Shri Saugat Roy (2), Tarun Adhikary (3-7) and Shri Subrata Mukherjee (8) that the amount of the Demand be reduced by Rs. 100/- were the put and lost.

**[ 6.40 — 6.50 P.M. ]**

The motion of Shri Gyan Singh Sohan Pal (1) that the amount of the demand be reduced by Rs. 100 was then put and a division taken with the following results :

# West Bengal Legislative Assembly

**Ayes 15**
**Noes 100.**

*Date 22-8-1991* *Division No. I.* **Abstentions I**

## NOES

Abdul Haque, Shri
Abu Ayes Mondal, Shri
Abul Basar, Shri
Anisur Rahaman, Shri
Bagdi, Shri Natabar
Bandyopadhyay, Shri Debobrata
Basu, Shri Bimal Kanti
Basu, Shri Jyoti
Basu, Shri Nihar Kumar
Bera, Shri Bishnupada
Bhattacharjee, Shri Buddhadeb
Biswas, Shri Benay Krishna
Biswas, Shri Chittaranjan
Biswas, Shri Kamalakshi
Bouri, Shri Angad
Bouri, Shri Haradhan
Chakraborty, Shrimati Tania
Choudhury, Shri Benoy Krishna
Chowdhry, Shri Biswanath
Chowdhury, Shri Sibendra Narayan
Chowdhury, Shri Subhendu
Dakua, Shri Dinesh Chandra
Das, Shri, Ananda Gopal
Das, Shri Atul Chandra
Das, Shri Jagadish Chandra
Das, Shri Paresh Nath
Das, Shri S. R
Das, Shri Trilochan
Das Gupta, Shri Asim Kumr
Deb, Shri Goutam
Dey, Shri Lakshmi Kanta
De, Shri Partha
Dhar, Shri Padmanidhi
Duley, Shri Krishnaprasad
Dutta, Dr. Gouripada
Ganguly Shri Bidyut
Gayen, Shri Nripen
Ghosh, Shrimati Chhaya
Ghosh, Shri Malin
Ghosh, Shri Sunil Kumar
Goswami. Shri Subhas
Hazra, Shri Haran
Hajra, Shri Sachindra Nath
Haldar, Shri Krishnadhan
Hembram, Shrimati Arati
Id. Mohammed, Shri
Idrish Mondal, Shri
Jahangir Karim, Shri Sk.
Jamadar, Shri Badal
Jana, Shri Manindra Nath
Kalimuddin Shams, Shri
Kar, Shri Nani
Mehta, Shri Nishikanta
Mahato, Shri Satya Ranjan
Majhi, Shri Nandadulal
Maji, Shri Pannalal
Maji, Shri Surendra Nath
Mamtaz Begum, Shrimati
Mondal, Shri Bhadreswar
Mondal, Shri Bhakti Bhusan
Mondal, Shri Biswanath
Mondal, Shri Dhiren
Mondal, Shri Kshiti Ranjan
Mondal, Shri Rabindra Nath
Mondal, Shri Raj Kumar
Manna, Shri Janmenjoy
Md. Mahamuddin, Shri
Mistry, Shri Bimal
Mitra, Shri Biswanath
Moiyta, Shri Birendra Kumar
Mostafa, Bin Quasem, Shri
Mukherjee, Shri Anil
Mukhopadhyay, Dr. Ambarish
Mukherjee, Shri Dipak
Mukherjee, Shri Manabendra
Mukherjee, Shri Narayan
Mukherjee, Shri Nirmal
Murmu, Shri, Sarkar
Paik, Shri Sunirmal
Pakhira, Shri Ratan Chandra
Pathak, Shri Patit Paban
Patra, Shri Amiya
Ray, Shri Achintya Krishna
Ray, Shri Dwijendra Nath
Roy, Shri Mrinal Kanti
Roy, Shri Sattik Kumar
Saha, Shri Kripa Sindhu
Sanyal, Shri Kripa Sindhu
Sarkar Shri Sisir Kamalandu (Murshidabad)
Sahis, Shrimati Bilasibala
Sen, Shri Sachin
Sen, Shri Sankar Kumar
Sen Gupta, Shri Prabir
Seth, Shri Lakshman Chandra
Shaw, Shri Prabin Kumar
Shaikh Khabiruddin Ahmed, Shri
Shrish Mohammad, Shri
Singh, Shri Lagon Deo
Sinha, Shri Prabodh Chandra
Sur, Shri Prasanta Kumar
Seyed Nawab Jane Meerza, Shri
Talukdar, Shri Pralay
Trikey, Shri Monohar
Toppo, Shri Salib
Touob ali, Shri

## AYES

## NOES

Banerjee, Shri Ambica
Bandyopadhayay, Shri Sudip
Bhunia, Dr Manas
Das, Shri Sailaja Kumar
Dey, Shri Ajoy
Goswami, Shri Arun Kumar
Gyan Singh Sohanpal, Shri
Kumari, Shri Narendra
Mitra, Srimati Sabitri
Moktar, Shri Nissar Tshering
Mudi, Shri Anil
Mukherjee, Shri Subrata
Nasiruddin Khan, Shri
Roy, Shri Sougata
Sinha, Shri Atish Chandra

## Abstentions

Sarkar, Shri Debprasad

The Ayes being 15, and Noes 100, the motion was lost.

The motion of Shri Patit Paban Pathak moved on 30th July, 1991 that a sum of Rs. 33,14,08,000 be granted for expenditure unedr Demand No. 74, Major Heads : " 2852—Industries ( Closed and Sick Industries), 4858 — Capital Outlay on Engineering Industries ( Closed and Sick Industries ), 4860 — Capital Outlay on consumer Industries ( Closed and Sick Industries ) 4875 — Capital Outlay on other Industries ( Closed and Sick Industries ), 6857 — Loans for Chemical and Pharmaceutical Industries ( Closed and Sick Industries ), 6858 — Loans for Engineering Industries ( Closed and Sick Industries ), 6860 — Loans for consumer Industries ( Closed and Sick Industries ).

( This is inclusive of a total sum of Rs. 16,58,21,000 already voted on account ) — was then put and agreed to.

## DEMAND NO. 92

The motion of Shri Patit Paban Pathak moved on 30th July 1991 that a sum of Rs. 41,30,00,000 be granted for expenditure under Demand No. 92, Major Heads : "4401— Capital outlay on Crop Husbandry ( Public Undertakings ) .4408— Capital Outlay on Food, Storage and warehousing ( Public Undertakungs ), 4857— Capital Outlay on Chemical and Pharmaceutical Industries ( Public Undertakings ). 4860— Capital Outlay on Consumer Industries ( Public Undertakings ), 6401—Loans for Crop Husbandry ( Public Undertakings ). 6857—Loans for Chemical and Pharmacautical Industries ( Public Undertaking ). 6858— Loans for Engineering Industries ( Public Undertakings ), and 6860— Loans for consumer Industries ( Public Undertakings )"

(This is inclusive of a sum of Rs. 20,66,20,000 already voted on account ) was then put and a division taken with the following results—

# West Bengal Legislative Assembly

**Ayes 105**

**Noes 14.**

*Date 22-8-1991* *Division No. 2.* **Abstentions I**

## NOES

Abdul Haque, Shri
Abu Ayes Mondal, Shri
Abul Basar, Shri
Anisur Rahaman, Shri
Bagdi, Shri Natabar
Bandyopadhyay, Shri Debobrata
Basu, Shri Bimal Kanti
Basu, Shri Jyoti
Basu, Shri Nihar Kumar
Bera, Shri Bishnupada
Bhattacharjee, Shri Buddhadeb
Biswas, Shri Benay Krishna
Biswas, Shri Chittaranjan
Biswas, Shri Kamalakshi
Bouri, Shri Angad
Bouri, Shri Haradhan
Chakraborty, Shrimati Tania
Choudhury, Shri Benoy Krishna
Chowdhry, Shri Biswanath
Chowdhury, Shri Sibendra Narayan
Chowdhury, Shri Subhendu
Dakua, Shri Dinesh Chandra
Das Shri, Ananda Gopal
Das, Shri Atul Chandra
Das, Shri Jagadish Chandra
Das, Shri Paresh Nath
Das, Shri S R
Das, Shri Trilochan
Das Gupta, Shri Asim Kumr
Deb, Shri Goutam
Dey, Shri Lakshmi Kanta
De, Shri Partha
Dhar, Shri Padmanidhi
Duley, Shri Krishnaprasad
Dutta, Dr. Gouripada
Ganguly Shri Bidyut
Gayen, Shri Nripen
Ghosh, Shrimati Chhaya
Ghosh, Shri Malin
Ghosh, Shri Sunil Kumar
Goswami, Shri Subhas
Hazra, Shri Haran
Hajra, Shri Sachindra Nath
Haldar, Shri Krishnadhan
Hembram, Shrimati Arati
Id. Mohammed, Shri
Idrish Mondal, Shri
Jahangir Karim, Shri Sk.
Jamadar, Shri Badal
Jana, Shri Manindra Nath
Kalimuddin Shams, Shri
Kar, Shri Nani
Mehta, Shri Nishikanta
Mahato, Shri Satya Ranjan
Majhi, Shri Nandadulal
Maji, Shri Pannalal
Maji, Shri Surendra Nath
Mamtaz Begum, Shrimati
Mondal, Shri Bhadreswar
Mondal, Shri Bhakti Bhusan
Mondal, Shri Biswanath
Mondal Shri Dhiren
Mondal, Shri Kshiti Ranjan
Mondal, Shri Rabindra Nath
Mondal Shri Raj Kumar
Manna Shri Janmenjoy
Md Mahamuddin, Shri
Mistry, Shri Bimal
Mitra, Shri Biswanath
Maitra, Shri Birendra Kumar
Mostafa, Bin Quasem, Shri
Mukherjee, Shri Anil
Mukhopadhyay, Dr Ambarish
Mukherjee, Shri Dipak
Mukherjee, Shri Manabendra
Mukherjee, Shri Narayan
Mukherjee, Shri Nirmal
Murmu, Shri Sarkar
Paik, Shri Sunirmal
Pakhira, Shri Ratan Chandra
Pathak, Shri Patit Paban
Patra, Shri Amiya
Ray, Shri Achintya Krishna
Ray, Shri Dwijendra Nath
Roy, Shri Mrinal Kanti
Roy, Shri Sattik Kumar
Saha, Shri Kripa Sindhu
Sanyal, Shri Kripa Sindhu
Sarkar Shri Sisir Kamalandu (Murshidabad)
Sahis, Shrimati Bilasibala
Sen, Shri Sachin
Sen, Shri Sankar Kumar
Sen Gupta, Shri Prabir
Seth, Shri Lakshman Chandra
Shaw, Shri Prabin Kumar
Shaikh Khabiruddin Ahmed, Shri
Shrish Mohammad, Shri
Singh, Shri Lagon Deo
Sinha, Shri Prabodh Chandra
Sur, Shri Prasanta Kumar
Seyed Nawab Jane Meerza, Shri
Talukdar, Shri Pralay
Trikey, Shri Monohar
Toppo Shri Salib
Touob ali, Shri

## AYES

Banerjee, Shri Ambica
Bandyopadhayay, Shri Sudip
Bhunia, Dr Manas
Das, Shri Sailaja Kumar
Dey, Shri Ajoy
Goswami, Shri Arun Kumar
Gyan Singh Sohanpal, Shri
Kumar, Shri Narendra
Mitra, Srimati Sabitri
Moktan, Shri Nima Tshering
Mudi, Shri Anil
Mukherjee, Shri Subrata
Nasiruddin Khan, Shri
Roy, Shri Sougata
Sinha, Shri Atish Chandra

## Abstentions

Sarkar, Shri Debenprasad

The Ayes being 105 & Noes 14, the motion was carried.

## Laying of the Twenty-ninth Annual Report of the Durgapur Project Ltd. for the year 1989-90

**Dr. Sankar Kumar Sen :** Sir. I beg to lay the twenty-ninth Annual Report of the Durgapur Project Ltd. For the year 1989-90, with a request to all hon'ble members to help us with advice and criticism.

## DEMAND NO. 64

**Mr. Speaker :** There is one cut motion to Demand no. 64. The cut motion is in order and taken as moved.

**Shri Saugata Ray :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100%

**শ্রী সুব্রত মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রথম ১৯৮৮ সালে গোর্খা হিল কাউনন্সিল হবার পর আমরা বিধানসভায় আলোচনা করার সুযোগ পেলাম। স্যার, আমি এই বরাদ্দের সাধারণ ভাবে বিরোধিতা করতাম না, কিন্তু হিল কাউনসিল হবার পর তারপর থেকে আজ পর্যন্ত সামগ্রিক অবস্থা দেখে মনে হয়েছে হিল কাউনন্সিলের বরাদ্দ আরো বেশী হওয়া দরকার।

**[6.50 — 7.00 P.M.]**

এতে মাত্র ৫০ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে। হিল কাউনসিলের যে সমস্ত কাজ হয় তাতে ৮ টি মৌজার জন্য মাত্র ৪৯ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে। এটাই যথেষ্ট নয়, এবং সেই কারণেই আমি বিরোধিতা করছি,কাটমোশানকে সমর্থন করছি। এখানে মাননীয় মুখ্যমন্ত্রী আছেন এবং বুদ্ধদেব বাবুও আছেন, ১৯৮৮ সালে হিল কাউন্সিল যখন তৈরী হয়েছিল তখন মাননীয় মুখ্যমন্ত্রী গোর্খা হিল কাউন্সিল বলে বিবৃতি দিয়েছিলেন। কিন্তু বুদ্ধদেব বাবু তার তথ্য বাজেটে বিবৃতি দিতে গিয়ে নেপালী ভাষাভাষি নেপালী পরিষদ ইত্যাদি এইসব কথা ব্যবহার করেছিলেন। একবার একথাও আপনাদের মুখে শুনেছিলাম যে নেপালী ভাষাকে এইটথ সিডিউলে দেওয়া হোক বলে আপনারা বলেছিলেন। সে যাই হোক, আমি আপনাদের বলতে চাই যে গোর্খাদের নেপালী বলাটা ঠিক নয়, নেপাল অন্য রাজ্য এবং সেখানকার লোকেরা নেপালী। এই গোর্খা পার্বত্য অঞ্চলে প্রতিদিন অনেক রক্তক্ষয় ঘটনা ঘটেছে। অনেক সাংবাদিক, সাহিত্যিক এবং কৃতিসন্তানদের দার্জিলিংয়ের গণ্ডগোলে মৃত্যু বরণ করতে হয়েছে। আপনাদের সরকারের তরফ থেকেও এবং রাজনৈতিক দলের পক্ষ থেকেও অনেকে মারা গেছেন। এতো রক্তক্ষয়ী আন্দোলনের পরেই গোর্খা পার্বত্য অঞ্চলের মানুষেরা হিল কাউন্সিল রচনা করেছিল। কিন্তু আপনারাই একদিন এই হিল কাউন্সিল যাতে রচনা না হতে পারে তারজন্য আপ্রাণ চেষ্টা করেছিলেন। মাননীয় বুদ্ধদেববাবু আমাকে যাদবপুর বিশ্ববিদ্যালয়ে একটি অনুষ্ঠানে জোর দিয়ে বলেছিলেন যে আমরা কলিজা দিয়ে দেবো তবুও হিল কাউন্সিল হতে দেবো না এবং সর্বশক্তি দিয়ে আমরা এটা রুখবো, আমরা ওদের কাছে আত্মসমর্পন করবো না। অথচ আপনারাই এককালে গোর্খা লীগদের নিয়ে ছিলেন এবং তাদের সঙ্গে মিলিত হয়ে মন্ত্রীসভা গঠন করেছিলেন। তাদেরকে আপনাদের সঙ্গে সংযুক্ত করেছিলেন। আর পরবর্তীকালে তাদের দাবীকে বিরোধিতা করেছেন। তবে আমি

একটা জিনিষ গোর্খা নেতাদের মনে করিয়ে দিতে চাই যে, পাহাড়ে যদি শান্তি না থাকে তাহলে ডেভোলাপমেন্ট হবে না। যদিও এখনো শান্তি এসেছে কিনা সন্দেহ আছে। আপনারা মাঝেমাঝেই বলেনি যে টাকাপয়সার হিসাব পাওয়া যাচ্ছে না। আপনারা যে টাকার হিসাব চান তা ওরা দিতে পারে না। অবশ্যি আপনারাও তো দিল্লী চাইলে টাকার হিসাব দিতে পারেননা। কিন্তু তবুও আমি মনে করবো এই হিল কাউন্সিলের জন্য আরো টাকার দরকার। একটা ভালো সুন্দর, সুস্থ এবং সায়েন্টিফিক প্রশাসন তৈরী করতে গেলে আপনাদের কিছু দায়িত্ব থেকে যাচ্ছে। কিভাবে টাকা দেওয়া হবে, কোথায় টাকা দেবেন এইসব ব্যাপারে নজর দেওয়ার জন্য আপনাদের একটা ফাইল ওপেন করার দরকার এবং ট্রেনিং দেওয়ার দরকার। তবে আমি বলবো যে টাকা বরাদ্দ করা হয়েছে সেটা সামান্যই। অবশ্যি এই ব্যাপারে আমি কেন্দ্রকেও দোষ দেবো কারণ কেন্দ্রও এখানে যে টাকা পাঠাচ্ছে সেই টাকার পরিমাণ বাড়াতে হবে। এবং সেক্ষেত্রে কেন্দ্রের থেকে তুলনামূলক ভাবে রাজ্য সরকার বেশী বরাদ্দ দিচ্ছেন। এই ব্যাপারে কেন্দ্রের সঙ্গে কথা বলে যাতে আরো বেশী টাকা বাড়ান যায় সেটা দেখতে হবে। আমি যে বিষয়ে উদ্বেগ প্রকাশ করেছি সেটা হচ্ছে যে, এর উপরে একটা দাবী এসেছে যে শুধু টাকা নয়, রাজনৈতিক ক্ষমতা আরো দিতে হবে। সেই বিষয়ে কিন্তু আমাদের একটু চিন্তা করার দরকার আছে। আজকে হিল কাউন্সিল রাজনৈতিক ক্ষমতা চাইবে, নেপাল বৃহত্তর নেপাল গড়ার দাবী জানিয়েছে, সিকিম থেকেও শ্লোগান উঠেছে, এতো ভয়ংকর ব্যাপার, আমি অতীতেও একথা বলেছি, এতো হতে পারে না। আজকে হিলের মানুষেরা শ্লোগান দিচ্ছে, এইভাবে তো একটা প্রশাসন চলতে পারে না। আজকে প্রশাসনের দিক থেকে দার্জিলিং জেলায় মাত্র ২ টি মৌজা প্লেন এরিয়াতে এবং আর বাকী ১০ টি মৌজা হিলের উপরে অবস্থিত। আজকে দার্জিলিংয়ে ডি. এমের অফিস থেকে আরম্ভ করে ডিস্ট্রিক্ট অফিস সব কিছু হিলের এরিয়াতে। ফলে প্লেন এরিয়ার লোকেরা ডিপ্রাইভড্ হচ্ছে। আমি মনে করি হিল কাউন্সিলের এই বিষয়ে ভাবার দরকার আছে। তারফলে আইন শৃঙ্খলা সব কিছু হিল এরিয়ার আওতায়। প্রশাসনের সব কাজকর্ম ওখানে হয়। আমি অতীতেও এই বিষয়ে বিধানসভায় বলেছিলাম এবং এখনো বলছি এই ব্যাপারে একটু আলোচনা করার দরকার আছে। আপনারা তো গত ১৪ বছর ধরে হিলের লোকেদের জন্য কিছুই করতে পারেন নি। আজকে তো আপনারা হিল কাউন্সিল করেছেন, কিন্তু ওই পার্বত্য অঞ্চলের লোকেদের জন্য আপনারা তো রাস্তাঘাট, খাবার জল বা অর্থনৈতিক সমস্যার কোন সমাধান করেন নি। সেটা যদি করতেন তাহলে এই কাউন্সিল গঠন করার দরকার হোত না। এখানে ১০ জন লোকের মধ্যে একজনের টি. বি., তারপরে এখানে কোন ভালো স্কুল নেই। যেসব স্কুল আছে তাতে হিলের লোকেরা পড়তে পারে না, অত্যন্ত ব্যয়সাপেক্ষ। ভালো খাবার আছে কিন্তু পার্বত্য এলাকার লোকদের কেনবার সাধ্য নেই। সুতরাং এইরকম বিমাতৃসুলভ মানবিকতাই তাদের ডিপ্রাইভড করছে। কিন্তু এইসব অসুবিধা সত্বেও আমি মনে করি হিল কাউন্সিল যে অর্থনৈতিক দাবী-দাওয়া যা চাইছে সেইদিকটা দেখা দরকার কিন্তু তারা আবার কিছু রাজনৈতিক অধিকারও তারসঙ্গে যুক্ত করেছে এবং সেই ক্ষেত্রেই এই বিষয়টা চিন্তা করার দরকার আছে। যাইহোক এই পার্বত্য অঞ্চলের লোকেরা যে বঞ্চিত হচ্ছে এই বিষয়টা একটু বিবেচনা করে দেখা দরকার এবং আমি মনে করি এই ব্যাপারে হিল কাউন্সিলকে ডেকে নিয়ে আলোচনা করুন, তাদের জন্য কি বন্দোবস্ত করা যায় দেখুন এবং আমি মনে করি যে সেটায় ৫০ টাকা কম, আপনার বাজেটের কোন জায়গায় ১ পারসেন্ট পর্যন্ত পৌচোচ্ছে না। অথচ হিল কাউন্সিল নিয়ে যেটা আমি বারে বারে বলছি, দার্জিলিং জেলায় ১৩ টি মৌজা এই হিল কাউন্সিলের মধ্যে পড়ে মাত্র ২ টি মৌজা প্লেনে পড়ে। মাত্র একটি জেলা সেটাও ডিপ্রাইভ হয়ে যাচ্ছে উন্নয়নের ক্ষেত্রে। তবুও আমি হিল কাউন্সিলের কর্মকর্তাদের সঙ্গে সব ব্যাপারে আমি একমত নই। তারা যে সমস্ত রাজনৈতিক দিক থেকে আন্দোলন করেছিলেন তার একটা এ্যাপ্রোচ ছিল সেইগুলি দূরে সরিয়ে রাখতে হবে, উন্নয়নমূলক ব্যাপারটাতো এলে আমরা সম্পূর্ণ সমর্থন করব। আমরা হিল কাউন্সিলের সঙ্গে একমত, আমরা আগে সরকারে ছিলাম, আমরা ৫ বছর ছিলাম, আপনারা ১৪ বছর আছেন, ৫ বছর আর

১৪ বছর অনেক তফাৎ। এবং ধারাবাহিক ভাবে ১৪ বছর আপনারা অনেক সুযোগ পেয়েছেন, হিলের জন্য আপনারা অনেক কিছু দিতে পারতেন। আজকে হিলের জন্য সিদ্ধার্থ শঙ্কর রায় যদি কিছু করতে না পারে তাহলে সিদ্ধার্থ শঙ্কর রায় এবং জ্যোতি বসুর মধ্যে ভোট নিন মানুষের কাছে, আপনারা ভোট পাবেন না, সিদ্ধার্থ শঙ্কর রায় ভোট পাবে। শুধু শুধু বক্তৃতা করে কেউ জনপ্রিয় হয়না, যেটুকু কাজ করার ছিল সেটুকু করেছে। ভাষার ব্যাপারে যেটুকু গণ্ডগোল ছিল সেটুকু তাদের আমলেও ছিল, আপনাদের আমলেও আছে। আপনারা সাপোর্ট করলেন, আমি মনে করি ভাষাকে অষ্টম সিডিউলের মধ্যে নিয়ে যাওয়া এটা সম্ভব নয়, এটা টেকনিক্যাল গ্রাউণ্ডে সম্ভব নয়। তাহলে প্রায় ২৫০ টি ভাষাকে নিয়ে যেতে হবে। এই দাবী কিন্তু সি. পি. এম.-রও, এটা আমি অন্ততঃ সঙ্গত নয় বলে মনে করি ভারতবর্ষের জাতীয় পর্যায়ের ব্যাপারে। কারণ জ্যোতিবাবু মাঝে মাঝেই বলেন জাতীয় এবং আন্তর্জার্তিক ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সঙ্গে তিনি একমত, কিন্তু কেন জানিনা তিনিও অষ্টম সিডিউল-র ব্যাপারে ওনার মন্ত্রী ছিলেন বোধহয় সেই সময় একজন গোর্খা লীগের লোক থাকে তখন থেকে এই সমস্ত জিনিষ চলছে। স্যার, আমি অনুরোধ করছি এই ব্যাপারে আর একটি যেটা অষ্টম সিডিউলে যেটা মূল টার্মস এ্যাণ্ড কণ্ডিশানের ভিত্তিতে আলাপ আলোচনার ভিত্তিতে যে হিল কাউন্সিল তৈরী হয়েছিল তার এখানে উপস্থিত পরিবর্তন হয়েছে। এই ৮ টি ছাড়াও আরো ২।৪ টি সংযোজন করার দরকার আছে, তাহলেই কিন্তু সর্বাঙ্গীন হবে। এইজন্য যদি দরকার হয় তাহলে একটা অল পার্টি কমিটি করে দিতে পারেন। এখানে তো হিল কাউন্সিলের ২।৪ জন সমর্থক ওদের এসেছেন তাদের নিয়ে একটা কমিটি করে এই ৮ টার মধ্যে যুগযুগ ধরে সীমাবদ্ধ থাকতে পারেনি। ৮৮ সালে যে পরিস্থিতি ছিল রাজনৈতিক এবং আর্থিক যে দাবীর ভিত্তিতে হয়েছিল আজ তার পরিবর্তন হয়েছে এবং সেই পরিবর্তিত পরিস্থিতিকে সামনে রেখে আমি মনে করি যে ৮ টা না রেখে আরো কয়েকটি সংযোজন করলে ওখানকার মানুষের অনেক বেশী সুবিধা হবে। এবং এর সঙ্গে আমি মনে করি ট্রান্সপোর্ট হেলথ এবং রোডসের মধ্যে আরো বেশী করে টাকা দেওয়া দরকার। আর ট্যুরিজিমের ব্যাপারে এবারেও আমি দেখলাম ট্যুরিজিমের আলোচনার সময় আমি কেবল ভেবেছিলাম যে যথার্থ্য ভাবে কিন্তু প্রচার হচ্ছে না। অথচ আমাদের পশ্চিমবঙ্গের মধ্যে সবচেয়ে বেশী ট্যুরিজিম হিসাবে দার্জিলিংকে দেখি। দীঘা অলরেডি শেষ হয়ে গিয়েছে। দীঘাকে আর সেইরকম ভাবে দেখা হয়না। আবার শুনলাম ওখানে জলটা খারাপ হয়ে গেছে। এখন দার্জিলিং-য়ে লোকের আকর্ষণ বেশী। অথচ সেই দার্জিলিং-র ব্যাপারে সেই রকম প্রচার নেই। সেই ব্যবস্থাও নেই, সেই ভাবে লোকের কাছে ভারতবর্ষের মানুষের কাছে তুলে ধরা হয়নি। এবং ডোমেস্টিক লোকেরা যাতে যেতে পারে তাদের সেই ভাবে থাকার ব্যবস্থা করা হয়নি। যার মূল আকর্ষণ ট্যুরিজিম সেই মূল জায়গাটা কিন্তু আমরা এখনও বঞ্চিত করে রেখেছি। এলাকার মানুষের জন্য এবং এলাকার বাইরের মানুষের জন্য এই রকম করতে হবে বলে আমি মনে করি। এবং এর জন্য যদি স্পেশ্যাল কোন ব্যয় হিল কাউন্সিলের জন্য দিতে পারতেন হয় ট্যুরিজিম ডিপার্টমেন্টের মধ্যে একটা সেপারেট ওয়েতে কিংবা হিল কাউন্সিলের মধ্যে একটা ব্যবস্থা করে বেশী টাকা দিয়ে দিলে ভাল হয়। আমি মনে করি রাজনৈতিক দৃষ্টিভঙ্গী নয়, হিল কাউন্সিলকে একটা ডেভলাপমেন্ট ওরিয়েন্টেড দৃষ্টিভঙ্গীতে দেখে এর বিচার করবেন।

**[ 7.00 — 7.10 P.M.]**

**Shri Narendra Kumai :** Mr. Speaker Sir, going through the Budget of Hill Council we have found out that one thing is being missed at the very beginning. I read the line. "In 1988 significant development took place with the formation of Darjeeling Gorkha Hill Council. I would like to point out that not only Darjeeling Gorkha Hill Council but also in the accord and the settlement it has been mentioned about autonomy. But we

do not find autonomy there. There is no clear-cut mention in the Budget. For transferred departments autonomy should be there and the money should not go schemewise but but it should go departmentwise and that should be the best practice. Now Section 24 of the DGHC Act shows that the power of the Darjeeling Gorkha Hill Council and that of 19 departments all together are handed over to the Hill Council but till now full power has not been given. I would like to quote the letter of Shri Subhas Ghising, Chairman of DGHC Which he wrote in response to the letter written by the Hon'ble Chief Minister dated 8th July. Now, the question of utilization certificate is coming up. For autonomous body instead of utilization certificate the Government or the Chief Minster has been asking for net grant statement. Now, regarding this utilization I would like to say another thing. If utilization was to be sound, infrastructure was to be given adequately in right time the matter would be otherwise. I would like to point out the letter D.O. No. 1035 XX-1/LK/DGHC dated 12th August, 1991 regarding the infrastructure in which the Chairman has pointed out that in the engineering side there is no chief, Additional Chief or even Superintending Engineer at present. So, no infrastructure of bureaucrats, no planning, no design, no survey, no architect and no electrical wings are there. The officers are posted without adequate back-up staff. Sir, for instance, till today there is no post of driver for DGHC. These posts have not been sanctioned. Then how the Department would be able to set up all the budgets in due course without infrastructure ? There is no adequate bureaucratic structure. Then Sir, regarding the transfer of power to differenrt departments comes. From the letter of DGHC Chairman it is quite clear that the departments are not properly handed over. Now Sir, I read the relevant lines. The State Government is concerned regarding handing over of different departments and offices. It is evident from the fact that primary health centre at Coolbazar is now falling though there is power for development under the provision 24 of the DGHC Act. Here under No. 5 what power is given to public Health and Sanitation, Hospitals and dispensaries ? Now Sir, even primary health centre at Bijonbari is not transferred to Darjeeling Gorkha Hill Council and till now the hospitals at Darjeeling, Kalimpong and Kurseong are not handed over. So, it appears that the power which is given by the Act is not properly being given to the Hill Council — it is injustice. So, the accord seems to be meaningless to us.

Sir, my next submission is with regard to the Tourism Department. The

Tourism Department is given to the Hill Council according to the Act, but the requisite number of staff has not been handed over to the Councul. Now, Sir, come to the Forest Department. Only the resume forests are given to the Council. If you see the relevant lines of the Chairman's letter you will find What is happening there. Only one Range Officer and two forest guards are being given for the resume forest. It is a wonderful thing. Sir, regarding budget itself, I find that there is desparity and the Chairman of the D. G. H. C. has mentioned about it in the opening lines of his letter. He stated,"Actual receipt planned fund by the D.G.H.C. in the year 1989-90 was Rs. 29.60 including Rs. 18.75 croes of Special Central Assistance and Rs. 4.86 crores on account of Centrally Sponsored Scheme. It is presumed that the figure of Rs. 41.25 crores quoted in your letter either includes non-planned assistance or included funds allotted to the various non-transferred departments directly about which the DGHC has neither any record nor any means of finding out whether this fund is actually allotted/spent in DGHC areas." So, it appears in the public eyes that we have not been able to utilise the fund allotted for the welfare of the people properly. This blame comes to the Chairman of the DGHC. Sir, the defect is lying in the infrastructure i. e. , in the staffing pattern — adequate number of staff is not being given to the Council till now. Next, in the case of Primary Education, Secondary Education and Higher Secondary Education — no executive power is given to the Council. Sir, here I would like to quote sec. 24 of the Act, "Subject to the provisions of this Act. and any other law for the time being in force and any general or special direction of the Government, the General Council shall have executive power in the hill areas in relation to 19 powers. " But no executive power is given. Even the appointement of teachers is to be approved by the Government of West Bengal. Hon'ble Chief Minuster is aware of this fact. So let me know Where the ececutive power is given to the Hill Council. If it does not have such power, how can it issue appointment letters. So in primary, secondary and higher secondary stages — the posts which are lying vacant cannot be filled up till now. The schools — I mean some of the schools of both the rural areas and town areas of the Darjeeling district are affected by this problem severely. Sir, regarding tourism, I would again say that Darjeeling is better known as a tourist spot. The Hill council is trying its best to make Darjeelıng the 'Queen of Hills'. Sir, tourism is under the purview of the Hill Council and inspite of its best efforts significant achievements have not been made by the Council to make

Darjeeling the 'Queen of Hills'. Tourism has got everything — but it is handicaped. Tourism Department is within the the Council with only one Assistant Director, but no staff is being handed over to the Council. So, it has become very difficult to run the Department by the Council itself. I would like to point out that the Government is almost aware of this matter. It is not the defect of the D. G. H. C. it is the defect of the budget and the defect is also lying with the point of transferring of power to the Council. Taking the settlement of Gorkha Liberation movement into account, Sir, one cultural aspect is Yet to be shown and implemented, i. e., inclusion of Gorkha language in the 8th Schedule of the Constitution. The Government of India clearly states that it cannot include more language in the 8th Schedule. But regarding Gorkha language this has to be done. So we would like to point out that since the question of taking up of any more languages was clearly being taken up in the 8th Schedule the settlement of Gorkha languages is required and should be shown in the 8th Schedule of the constitution of India. We would like to point out that this language Act of 1961 of West Bengal Government Should properly be amended to include Gorkha language instead of Nepail because there is no question of Nepali language coming in as it was not even mentioned in the Accord.

Sir, regarding power Department I would like to point out that in the rural areas of the districts electrification has not been done properly. There are two types of projects — micro project and mini project. The portion of micro projects has been given to the Council, though till now there is no provision of micro hydal project. Only one project, i. e. , Ramam Hydal Project was taken up long before and that is also not being properly cared.

Sir, further I would like to point out that this delay in transferring departments is causing enormous trouble not only to the Council itself but also to the people. A lay man does not know which are the non-transfereed departments and which are the transferred departments and the blaming is naturally coming on the council. So, I would request the Government to show clearly Which are the transferred departments and how much fund is allotted for those departments. The Non-transferred departments should also be properly looked into.

Regareing other issues of the Budget Speech, I would say that in the developmental programmes there are a heavy backlogs since indepen-

dence. Darjeeling district particularly the town areas has become over conjested. There is no vacant land. The presssure on land is coming up.

There is a presssure of land in Darjeeling Gorkha Hill Council. Setting apart the reserved forest, there is a shortage of land for the purpose of agriculture or grazing or for residential or for non-agricultural purposes or for something like that. For allotment of land no specific power is being given to us so as to do some developmental work at our own and for that also we will have to go to the State Government.The question of autonomy is then very meaningless to the Council. So I would like to point out that more power should be immediately handed over to those departments concerned without any delay so that our Council can run smoothly. Otherwise, the meaning of the word ' Darjeeling Gorkha Hill Council ' will be meaningless and frustration may come to the people especially, to the Gorkhas who hae struggled for the indpendence of the country and who have shown integrity to the nation. Sir, with these words I oppose the Budget and ask for more fund for the development of Darjeeling Gorkha Hill Council. Thank you.

**শ্রী মানবেন্দ্র মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয় ছিল, হিল এ্যাফেয়ার্স ডিপার্টমেন্টের যে ব্যয়বরাদ্দ আজ সভায় উস্থাপিত হয়েছে তা সমর্থন করে এবং কাটমোশানের বিরোধিতা করে আমি কয়েকটি কথা বলব। আমি প্রথমেই প্রধান বিরোধীদল কংগ্রেস (আই)-এর কাছে এই আবেদন রাখবো যে এই বাজেটের আপনারা বিরৌধিতা করবেন না। কারণ যে বিষয় নিয়ে আজকে বাজেট রচিত হয়েছে, যে রাজনৈতিক মর্মবস্তুর উপর দাঁড়িয়ে এই বাজেট রচিত হয়েছে সেই রাজনৈতিক মর্মবস্তু ধরে রাখবার প্রশ্নে কংগ্রেস দলের কিছু নৈতিক দায়িত্ব আছে। কারণ গোটা দেশেই যখন বিচ্ছিন্নতাবাদের বিপদ বাড়ছে এবং বিভিন্ন জাতিস্বত্ত্বাগুলি নিজেদের অধিকারের প্রশ্নে অস্থির হয়ে উঠেছে এবং যখন এটা ভারতবর্ষের সীমানা ছাড়িয়ে একটা আন্তজাতিক এ্যাফেয়ার্স হয়ে দাঁড়িয়েছে তখন পশ্চিমবাংলার মাটিতে আরো কিছু ঘটনার মত এমন একটা পরীক্ষা-নিরীক্ষার মধ্যে দিয়ে আমরা যাচ্ছি যে পরীক্ষা-নিরীক্ষার সাফল্যের উপর অনেকটা নির্ভর করছে গোটা ভারতবর্ষের এবং কোন কোন ক্ষেত্রে সম্ভবতঃ গোটা পৃথিবীকে আমরা পথ দেখাতে পারবো কিনা। যে দার্জিলিং গোর্খা হিল কাউন্সিল গঠন করা হয়েছে এর পেছেনে তৎকালীন প্রধানমন্ত্রী রাজীব গান্ধীর ভূমিকা নিঃসন্দেহে ছিল। কেন্দ্রীয় সরকারের সঙ্গে ঐক্যমত্বের ভিত্তিতে এটা তৈরি হয়েছে। কাজেই এই বিচ্ছিন্নতাবাদের বিপদ বাড়ার মুখে দাঁড়িয়ে এই পরীক্ষাটা যাতে সফল হয় সেটা দেখতে হবে! এর দায়িত্ব জি. এন. এল. এফের কাছ থেকে আমরা আশা না করলেও জাতীয় কংগ্রেস দলের কাছ থেকে আমরা আশা করি। ওদের কাছে আমার বক্তব্য-যারা জি. এন. এল. এফের প্রতিনিধি হয়ে এসেছেন, যে হিল কাউন্সিল গঠিত হয়েছে — এটা গোটা পশ্চিমবাংলার মানুষের ইচ্ছার প্রতীক। আমরা, গোটা পশ্চিমবাংলার মানুষরা চাই পাহাড়ে যারা থাকেন এবং যারা পাহাড়ে থাকেন না — আমরা সবাই চাই যে এই হিল কাউন্সিল টিকে থাকুক। এই হিল কাউন্সিল এই ধরণের সমস্যার সমাধানের ক্ষেত্রে একটা উজ্জ্বল দৃষ্টান্ত হয়ে টিকে থাকুক। কাজেই সামগ্রিকভাবেই রাজ্যসরকারের বাজেটের মধ্যে যে দৃষ্টিভঙ্গী প্রতিফলিত হয়েছে তা দলমতনির্বিশেষে গোটা পশ্চিমবঙ্গের মানুষের এই ঐক্যমত্বের ভিত্তিতে যে আমরা চাই, যে দার্জিলিং-এর মানুষ এই অটোনমির

ভিত্তিতে হিল কাউন্সিলের যে অধিকার পেয়েছেন তা টিকিয়ে রাখুন। এ নিয়ে আমরাই ১৯৪৮ সাল থেকে লড়াই করছি। কংগ্রেস দল বিরোধিতা করেছে। আপনারাও প্রথেমে আলাদা রাষ্ট্র এবং পরে চাপের মুখে পড়ে আলাদা রজ্যের শ্লোগান নিয়ে লড়াই করেছেন।

**[7.20—7.30 P.M.]**

১৯৪৮ সালে পঃ বঙ্গের ভিতরে দার্জিলিংয়ের অটোনমির জন্য আমরা লড়াই করেছি। এর জন্য অবশ্য আমরা বাড়তি কৃতিত্বের দাবী করছি না। কমিউনিষ্ট পার্টির যে প্রস্তাব ছিল তাতে অবশেষে দার্জিলিংয়ে শান্তি এনেছে। এর জন্যও আমরা কোন বাড়তি কৃতিত্বের দাবী করছি না। কিন্তু আপনাদের কাছে আমার অনুরোধ যে ব্যবস্থাটা আমরা আলোচনার মাধ্যমে নিয়ে এসেছিলাম সেটাকে টিকিয়ে রাখবার জন্য এই সরকারের দায়িত্ব আছে। কিছু সমস্যার কথা বলেছেন। চেঞ্জ অব পাওয়ারের সময়ে ২/১ টা টেকনিক্যাল সমস্যা থাকবে। এক্ষেত্রে নরেন্দ্রকুমার, আপনাকে অনুরোধ করবো যে ওভার ষ্টেটমেন্ট করবেন না, এতে আমাদের দার্জিলিং পাহাড়ের ক্ষতি হবে। কিছু সমস্যা আছে এক্ষেত্রে রাজ্য সরকারের ভূমিকা পজেটিভ, আলাপআলোচনা করে মিটিয়ে নিন। একটা জিনিষ প্রকৃত ভাবে আপনাদের বোঝা দরকার যে দার্জিলিং পাহাড়ের উন্নয়ণের জন্য যে রকম আপনারা চিন্তিত, আমরাও সমান ভাবে চিন্তিত। একটা অঞ্চলে ডেভলপমেন্টে দুটো এসেনসিয়াল কনডিশান আছে। একটা হচ্ছে পিস, আর একটা হচ্ছে ডেমোক্রাসি আপনাদের দায়িত্ব নিতে হবে। যেহেতু আপনারা ওখানে দার্জিলিং হিল কাউন্সিল চালান, দাজিলিংয়ের পাহাড়ের পিস যদি না থাকে তাহলে বেসিক দায়িত্ব হবে আপনাদের এবং এটা জানবেন যে দার্জিলিংয়ে পাহাড়ের পিস না এনে কখনও ডেভলপমেন্ট করতে পারবেন না। দ্বিতীয় বিষয়টা হচ্ছে ডেমোক্রাসি। আপনাদের অতীতে কোন সংস্থা চালান নি, এখন সংস্থা চালাচ্ছেন। যে রকম আপনারা আমাদের সমালোচনা করলেন সেই রকম ভাবে আপনাদের প্রতিপক্ষ দার্জিলিংয়ের পাহাড়ের দাঁড়িয়ে আপনাদের সমালোচনা করবে এবং সেটা আপনাদের শুনতে হবে। মাইকে দাঁড়িতে যদি উত্তর দিতে পারেন তাহলে উত্তর দেবেন। কিন্তু হাতে কুকরি নিয়ে রাত্রিবেলা তার ঘরে আগুন জ্বালাতে যাবেন, এটা পদ্ধতি নয়। সমালোচনা করলে ঘরে আগুন লাগাবো, এটা কোন পদ্ধতি নয়। এতে দার্জিলিং পাহাড়ে আপনাদের ডেভেলপমেন্ট হবে না। আসলে যে জায়গায় সমস্যা হচ্ছে সেটা হচ্ছে হিল কাউন্সিল আপনারা চালাতে পারছেন না। ইউ[illegible]ান সার্টিফিকেট দিতে পারেন নি। টাকার প্রশ্নে আমরা মনে করছি না যে এতে খুব কেটা ভয়ঙ্কর অন্যায় হয়ে গেছে। আপনাদের অভিজ্ঞতা নেই, শিখে নিন। রাজ্য সরকারের কাছে এসে জেনে নিন যে কি করে ভাল ভাবে হিল কাউন্সিল চালাতে হয়। কিন্তু সমালোচনা হলে আপনারা মনে করছেন যে প্রতিপক্ষকে ফিজিক্যালি এনিহিলেট করিয়ে দেওটাই রাস্তা। আপনাদের কিছু করার নেই, এটাই ডেমোক্রাসি। ১৯৮৭ সালে আমরা, লেফটফ্রন্ট ২০ হাজার ভোট পেয়েছিলাম। ১৯৮৯ সালে সেটা ৫৩ হাজারে উঠেছে এবং ১৯৯১ সালে আমরা ১ লক্ষ ২৩ হাজারে উঠেছি। আপনাকেও প্রস্তুত থাকতে হবে। গনতান্ত্রিক ভাবে যদি মানুষ আপনার প্রতিপক্ষকে সমর্থন করে তাহলে রাত্রিবেলায় তার ঘরের চালে আগুন লাগালে দার্জিলিংয়ের ডেভলপমেন্ট হবে না। তাকে সুযোগ পেলে কুকরি দিয়ে গলাটা নামিয়ে দিলে দার্জিলিংয়ের ডেভলপমেন্ট হবে না। আপনারা হিল কাউন্সিল চালাচ্ছেন, অনেক বেশী দায়িত্বপূর্ণ ভূমিকা আপনাদের। এই যে আইনের বইটা নিয়ে এতক্ষণ কথা বললেন, এই বিলটা দেখুন। ওভার ষ্টেপ করবেন না, নিজেদের অধিকারের উপরে একটা নুতন ব্যবস্থা চলছে। গত পরশু আপনাদের এই একজিকিউটিভ হিল কাউন্সিল সিদ্ধান্ত নিলেন যে গোর্খালী ল্যাঙ্গুয়েজ হচ্ছে ফর্ম্যাল ল্যাঙ্গুয়েজ। এই এ্যাক্টের ৬৩ নং ধারাটা পড়েছেন যা ওয়েষ্ট বেঙ্গল লেজিসলেটিভ থেকে নেওয়া ? একটা আইন পাল্টে কোন ব্যবস্থা করতে পারলেন না। অথচ একটা অসাংবিধানিক সিদ্ধান্ত নিয়েছেন। আমি মুখ্যমন্ত্রীর কাছে জানতে চাইবো যে এই সম্পর্কে রাজ্যসরকারের ভূমিকা কি? কেন এই সংঘর্ষের

রাস্তায় যাচ্ছেন? যে অধিকার দেওয়া হয়নি, পশ্চিমবাংলার মানুষ যে অধিকার দেয়নি সেই অধিকার কেন দিতে চাচ্ছেন? গোর্খালী ল্যাঙ্গুয়েজ আজকে বড় প্রশ্ন নয়। কারণ এটা ঠিক করবার আপনি কে? দার্জিলিংয়ের পাহাড়ে ৪ লক্ষ মাত্র নেপালী ভাষাভাষির লোক থাকে, আর গোটা ভারতবর্ষে থাকে ১৬ লক্ষ মানুষ। ইউ আর অনলি ২৫ পারসেন্ট। ভারতবর্ষের নেপালীরা কোন ভাষায় কথা বলবে সেটা আপনি ঠিক করবার কে? হু ইজ সুভাষ ঘিসিং টু ডিসাইড ইট? এই ধরণের কোন গোর্খালী ল্যাঙ্গুয়েজকে আমরা স্বীকার করবো না। নরেন্দ্র কুমার, আপনাকে হাত জোড় করে বলছি, সুভাষ ঘিসিংয়ের থেকে আমরা সুনিতী কুমার চট্টোপাধ্যায়ের মতামতকে বেশী গুরুত্ব দেব। সাহিত্য পরিষদের মতামতকে অনেক বেশী গুরুত্ব দেব। একটা ইন্দো-এরিয়ান ল্যাঙ্গুয়েজ যেটা লেখা হয়েছে দেবনাগরিক স্ক্রিপ্টে, আপনি ডিম্যান্ড করলেই তো আপনার কথা মেনে নিতে পারিনা যে গোর্খালী হচ্ছে আপনাদের ল্যাঙ্গুয়েজ। এটা লোকাল ডায়েলেক্ট, এটা কখনও আলাদা ল্যাঙ্গুয়েজ হতে পারেনা। এটা বুঝবার চেষ্টা করুন। আসল কথা হচ্ছে যে মুহূর্তে আপনাদের সমর্থন কমছে সেখানে পুরানো জাতীয়তাবাদের সুড়সুড়ি দেওয়া ছাড়া আপনাদের আর কোন উপায় নেই। সুভাষ ঘিসিং মহাশয়কে একটু পরামর্শ দেবেন। ঐ অখন্ড নেপালে ৬০ দশকে এগুলি ভাল ভাবে চলতো। কিন্তু ৩০ দশক পরে এই পুরানো জিনিস চলেনা। আর বৃহত্তর নেপালের বিষয় নিয়ে আপনারা বক্তৃতা করছেন। একটা কথার জবাব দিতে পারবেন? ১৯৮৩ সালে নেপালের রাজার কাছে সুভাষ ঘিসিং চিঠি লিখেছিলেন কেন যে ভারতবর্ষের মধ্যে আমরা দ্বিতীয় শ্রেণীর নাগরিক, হিন্দুস্থানে আমরা পরাধীন, আপনি ইন্টারভিন করুন। লেখেন নি সুভাষ ঘিসিং নেপালের রাজার কাছে চিঠি? যে চীনের দিকে অঙুল দেখাচ্ছেন, নেপালের রাজার কাছে চিঠির কপি কেন চীনের প্রাইম মিনিষ্টারের কাছে পাঠালেন? কাজেই সমর্থন আপনাদের কমে যাচ্ছে দেখে এই সব জাতীয়তাবাদী শ্লোগানের সুড়সুড়ি দিচ্ছেন। হবে না, এতে দার্জিলিং এর উন্নতি হবে না। আপনারা রাজ্য সরকারের সহায়তায় এইগুলো গড়ে তুলুন। আর সুব্রত বাবুকে শুধু জিজ্ঞাসা করবো এই শিডিউলের বিরোধিতা করলে — আমি ঠিক জানি না ১৯৭২ সালে সল্টলেকে আপনাদের যখন অধিবেশন চলছিল কংগ্রেসের, ইন্দিরা গান্ধীর কাছে একটা ডেপুটেশন গিয়েছিল, আপনি তখন ছোট ধরণের নেতা, অত পাত্তা পাননি, আপনার দলের সিনিয়াররা কেউ ছিলেন, যেখানে গিয়ে কংগ্রেস আই এর পক্ষ থেকে দাবী করেছিল, পি. সি. সি. আই এর পক্ষ থেকে দাবী করেছিল, ইন্দিরা গান্ধীর কাছে ডেপুটেশন দিয়েছিলেন যে নেপালী ল্যাঙ্গুয়েজকে এইট্থ শিডিউলের অর্ন্তভূক্ত করা হোক। ১৮ বছর পার হয়ে গেছে। কিন্তু আপনার নেতারা শ্রমতী ইন্দিরা গান্ধীর কাছে গিয়েছিলেন এবং নীতিগত ভাবে শ্রমতী গান্ধী আপনাদের দাবী মেনে নিয়েছিলেন। আজকে জি. এন. এল. এফ. এর ভোট পাবেন বলে এই সব নীতি হীনতার কথা কেন বলছেন? আপনার কাছে শেষ একটাই পরামর্শ, সব কথা বলবেন, কিন্তু সিদ্ধার্থ রায় বেশী ভোট পাবেন এই সব কথা বলবেন না, লোকে হাসবে। দার্জিলিং পাহাড়ে তেরঙ্গা পতাকা তোলার লোক নেই, গুটিয়ে গেছে, জি. এন. এল. এফ.-র মিশে গেছে। কাজেই বক্তৃতা দেবেন না। এই [illegible] বিরোধিতা করে, বাজেট প্রস্তাবকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Jyoti Basu :** Mr. Speaker, Sir, I am opposing the cut motions and speaking in support of my Budget. First of all, I would like to recall that when the movement of the GNLf started, their objective was to separate the hill areas of Darjeeling from West Bengal. We had opposed it and I think later on almost all parties in West Bengal opposed it, and I came to an undrstanding with the then Prime Minister Rajiv Gandhi that there can be no question of separation. Only thing we should do and we welcome — because we have been fighting for that autonomy for the hill areas of

Darjeeling within West Bengal, and to fulfill this objective many people gave their lives because they did not want the separation of the Nepalese from the Non-Nepalese, of the hill people from the plane people and we set an example to the whole of India that this is how this problem, this ethnic problem, should be solved. We should remember that and somebody stated all these happened because they were ' economically backward '. But we gave figures, we can again supply the figures that out of 17 districts of West Bengal Darjeeling is fourth in the list and Shri Ghising himself said in the course of his speech that ' I am not fighting for economic demand, I am fighting for identity '. This is the word and language he used. I tried to discuss with him What this ' identity ' means. will they explain this to us ? They have got literatures on that subject also. This is the recent history which we should not froget. Now when we came to an understanding after a lot of trouble there — murders, killing of people and then arson and so on, destruction of properties, ultimately we came to an understanding and fortunately in this respect the Government of India and our West Bengal Government — we were of one, and that is what helped us and ultimately Shri Ghising and his leaders also condeded that ' yes we have fought for something but even this will suffice.' That is what he said and when the accord was signed there was a long discussion. Before the accord was signed Shri Ghising said, ' I have been fighting for Gorkhaland and now put that Gorkha word — Gorkha because we suggested that Darjeeling Hill Council put the name. '

**[7.30—7.40 P.M.]**

So he said — ' Then how do I satisfy my people ? So please use the word " Gorkha." But as far as the language is concerned, it was quite clear that we differed. And he never placed his demand that Gorkhali should be accepted as the language of the hill people in Darjeeling — very very clear. The only thing the India Government said was that — even as far as our demand, for 20/25 years we are making that demand that Nepali should be accepted in the Eighth Schddule of th econstitution — and, I think, in the assembly also we have a united resolution, but, of course, your representatives of the hills were not here at that time. So we agreed that this should be done. And I ask is somebody has spoken on this language question that Gorkhali — where there is some village in....

(noise)

(Shri Subrata Mukherjee rose to speak)

(noise)

I made it clear, neither the Speaker was there, nor the GNLF representative, nor Shri Subrata Mukherjee was present. I say, this was a concession accepted by us because the GNLF leader said—'I have been fighting for a separate Gorkha Land. If you don't even put that name in the Council for the Council then where do I stand ? What do I explain to my people ? So please give me this concession. I am not pressing for the language to be included in the word in the Constitution that the language of Darjeeling would be called "Gorkhali". He made it absolutely clear. And we were very happy both sides. We agreed to that and we signed. And I asked—'Are the Nepali speaking people or what they call "Gorkhali" now suddenly they started calling them Gorkhali are they only in the hill areas 6 lakhs or 7 lakhs of them ? There are lakhs of Nepalese people throughout India citizens of India. I am not talking of the Nepalese who have come into India, because they have no right political rights. They have other rights according to the Indo Nepalese Treaty. But what I am saying is that there are lakhs of them in Assam, in various other States in U. P. I don't know everywhere, throughout India. Will they accept this ? There have been conferences. They said 'no', 'that's not our language, 'it is an insult to the Nepali language.' Nepali language is a rich language, and they have a lot of litterateurs. It is not one of those backward languages; it is not a dialect. Therefore, we know that in the hills also out of fear intellectuals, Nepali intellectuals, may have been keeping quiet, but they do not accept Gorkhali we are sure of that. How can they ? What happens to the foothill people, people living in the foothills, tea gardens and so on, bustees ? They will also accept that their language is Gorkhali ? They will never accept. Nepali is the language, and a peculiar argument is given that if you say Nepali, then the Nepalese-the Nepalese-will devour us. Like it may also be said that Bangladeshis who speak Bengali, the same language is ours, Bangladeshis who speak Bengali, they will devour us because they are more in numbers. This is a very funny kind of argument. English is spoken in so many countries of the world that we know. That you also know, the representatives of GNLF, they also know. In so many countries of the world English is spoken. So what ? In one country like say Canada, there is English and there is French. In England, English is there. In Australia, English language is there. So what ? This is nothing new in the world. Therefore, I don't know why this is being pressed today and new issues are being raised ? Today our concentration should be on the success

of the Accord, on the success of the Hill Council. In that Hill Council they have got a huge majority, the GNLF representatives. We should concede it. At one time Shri Ghisingh said—'We have had enough of Right and all that bloodshed. But now I want development'. That is what these statements that he had been making. We also want that, not only because of Darjeeling hill areas, but because we have set an example to the whole of India. We know what is happening in India. These fissiparous tendencies which we see, divisive movements, which we find everywhere, trying to split India apart. And here we have set an example both the people living in the hills and downhills below who live there, all of us in West Bengal. We speak different languages that is India-unity in diversity in which we all remain together. That is why I request the representatives of the GNLF to understand that it is not only a problem of Darjeeling, it is a problem of the whole of India how to settle the ethnic problem and so on and so forth. So, I need not dialect on that. As far as the accord is concerned, well, some points have been raised that it is not fully implemented. But generally it has been implemented. But some lacuna is there. It has also been pointed out and I recognise that in transport, for instance, or may be in tourism some problems are still there. We have had discussion on this. I think that the sooner we settle the problems it is better for everybody. I ask the Government, the GNLF and we shall do it. There is no doubt about that. It is also true that we have given enough funds since the inception of the Darjeeling Hill Council Rs. 136 crores have been given, the State's share being Rs. 99 crores but the utilisation certificate upto 31st March, 1991 is only 30%. On the 26th of December, 1990 when I was there along with my Finance Minister, all these questions were being raised in the papers that have been circulated. So, we met him. But before we went there we asked our department to tell us how much money they have had in hand and can they spend it that was December by March ? We were told that Rs. 21 crores were there. We told Mr. Ghising, "You have Rs. 21 crores, here are the figures, can you spend it by March, 1991 ?" He said, "please don't give me any more money".

(At this stage Shri Narendra Kumai rose to speak)

Please listen to me. He said, "You should not give me any more money just now." But the point which has been raised by Mr. Kumai was also raised by Mr. Ghising. He said, "I am the Chairman of the Darjeeling Gorkha Hill Council, but no proper administration is here, no infrastructure is here. I do not know how much money is being spent." What is

happening ? I am handing over moneys. So, we explained to him, even if you are an independent State, there are such things as CAG, Accountant General and you have to give accounts, utilization certificates'. So, he said, "Don't give me any more money now. Please see that my administration is reorganised". So, we did that. We sent a senior IAS officer to set up the finfrastructure and to strengthen it. And I am also aware that Shri Ghising has been saying that apart from strengthening the administration, we have to find out who is spending, how much is being spent and give you accounts. We do not have posts like engineers, technicians and so on. He gave some examples. That also we have decided upon, we have to find out as to how many of them are needed. I find here from the report that the total posts created were 78 of which engineering posts were 14 and Financial officers 5. This we had agreed. We shall do it so that they can help him in the administration. And the rest civil officers are 15 and their staff. Then there was another demand from Darjeeling Gorkha Hill Council, that is, on sales tax some exemptions should be given. So, for their purchase DGHC we have exempted them from certain sales tax including stamp duty which is nowhere else in West Bengal. But we think some special arrangements should be made in order that they can function properly. They can understand that something very different is being done for them although they are part of West Bengal, they are in West Bengal, they are a part of us. But then they say about some special status not like any other disctricts. That also we have to honour. That we accepted earlier. So, these things have been done. There are one or two things, as I said, what remains to be done, we shall certainly do that. But if you raise all kinds of demands at the moment I call it a boggy because we have no report about the greater Nepal movement who is behind it ? And what is happening ? We do not know. I have asked Mr. Ghising when he met me a few days back and after that many of them have given us accounts of many other things. I asked him, "why are you speaking like that ? Do you ever believe that an inch of territory of us could be handed over to somebody outside India ? Do you believe that Sikkim will take a part of Darjeeling ? Who is going to accept all these ?" We shall never accept it. He said, "No, I have some reports". I told, "Give us the report". I rang up the Home Minister of Governemnt of India. I again met him on 20th. Last time when I was in Delhi, he was not there. This subject was discussed because they do not know anything the present Home Minister and the present Home Secretary. So, we have briefed them in writing.

[7.40—7.44 P. M.]

The point of GNIF has also been given to them. We asked the India Government that whether they have any such report of greater Nepal movement. He said, "No, we don't have. But if Mr. Ghising thinks that he has such report, it is all the more necessary that as soon as possible he hands over those reports and tell us about that. We have to find out what is happening. And also we take it up openly not secretly. Nothing is necessary to be kept in secret. We can also talk to the Nepal Government a democratic government is there now. So I am saying that instead of raising all these issues do something. That is the objective reality. Let us get together and see what is left over and we have to do immediately.

Primary and secondary education has been handed over. But it seems that there are one or two areas which have not been handed over. We shall hand over. We have to do that. So whatever we have placed all are in writing. I hear that some lacunae is there in transport, etc. But we have also accepted the Transport Corporation. The Darjeeling Hill Council can have its own Transport corporation. When you are here the representative of GNLF you can talk to us. If something is wrong tell your people, tell other representatives you have there. And if you have to accept something in all good faith, please accept them. It will all help us. so, that is the kind of co-operation we want, because I repeat that it is not only Darjeeling that we are concerned with but we are also concerned with the whole of India. India is breaking up and it may be very bold of the GNLF also that they had come together with us with full understanding.

The motion that the amount of Demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion of Shri Jyoti Basu moved on 30th July 1991 that a sum of Rs. 49,86,19,000 be granted for expenditure under Demand No. 64, Major Heads : "2551 Hill Areas, 4551 Capital Outlay on Hill Areas and 6551 Loans for Hill Areas", (This is inclusive of a total sum of Rs. 24,94,07,000 already voted on account), was then put and agreed to.

**Adjournment**

The House was then adjourned at 7. 44. p.m. till 1 p.m. on Friday, the 23rd August, 1991 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly

## Assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Friday, the 23rd August, 1991 at 1.00 p.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the chair. 15 Ministers, 1 Minister of State and 169 Members.

[1.00 - 1.10 p.m.]

### Held over starred questions
### (to which oral answers were given)

বাঁকুড়া জেলায় পর্যটন কেন্দ্র তৈরীর উদ্যোগ

*৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *৯৮।) **শ্রী পার্থ দে ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

বাঁকুড়া জেলার রাণী বাঁধ, মুকুটমণিপুর, শুশুনিয়া প্রভৃতি স্থানে আকর্ষণীয় পর্যটন কেন্দ্র গড়ে তোলার জন্য রাজ্য সরকার কোন উদ্যোগ গ্রহণ করেছেন কিনা?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** হ্যাঁ করেছেন।

**শ্রী অমিয় পাত্র ঃ** আমার অতিরিক্ত প্রশ্নের মাধ্যমে জানতে চাইছি যে, বাঁকুড়া জেলার যে এলাকাগুলির কথা ঐ পরিকল্পনাটা করবার জন্য উল্লেখ করেছেন সেক্ষেত্রে বনবিভাগ এবং পর্যটন বিভাগকে মিলিয়ে সম্মিলিত একটি পরিকল্পনা গ্রহণ করা প্রয়োজন আছে এবং সেটা করা হয়েছে কিনা? যে উদ্যোগ নিয়েছেন সেটা কি ধরণের?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** এই ব্যাপারটা বনবিভাগ, পর্যটন বিভাগ, জেলা পর্যটন বিভাগ এবং জেলা পরিষদের সঙ্গে বসেই করা হচ্ছে। এই মর্মে একটি তালিকাও তৈরী করা হয়েছে যে, কোথায় কি করা হবে, না হবে। এই ব্যাপারে কিছু পদক্ষেপ নেওয়া হয়েছে। তবে আরো কিছু করতে হবে।

**শ্রী অমিয় পাত্র ঃ** এই পরিকল্পনার সঙ্গে কাঁকড়াঝোরকে যুক্ত করবার কোন পরিকল্পনা আছে কিনা?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** সমগ্র বাঁকুড়া, পুরুলিয়া এবং মেদিনীপুরের একটি অংশ এর অন্তর্ভুক্ত থাকবে। স্বাভাবিকভাবে কাঁকড়াঝোর এর অন্তর্ভুক্ত হবে।

**শ্রী নির্মল দাস ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, বাঁকুড়া জেলার রাণীবাঁধ, মুকুটমনিপুর এবং শুশুনিয়াকে যেমন আকর্ষিত পর্যটনকেন্দ্র হিসাবে গড়ে তোলবার সিদ্ধান্ত হয়েছে, তেমনিভাবে উত্তরবঙ্গের বিপ্লব-অর্থ বকসাকে আকর্ষিত পর্যটনকেন্দ্র হিসাবে গড়ে তোলবার কোন পরিকল্পনা আছে কিনা?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** প্রশ্নটা প্রাসঙ্গিক নয়, তবুও বলছি, এটা প্রস্তাব আকারে আছে যে, বকসা জয়ন্তী ইত্যাদি জুড়ে একটা পর্যটনকেন্দ্র গড়ে তোলার।

**শ্রী আবদুল মান্নান ঃ** ঐ যে পর্যটনকেন্দ্রগুলি সেখানে যেতে পর্যটকদের খুবই অসুবিধা হয় যানবাহনের অভাবে। বিশেষকরে শুশুনিয়ায় এই অসুবিধা রয়েছে। কাজেই যোগাযোগের ব্যাপারে কি ব্যবস্থা গ্রহণ করছেন জানাবেন কি ?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** ইতিমধ্যে কিছু ব্যবস্থা করা হয়েছে। একে আরো শক্তিশালী করবার প্রস্তাব দিয়েছি।

**শ্রী প্রভঞ্জন মণ্ডল ঃ** কিছুদিন আগে আমরা শুশুনিয়ায় গিয়েছিলাম। ঐ শুশুনিয়া পাহাড়ে একটি ঝর্ণা আছে যার জল খুবই উপাদেয়। বেশকিছু আদিবাসী মানুষ সেখানে কুটির শিল্পের মাধ্যমে জিনিস তৈরী করেন। আপনার পর্যটন দপ্তরের থাকার কোন ব্যবস্থা নেই, আমরা সেখানে ঘুরেই চলে এসেছি। এই ব্যাপারে কুটির শিল্পকে ডেভলপমেন্ট পর্যটনকে যুক্ত করে এবং সেখানে ঝর্ণার উপাদেয় জলকে কাজে লাগিয়ে একটা প্রোজেক্ট গ্রহণ করার চিন্তা-ভাবনা করছেন কি ?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** শুশুনিয়া পাহাড় পর্যটনের ক্ষেত্রে যে গুরুত্ব আছে তা নয়, সমগ্র সারকিটের মধ্যে এটা একটা। কিন্তু এখানে প্রধানত যা হয়ে থাকে তা হল পর্বত আরোহীদের প্রশিক্ষণ। পর্বত আরোহী প্রশিক্ষণ কেন্দ্রের জন্য সেখানকার স্থানীয় বিধায়ক এবং জেলা পরিষদ কর্তৃপক্ষ রাজ্য সরকারকে বিভিন্ন ভাবে উৎসাহিত করেছে এবং প্রভাবিত করেছে একটা বড় যুব আবাসের জন্য। সেই যুব আবাস নির্মাণের কাজ শেষ হয়ে গেছে। যদিও এটা বিবেচনার মধ্যে আছে কিন্তু মূলত এটা পর্বত আরোহীদের জন্য ব্যবহার করা হবে। এই ব্যাপারে সমস্যাটা কিছুটা কমবে।

**শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** পুরুলিয়া জেলায় অযোধ্যা পাহাড় দার্জিলিং পাহাড়ের পরেই এই স্থান। সেখানে ২২০০ ফুট উঁচুতে ১০ হাজার লোকের বসবাস। এখানে একটি ইয়োথ হোসটেল উন্নয়ন আছে কিন্তু যাতায়াতের কোন ব্যবস্থা নেই, এখানকার রাস্তা কাঁচা। রাস্তা-ঘাটের উন্নয়ন করে টুরিজিম ডেভলপমেন্ট করার কোন পরিকল্পনা মাননীয় মন্ত্রী মহাশয়ের আছে কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** এই সমস্যার সম্পর্কে আমরা অবহিত আছি। ইতিমধ্যে জেলা উন্নয়নের পক্ষ থেকে কিছুটা রাস্তা বোধহয় তাবা করেছে। এ ছাড়া বন বিভাগের সঙ্গে কথা আছে। রাস্তার মালিক হচ্ছে ফরেষ্ট ডিপার্টমেন্ট। নানা সমস্যার জন্য এটা হয়ে ওঠেনি। কিন্তু এটা আমাদের বিবেচনার মধ্যে আছে এবং এটা অগ্রাধিকারের ভিত্তিতে করা উচিত।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে বাঁকুড়ার রাণীবাঁধ, মুকুটমনিপুর, শুশুনিয়া এই সমস্ত পর্যটন কেন্দ্রে আকর্ষণ করার জন্য উদ্যোগ নেওয়া হয়েছে। কি কি উদ্যোগ নেওয়া হয়েছে মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি ?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** প্রধানত এর কেন্দ্র হবে মুকুটমনিপুর, কারণ এটার একটা স্বাভাবিক আকর্ষণ রয়েছে। কিন্তু পর্যটকদের মানসিকতা থাকে একটা জায়গায় গিয়ে একটা জায়গা দেখায় সুখ হয় না। পাশাপশি বিভিন্ন জায়গা দেখা যায় সেই রকম একটা জায়গাকে কেন্দ্র করে পর্যটন কেন্দ্র তৈরী করা হচ্ছে। পাশাপাশি জায়গা বলতে রাণীবাঁধ, শুশুনিয়া রয়েছে তার সঙ্গে বেলপাহাড়ি, কাঁকড়াঝোর, ছেঁদাপাহাড় অযোধ্যা প[illegible]ড় এই চত্তরকে নেওয়া হয়েছে। ইতিমধ্যে বাঁকুড়া শহরের উপর টুরিস্ট লজ তার নির্মানের প্রস্তাব কেন্দ্রীয় সরকার অনুমোদন করেছেন। বাঁকুড়ার ৭০ শয্যা বিশিষ্ট একটা ইয়োথ হোসটেল করা হয়েছে, পুরুলিয়ায় ১০০ শয্যা বিশিষ্ট একটা ইয়োথ হোসটেল করা হয়েছে। মুকুটমনিপুরে একটা বড় টুরিষ্ট লজ করার পরিকল্পনা কেন্দ্র অনুমোদন দিয়েছেন, তাঁরা আর্থিক সাহায্য

দেবে, রাজ্য কিছু দেবে। রানীবাঁধে পরিকল্পনা আছে একটা সারকিট করার, অক্ষকেন্দ্র যেটাকে বলা হয় এবং শুশুনিয়ায় একটা টুরিষ্ট সেন্টার হিসাবে করা ওই ছোট নাগপুরের মালভূমি অঞ্চলকে নিয়ে।

**রাজ্যে স্পোর্টস ফেডারেশন গঠন**

***৪০। (অনুমোদিত প্রশ্ন নং *৩১০।) শ্রী নটবর বাগদী ঃ** ক্রীড়া ও যুবকল্যাণ (ক্রীড়া) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে খেলার উন্নতি ও সমন্বয়ের জন্য পশ্চিমবঙ্গ স্পোর্টস ফেডারেশন গঠন করা হচ্ছে; এবং

(খ) ডিস্ট্রিক্ট স্পোর্টস কাউন্সিলকে শক্তিশালী করার জন্য ব্লক স্তরে স্পোর্টস কাউন্সিল গঠনের কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ**

(ক) এবিষয়ে সরকারের কাছে কোন তথ্য নেই।

(খ) আপাতত নেই।

[1.10 - 1.20 p.m.]

**শ্রী নটবর বাগদী ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, স্পোটর্স কাউন্সিল যেটা জেলাগুলিতে সেটা ডি এস এ গুলি আছে। জেলার সমস্ত খেলা এই ডি এস এ কনডাক্ট করে কিন্তু বর্ত্তমানে এই সংগঠনটি আর্থিক সংকটের মধ্যে পড়েছে, এই ব্যাপারে মাননীয় মন্ত্রীর সাহায্য করার কোন পরিকল্পনা আছে কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** ডি এস এ হচ্ছে একটি স্বয়ং স্বনির্ভরশীল সংগঠন এবং এর আর্থিক ব্যবস্থা সংগঠনকেই করতে হবে। কিন্তু তাসত্ত্বেও আমরা কিছু আর্থিক সাহায্য দেবার সিদ্ধান্ত নিয়েছি। জেলাগুলিতে ক্রীড়া প্রশিক্ষণের সঙ্গে এরা নিবীড়ভাবে যুক্ত হয়ে কাজ করে। কিন্তু এই সংগঠনকে স্বনির্ভর হয়ে দাঁড়াতে হবে।

**শ্রী নটবর বাগদী ঃ** আপনার দপ্তরকে ধন্যবাদ যে গত বছরে ৫ হাজার টাকা এই ডি এস এ কে দেওয়া হয়েছে। কিন্তু প্রতিটি জেলায় ডি এস এ কে জেলা সংগঠন করতে গিয়ে প্রায় ২ লক্ষ মত টাকা খরচ হয়ে যায়, সেইদিক থেকে এই ডি এস এ গুলিকে আরো বেশী কিছু আর্থিক সাহায্য দেবার পরিকল্পনা আপনার আছে কি ?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** জেলা পরিষদের টাকার পরিমাণ স্থির করা আছে কিন্তু তা সত্ত্বেও এই আর্থিক বছর থেকে বেশী কিছুটা অনুদান দেবো স্থির করেছি।

**শ্রী সুরেন্দ্র মাঝিঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি ব্লক স্তরে যুব উৎসব হত, সেটা কিছুদিন হল বন্ধ হয়ে গেছে। এই বন্ধ হয়ে যাবার কারণ কী?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** ব্লক স্তরে আগে যেটা ছিল তাতে ৪০টি ব্লক ছিল, এখন পর্যায়ক্রমে সেটা বেড়ে ৩৪১ দাঁড়িয়েছে এবং ১২০টি পৌরসভা আর নোটিফায়েড এরিয়া অথরিটি করতে হয়েছে। স্বাভাবিকভাবেই এই ৩৪১ টি ব্লকে খেলা পরিচালনা করতে গিয়ে আগে যে অর্থবরাদ্দ করা ছিল এখন সেটা সম্ভব নয়। ব্লকের সংখ্যা বেড়ে এখন ৪৫০ দাঁড়িয়েছে। তবে ব্লক সমূহের কাজকর্মের মধ্যে প্রধান কিছু কিছু কাজকে আমরা অগ্রাধিকার দেবার কথা বিবেচনা করেছি।

**শ্রী অতীশ চন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, সম্ভাবনাময় ছেলেদের কিছু স্কুল থেকে নিয়ে ফুটবল খেলার প্রশিক্ষণ কেন্দ্র খুলেছেন এবং এই প্রশিক্ষণ কেন্দ্রে খ্যাতিমান খেলোয়াড় শ্রী শৈলেন মান্নাকে চেয়ারম্যান করেছেন। এই ধরণের স্কুলের সংখ্যা ৫০, যেখান থেকে আপনারা বেছে বেছে সম্ভাবনাময় ছেলেদের ফুটবল খেলা শিখতে প্রশিক্ষণ দেন। কিন্তু আমার প্রশ্ন এই স্কুলের সংখ্যা একটু বাড়ান যাবে কিনা, কারণ অনেক স্কুলই আছে যেখানে সম্ভাবনাময় ছেলেরা আছে এবং এর সংখ্যা জেলা গুলিতেও ছড়িয়ে দেওয়া যাবে কিনা?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** সংখ্যা ৫০ নয়, ৪০ এর কাছাকাছি। শুধু ফুটবল নয়, সাঁতার, জিমন্যাস্টিক, ভলিবল এবং এ্যাথ্‌লেটিকও শেখান হয়। তবে ফুটবলে ৩৩টি ধরা আছে। আমরা ঠিক করেছি এতে সংকুলান হচ্ছে এবং আরো ১০টি নতুন স্কুলকে নেবার সিদ্ধান্ত নিয়েছি। তবে রাজ্যসরকার একটা দৃষ্টিভঙ্গী নিয়েছে যে যেসব স্কুলে এই আদিবাসী, সাঁওতাল গোষ্ঠীর এস. সি. এইসব ছেলেরা বেশী পড়ে সেই সব স্কুলকে নেবে। কারণ পরিশ্রমী সমাজ থেকে আগত ছেলেরাই ভালো খেলতে পারবে, কেননা তাদের শারীরিক গঠনও সেইভাবে তৈরী হয় এবং ফুটবল খেলার ক্ষেত্রে শক্তিশালীর দরকার, মধ্যবিত্ত ও উচ্চবিত্ত ঘরের ছেলেদের শারীরিক গঠন সেরকম হয় না। সেই কারণে ওই স্তরের থেকে নেবার সিদ্ধান্ত নিয়েছি। যার জন্য আমাদের ক্রীড়াক্ষেত্রে বোধহয় প্রধান সমস্যা, এই দৃষ্টি দেওয়ার ব্যাপারে জাতীয় মানকে উন্নতি করার ব্যাপারে আমরা মনে করি রাজ্য সরকারের এই দৃষ্টি ভঙ্গীটাই সঠিক এবং এটাকে আরো বেশী সংহত করা প্রয়োজন। নিশ্চয় সংখ্যা বাড়াবার দিকে নজর দেব। কিন্তু লক্ষ্যটা থাকল উপজাতি সাঁওতাল যারা এই অংশে পড়েছে তাদের প্রতি।

**শ্রী বীরেন্দ্র কুমার মৈত্র ঃ** যেখানে আদিবাসী ক্লাব বা ফুটবল সংস্থা আছে তাদের যদি রেজিস্ট্রি সংস্থা থাকে তাহলে তারা সরকারের কাছ থেকে কোন সাহায্য পেতে পারে কিনা?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** সেই রকম স্কুল থাকলে নিশ্চয় প্রাধান্য পাবে। ক্লাব থাকার অর্থ বুঝতে পারলাম না, যদি নির্দিষ্ট কিছু থাকে তাহলে নাম ধাম ইত্যাদি পরিচয় দিয়ে আমাদের জানাবেন নিশ্চয় আমরা বিবেচনা করব।

**শ্রী প্রভঞ্জন মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি এই প্রশ্নোত্তরে জানিয়েছেন যে ডি. এস. এ বা ব্লক স্পোর্টস-এর ব্যাপারে, ডি. এস. এ. কে কিছু সাহায্য করেন, কিন্তু ব্লক স্পোর্টসে সাহায্য নেই, দুর্ভাগ্যবশতঃ আপনার বাজেটে টাকা কম আসছে। ব্লক স্পোর্টসের ক্ষেত্রে বিভিন্ন জায়গায় যে মাঠ আছে সুইমিং পুল তৈরী করেছে সেই জায়গায় আপনি এক্সপার্ট দিয়েট্রেনিং দেওয়ার জন্য বা সরকারি খরচে এটা দিতে পারেন কিনা, আমরা না হয় অন্য ব্যবস্থা করলাম। ব্লক স্পোর্টসে এক্সপার্ট ট্রেনি দিয়ে স্পোর্টসমান, এ্যাথলিট, সুইমিং, ফুটবল খেলোয়াড় করা যায় কিনা এটা বলবেন কি ?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** কোন ব্লকে যদি নিয়মিত ব্যবস্থা থাকে তারা নিয়মিত প্রতিষ্ঠানে যান সেই ক্ষেত্রে প্রশিক্ষণের খরচ আমরা বহন করব অথবা প্রশিক্ষক পাঠাব, যদি নির্দিষ্ট প্রস্তাব আমরা পাই।

### পিয়ালী পর্যটন কেন্দ্রের জন্য কেন্দ্রীয় বরাদ্দ

***৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *৪৪৬।) শ্রী সুব্রত মুখার্জী ঃ** পর্যটন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

**(ক) দক্ষিণ ২৪-পরগণা জেলার পিয়ালী পর্যটন** কেন্দ্রটির জন্য কেন্দ্রীয় সরকার কত টাকা **১৯৯০-৯১ এর আর্থিক বছরে মঞ্জুর করেছেন;**

**(খ) উক্ত পর্যটন কেন্দ্রটিতে যাতায়াতের জন্য (১) লক্ষ বাবদ কত টাকা বরাদ্দ করা হয়েছে; ও (২) কেন্দ্রীয় সরকার কত টাকা ১৯৯০-৯১ সালের আর্থিক বছরে বরাদ্দ করেছেন;**

**(গ) ৬০ শয্যা বিশিষ্ট টুরিষ্ট লজের জন্য কেন্দ্রীয় সরকার কত টাকা মঞ্জুর করেছেন;**

(ঘ) ইহা কি সত্য যে, কেন্দ্র কর্তৃক ১ কোটি টাকার উপর দেওয়া সত্ত্বেও পর্যটন কেন্দ্রটি নির্মিত হয় নাই; এবং

(ঙ) সত্য হইলে কারণ কী ?

**শ্রী সুভাষ চক্রবর্ত্তী ঃ**

(ক) ৫৫.৬১ লক্ষ টাকা।

(খ) (১) ৪৯.৮৪ লক্ষ টাকা।

(২) ১৫.০০ লক্ষ টাকা পাওয়া গিয়েছে ১৯৯১ সালের মে মাসে।

(গ) ৪৪.৮০ লক্ষ টাকা। এই টাকা উপরের (ক) অনুচ্ছেদে উল্লিখিত ৫৫.৬১ লক্ষ টাকার অন্তর্ভূক্ত।

(ঘ) না সত্য নয়।

(ঙ) প্রশ্ন ওঠে না।

**শ্রী সৌগত রায় ঃ** এখানে তো ১ কোটি টাকা মঞ্জুর করেছে, শুধু ৫৫.৬১ লক্ষ টাকা মঞ্জুর করেছে, তার মধ্যে ১৫ লক্ষ টাকা শুধুমাত্র লঞ্চের জন্য। এই ৫৫.৬১ লক্ষ টাকা দিয়ে কি কি কাজ হবে?

**শ্রী সুভাষ চক্রবর্ত্তী ঃ** এই টাকার একটা অংশে এখানে ৬০ শয্যা বিশিষ্ট একটি ট্যুরিষ্ট লজ তৈরী হবে। এখানে দুটি জেটি তৈরী হবে। এখানে প্রায় সি-গোয়িং-লঞ্চ যেটা আমরা করেছি চিত্ররেখা, সেই ধরণের ৪টি লঞ্চ- এর প্রস্তাব অনুমোদন আছে তার একটা এর মধ্যে আছে। কিন্তু ৫৫.৬১ লক্ষ টাকা যা বরাদ্দ হয়েছে এটা আরো অনেকগুলি প্রস্তাবের অংশ হিসাবে, টাকার পরিমাণ সব মিলিয়ে অনেক বেশী। এই প্রকল্পের মধ্যে রাজ্য সরকারের টাকাও আছে, কেন্দ্রীয় সাহায্যও আছে।

[1.20 - 1.30 p.m.]

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি— ক) রাজ্য সরকার এই প্রকল্পের জন্য কত টাকা এই পর্য্যন্ত খরচ করেছেন? খ) কত টাকা শেষ পর্য্যন্ত খরচ করবেন এবং রাজ্য সরকার কত টাকা মঞ্জুর করেছেন এবং গ) কবে নাগাদ এই প্রকল্পের কাজ শেষ হবে?

**শ্রী সুভাষ চক্রবর্ত্তী ঃ** রাজ্য সরকার সমগ্র পরিকল্পনাটা এখনো সেইভাবে বিস্তৃত করে উঠতে পারেনি। আংশিক কাজ করেছে এবং আংশিক টাকা পেয়েছে। ৬০ শয্যা বিশিষ্ট ট্যুরিস্ট লজ করতে এক কোটি টাকার বেশী লাগে। সুতরাং এইখানে কেন্দ্রীয় সরকার দেবেন ৬০ লক্ষ টাকা, আমার যতদূর ধারনা। আর একটা লঞ্চ তৈরী রেখেছি, এখানে অর্দ্ধেক টাকা রাজ্য সরকারকে দিতে হবে। এই কাজটা সি. পি. ডবলু. ডি করে এবং এটা আমরা আংশিক শেষ করে নিয়েছি, আবার যখন টাকা পাব তখন আবার কাজ শুরু করব।

**শ্রী সৌগত রায় ঃ** এই পর্য্যন্ত আপনারা কত টাকা খরচ করেছেন সেটার হিসাব দেখাতে পারছেন না। এই পর্য্যন্ত রাস্তাঘাট তৈরী করার জন্য এবং ইনফ্রাস্ট্রাকচার তৈরী করার জন্য কত টাকা

খরচ করেছেন এবং কবে নাগাদ হিসাব মত প্রকল্পের কাজ শেষ হবে?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** পিয়ালীর জন্য বিভিন্ন বিভাগকে বরাদ্দ করতে বলা হয়েছে। সুন্দরবন বিভাগ এই ব্যাপারে ইতিমধ্যে কাজ শুরু করেছেন এবং ১২ লক্ষ টাকা ব্যায়ে দুটো জেটি তৈরী করছেন। রাস্তা নির্মানের ক্ষেত্রে ইরগেশান ডিপার্টমেন্ট এই রাস্তাটা করবেন এবং তার জন্য প্রায় ২ কোটি ১৫ লক্ষ টাকা ব্যয় হবে। এছাড়া এরিয়া ডেভালপমেন্টের জন্য ৩০ লক্ষ টাকার মত ব্যয় হবে এবং তার জন্য সেটা পর্যটন বিভাগ করবে। কিন্তু যেহেতু এই কাজের নকশা ও অন্যান্য বিষয়গুলি সি. পি. ডবলু. ডি করে এবং দেরী হয় সেইজন্য টাকাটা এখনো রাখা হয়নি।

**শ্রী সুভাষ নস্কর ঃ** সুন্দরবনকে আন্তর্জাতিক পর্যটন কেন্দ্র গড়ে তোলার জন্য আপনারা প্রয়াস চালিয়ে যাচ্ছেন। পিয়ালী এই লঞ্চটা কোথা থেকে ছাড়বে এবং পর্যটকদের কোথায় নিয়ে যাবে এবং পৌঁছনোর পর তাদের থাকার কি ব্যবস্থা করছেন অনুগ্রহ করে জানাবেন কি ?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** আপনি বোধহয় ব্যাপারটা বুঝতে পারেননি। পিয়ালী হচ্ছে এমন একটা জায়গা যেখানে লঞ্চে যাওয়ার ব্যাপার নেই। গোলপার্ক থেকে এই জায়গাটা ৬০ কিলোমিটার দূর। এবার ঐখান থেকে লঞ্চে করে সুন্দরবনের যেকোন দ্বীপে যাওয়া যাবে। এখান থেকে অনেক জায়গায় ঘোরানো যাবে, যেটা অন্য কোন সেন্টার থেকে সম্ভব নয়। সেখানে পর্যটকদের থাকার জন্য ৬০ শয্যা বিশিষ্ট একটা ট্যারিস্ট লজ তৈরী করা হচ্ছে। এছাড়া বিভিন্ন ব্যক্তিগত মালিকানাধীনের লোকেরা সেখানে হোটেল করতে চাইছে। তাছাড়া রাজ্য সরকারের ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগ সেখানে ১০০ বেডের একটা ইউথ হোস্টেল করছে। এইভাবে এটা পর্যটন কেন্দ্র হিসাবে গড়ে উঠবে

**শ্রী শোভন দেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি আপনি যে জবাবগুলি দিলেন সবগুলি হবে, হচ্ছে এইভাবে, তাতে দেখা যাচ্ছে পর্যটন কেন্দ্র গড়ে ওঠেনি, তাহলে গত বার ওখানে গিয়ে এই পর্যটন কেন্দ্রের উদ্বোধন অনুষ্ঠান করেছিলেন কি পরিপ্রেক্ষিতে ?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** পরিপ্রেক্ষিতে বলা হল এটার অবস্থান গত বৈচিত্র্য এমন যে এখান থেকে লঞ্চে করে যেকোন দ্বীপে যেকোন খাঁড়িতে ৪ ঘন্টার মধ্যে যাওয়া যাবে, ৮ ঘন্টার মধ্যে ঘুরে আসা যাবে। এটা সমস্ত সুন্দরবনে যে পর্যটন পরিক্রমা তার একটা ঘাঁটি হবে। এই বছর শুধুমাত্র টেন্ট এ্যাকোমোডেশান শুরু করছি, সেজন্য রাজ্য সরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারের কাছে প্রস্তাব দিয়েছি, সেই সরঞ্জাম পেলে এগুলি আমরা চালু করব।

**শ্রী নারায়ন মুখার্জী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দক্ষিণ ২৪-পরগনার পিয়ালী পর্যটন কেন্দ্র গড়ে তুলছেন খুব ভাল কথা, কিন্তু উত্তর ২৪-পরগনার সুন্দরবনের বিস্তীর্ণ অঞ্চলে মনোরম মধুর পরিবেশ আছে, যেখানে পর্যটন কেন্দ্র গড়ে তোলা যায়, আপনি উত্তর ২৪-পরগনার সেই মনোরম মধুর পরিবেশে পর্যটন কেন্দ্র গড়ে তুলবেন কি ?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** এই রকম নির্দিষ্ট প্রস্তাব পেলে নিশ্চয়ই স্বাগত জানাব। তবে ইতিমধ্যে পর্যটন বিভাগ কেন্দ্রীয় সরকারের কাছে উপস্থিত করেছেন যেসব সাজেসান তার মধ্যে উত্তর ২৪ পরগনার ধামাখালি আছে যেখানে ১০ একর জমির উপর ডে সেন্টার হবে যেখান থেকে সুন্দরবনের সর্বত্র যাওয়া যাবে, শিতলিয়া সেখানে বিবেচনা হচ্ছে যদি জমি পাওয়া যায়, নদীর বৈচিত্র্যের অবস্থান সেখানে আছে, তারপর হিংগলগঞ্জের উল্টোদিকে জমি নেওয়া হচ্ছে, সেখানে জমি পেলে একটা কিছু করার পরিকল্পনা আছে। এছাড়া পূর্বাশা দ্বীপে হাসনাবাদের মুখে যেখানে ইতিমধ্যে ফরেস্ট বিভাগ কিছু কাজ করেছে, মৎস্য বিভাগ কিছু কাজ করেছে, পর্যটন বিভাগ ওখানে একটা ডে সেন্টার করার কথা ভাবছে।

**শ্রী প্রভঞ্জন মণ্ডল ঃ** পর্যটন একটা গুরুত্বপূর্ণ বিষয়, এই দপ্তরের বাজেটে আমরা দেখছি অত্যন্ত কম টাকা দেওয়া হয়েছে। অথচ বর্তমান পশ্চিমবঙ্গে অর্থ মোবিলাইজেশানে ক্ষেত্রে পর্যটন একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়। আমি বলতে চাই সরকারী ভাবে টাকার নিশ্চয়ই অপ্রতুলতা আছে, বেসরকারী সংস্থা যেমন পিয়ারলেস, এই রকম বেসরকারী সংস্থাকে নিয়ে এদের সাহায্য নিয়ে গঙ্গা সাগর থেকে আরম্ভ করে সজনেখালি বার্ড স্যাংকচুয়ারী, টাইগার প্রোজেক্ট, ক্রোকোডাইল প্রোজেক্ট সবগুলিকে ট্যাগ করে আপনি সুন্দরবনে একটা বিরাট টুরিজম সেন্টার হিসাবে গড়ে তুলতে পারেন কিনা?

**মিঃ স্পীকার ঃ** এটা আপনার প্রশ্ন হল না, এটা বক্তৃতা। আপনি বসুন।

## Industral Dispute Cases

*45. (Admitted Question No. *281) **Shri Sudip Bandyopadhyay and Shri Saugata Roy :** Will the Minister-in-Charge of the Labour Department be pleased to state :-

(a) Whether it is a fact that the number of Industrial Dispute Cases Pending with the Industrial Tribunals and labour Courts have further increased during the past 5 years; and

(b) if so :-

(i) the number of such pending cases as on the 1st day of 1987, 1988, 1989, 1990 and 1991;

(ii) the number of such cases as on 30th June 1991 which are pending for more than one year; and

(iii) the steps, if any, taken/propsed to expedite disposal of such cases ?

**Shri Santi Ranjan Ghatak :** (a) yes.

(b) (i)

| **Year** | **No. of Pending Cases** | | **Total** |
|---|---|---|---|
| | **Industrial Tribunals** | **Labour Courts** | |
| 1987 | 2122 | 942 | 3064 |
| 1988 | 2200 | 1014 | 3214 |
| 1989 | 2386 | 1118 | 3504 |
| 1990 | 2439 | 1176 | 3615 |
| 1991 | 2452 | 1162 | 3614 |

| (ii) 1991 | 1765 | . 726 | 2491 |
|---|---|---|---|

(Up to 30.6.91)

(iii) The main reason for delay in disposal of cases is that the posts of presiding officers of Tribunals and Labour Courts remained vacant at one time or another for a considerable period of time during last 3 years. To expedite disposal of cases Govt. have decided to set up two additional Industrial Tribunals at Barrackpore, Howrah.

[1.30 - 1.40 p.m.]

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের জবাব থেকে এটা খুব স্পষ্ট বোঝা যাচ্ছে লার্জ নাম্বার অব কেসেস ইনডাষ্ট্রিয়াল ট্রাইবুন্যালে রয়েছে এবং এর সংখ্যা প্রতি বছরই বাড়ছে। এটা আমরা সবাই জানি, ইনডাষ্ট্রিয়াল ট্রাইবুন্যালে তখনই যায়, এ্যাডজুডিকেসনে তখনই যায় যখন কনসিলিয়েসন মেশিনারি লেবার কমিশনারের ফেল করে। তখন বলে কনিসিলিয়েস্‌ন করতে পারছি না, এ্যাডজুডিকেসনে পাঠানো হোক। এই জন্য লেবার ট্রাইবুন্যালে কেস বাড়ছে, এটাই কি মেন কারণ, রাজ্য সরকারের লেবার ডিপার্টমেন্টের কনসিলিয়েসন মেশিনারি সম্পূর্ণ ফেল করেছে, বাধ্য হয়ে লোকে লেবার ট্রাইবুন্যালে যাচ্ছে?

**শ্রী শান্তি রঞ্জন ঘটক ঃ** আমি পাল্টা প্রশ্ন মাননীয় সদস্যকে করছি - নদীয়া জুট মিলের সব কিছুই আপনি জানেন। নদীয়া জুট মিলে কনসিলিয়েসন মেশিনারি কেন সফল হচ্ছে না, সেটা আপনি জানেন। এই নদীয়া জুট মিল মালিকের শর্ত যদি ইউনিয়ন মেনে নেন- যদিও তা সরকার অনুমোদন করবেন না - তাহলে ডিসপিউট থাকবে না, মিটমাট হয়ে যাবে। গৌরীপুরের ব্যাপারটাও আপনি জানেন। আরো কয়েকটি কেস আপনি আমাকে দিয়েছিলেন। ক্যালকাটা কেমিক্যালসের ব্যাপারে আপনার প্রশ্ন ছিল— কেন মিটমাট হচ্ছে না, সেটা আপনি জানেন। আমি শ্রমিক ইউনিয়নের কাউকেই বলতে পারব না, মালিকের ঐ শর্ত মেনে নিন। আবার মিটমাট ও হচ্ছে। যেমন এ্যাভারি ২।। মাস পরে আবার খুলল। কারণ মালিকের অনমনীয় জেদ্‌ আছে এবং সেই কারণেই এই কেস বাড়ছে। দ্বিতীয় কথা হচ্ছে, সেখানে ওয়ার্কারদের প্রোটেকসন দিচ্ছি এবং আমরা বলছি যখন হচ্ছে না, তখন এ্যাডজুডিকেসনে যাক এবং তাতে যা ফায়সালা হবার হবে— এটাই হচ্ছে কারণ।

**শ্রী সৌগত রায় ঃ** শান্তিবাবু বললেন অনেক জায়গায় কনসিলিয়েসন মালিকের অনমনীয় মনোভাবের জন্য ফেল করছে, এ্যাডজুডিকেসনে যাচ্ছে। কিন্তু স্যার, আপনি লিগ্যাল লাইনের লোক, আপনি জানেন জাষ্টিস ডিলেইড জাষ্টিস ডিনায়েড্‌। স্যার, ট্রাইবুন্যালে একটা কেস, ইনডিভিজুয়্যাল ডিসমিসালের কেস হতে ৬ থেকে ৭ বছর লাগছে। আগে নিয়ম ছিল, অনেক দিনের ট্রাইবুন্যালের পেনডিং কেসেস আছে এবং ট্রাইবুন্যাল থেকে অর্ডার দিতেন একটা সাবসিসটেন্স এ্যালাওয়েন্স দেওয়া হোক ৫০%, পরে ৭৫%। দেখা যাচ্ছে অধিকাংশ কেসই ম্যানেজমেন্ট রিফিউজ করছে এটা দিতে, ওরা হাইকোর্ট চলে যাচ্ছে। খড়্গপুর মেটাল বক্স কেসে দীর্ঘদিন এই প্রবলেম চলছিল। লিগ্যাল এ্যাডভাইসার বলছেন, আনলেস ইনডাষ্ট্রিয়াল ডিসপিউটস এ্যাক্ট ইজ এ্যামেনডেড-লেবার ট্রাইবুন্যাল এই যে এ্যাওয়ার্ড দিচ্ছেন-সাবসিসট্যান্স এ্যাওয়ার্ড ইজ ম্যানডেটোরি, এর এ্যাপিল হাই কোর্টে করা যাবে না - এই ব্যাপারে সরকার কি সিদ্ধান্ত নেবেন?

**শ্রী শান্তি রঞ্জন ঘটক ঃ** ইনডাষ্ট্রিয়াল ডিসপিউটস এ্যাক্ট কেন্দ্রীয় আইন। এই সেকশন নিয়ে

ওদের সঙ্গে কথা বলবার জন্য আপনি আমার সঙ্গে বসেন তাহলে আমি আপনাকে বলতে পারি দিল্লী থেকে এটা এ্যামেন্ড করার ব্যবস্থা করুন, নাহলে কি হবে সেটা আপনি জানেন। প্রেসিডেন্টের কাছে আমরা অনেক কিছুই এ্যামেন্ডমেন্টের জন্য পাঠিয়েছিলাম কারখানা বন্ধ করা ঠেকানোর জন্য - কিছুই হচ্ছে না।

**শ্রী তপন হোড়ঃ** আই. এম. পি. এ. মোসান পিকচারস এ্যাসোসিয়েসন সি. এল. আই. সংক্রান্ত ব্যাপারে ১৯৭০ সালে একটি কেস করে এবং ১৯৭০ সালে ইনডাষ্ট্রিয়াল ডিসপিউটস হয়, সেই মামলার ১৯৮০ সালে রায় হয় এবং একটা ভার সাম্যের অর্ডার হয়। তারপর সেটা ডিভিসন বেঞ্চে চলে যায়। আজ পর্য্যন্ত তার ফয়সালা হয়ে আসে নি। সারা জেলার সিনেমা কর্মচারীরা এই সি. এল. আই. থেকে বঞ্চিত হচ্ছেন। এই অবস্থায় কি করনীয় তা নিয়ে মাননীয় মন্ত্রীমহাশয় কিছু চিন্তা ভাবনা করছেন কি ?

**শ্রী শান্তি রঞ্জন ঘটকঃ** এ সম্পর্কে নির্দিষ্ট প্রশ্ন দিলে আমি নির্দিষ্ট উত্তর দিয়ে দিতে পারি। তবে এই প্রসঙ্গে বলে রাখি যে কিছুদিন আগে সিনেমা কর্মচারীদের এ্যাসোসিয়েশান ইত্যাদি তাদের সঙ্গে অনেক আলোচনা হয়েছে। আলোচনা হয়ে তাদের সঙ্গে মোটামুটি একটা চুক্তি হয়েছে। এই ঘটনাটা নির্দিষ্টভাবে আমাকে দেবেন। আমি নির্দিষ্ট উত্তর দিয়ে দেব।

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে মূল সমস্যাটা কোথায়। প্রকৃতপক্ষেব মূল সমস্যাটা হচ্ছে, মালিকদের ডাকবার ক্ষমতা ওর আছে কিন্তু উনি ডাকলে তারা আসবে কি আসবে না সেটা তাদের উপর নির্ভর করে। বহু ক্ষেত্রে দেখা গিয়েছে যে বড় বড় কারখানার মালিকরা আসেন না। খৈতানদের ডাকলে আপনার কাছে আসে না। মাননীয় মন্ত্রীমহাশয় এই মূল সমস্যা-ফানডামেন্টাল প্রবলেম নিয়ে কিছু ভাবছেন কিনা? সেখানে এমন আইন করা যায় কিনা যে আইনে মালিকদের ত্রিপাক্ষিক চুক্তির জন্য আপনি ডাকলে তারা আসতে বাধ্য হবেন এবং আপনার সুপারিশ মানতে বাধ্য হবেন? এটা না হলে আপনিও সমস্যায় থাকবেন, আমরাও সমস্যায় থাকবো।

**শ্রী শান্তি রঞ্জন ঘটকঃ** মাননীয় সদস্য সুব্রতবাবু জানেন যে পুলিশ দিয়ে ধরে আনার মতন কোন ক্ষমতা নেই, সে ব্যবস্থা নেই। তা ছাড়া আপনি জানেন যে এলেই বা কি হবে? তারা না হয় এলো কিন্তু যাবার সময় বলে গেল সরি অথবা বললো আমাদের মত আমরা পরে জানাব। এখন ইনডাষ্ট্রি কি করে বন্ধ করবেন আপনি? আমি ক্লারিফিকেশানের জন্য অন্য কয়েকটা কথা বলতে পারি। আমরা চেষ্টা করছি এই কেসগুলি যাতে তাড়াতাড়ি এক্সপিডাইট করা যায়। এখানে একটা বাধা ছিল আই. ডি. এ্যাক্টে জাজের এলিজিবিলিটি এবং কোয়ালিফিকেশান নিয়ে। আমরা ষ্টেট গভর্নমেন্ট থেকে সেটার এ্যামেণ্ডমেন্ট করেছি। যেখানে এক বছরের কোয়ালিফিকেশান না থাকলে ঐ ট্রাইব্যুন্যালের বা লেবার কোর্টের জাজ হতে পারতো না, সেটা এ্যামেণ্ডমেন্ট করেছি। তা ছাড়া আমরা ডিপার্টমেন্টালি চিফ জাষ্টিসের সঙ্গে থ্রু জুডিসিয়াল ডিপার্টমেন্ট কথা বলে যত ভেকেন্সী ছিল কোর্ট গুলিতে সেই ভেকেন্সীগুলি আমরা ফিল আপ করে দিয়েছি। সেগুলি এখন ফিল আপ করা হয়েছে মোটামুটি। তা ছাড়া দুটি কোর্ট আরো করছি-ইনডাষট্রিয়াল ট্রাইব্যুনাল। একটা হচ্ছে ব্যারাকপুরে আর একটি হাওড়ায়। আমদের ইতিমধ্যেই দুর্গাপুরে আছে আর উত্তরবাংলার জলপাইগুড়িতে আছে। এইভাবে আমরা চেষ্টা করছি। তারপর আর একটা ব্যাপার, এমপ্লয়ারদের পক্ষ থেকে যখনই তারা দেখেন যে কোন ব্যাপারে অসুবিধা আছে, গ্যাগ করতে হবে তখন তারা ল পয়েন্ট তুলে হাইকোর্টে যান। হাইকোর্টে সেটা আবার কিছুদিন পড়ে থাকে বা আটকে থাকে। হাইকোর্ট থেকে আবার রেফার করে ট্রাইব্যুনালে। সেখানে আবার দেরি হয়। অনেক সময় অনেক কেস আবার সুপ্রিম কোর্টে চলে

যায়। সেখানে ল পয়েন্ট তোলা হয়। সুপ্রিম কোর্ট থেকে আবার রেফার ব্যাক করে। এইসব প্রসেসের জন্য দেরি হয়। সেইজন্য এর আগে প্ল্যানিং কমিশনের মিটিং-এ যখন আলোচনা হয়েছিল তখন আমরা সেখানে বলেছিলাম এক্সক্লুসিভলি এরজন্য হাইকোর্টের কোন বেঞ্চ করা যায় কিনা যারা লেবার ডিসপিউট সম্পর্কে বিচার করে রায় দেবেন। অথবা সাম সর্ট অব এ্যাপিলেট ট্রাইব্যুনাল - এও আলাদা কিছু করা যায় কিনা। তাহলে হয়ত তাড়াতাড়ি এক্সপিডাইট করা যায়। কিছু সিদ্ধান্ত হয়নি।

**শ্রী লক্ষণ চন্দ্র শেঠঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানালেন যে ট্রাইব্যুনালে অনেক কেস আছে। আমি তার কাছে জানতে চাই এই কেসগুলির মূল বৈশিষ্ট কি - ক্লোজার, লক আউট, লে অফ সংক্রান্ত, না বেতন সংক্রান্ত? কোন কেসগুলি পেনডিং আছে?

**মিঃ স্পীকার ঃ** এই প্রশ্ন থেকে এই অতিরিক্ত প্রশ্ন আছে না, নোটিশ দিতে হবে।

[1.40 - 1.50 p.m.]

**শ্রী শক্তি প্রসাদ বল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, ট্রাইবুনালে জমে থাকা কেসগুলিকে এক্সপেডাইট করার জন্য কোন আইন সংশোধন বা হাই কোর্টে যাতে করা না হয় তার জন্য কোন আইন করা যায় কিনা?

**শ্রী শান্তি রঞ্জন ঘটকঃ** এই ব্যাপারে আমাদের সরকারের ক্ষমতা নেই। তবে আমি এই প্রসঙ্গে কয়েকটি তথ্য দিচ্ছি। এই সমস্যা শুধু আমাদেরই নয়। দিল্লীতে ৩৫,১২৯, হরিয়ানায় ৫,৬৯৭, কর্ণাটকে ২২,৪৭৫, পাঞ্জাবে ১৪,০১৭, তামিলনাড়ুতে ১০,৪৭৫, অন্ধ্রে ৭,৫১২। মাঝখানে একটা মিটিং হয়েছিল সেখানে মিনিষ্টাররা ছিলেন। আমরা সেখানে রেফার করেছিলাম যে একটা ইজি মেকানিজম কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে করা হোক। দেখা যাচ্ছে এমপ্লয়াররা এমন একটা এ্যাটিচ্যুড নিয়েছে যার ফলে কনসিলিয়েশানের ক্ষেত্রে অনেক লং ড্রন প্রসেস হয়ে যাচ্ছে।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, মাননীয় সদস্য সুব্রত মুখার্জী যে মৌলিক প্রশ্নটা তুলেছেন, আমি তার মধ্যে যাচ্ছি না যে আমাদের হাউসে পশ্চিমবঙ্গ সরকারের কতটা ক্ষমতা আছে। আমরা দেখছি যে ইন্ডাষ্ট্রিয়াল ট্রাইবুনালে কেসগুলি পেনিডিং হয়ে যাচ্ছে। এই সম্পর্কে কিছু ব্যবস্থা গভর্ণমেন্ট নিচ্ছেন। আমার কথা হচ্ছে এগুলি সম্পর্কে ইন্ডাষ্ট্রিয়াল ডিষ্ট্রিক্টে কিছু বন্দোবস্ত করার কথা সরকার ভাবছেন কিনা?যেমন নর্থ বেঙ্গল সম্পর্কে বলেছেন, এছাড়াও কলকাতায় ৪-৫টি ইন্ডাষ্ট্রি, কাজেই এদের জন্য ডিষ্ট্রিক্ট লেভেলে কোন কোর্ট করার ব্যবস্থা করা যায় কি না বলবেন কি?

**শ্রী শান্তি রঞ্জন ঘটকঃ** কেসগুলি কলকাতার দিকে আসার প্রবনতা বেশী। সে জন্য আমরা দূর্গাপুরে করেছি, নর্থ বেঙ্গলে করেছি, ব্যারাকপুরে, হাওড়ায় করার কথা ভাবছি।

## নদীয়া জেলা ক্রীড়া সংস্থাকে অর্থ সাহায্য

*৪৯। (অনুমোদিত প্রশ্ন নং *৫৭৭।) **শ্রী শিবদাস মুখার্জীঃ** ক্রীড়া ও যুবকল্যাণ (ক্রীড়া) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ করে জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে নদীয়া জেলা ক্রীড়া সংস্থা সরকারী অর্থ সাহায্য পেয়েছেন; এবং

(খ) সত্য হলে—

(১) বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত ; এবং

(২) কি কি বাবদ বরাদ্দ পেয়েছেন

**শ্রী সুভাষ চক্রবর্ত্তী ঃ**

(ক) ও (খ) ঃ— প্রত্যক্ষভাবে নদীয়া জেলা ক্রীড়া সংস্থাকে অর্থ সাহায্য দেওয়া হয়নি। তবে বিভিন্ন জেলা ক্রীড়া সংস্থাকে খেলাধুলার উন্নতিতে সাহায্য করার জন্য ওয়েষ্ট বেঙ্গল ডিষ্টিক্ট স্পোর্টস ফেডারেশনকে ১৯৮৯-৯০ এবং ১৯৯০-৯১ আর্থিক বৎসরে সরকারী অনুদান দেওয়া হয়েছিল। ওই ফেডারেশনের রিপোর্ট অনুযায়ী নদীয়া জেলা ক্রীড়া সংস্থা ওই বছরগুলিতে ৫,০০০ টাকা করে সাহায্য পেয়েছিল।

**শ্রী শিবদাস মুখার্জী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে নদীয়া ক্রীড়া সংস্থাকে কেন সাহায্য করা হয়নি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** জেলা ক্রীড়া সংস্থা স্বনির্ভর একটা সংস্থা। একে সাহায্য করার বিষয়টি নির্দিষ্ট প্রস্তাবের ভিত্তিতে আসে। নদীয়া জেলা ক্রীড়া সংস্থার পক্ষ থেকে হয়ত কখনও সাহায্যের প্রস্তাব আসে এবং সেগুলি আমরা সাধ্যমত সাহায্য করি। ধারাবাহিক ভাবে ১৯৮৯-৯০ সালে রাজ্য এবং কেন্দ্র থেকে ডিষ্ট্রিক্ট স্পোর্টস ফেডারেশানকে ১ লক্ষ টাকা দেওয়া হয়েছে। আমাদের জেলার যে ক্রীড়া পর্যদ আছে তার প্রধান মেরুদণ্ড হচ্ছে জেলা ক্রীড়া সংস্থা। স্বাভাবিকভাবে তারা একত্রে কাজ করেন। জেলা ক্রীড়া সংস্থার জন্য যে ব্যয় মঞ্জুর করা হয় তার একটা বড় অংশ এই জেলা ক্রীড়া সংস্থা কাজে লাগিয়ে থাকে।

**শ্রী শিবদাস মুখার্জী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে নদীয়া জেলা ক্রীড়া সংস্থাকে ফেডারেশনের মাধ্যমে অর্থ সাহায্য করা হয়েছে। কিন্তু তা করা হয়নি। আমি বলতে চাই বোধ হয় অফিসাররা ঠিক মত আপনাকে রিপোর্ট দেন নি। কারণ নদীয়া জেলা ক্রীড়া সংস্থার পক্ষ থেকে আপনার কাছে সরাসরি প্রস্তাব পাঠানো হয়েছিল, তার ভিত্তিতে কোন অর্থ সাহায্য করা হয়নি।

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** নির্দিষ্ট প্রস্তাবের ভিত্তিতে বিষয়টা বিবেচনা করা হবে। ওদের যে প্রস্তাব ছিল, আমার যতটুকু স্মরণে আছে, ওদের যে ষ্টেডিয়াম কৃষ্ণনগরে, তার সংস্কার করার জন্য অর্থ চেয়েছিল এবং সেটা পুনর্গঠিত করার জন্য প্রস্তাব দিয়েছিল। আমাদের ষ্টেডিয়াম নির্মান সম্পর্কে সরকারের যে নির্দেশ, তা সমস্ত জেলার ক্ষেত্রে প্রযোজ্য একটা নিয়ম কানুন আছে, যেটা ষ্টেডিয়াম কমিটি ডিল করে, প্রত্যক্ষ ভাবে, রাজ্য যুব কল্যান দপ্তর এবং জেলা শাসককে প্রধান করে এই কমিটি আছে। এই বিষয়ে সম্ভবতঃ একটা অসুবিধা হয়েছে, জমিটা সরকারকে হস্তান্তর করতে হয়, সেটা বোধ হয় হয়নি। এই সম্পর্কে আলাপ আলোচনা চলছে।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কী এই যে ষ্টেডিয়ামের কথা বলছেন, আমাদের বোলপুর প্রায় আট বছর হয়ে গেল একটা ষ্টেডিয়ামের প্রকল্প নেওয়া হয়েছিল, ভিত্তি প্রস্তরও স্থাপন হলো, কাজও আরম্ভ হলো, কিন্তু এখনও পর্যান্ত সেটা অসম্পূর্ণ হয়ে পড়ে রয়েছে। এটা প্রায় ৭/৮ বছর হয়ে গেল। বর্ত্তমানে এটা বোলপুর বাসীর কাছে একটা বোঝার মত হয়ে দাঁড়িয়েছে। এটা কবে শেষ হবে, এবং কবে ওপেন হবে?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রশ্নটা ছিল নদীয়া জেলা ক্রীড়া সংস্থাকে আর্থিক সাহায্য করা হয়েছে কিনা, আপনার প্রশ্নটা প্রাসঙ্গিক নয়। এটার সঙ্গে বোলপুর ষ্টেডিয়ামের কাজ বিলম্বিত হচ্ছে, এই বিষয়টা আসে না। এই ব্যাপারে প্রশ্ন করবেন পরে উত্তর দিয়ে দেবো। তাছাড়া পরে একটা প্রশ্ন আছে সেটা যদি আসে তাহলে তার উত্তর দিয়ে দেবো।

**শ্রীভূপেন্দ্র নাথ শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কী, আপনি বললেন ডিস্টিক্ট স্পোর্টস সংস্থার কাছে আপনি টাকা দিচ্ছেন। আপনার কোন সুনির্দিষ্ট নির্দেশ আছে কী, এই টাকা সাব ডিভিশন কিংবা ব্লক স্পোর্টস সংস্থাকে কী কী ভাবে কোন কোন খাতে টাকা দেওয়া হবে এই রকম কোন নির্দেশ আছে কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** এই সম্পর্কে সুস্পষ্ট কোন গাইড লাইন নেই।

**শ্রী সুনীল চক্রবর্তী ঃ** মন্ত্রী মহাশয় বলবেন কী, জেলায় কোন অনুদান বা টাকা পয়সা দিতে হলে সাধারণতঃ ডি. পি. সি. সি.-র মিটিং যখন হয় তখন সেখান থেকে অনুমোদিত হয়ে আসে, এই যে স্টেডিয়ামের টাকা, এটা কী ডি. পি. সি. সি-র কাছ থেকে অনুমোদন হয়েছে, না রাজ্য স্তরে এসেছিল। এই বিষয়ে মন্ত্রী মহাশয় জানাবেন কী ?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** জেলা স্পোর্টস ফেডারেশন যেটা আছে, তারা কোন জেলার ব্যাপারে নয়, আমরা টাকা দিয়েছি রাজ্য ফেডারেশনকে, রাজ্য ফেডারেশন জেলাগুলোকে মূলতঃ টাকা দেন। স্বাভাবিক ভাবে এটা কোন জেলার আলোচনার বিষয় বস্তু নয়।

### খেলোয়াড়দের চাকুরী ক্ষেত্রে অগ্রাধিকার

*৭২। (অনুমোদিত প্রশ্ন নং *৩১২।) **শ্রী নটবর বাগদী ঃ** ক্রীড়া ও যুব কল্যাণ (ক্রীড়া) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে— পশ্চিমবঙ্গে খেলার উন্নতির জন্য খেলোয়াড়দের সরকার বিভিন্ন দপ্তরে চাকুরীর ক্ষেত্রে অগ্রাধিকার দেবেন;

(খ) সত্য হলে, কোন স্তরের প্লেয়াররা উক্ত সুযোগ পাবেন;

(গ) পশ্চিমবঙ্গে কয়টি জেলায় কেন্দ্রীয় সরকারের আর্থিক সহায়তায় স্টেডিয়াম নির্মাণ হয়েছে; এবং

(ঘ) পশ্চিমবঙ্গে মোট কতগুলি স্টেডিয়াম আছে (জেলাওয়ারী হিসাব)?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ**

(ক) ও (খ)— বিষয়টি বিবেচনাধীন।

(গ) ১২টি জেলায়।

(ঘ) ৩২টি।

(জেলাওয়ারী তালিকা সংযুক্ত করা হল)

## পশ্চিমবঙ্গে জেলা-ওয়ারী ষ্টেডিয়ামের (নির্মিত ও নির্মীয়মান) তালিকা

| (১) জেলার নাম ঃঃ | (২) নির্মিত ষ্টেডিয়ামের নাম ঃঃ | (৩) নির্মীয়মান ষ্টেডিয়ামের নাম ঃঃ |
|---|---|---|
| ১. বর্ধমান | ১) কালনা ষ্টেডিয়াম | |
| | ২) দুর্গাপুর সিধু-কানু ষ্টেডিয়াম | |
| | ৩) বর্ধমান অরিবিন্দ ষ্টেডিয়াম | ——— |
| | ৪) কাটোয়া ষ্টেডিয়াম | |
| | ৫) বর্ধমান রাধারানী ষ্টেডিয়াম | |
| ২. বীরভূম | ——— | ১) সিউড়ি ষ্টেডিয়াম |
| | | ২) বোলপুর ষ্টেডিয়াম |
| ৩. হুগলী | ১) শ্রীরামপুর ষ্টেডিয়াম | ১) চন্দননগর ষ্টেডিয়াম |
| ৪. পুরুলিয়া | ১) পুরুলিয়া ভিক্টোরিয়া স্কুল গ্রাউন্ড ষ্টেডিয়াম | ——— |
| | ২) পুরুলিয়া ষ্টেডিয়াম (জেলা গ্রাউন্ড) | |
| ৫. মেদিনীপুর | ১) মেদিনীপুর ষ্টেডিয়াম | ১) কাঁথি ষ্টেডিয়াম |
| ৬. কলিকাতা | ১) নেতাজী ইন্ডোর ষ্টেডিয়াম | |
| | ২) রবীন্দ্র সরোবর ষ্টেডিয়াম | ——— |
| | ৩) রণজি ষ্টেডিয়াম | |
| ৭. হাওড়া | ১) উলুবেড়িয়া ষ্টেডিয়াম | ১) হাওড়া ষ্টেডিয়াম |
| ৮. উত্তর ২৪ পরগণা | ১) যুবভারতী ষ্টেডিয়াম | ১) নৈহাটী ষ্টেডিয়াম |
| | | ২) বারাসত ষ্টেডিয়াম |
| ৯. দক্ষিণ ২৪ পরগণা | ——— | ১) যাদবপুর ষ্টেডিয়াম |
| | | ২) ডায়মণ্ডহারবার ষ্টেডিয়াম |
| ১০. নদীয়া | ১) কৃষ্ণনগর ষ্টেডিয়াম | ——— |
| ১১. মালদা | ১) মালদা ষ্টেডিয়াম | ——— |

| (১) জেলার নাম ঃঃ | (২) নির্মিত ষ্টেডিয়ামের নাম ঃঃ | (৩) নির্মীয়মান ষ্টেডিয়ামের নাম ঃঃ |
|---|---|---|
| ১২. পশ্চিম দিনাজপুর | ——— | ১) বালুর ঘাট ষ্টেডিয়াম |
| ১৩. মুর্শিদাবাদ | ——— | ১) বহরমপুর ষ্টেডিয়াম |
| ১৪. দার্জিলিং | ১) শিলিগুড়ি ষ্টেডিয়াম | ১) দার্জিলিং ষ্টেডিয়াম |
| ১৫. জলপাইগুড়ি | ১) জলপাইগুড়ি ষ্টেডিয়াম | ——— — |
| ১৬. কুচবিহার | ১) কুচবিহার ষ্টেডিয়াম (কলেজ গ্রাউন্ড) | ১) কুচবিহার ষ্টেডিয়াম (রয়াল প্লেস গ্রাউন্ড) |

[1.50 - 2.00 p.m.]

**শ্রী নটবর বাগ্‌দী ঃ** খেলোয়াড়দের খেলোয়াড় হিসাবে চাকরী পাওয়ার ক্ষেত্রে যোগ্যতার পরিমান কি হবে?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** প্রশ্নটি হচ্ছে স্টেডিয়াম নির্মানের, খেলোয়াড়দের চাকরীর প্রশ্ন উঠছে না।

**শ্রী নটবর বাগ্‌দী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, 'ক' এবং 'খ' প্রশ্নটি হচ্ছে খেলার উন্নতির জন্য খেলোয়াড়দের চাকরীতে অগ্রাধিকার দেওয়া সম্পর্কে।

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** আমি ইতিপূর্বেই বলেছি বিষয়টি সরকারের বিবেচনাধীন।

**শ্রী নটবর বাগ্‌দী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি ১৫টি জেলায় স্টেডিয়াম নির্মান করছেন, কয়েকটি ইতি-মধ্যেই সম্পূর্ণ হয়েছে। কেন্দ্রীয় ক্রীড়া দপ্তর থেকে ঘোষণা করা হয়েছে যে, তাঁরা প্রত্যেক জেলায় একটা করে স্টেডিয়াম করবেন। রাজ্য সরকার যে কাজ আমাদের রাজ্যে ইতিমধ্যে করেছেন এবং করছেন সে কাজের পর ওঁরা কি করবেন, না করবেন সে সম্পর্কে কেন্দ্রের কাছ থেকে কোন পরিকল্পনা কি আপনার কাছে এসেছে?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** এ রকম নির্দিষ্ট রূপরেখা, নির্দেশিকা বা প্রস্তাব কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আমরা পাইনি। ওঁদের কথা আমিও কাগজে দেখেছি। আমরা স্টেডিয়াম নির্মান সম্পর্কে সিদ্ধান্ত নিয়েছি, যেগুলি এখনো অসম্পূর্ণ আছে সেগুলি সম্পূর্ণ করব এবং তার আগে কোন নতুন স্টেডিয়ামের প্রস্তাব আমরা গ্রহণ করব না।

**শ্রী প্রবীর ব্যানার্জী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আজ থেকে বেশ কয়েক বছর আগে আপনি, মাননীয় মুখ্যমন্ত্রী এবং মাননীয় সমবায় মন্ত্রী বারাসাতে গিয়ে স্টেডিয়ামের শিলান্যাস করেছিলেন। সে কাজ এখন পর্যন্ত খুবই ধীর গতিতে এগচ্ছে, কবে শেষ হবে জানা যাচ্ছে না। এবং স্টেডিয়াম নির্মানের বহু মাল-পত্র চুরি হচ্ছে সামনেই পুলিশ ষ্টেশন থাকা সত্বেও। এ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করছেন?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** হ্যাঁ, ঠিকই, জমি হস্তান্তরের সমস্যার জন্য একটু বিলম্বিত হয়েছে। কিন্তু

স্টেডিয়াম নির্মাণের কাজ শুরু হবার পর থেকে দ্রুত গতিতেই এগিয়ে যাচ্ছে এবং আমরা আশা করছি আগামী ক্রীড়া বর্ষের মধ্যেই স্টেডিয়াম নির্মাণের কাজ সম্পূর্ণ হবে।

**শ্রী নির্মল দাস :** স্যার, আমাদের ডুয়ার্সে ১৫২টি চা বাগান আছে। সেখানকার তপশিলী এবং আদিবাসী চা-বাগান কর্মচারীদের জন্য টী প্ল্যান্টার্সরা একটা স্পোর্টস কমপ্লেক্স করার কাজে সহযোগিতা করতে রাজী আছে। সুতরাং সে কমপ্লেক্স আলিপুরদুয়ারে হলেই ভাল হয়। অতএব আলিপুরদুয়ারে টী প্ল্যান্টার্সদের সঙ্গে যুক্ত ভাবে অথবা রাজ্য সরকারের ক্রীড়া দপ্তরের পক্ষ থেকে এককভাবে একটা স্পোর্টস কমপ্লেক্স বা স্টেডিয়াম করার কোন পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি ?

**শ্রী সুভাষ চক্রবর্তী :** আলিপুরদুয়ার মহকুমার ক্রীড়া পর্ষদের কাছ থেকে রাজ্য সরকারের কাছে এ রকম একটা প্রস্তাব এসেছে। কিন্তু ওখানে মূল সমস্যা হচ্ছে জমির সমস্যা। প্রয়োজনীয় জমি রাজ্য সরকারের কাছে হস্তান্তর না করা পর্যন্ত রাজ্য সরকারের পক্ষে কিছু করা সম্ভব না। মাননীয় সদস্যের যদি কিছু যোগসূত্র থাকে তাহলে তাঁরা আপনার মাধ্যমে আমার সঙ্গে যোগাযোগ করতে পারেন। আমরা নিশ্চয়ই বিবেচনা করে দেখব যে, আলিপুরদুয়ারে একটা স্টেডিয়াম নয়, ক্রীড়া কেন্দ্র গড়ে তোলা যায় কিনা।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, আপনার প্রশ্নের উত্তরে পেয়েছি আমার জেলায় ৫টি ষ্টেডিয়াম যে করছেন তার মধ্যে বনগাঁ, বারাসাত, অশোকনগর প্রভৃতি আছে। এই ষ্টেডিয়াম করতে কত টাকা আপনি খরচ করার জন্য এসটিমেট করেছেন এবং কত টাকা খরচ করার জন্য আপনি সিদ্ধান্ত নিয়েছেন এবং কি প্রকারের ষ্টেডিয়াম করার সিদ্ধান্ত নিয়েছেন।

**শ্রী সুভাষ চক্রবর্তী :** বনগাঁ ষ্টেডিয়াম সাব-ডিভিশন্যালের ষ্টানর্ডাড, সেটা পি. ডব্লু. ডি সাংশনে এসটিমেশন হচ্ছে ১২ লক্ষ টাকা। বনগাঁ ষ্টেডিয়ামে আমরা এবং জেলাপরিষদ মঞ্জুর করেছি ১৬ লক্ষ টাকা। কিন্তু তাতেও হবে না, কারণ যেভাবে মুদ্রাস্ফীতি কেন্দ্রীয় অর্থ ব্যবস্থার মাধ্যমে হয়েছে তাতে ১২ লক্ষ টাকাটা ৩২ লক্ষ টাকাতেও করা যাবে বলে মনে হচ্ছে না।।

**শ্রী অজয় দে :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, নদীয়াজেলার শান্তিপুর এলাকায় ইতিমধ্যে পৌরসভার পক্ষ থেকে জমি ক্রয় করা হয়েছে এবং বাউন্ডারী ওয়াল দেওয়া হয়েছে এতে প্রায় ৫ লক্ষ টাকা ব্যয় হয়ে গেছে। আপনি আজ থেকে ৩ বছর আগে ঐ মাঠটি পরিদর্শন করেছেন তৎকালীন চেয়ারম্যানের সঙ্গে। কিন্তু আজ পর্যন্ত ক্রীড়া দপ্তর থেকে অর্থ মঞ্জুর হয়নি। এই পশ্চিমবাংলায় বিভিন্ন জায়গায় যে ষ্টেডিয়াম হচ্ছে তারমধ্যে শান্তিপুর ঐ তালিকায় আছে কি ?

**শ্রী সুভাষ চক্রবর্তী :** শান্তিপুরের প্রস্তাবটি বিবেচনাধীন আছে।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন, কেন্দ্রীয় সরকারের সহযোগিতায় ১২টি ষ্টেডিয়াম হয়েছে এবং পশ্চিমবঙ্গে মোট ৩২টি। আমার কেন্দ্র বারুইপুর যে ষ্টেডিয়ামটি হচ্ছে সেটা এখন কমপ্লিট হয়নি। আমার দুটি প্রশ্ন, এটি কেন্দ্রীয় সহযোগিতায় হচ্ছে কিনা এবং সেখানে এত ধীর গতিতে কাজ হচ্ছে কমপ্লিট কবে নাগাদ হবে?

**মিঃ স্পীকার :** সুভাষবাবু আপনি একটা প্রশ্নের উত্তর দেবেন দুটো হবেনা।

**শ্রী সুভাষ চক্রবর্তী :** বারুইপুর স্টেডিয়ামটি কেন্দ্রীয় সরকারের কোন সাহায্য পায়নি।

**শক্তিনগর হাসপাতালের বহিঃ বিভাগ খোলার পরিকল্পনা**

***৭১। (অনুমোদিত প্রশ্ন নং *৫৮০।) শ্রী শিবদাস মুখার্জী ঃ** স্বাস্থ্য পরিবার কল্যাণ (স্বাস্থ্য) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) নদীয়া জেলায় কৃষ্ণনগরে শক্তিনগর হাসপাতালের বহির্বিভাগ খোলার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) থাকিলে, কত দিনের মধ্যে উক্ত পরিকল্পনাটি বাস্তবে রূপায়িত হবে বলে আশা করা যায়?

**শ্রী প্রশান্ত কুমার শূর ঃ**

(ক) না, তবে বিশেষ কয়েকটি রোগের চিকিৎসার জন্য বহির্বিভাগ চালু আছে।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী শিবদাস মুখার্জী ঃ** আপনি প্রথম প্রশ্নের উত্তরে বললেন "না"। কেন শক্তিনগর হাসপাতালে বহির্বিভাগ খোলা হবে না বলতে পারেন?

**শ্রী প্রশান্ত কুমার শূর ঃ** ওখানে এখনও চোখ, কান, দাঁত, নাসিকা এবং গলার চিকিৎসার জন্য বর্হিবিভাগে ব্যবস্থা আছে এবং সদর হাসপাতালে অন্যান্য বিভাগের বর্হিবিভাগের ব্যবস্থা আছে পরীক্ষা-নিরীক্ষার। এই দুটি হাসপাতালের দূরত্ব ৩ কিলোমিটার। এতগুলি আলাদা-আলাদা বর্হিবিভাগ-এর ব্যবস্থা করা সমীচীন নয়।

**শ্রী শিবদাস মুখার্জী ঃ** আপনি কি জানেন, আপনি বললেন ৩ কিলোমিটার দূরত্ব, সুদূর গ্রামগঞ্জ থেকে বিশেষ করে করিমপুর, তেহট্ট থেকে আরম্ভ করে নদীয়া জেলার সদর এবং নর্থ সাব-ডিভিশন শক্তিনগর হাসপাতালই কেন্দ্রবিন্দু। এই ৩ কিলোমিটার যাওয়ার জন্য গ্রাম-গঞ্জের লোকেদের সুবিধা নেই, আপনি শুধু চোখ, কান, নাক গলা বললেন, কিন্তু অন্যান্য বর্হিবিভাগ না খোলার জন্য যে অসুবিধা হচ্ছে তার পরিপ্রেক্ষিতে কেন খোলা হচ্ছে না জানতে চাইছি?

[2.00 - 2.10 p.m.]

**শ্রী প্রশান্ত কুমার শূর ঃ** ওটা শক্তি নগর এবং সদর হাসপাতালের একটা ইউনিট হিসাবে ধরা হচ্ছে, এবং যেহেতু দুটো মিলিয়ে সমস্ত বর্হিবিভাগের ব্যবস্থা আছে সুতরাং আবার নূতন করে শক্তি নগরে বর্হিবিভাগের ব্যবস্থা করাটা সঠিক হচ্ছে না, ব্যয় বহুল।

**ডঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয় জানাবেন কি-শক্তিনগর হাসপাতালটিকে স্পেসালাইজ আউটডোর হিসাবে ধরেছেন, না কৃষ্ণনগর জেল হাসপাতালের একটা এ্যানেকসি আউটডোর হিসাবে ধরছেন?

**শ্রী প্রশান্ত কুমার শূর ঃ** দুটো মিলিয়ে হাসপাতালটিকে আমরা বলতে পারি যে এ্যানেকসি বললেন এ্যানেকসি বলতে পারেন, শক্তি নগর সদর হাসপাতালেরই অংশ।

**মিঃ স্পীকার ঃ** Question hour is Over.

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** স্যার, আপনি হেল্ড ওভার প্রশ্ন নিয়েই সারাদিন কাটিয়ে দিলেন?

রেগুলার প্রশ্নগুলি পড়ে রইলো?

**মিঃ স্পীকার :** আপনাদের মেম্বাররাই প্রশ্ন জিজ্ঞাসা করেছেন। It is not my fault. Your members have put up the supplementaries. They could have allowed the question just pass on it. Most of the supplementaries have been asked from the Opposition, not from the ruling party. These are parliamentary tactics. You will have to know that. Dr. Zainal Abedin knows this...এই সব পার্লামেনটারী প্র্যাকটিস না জানলে হবে কি করে? আপনারা খেললেন, ওঁরা গোল করে চলে গেলেন।

**Starred questions**
(to which answers were laid on the Table)

**Target for commercial purchase of Raw Jute**

*434. (Admitted Question no *301) **Shri Deoki Nandan Poddar and Shri Saugata Roy :** Will the Minister-in-Charge of the Co-operatiuion Department be pleased to State :-

(a) Whether targets are fixed for commercial purchase of raw jute by the Primary Agriculture Marketing Societies as Sub-agents of BENFED on behalf of Jute Corporation of India;

(b) If so :-

(i) the targets fixed and the achievements of such marketing Societies during 1988-89; 1989-90 and 1990-91 (up to March, 1991); and

(ii) the reasons for shortfall, if any ?

**Minister-in-Charge of Co-operation Department :**

(a) No.

(b) Does Not arise.

**ঘাটাল হাসপাতালে রোগীদের জন্য মঞ্জুরীকৃত অর্থ**

*৪৩৫। (অনুমোদিত প্রশ্ন নং *১১৩।) **শ্রী রতন চন্দ্র পাখিরা :** স্বাস্থ্য ওপরিবার কল্যাণ (স্বাস্থ্য) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

মেদিনীপুর জেলার ঘাটাল মহকুমা হাসপাতালে গত আর্থিক বছর (১৯৯০-৯১)-এ রোগীদের জন্য মঞ্জুরীকৃত অর্থের পরিমাণ কত?

**Minister-in-Charge of Co-operation Department :**

ক) মেদিনীপুর জেলার ঘাটাল মহকুমা হাসপাতালের রোগীদের চিকিৎসার জন্য গত আর্থিক বছর (১৯৯০-৯১)-এ মোট মঞ্জুরীকৃত অর্থের পরিমান হল ৮,৫১,৫০০ টাকা।

## Floaging Hotel on the River Hoogly

*436. (Admitted Question no *352) **Shri Saugata Roy :** Will the Minister-in-Charge of the Tourism Department be pleased to state:–

(a) if it is a fact thet there is a proposal for a Floating Hotel on the River Hoogly with funds from a Non-Resident Indian investor ; and

(b) If so, the progress made so far on the proposal ?

**Minister-in-charge of Tourism Department :**

(a) Yes.

(b) The proposal for the floating hotel on the river Hoogly from M/s. Manor Floatel Pvt. Ltd. was sponsored by the State Government. The proposal will be implemented with NRI Investment. The floatal has been give 5-star category by the Department of Tourism, Government of India. Necessary clearance for the proposed floatel project has been obtained by the agency from Ministry of Surface Transport, Government of India, Calcutta Port Trust, Ministry of Tourism, Government of India, Department of Environment, Government of West Bengal, West Bengal Pollution Control Board, Calcutta Municipal Corporation, Director General of Technical Development, Government of India, Ministry of Commerce, Government of India, Department of Economic Affairs, Ministry of Finance, Government of India, Reserve Bank of India for NRI Investment and the Ministry of Defence, Government of India, The Army Authority has also been approached by the State Government for provision for underground car parking for the project. The Army Authority has, in principle, agreed to spare land needed for construction of an underground parking area for the project detailed modalities are being worked out. As reported by Manor Flotel Pvt. Ltd. a Singapore Shipyard is the builder of the Flotel.

**ওয়েল ফেয়ার ফান্ডের টাকায় বিড়ি শ্রমিকদের গৃহ প্রকল্প**

***৪৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *২৬২) শ্রী পার্থ দে ঃ** শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে ওয়েল ফেয়ার ফান্ডের অর্থে বিড়ি শ্রমিকদের গৃহ নির্মাণ প্রকল্প রূপায়নের জন্য পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় বহু সরকারী ন্যস্ত জমি পাওয়া গিয়াছে ;

(খ) সত্য হলে, উক্ত জমিতে কত সংখ্যক

(১) গৃহ নির্মাণ সম্পূর্ণ হয়েছে ও
(২) কত অসম্পূর্ণ আছে; এবং

(গ) তন্মধ্যে বাঁকুড়া জেলায় কত সংখ্যক

(১) গৃহ নির্মাণ সম্পূর্ণ হয়েছে ও
(২) কত অসম্পূর্ণ আছে?

**Minister-in-Charge of labour Department :**

(ক) এ পর্যন্ত একমাত্র বাঁকুড়া জেলাতেই জমি পাওয়া যাবে বলে জানা গেছে।

(খ) গৃহ নির্মাণের ব্যাপারে এখনও কোন সিদ্ধান্তে আসা সরকারের পক্ষে সম্ভব হয়নি।

(গ) প্রশ্ন ওঠে না।

**" কলকাতা ৯০" উৎসব**

***৪৩৮। (অনুমোদিত প্রশ্ন নং *৪৬৫) শ্রী সুব্রত মুখার্জী ঃ** ক্রীড়া ও যুব কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) যুব ভারতী ক্রীড়াঙ্গনে "কলকাতা ৯০" উৎসব এর জন্য রাজ্য সরকাব কি কি বাবদ কত টাকা ব্যয় করেছেন; এবং

(খ) উক্ত উৎসবে অন্যান্য যোগদানকারী রাজ্যগুলি হতে কত পরিমাণ অর্থ আদায় হয়েছে?

**Minister-in-Charge of the Sports & Youth Services Department :**

(ক) রাজ্য সরকারের পর্যটন বিভাগ ৩ (তিন) লক্ষ টাকা এবং যুবকল্যাণ বিভাগ ২ (দুই) লক্ষ ৩১ (একত্রিশ) হাজার ৭৭১ (সাত শত একাত্তর) টাকা "কলকাতা ৯০" উৎসব এর জন্য ব্যয় করেছেন। উৎসবের নানাবিধ খরচের জন্য ঐ টাকা দেওয়া হয়েছিল।

(খ) অন্যান্য যোগদানকারী রাজ্যগুলি থেকে কোন অর্থ গ্রহণ করা হয় নি।

**জঙ্গীপুরে ভাগীরথী নদীর উপর ব্রীজ নির্মাণ**

***৪৩৯। (অনুমোদিত প্রশ্ন নং *৫৯২) শ্রী তোয়াব আলি ঃ** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) জঙ্গীপুরে ভাগীরথী নদীর উপর ব্রীজ নির্মাণের কোন পরিকল্পনা আছে কিনা; এবং

(খ) থাকিলে, উক্ত পরিকল্পনাটি কোন পর্য্যায়ে আছে?

**Minister-in-Charge of the Public Works Department :**

(ক ও খ) প্রস্তাবটি এখনও রাজ্য সরকারের বিবেচনাধীন আছে। এ সম্পর্কে আর্থিক দায়ের পরিমান খতিয়ে দেখা হচ্ছে।

## Sale Proceeds of Trickets for the C.F.S League Matches

*440. (Admitted QuestionNo. *481) **Shri Sudip Bandyopadhyay:** Will the Minister-in-Charge of the Sports and Youth Services (SPORTS) Department be pleased to state :–

(a) Wheather the State Government has received any shares in the sale proceeds to tickets sold for the Calcutta Football Super League matches played in Calcutta during the last theree years; and

(b) if so, the amount received by the State Government during the past three years from the sales of such tickets ?

**Minister-in-Charge of the Sports & Youth Services Department :**

(a) Yes.

(b)

| | | | | |
|---|---|---|---|---|
| 1986 | – | 89 | – | Rs. 6,12,812 /= |
| 1989 | – | 90 | – | Rs. 6,89,020 /= |
| 1990 | = | 91 | : | Rs. 2,81,710 /= |
| Total | | | : | Rs. 15,83,542 /= |

## সমবায় ঋণ মুকুব বাবদ কেন্দ্রীয় অর্থ

*৪৪১। (অনুমোদিত প্রশ্ন নং *১২৯২।) **শ্রী লক্ষ্মণ চন্দ্র শেঠঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, রাজ্য সরকার সমবায় ঋণ মকুব বাবদ পাওনা অর্থ কেন্দ্রের কাছ থেকে পেয়েছেন; এবং

(খ) সত্য হলে, অর্থের পরিমাণ কত ?

**Minister-in-Charge of Co-operation Department :**

(ক) ইহা আংশিক সত্য।

(খ) এখন পর্যন্ত সমবায় ঋণ মকুব বাবদ কেন্দ্রের কাছ থেকে প্রাপ্য ১৪৪ কোটি ৩৭ লক্ষ টাকার মধ্যে মাত্র ৬৬ কোটি টাকা পাওয়া গিয়েছে।

### শ্রীরামপুর মহকুমা হাসপাতালে এ্যাম্বুলেন্স

*৪৪২। (অনুমোদিত প্রশ্ন নং *৭৬৫) **শ্রী অরুণ কুমার গোস্বামী ঃ** স্বাস্থ্যও পরিবার কল্যাণ (স্বাস্থ্য) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, শ্রীরামপুর ওয়ালস হসপিটালে (মহকুমা হাসপাতাল) ১৯৭৭ সালের পূর্বে দুখানি এ্যাম্বুলেন্স গাড়ী নাই;

(খ) সত্য হলে, উক্ত হাসপাতালে এ্যাম্বুলেন্স গাড়ীর ব্যবস্থা করা হবে কিনা?

**Minister-in-Charge of Health and Family Welfare Department:**

(ক) না, সত্য নয়। শ্রীরামপুর ওয়ালস্ হসপিটালে একটি এ্যাম্বুলেন্স বর্তমানে সচল অবস্থায় আছে।

(খ) প্রশ্ন ওঠে না।

### বক্রেশ্বর ইনস্পেকশন হাউস

*৪৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *৬৯৪) **শ্রী সাত্ত্বিক রায় ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, বীরভূম জেলায় বক্রেশ্বরে পূর্ত বিভাগের ইনসপেকশন হাউসটি অন্য সরকারী বিভাগকে দেওয়া হইয়াছে; এবং

(খ) সত্য হলে, ইহার কারণ কি ?

**Minister-in-Charge of Public Works Department :**

(ক) হ্যাঁ, ইজারা দেওয়া হইয়াছে।

(খ) ভারত সরকারে পরমানু শক্তি-দপ্তরের অধীনস্থ ভেরিয়েবল এনার্জি সাইক্লোট্রন সেন্টার বক্রেশ্বর এলাকায় হিলিয়াম গ্যাস সংগ্রহ কাজে লিপ্ত আছেন। উক্ত-প্রস্রবনের সংলগ্ন ঐ সংস্থার পরীক্ষাগারটি প্রয়োজনের তুলনায় যথোপযুক্ত না হওয়ায় ঐ সেন্টারে অধিকর্তা পূর্ত (সড়ক) বিভাগের ইনস্পেকশন ভবনটিকে দীর্ঘ মেয়াদী লিজ নেওয়ার জন্য রাজ্য সরকারের কাছে আবেদন করেন যাতে তাঁরা ঐ ভবনটিকে পরীক্ষাগার রূপে ব্যবহার করতে পারেন। সংস্থার চাহিদার গুরুত্ব বিবেচনা করে সরকার বর্তমান দফায় দুবছরের জন্য ঐ সংস্থাকে ভবনটি ইজারা দিয়েছেন।

### Placements made through Employment Exchange

*444. (Admitted Question No. *1136) **Shri Fazle Azim Molla and Shri Saugata Roy :** Will the Minister-in-Charge of the labour Department be pleased to state :–

(a) the percentage of Muslims in the Placements made through

the Employment Exchanges on West Bengal during 1988, 1989 and 1990; and

(b) the reasons for low percentage, if any ?

**Minister-in-Charge of Labour Department :**

(a) Parcentage total registration and total Placement for three years are as follows :–

| Year | % of Muslims registrants to total registrants. | % of Muslims Placed in employment to total placements |
|---|---|---|
| 1988 | 5.84% | 3.32% |
| 1989 | 5.88% | 3.86% |
| 1990 | 9.07% | 4.86% |

(b) There is statutory reservation of Vacancies for the Scheduled Castes and Tribes as also for Ex-Servicemen. There is also reservation of vacancies for the Physically Handicapped, and the "Exempted Categories" comprising died in harness/Permanent incapacitation cases, Ex-Census employees, Ex-Election Job Workers, Ex-Sibir Karmacharies, land losers etc. There is no such reservation of vacancies for any other community including the Muslims.

Compared to other unreserved category of registrants the position of the Muslim candidates is more or less the same in so far as the ratio and proportion of registration and placement is concerned.

Above all, the rule of employment exchanges is confined to submission of candidates against notified vacancies. Selection and Placement is a function of the employing authorities.

**Steps taken for development of Bolpur**

*445. (Admitted Question no *721) **Shri Tapan Hore :** Will the Minister-in-Charge of the Tourism Department be pleased to State :–

(a) the steps taken for development of Bolpur as well as Santiniketan-Sriniketan to attract tourist from within and abroad; and

(b) Whether the Government have any plan to construct Guest Houses there to facilitate the high dignitories who are coming from

different parts of world through out the year to see Santiniketan and other important places of the district ?

**Minister-in-Charge of the Tourism Department :**

(a) The State Government Undertaking, West Bengal Tourism Development Corporation, has one seventy-one bedded Tourist Lodge at Santiniketan. A number of package tours from Calcutta by tourist coach is organised by the Calcutta Tourist Bureau of the Government every year to Santiniketan and nearby tourist spots.

On the proposal of the State Government. the Government of India has sanctioned construction of another Tourist Lodge, and it is under construction. The State Government is also participating in the project and contributing funds for the purpose.

(b) No, the Tourism Department does not have any such plan, besides the 2nd Tourist Lodge under construction.

**গোবরডাঙ্গাতে যমুনা নদীর উপর সেতু নির্মাণ**

***৪৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৭০) শ্রী প্রবীর ব্যানার্জী ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

উত্তর ২৪-পরগণার গোবরডাঙ্গাতে যমুনা নদীর উপর পাকা সেতু নির্মাণের কাজটি এখনও শুরু না হওয়ার কারণ কি ?

**Minister-in-Charge of the Public works (Roads) Department :**

সংশ্লিষ্ট অধীক্ষক বাস্তুকার মহাশয় সেতুটির জন্য এবছর মার্চমাসে ৮১.৫৫ লাখ টাকার একটি প্রকল্প জমা দিয়েছেন। কিন্তু প্রয়োজনীয় আর্থিক সংগতি না থাকায় সেতুটির নির্মাণ কাজে ব্যয় অনুমোদন করা এখনো সম্ভব হয়নি এবং কাজটি এখনো শুরু করা যায়নি।

**বিভিন্ন হাসপাতাল ও স্বাস্থ্য কেন্দ্রগুলিতে এ্যাম্বুলেন্সের সংখ্যা**

***৪৪৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৯) শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ (স্বাস্থ্য) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) রাজ্যের বিভিন্ন (১) হাসপাতালগুলিতে ও (২) স্বাস্থ্য কেন্দ্রগুলিতে কতগুলি এ্যাম্বুলেন্স প্রয়োজন;

(খ) ১৯৯১ সালের ১লা জানুয়ারী থেকে ১৯৯১ সালের ৩০শে জুন পর্যন্ত সময়ে ঐ সকল হাসপাতালে কতগুলি এ্যাম্বুলেন্স ছিল এবং

(গ) তন্মধ্যে ঐ তারিখের মধ্যে কতগুলি চালু অবস্থায় ছিল?

**Minister-in-Charge of the Health & Family Department :**

(ক) ২৭৭টি।

(খ) ২৫২টি।

(গ) ২০৯টি।

### শ্রমিকদের প্রভিডেন্ট ফান্ডের টাকা

***৪৪৮। (অনুমোদিত প্রশ্ন নং *১২০০) শ্রী শিবদাস মুখার্জী :** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) কৃষ্ণনগর এস টি এম দ্বিতীয় ইউনিটের কারখানার মালিক তাদের শ্রমিদের প্রভিডেন্ট ফান্ডের টাকা জমা দিচ্ছেন না বলে রাজ্য সরকারের নিকট কোন তথ্য আছে কি;

(খ) থাকিলে, উক্ত কারখানার কতজন শ্রমিকের টাকা মালিক জমা দেননি?

**Minister-in-Charge of the Labour Department :**

(ক) হ্যাঁ।

(খ) প্রভিডেন্ট ফান্ড খাতে কর্মচারীর মার্চ, ১৯৯১ পর্যন্ত প্রদেয় সম্পূর্ণ অংশ কোম্পানী জমা দিয়েছেন। তবে ডিসেম্বর ১৯৮০ থেকে ডিসেম্বর ১৯৮৮ পর্যন্ত সময়ের জন্য প্রদেয় ১৫৩ জন সদস্যের দরুণ মালিকের অংশ এবং এপ্রিল, ১৯৯০ থেকে এপ্রিল, ১৯৯১ সময়ের জন্য অনুরূপ মালিকের অংশ (টাঃ ২,৯৩,৬০২) জমা পড়েনি।

### সমবায়ে পে-কমিটির সুপারিশ

***৪৪৯। (অনুমোদিত প্রশ্ন নং *৮৩৩) শ্রী অমিয় পাত্র :** সমবায় বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) সমবায় কর্মচারীদের ক্ষেত্রে পে-কমিটির সুপারিশগুলি কার্যকরী করা হবে কিনা; এবং

(খ) হলে, কবে নাগাদ কার্যকর হবে?

**Minister-in-Charge of the Co-operation Department :**

(ক) সমবায় সমিতির কর্মচারী দের ক্ষেত্রে পে-কমিটির সুপারিশগুলি বর্তমানে সরকারের বিবেচনাধীন আছে।

(খ) বর্তমানে প্রশ্ন উঠে না।

### বন্ধ রিষড়া ষ্টীল লিঃ

***৪৫০। (অনুমোদিত প্রশ্ন নং *১৩০৫) শ্রী আবদুল মান্নান :** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

different parts of world through out the year to see Santiniketan and other important places of the district ?

**Minister-in-Charge of the Tourism Department :**

(a) The State Government Undertaking, West Bengal Tourism Development Corporation, has one seventy-one bedded Tourist Lodge at Santiniketan. A number of package tours from Calcutta by tourist coach is organised by the Calcutta Tourist Bureau of the Government every year to Santiniketan and nearby tourist spots.

On the proposal of the State Government, the Government of India has sanctioned construction of another Tourist Lodge, and it is under construction. The State Government is also participating in the project and contributing funds for the purpose.

(b) No, the Tourism Department does not have any such plan, besides the 2nd Tourist Lodge under construction.

**গোবরডাঙ্গাতে যমুনা নদীর উপর সেতু নির্মাণ**

***৪৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *১০৭০) শ্রী প্রবীর ব্যানার্জী ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

উত্তর ২৪-পরগণার গোবরডাঙ্গাতে যমুনা নদীর উপর পাকা সেতু নির্মাণের কাজটি এখনও শুরু না হওয়ার কারণ কি ?

**Minister-in-Charge of the Public works (Roads) Department :**

সংশ্লিষ্ট অধীক্ষক বাস্তুকার মহাশয় সেতুটির জন্য এবছর মার্চমাসে ৮১.৫৫ লাখ টাকার একটি প্রকল্প জমা দিয়েছেন। কিন্তু প্রয়োজনীয় আর্থিক সংগতি না থাকায় সেতুটির নির্মাণ কাজে ব্যয় অনুমোদন করা এখনো সম্ভব হয়নি এবং কাজটি এখনো শুরু করা যায়নি।

**বিভিন্ন হাসপাতাল ও স্বাস্থ্য কেন্দ্রগুলিতে এ্যাম্বুলেন্সের সংখ্যা**

***৪৪৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৯) শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ (স্বাস্থ্য) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) রাজ্যের বিভিন্ন (১) হাসপাতালগুলিতে ও (২) স্বাস্থ্য কেন্দ্রগুলিতে কতগুলি এ্যাম্বুলেন্স প্রয়োজন;

(খ) ১৯৯১ সালের ১লা জানুয়ারী থেকে ১৯৯১ সালের ৩০শে জুন পর্য্যন্ত সময়ে ঐ সকল হাসপাতালে কতগুলি এ্যাম্বুলেন্স ছিল এবং

(গ) তন্মধ্যে ঐ তারিখের মধ্যে কতগুলি চালু অবস্থায় ছিল?

### রসুলপুর হইতে ইন্দাস পর্যন্ত রাস্তাটির সংস্কার

***৪৫২। (অনুমোদিত প্রশ্ন নং *৮০৮) শ্রী নন্দদুলাল মাঝি ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) বাঁকুড়া জেলার রসুলপুর হইতে ইন্দাস পর্যন্ত (পি ডাবল্ ডি) রাস্তা মেরামতির কাজ করার জন্য কোন উদ্যোগ গ্রহণ করা হয়েছে কিনা; এবং

(খ) হয়ে থাকবে,

(১) উক্ত রাস্তার জন্য কত টাকা অনুমোদন হয়েছে; ও

(২) কত দিতে কাজটি শুরু হবে?

**Minister-in-Charge of the Public Works Department :**

(ক) মেরামতির জন্য উদ্যোগ গ্রহণ করা হয়েছে, তবে আর্থিক কৃচ্ছ্র তার কারণে এখনই বাস্তবায়িত করা সম্ভব হচ্ছে না।

(খ) (১) টাকার অনুমোদন এখনও হয়নি।

(২) প্রয়োজনীয় অর্থের সংস্থান করার উপর নির্ভর করে।

### রাজ্যে কেন্দ্রীয় অফিস বন্ধের সম্ভবনা

***৪৫৩। (অনুমোদিত প্রশ্ন নং *৯৬৫) শ্রী দিলীপ মজুমদার ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, কেন্দ্রীয় সরকার বেশ কয়েকটি কেন্দ্রীয় সরকারী অফিস বন্ধ করার সিদ্ধান্ত নিয়েছেন; এবং

(খ) সত্য হলে, উক্ত সিদ্ধান্তের ফলে এ রাজ্যে কোন কোন কেন্দ্রীয় অফিস বন্ধ হতে পারে?

**Minister-in-Charge of the Labour Department :**

(ক) এ সম্পর্কিত কোন নির্দিষ্ট তথ্য জানা নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

### মাঠেরদিঘী হাসপাতালে ইন্ডোরের ব্যবস্থা

***৪৫৪। (অনুমোদিত প্রশ্ন নং *১১৭৬) শ্রী সুভাষ নস্কর ঃ** স্বাস্থ্য ও পরিবার (স্বাস্থ্য) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, মাঠেরদিঘী হাসপাতালে এখনও ইন্ডোর চালু হয়নি; এবং

(খ) সত্য হলে, কারণ কি ?

**Minister-in-Charge of the Health & Family Welfare Department :**

(ক) হ্যাঁ।

(খ) ডাক্তার নার্সিং ষ্টাফ ও ফার্মাসিষ্ট এর অভাবে চালু করা সম্ভব হয় নি।

**মুর্শিদাবাদ জেলার কতিপয় রাস্তার কাজ**

***৪৫৫। (অনুমোদিত প্রশ্ন নং *৮৫৪) শ্রী ইউনুস সরকার ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে মুর্শিদাবাদ জেলার রাণীনগর ২নং ব্লকের সেখ পাড়া হইতে কাহার পাড়া বি এস এফ অফিস পর্যন্ত রাস্তার নির্মাণের জন্য টাকা বরাদ্দ করা হয়েছিল?

(খ) সত্য হলে, ঐ রাস্তার কাজে অগ্রগতি কিরূপ?

(গ) ঐ জেলায় ডোমকল হইতে কুশাবেড়িয়া রাস্তার কাজ—

(১) কবে শুরু হয়েছে এবং

(২) শেষ হতে কত দিন সময় লাগবে; এবং

(ঘ) ডোমকল হইতে গোপালপুর ঘাট পর্যন্ত রাস্তাটি চওড়া করার কোন পরিকল্পনা আছে কিনা;

**Minister-in-Charge of the Public works Department :**

(ক) রাস্তাটি পঞ্চায়েতের তত্ত্বাবধানে নির্মিত হয়েছে।

(খ) আমাদের পক্ষে বলা সম্ভব নয়।

(গ) (১) ১৯৭৯ সালের মার্চ মাসে শুরু হয়েছে।

(২) অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনা কালে সমাপ্ত করা সম্ভব হবে বলে আশা করা যায়।

(ঘ) না।

**নীলরতন সরকার হাসপাতালের ঔষধ পাচার চক্র**

***৪৫৬। (অনুমোদিত প্রশ্ন নং *১২৩৯) ডাঃ দীপক চন্দ্র ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ (স্বাস্থ্য) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, সম্প্রতি নীলরতন সরকার হাসপাতালে ঔষধ পাচার করার এক চক্রের সন্ধান পাওয়া গিয়াছে; এবং

(খ) সত্য হইলে, উক্ত চক্রের সাথে জড়িত এরূপ কতজনকে

(১) গ্রেপ্তার করা হয়েছে; ও

(২) তাদের বিরুদ্ধে সরকার কি ব্যবস্থা করেছেন?

**Minister-in-Charge of the Health & Family Welfare Department :**

(ক) হ্যাঁ, সত্য।

(খ) (১) নয়জন কর্ম্মচারীকে গ্রেপ্তার করা হয়েছে।

(২) বিস্তারিত তদন্ত সাপেক্ষে ১৫ জন ফার্মাসিষ্ট ও ৩ জন চতুর্থ শ্রেণীভুক্ত কর্মচারীকে চাকুরি থেকে সাময়িকভাবে বরখাস্ত করা হয়েছে।

**কুইলাপাল-জামতোড়িয়া রাস্তার নির্মাণ কার্য**

***৪৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *৮৭০) শ্রী লক্ষ্মীরাম কিস্কু ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) পুরুলিয়া জেলায় বন্দোয়ানে কুইলাপাল হইতে জামতোড়িয়া পর্য্যন্ত পাকা রাস্তার নির্মাণের কোন পরিকল্পনা আছে কিনা; এবং

(খ) থাকলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনার কাজ শুরু হবে?

**Minister-in-Charge of the Public Works Department :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**মাতৃত্ব কালীন ছুটি**

***৪৫৮। (অনুমোদিত প্রশ্ন নং *১২৫০) শ্রীশক্তি বল ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, সি ই এস সি লিমিটেড সংস্থার মহিলা কর্মীদের ৪ বছরের চাকুরীর সময়সীমা পার না হলে মেটারনিটি লিভ পাওয়া যায় না; এবং

(খ) সত্য হলে এই আইন পরিবর্তনের জন্য শ্রম দপ্তরের কোন পরিকল্পনা আছে কিনা?

(গ) তন্মধ্যে কত টাকা ব্যয় করা হইয়াছে?

**Minister-in-Charge of the Labour Department :**

(ক) না

(খ) প্রশ্ন ওঠে না।

**বিরশিবপুর বোয়ালিয়া পর্যন্ত রাস্তাটির সংস্কার**

***৪৫৯। (অনুমোদিত প্রশ্ন নং *১০৫৭) শ্রীরবীন্দ্র ঘোষ ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) বিরশিবপুর ষ্টেশন হইতে বোয়ালিয়া পর্যন্ত বাঁস রাস্তাটি মেরামতের কোন পরিকল্পনা আছে কিনা;

(খ) থাকিলে, ৩০শে জুন, ১৯৯১ পর্যন্ত উক্ত রাস্তাটি মেরামতের জন্য কত টাকা মঞ্জুর করা হইয়াছে, এবং

(গ) তন্মধ্যে কত টাকা ব্যয় করা হইয়াছে?

**Minister-in-Charge of the Public Works Department :**

(ক) পরিকল্পনা আছে।

(খ) ২,৭২,০০০ টাকা মঞ্জুর করা হয়েছে।

(গ) মঞ্জুরীকৃত অর্থের চেয়ে বেশীই ব্যয় হয়েছে। আপাততঃ ব্যায়ের পরিমাণ ৩,৪২,০০০ টাকা।

### গোলাবাড়ী-বোয়ালঘাটা পর্য্যন্ত রাস্তাটির সংস্কার

*৪৬০। (অনুমোদিত প্রশ্ন নং *১১৬৭) **শ্রী মহঃ ইয়াকুব ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) বারাসাত থানার অন্তর্গত গোলাবাড়ী হইতে বোয়ালঘাটা পর্যন্ত রাস্তা সংস্কারের কোন পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) থাকলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনা বাস্তবে রূপায়িত হইবে?

**Minister-in-Charge of the Public Works Department :**

(ক) রাস্তাটির অবস্থা সামগ্রিকভাবে ভালো। তবে কিছু কিছু ক্ষতিগ্রস্থ অংশের রুটিনমাফিক সংস্কারের পরিকল্পনা আছে।

(খ) বর্তমান আর্থিক বৎসরেই (১৯৯১-৯২) উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হবে।

### Proposal for upgrading Great Eastern Hotel

*461. (Admitted Question no *358) **Shri Deoki Nandan Poddar and Shri Saugata Roy :** Will the Minister-in-Charge of the Tourism Department be pleased to State :–

(a) the progrress made so far on the proposal for upgrading Great Eastern Hotel into a 5 Star category; and

(b) the investments made/required to be made for upgrading the Hotel ?

**Minister-in-Charge of the Tourism Department :**

(a) At the instance of the Great Eastern Hotel a 'Feasibility

Report on the Reconstruction Programme of Great Eastern Hotel' was prepared the Indian Institute of Management, Calcutta in 1986. The report was prepared with a view to modernising the hotel so as to project it image to both domestic and foreign tourists, equip it as a 5-Star Hotel and Put it up as a steady economically viable undertaking. The State Government by a resolution dt. 9th October, 1987 consituted a 'Planning Advisory Committee' with the Chairman of Great Eastern Hotel Authority as its Chairman and Eight other members for assisting the Great Eastern Hotel Authority as its programme for reconstruction of the Hotel. The Planning Advisory Committee was reconstituted by a Resolution dt. 14.5.92 with Minister-in-Charge, Tourism Department as Chairman and 15other members. A high level coordination metting was held of 10th January, 91 to consider the reconstruction programme and upgradation of Great Eastern Hotel. It was recommended at this meeting that a fresh feasibility study from both technical and commercial angles should be made by engaging another reputed consultant as the earlier feasibility study the scheme of phase-wise demolition and construction spanning over a period of 11 years was considerd impractical and costly. The Hotel Authority has accordingly proposd for appointment of a consultant undertaking a fresh feasibility study. The proposal is under consideration of the State Government.

(b) This will be determined only after the report of the fresh feasibility study is received.

**রাধানগর নাড়াজোল রাস্তাটির সংস্কার**

*৪৬২। (অনুমোদিত প্রশ্ন নং *১১৪) **শ্রী রতন চন্দ্র পাখিরা** ঃ পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) মেদিনীপুর জেলার ঘাটাল ব্লকের অন্তর্গত রাধানগর-নাড়াজোল (ভায়া কুঠিঘাট) রাস্তাটি পীচ রাস্তা করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) থাকলে, কত দিনের মধ্যে উক্ত কাজটি শুরু হবে বলে আশা করা যায়?

**Minister-in-Charge of Public Works Department :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## Development of Galleries of two clubs in Calcutta

*463. (Admitted Question no *618) **Shri Saugata Roy :** Will the Minister-in-Charge of the Sports and Youth Services (Sports) Department be pleased to State :-

(a) Whether the State Government has any proposal for development of the galleries of Mohammadan Sporting Club and the East Bengal Club; and

(b) if so :-

(i) the brief outlines of the proposal;

(ii) the steps taken ?

**Minister-in-Charge of the Sports & Youth Services Department :**

(a) & (b) : This is the affair of the concerned club authorities.

### আরামবাগ মহকুমা হাসপাতালে রোগী ও শয্যা সংখ্যা

*৪৬৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৬০) **শ্রী শিবপ্রসাদ মালিক :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ (স্বাস্থ্য) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) সরকার অবগত আছেন যে,

(১) আরামবাগ মহকুমা হাসপাতালে শয্যা সংখ্যার অনুপাত রোগীর সংখ্যা অনেক বেশী;

(২) উক্ত হাসপাতালে বেশীর ভাগ সময় ঔষধ ও পথ্যের অভাব হইতেছে; এবং

(খ) অবগত থাকলে, ঐ বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**Minister-in-Charge of the Health & Family Welfare Department :**

(ক) (১) ও (২) : অন্যান্য মহকুমা হাসপাতালের মতো আরামবাগ মহকুমা হাসপাতালেও শয্যা সংখ্যার অনুপাত রোগীর সংখ্যা বেশী। তবে সেখানে পথ্যের অভাবের কোন সংবাদ নেই। জীবনদায়ী ঔষধ সরবরাহের নিয়মিত ব্যবস্থা আছে। অন্যান্য ঔষধের সরবরাহ যাতে নিয়মিত থাকে তারজন্য ব্যবস্থা নেওয়া হয়।

(খ) প্রশ্ন ওঠে না।

### কারখানা শ্রমিকদের প্রাপ্য বাড়ী ভাড়া

*৪৬৫। (অনুমোদিত প্রশ্ন নং *৭৬৯।) **শ্রী অরুণ কুমার গোস্বামী :** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

কারখানার শ্রমিকদের বর্তমানে প্রাপ্য বাড়ী ভাড়া (হাউস রেন্ট) বৃদ্ধি করার জন্য রাজ্য সরকার

কোন চেষ্টা করছেন কিনা?

**Minister-in-Charge of the Labour Department :**

না।

## রেজিষ্ট্রীকৃত এমপ্লয়িজ ক্রেডিট কো-অপারেটিভের সংখ্যা

***৪৬৬। (অনুমোদিত প্রশ্ন নং *৭১৫) শ্রী তপন হোড় :** সমবায় বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) রাজ্যে রেজিষ্ট্রীকৃত এমপ্লয়িজ ক্রেডিট কো-অপারেটিভ এর সংখ্যা কত; এবং

(খ) এমপ্লয়িজদের ক্ষেত্রে—

(১) গড়ে বাৎসরিক ঋণদানের পরিমাণ কত; এবং

(২) ঐ ঋণদানের বৃদ্ধির কোন প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কিনা?

**Minister-in-Charge of the Co-operation Department :**

(ক) ৩৪৪৫টি

(খ) (১) ১০০০ টাকা

(২) না।

## যুব আবাস নির্মাণ

***৪৬৭। (অনুমোদিত প্রশ্ন নং *৪৭১।) শ্রী সুব্রত মুখর্জী :** ক্রীড়া ও যুবকল্যাণ (যুবকল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ১৯৯০-৯১ সালের আর্থিক বছরে রাজ্যের জেলাগুলিতে যুব আবাস নির্মাণের জন্য রাজ্য সরকার কি কি পরিকল্পনা গ্রহণ করেছেন; এবং

(খ) উক্ত আর্থিক বছরে কতগুলি নূতন যুব আবাস নির্মিত হয়েছে?

**Minister-in-Charge of the Sports & Youth Department :**

(ক) পুরুলিয়ায় একটি যুব আবাস ও বাঁকুড়ায় দুইটি যুব আবাস নির্ম্মাণের পরিকল্পনা গ্রহণ করা হইয়াছিল।

(খ) বাঁকুড়ার রামকিঙ্কর যুব-আবাস ও পুরুলিয়ার যুব আবাসটি নির্ম্মিত হয়েছে।

## বাঁকুড়া জেলায় যক্ষ্মা হাসপাতাল নির্মাণ

***৪৬৮। (অনুমোদিত প্রশ্ন নং *৭৮৮) শ্রীমতী আরতি হেমব্রম :** স্বাস্থ্য পরিবার কল্যাণ (স্বাস্থ্য) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, রাজ্য সরকার বাঁকুড়া জেলায় একটি যক্ষ্মা হাসপাতাল তৈরী করার

পরিকল্পনা গ্রহণ করেছেন;

(খ) সত্য হলে, ঐ হাসপাতালে কতজন রোগী থাকার ব্যবস্থা হবে; এবং

(গ) উক্ত হাসপাতালটি নির্মিত হতে কত টাকা ব্যয় হবে?

**Minister-in-Charge of the Health & Family Welfare Department :**

(ক), (খ) ও (গ)— না, কিন্তু মুখ্যাতঃ আদিবাসীদের জন্য বিশেষ ক্ষেত্রে ২-৪ পর্যবেক্ষণ শয্যার একটি টি. বি আইসোলেশন ওয়ার্ড সহ খেজুরী গ্রামে ৬ শয্যাবিশিষ্ট একটি স্বাস্থ্যকেন্দ্র নির্মাণের অনুমোদন দেওয়া হয়েছে। ঐ প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রের (Isolation ward & chest clinic) জন্য ৪৪.৩৪ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে।

## Government assistance for Centenary Celebration

*469. (Admitted Question no *482) **Shri Sudip Bandyopadhyay :** Will the Minister-in-Charge of the Sports and Youth Services (Sports) Department be pleased to State :–

(a) whether any assistance was extended by the State Government to Mohan Bagan and Mohammadan Sporting Clubs for the centenary celebration of these two clubs in view of national importance; and

(b) If so, the brief outlines of the assistance extended by the State Government to these Clubs for their centenary celebrations ?

**Minister-in-Charge of the Sports & Youth Services Department :**

(a) & (b)– All moral and material assistance, as was necessary, was extended.

## এইড্‌স রোগ প্রতিরোধ

*৪৭০। (অনুমোদিত প্রশ্ন নং *৬০৩) **শ্রী লক্ষ্মণ চন্দ্র শেঠঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ (স্বাস্থ্য) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) রাজ্য সরকার এইড্‌স রোগ প্রতিরোধ ও নিরাময়ের জন্য কোন কর্মসূচী নিয়েছেন কিনা;

(খ) নিয়ে থাকলে, কি কি কর্মসূচী; এবং

(গ) উক্ত ব্যাপারে কেন্দ্রীয় সরকার থেকে কোনরূপ সাহায্য পাওয়া গিয়েছে কিনা?

**Minister-in-Charge of the Health & Family Welfare Department :**

(ক) হ্যাঁ।

(খ) এইড্‌স রোগ প্রতিরোধ ও নিরাময়ের জন্য রাজ্য সরকার ইতিমধ্যেই কতকগুলি কর্মসূচী গ্রহণ করেছেন। ১৯৮৭ সাল থেকে স্কুল অব ট্রপিক্যাল মেডিসিন একটি সারভেলান্স-কাম স্ক্রিনিং সেন্টার রক্তে এইড্‌সের ভাইরাস পরীক্ষার জন্য কাজ করছে। বিগত এক বছরে আরও তিনটি এইরূপ সেন্টার সেন্ট্রাল ব্লাড ব্যাংকে, এন. আর. এস. মেডিকেল কলেজ এবং আর. জি. কর মেডিকেল কলেজে কাজ করছে। ক্যালকাটা ন্যাশানাল মেডিকেল কলেজের কেন্দ্রটি সম্প্রতি বন্ধ থাকলেও শীঘ্রই কাজ শুরু করবে বলে আশা করা যায়।

এইড্‌স নিয়ন্ত্রণ ও নিবারণ সংক্রান্ত যাবতীয় কাজ তদারকি করার জন্য মুখ্য সচিবের সভাপতিত্বে একটি উচ্চ ক্ষমতাসম্পন্ন রাজ্যস্তরের কমিটি গঠন করা হয়েছে।

এইড্‌স রোগীর চিকিৎসার জন্য বর্তমানে কলিকাতা মেডিকেল কলেজে একটি বিশেষ বহির্বিভাগীয় ইউনিট খোলা হয়েছে। এছাড়া মেডিকেল কলেজে এই রোগের চিকিৎসার জন্য একটি চার শয্যাবিশিষ্ট ওয়ার্ড শীঘ্রই খোলা হবে।

অর্থের অভাবে যাতে কোনও এইড্‌স রোগীর নিয়মিত চিকিৎসা বন্ধ না করে তার জন্য উপযুক্ত ক্ষেত্রে আর্থিক সহায়তা দেবার ব্যবস্থাও হয়েছে।

এইড্‌সের মতো দ্রুত প্রসারশীল রোগ নিবারণ করা শুধুমাত্র সরকারের পক্ষে সম্ভব নয়। তাই বিভিন্ন স্বেচ্ছাসেবী সংগঠনকে বিশেষভাবে স্বাস্থ্য শিক্ষার ক্ষেত্রে এগিয়ে আসার জন্য উৎসাহিত করা হচ্ছে এবং সরকার তাদেরকে আর্থিক ও অন্যান্য সহয়তা দিচ্ছে।

(গ) এ ব্যাপারে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এ পর্যন্ত ২৬ লক্ষ ৪০ হাজার টাকা পাওয়া গিয়েছে।

### বাসন্তী ব্লক হাসপাতালে বি. এস. ও এইচের শূন্য পদ

***৪৭১। (অনুমোদিত প্রশ্ন নং *১১৭৭) শ্রী সুভাষ নস্কর ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ (স্বাস্থ্য) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, বাসন্তী ব্লক হাসপাতালে বি এম ও এইচ পদটি শূন্য আছে;

(খ) থাকিলে, উক্ত পদটি শূন্য থাকার কারণ কি; এবং

(গ) উক্ত হাসপাতালে নূতন ডাক্তার নিয়োগ করার কোন সিদ্ধান্ত সরকারের আছে কিনা?

**Minister-in-Charge of the Health & Family Welfare Department :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) হ্যাঁ।

**কর্ম-সংস্থানকে মৌলিক অধিকারের অন্তর্ভুক্ত করার প্রস্তাব**

***৪৭২। (অনুমোদিত প্রশ্ন নং *৪৭৩) শ্রী সুব্রত মুখার্জী ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

রাজ্য সরকার কর্ম-সংস্থানকে মৌলিক অধিকার হিসাবে গণ্য করার জন্য ১৯৮৯ সালের ডিসেম্বর মাস হইতে ১৯৯১ সালের মে মাসের মধ্যে কেন্দ্র সরকারের শ্রম বিভাগের কাছে কোন প্রস্তাব পাঠিয়েছেন কিনা?

**Minister-in-Charge of the Labour Department :**

১৯৯০ সালের ২০শে এপ্রিল অনুষ্ঠিত শ্রমমন্ত্রীদের ৩৮ তম অধিবেশনে 'কাজের অধিকার' বাস্তবায়িত করার প্রসঙ্গ উত্থাপন করা হয়।

**বীরসিংহ গ্রামে অতিথিশালা নির্মাণ**

***৪৭৩। (অনুমোদিত প্রশ্ন নং *১১৬) শ্রী রতন চন্দ্র পাখিরা ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) মেদিনীপুর জেলার বীরসিংহ গ্রামে অতিথিশালা নির্মাণেরকোন পরিকল্পনা সরকারের আছে কিনা? এবং

(খ) থাকলে, তা কতদিনের মধ্যে কার্য্যকর হবে বলে আশা করা যায়?

**Minister-in-Charge of the Tourism Department :**

(ক) না, নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**বোলপুর স্টেডিয়াম নির্মাণের কাজ**

***৪৭৪। (অনুমোদিত প্রশ্ন নং *৭২৫) শ্রী তপন হোড় ঃ** ক্রীড়া ও যুবকল্যাণ (ক্রীড়া) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) বোলপুরে নির্মীয়মান স্টেডিয়ামের কাজ কবে নাগাদ শেষ হতে পারে, এবং

(খ) স্টেডিয়ামটি নির্মাণ বাবদ ব্যায়ের পরিমাণ কত ?

**Minister-in-Charge of the Sports & Tourism Department :**

(ক) যত শীঘ্র শেষ করা হবে।

(খ) প্রশাসনিক অনুমোদন হল ১৯.৫ লক্ষ টাকা।

### ই এস আই এর টাকা

***৪৭৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৫৮) শ্রী অরুণ কুমার গোস্বামী ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ১৯৯১ সালের জুন মাস পর্যন্ত পশ্চিমবাংলায় কতগুলি কারখানা কর্তৃপক্ষ শ্রমিকদের ই এস আই এর টাকা জমা দেয়নি অথবা দিচ্ছে না; এবং

(খ) ঐ টাকার পরিমাণ কত ?

**Minister-in-Charge of the Labour Department :**

(ক) ২৭২১ টি সংস্থা।

(খ) টাঃ ৪২,৮৭,৩২৬-৩০।

### স্পোর্টস হোস্টেল স্থাপন

***৪৭৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৩০০) শ্রী লক্ষ্মণ চন্দ্র শেঠ ঃ** ক্রীড়া ও যুবকল্যাণ (ক্রীড়া) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) রাজ্য সরকার ও স্পোর্টস অথরিটি অব ইন্ডিয়ার যৌথ উদ্যোগে কতগুলি স্পোর্টস হোস্টেল স্থাপন করা হয়েছে; এবং

(খ) ভবিষ্যতে আর কতগুলি খোলা হবে?

**Minister-in-Charge of the Sports & Youth Services Department :**

(ক) ২টি শিলিগুড়িতে একটি যুব ভারতী ক্রীড়াঙ্গনে।

(খ) এখনও স্থির হয়নি।

## ADJOURNMENT MOTION

Today I have received one notice of Adjournment Motion from Dr. Manas Bhunia on the subject of alleged adoption of erroneous labour policy by the State Government.

The Member will get opportunity to raise the matter during discussion and voting on demand for grant of the Labour Department today. Moreover, he may call the attention of the concerned Minister on the subject through Calling Attentions, Question, Mention, etc.

I, therefore, withhold my consent to the Motion. The Member may, however, read out the text of the Motion as amended.

**Dr. Manas Bhunia :** স্যার, এটা তো প্রায় সবই ছেঁটে দেওয়া হয়েছে। মাননীয়

অধ্যক্ষ মহাশয়, জনসাধারনের পক্ষে গুরুত্ব পূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটা নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাততঃ তাঁর কাজ মুলতুবী রাখছেন। বিষয়টি হল সমগ্র পশ্চিমবাংলায় ভ্রান্ত শ্রমনীতির দরূন অনেক কলকারখানা আজকে বন্ধ হয়ে গেছে। বন্ধ কলকারখানার হাজার হাজর শ্রমিক নিরন্ন অবস্থায় দিন কাটাচ্ছে। সরকার নিরব।

## CALLING ATTENTION TO MATTERS OF PUBLIC IMPORTANCE

**Mr. Speaker :** I have received four notices of Calling Attention, namely—

1. Alleged theft of valuable ornaments from the Firingi Kali Temple, Calcutta — Dr. Manas Bhunia

2. Reported incoming of refugees from Assam in different areas of North Bengal — Shri Nirmal Das

3. Dredging of Saraswati Khal in Nadia District — Shri Kamalendu Sanyal.

4. Alleged death of an woman in a clash at Surudia village under contai P.S.— Shri Tapan Hore.

I have selected the notice of Shri Kamalendu Sanyal on the subject of dredging of Saraswati Khal in Nadia district.

The Minister-in-charge may please make a statement today, if possible, or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be made on 28th August, 1991.

## Laying of the First Report of the Rules Committee, 1991-92

**Shri Hashim Abdul Halim (The Chairman) :** I beg to lay the First Report of the Committee on Rules, 1991-92.

**Dr. Zainal Abedin :** Mr. Speaker, Sir, Adjournment Motion is one of the right of the Opposition. It amounts to be a sensure motion. The Speaker has generally no right to edit or amend it. But to the extend in recent times the motion are edit it or amend it. But to the extend in recent times the motions are edited and amended the substance goes away.

Sir, this is a right of the Opposition. In another section we are giving you notice-that right for'no confidence motion is limited to 48, because of the political turmoil in the country and, as you know, the elaborate mechanism of scientific rigging. The opposition may not amount to 48 all the time. Then on what way please tell us, you are an experienced one, you have seen almost all the Parliaments all over the world, Assemblies, but to what extent the Opposition and in what way the opposition can put up a censure motion asking the Government for certain amends. Sir, in the name of amendments the substance of the adjournment motion should not be allowed to be away from the substance of the motion. আমি আপনার কাছে এটাই চাইছি।

You will be kind enough to guide the opposition, because you are expected to deal with the causes of the Opposition more generously than taking any attempt to protect the Treasury Benches, as we have the impression that the Treasury Bench is being protected from the Chair in a number of ways and today, Sir, today particular, well, you have the right, your have the right to allow supplementary, but at the same time, Sir, you have issued two papers-one held over and the regular one. Sir, We have confined, Sir, our questions and answers to two of four questions and we could not go to the other.

**Mr. Speaker :** Due to your own fault.

**Dr. Zainal Abedin :** Not our fault, not our fault alone. You can leave the supplementary, you have every right. as you have earlier left certain supplementaries. It become clear to us that the questions, that certain questions are not reaching us. So please have some generosity towards the Opposition.

**Mr. Speaker :** Dr. Zainal Abedin has raised questions regarding adjournment motion. Under the rules adjournment motions are to be drafted, and its contents - what is should contain - are mentioned in the rules. If any member submits any adjournment motion which is extraneous to the rules, it is personally that Secretariat means Chair to bring it in conformity with the rules. Now if Dr. Zainal Abedin holds that to bean 'amendment', I have nothing to say. I can only say that the Assembly Secretariat is impartial. Uptil now, nobody can say that the Assembly Secretariat has acted in favour of any body. The question of allowing an adjournment motion is a different matter. It can be debated as to whether it can be admitted or not admitted,

করছি। ১৯৮৬ সালের জুলাই মাসে হাওড়ার আমতা থানায় আমরাগুড়ি রুরাল হাসপাতাল এবং উদয়নারায়নপুর থানার পুরপাট প্রাইমারী স্বাস্থ্য কেন্দ্র এটা ইন্ডোর হাসপাতাল। কিন্তু এটা আউট ডোর হিসাবে চালু হয়ে আছে। এখানে ডাক্তার বা অন্যান্য স্টাফ সব কিছুই আছে কিন্তু ইন ডোরে কোন চিকিৎসা হয় না। মেটারনিটি পর্যন্ত কোন কিছু হয় না। এমন ঘটনা ঘটেছে একটা প্রসুতি পেসেন্ট এসেছে তাকে পর্যন্ত এডমিট করে নি। সেই সময় তার কিছুকরার ছিল না, তারপর তাকে নিয়ে রাস্তায় যেতে যেতে রাস্তার মধ্যে প্রসব হয়ে গেছে। এই ব্যাপার নিয়ে আমি স্বাস্থ্যমন্ত্রীকে রিপোর্ট করেছি, এখনও পর্যন্ত তার কোন পরিবর্ত্তন হয় নি। তাই আমি আপনার মাধ্যমে অনুরোধ জানাচ্ছি যাতে এই হাসপাতালে ইন্ডোর চালু হয় তার ব্যবস্থা করুন।

**শ্রী অনিল মুদি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটা বিষয় এখানকার সদস্যবৃন্দ এবং সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনারা সবাই জানেন ২০শে আগষ্ট প্রয়াত প্রধানমন্ত্রী রাজীব গান্ধীর জন্ম দিন। এই দিন আমাদের তমলুক থানায় দু নম্বর ব্লকের খারাই গ্রামে একটা মূর্ত্তি উদ্বোধনের ব্যবস্থা ছিল। সব জায়গায় আমন্ত্রনপত্র গিয়েছে ১৯ তারিখে জনৈক সি. পি. এম সমর্থক অভিযোগ করে। ও. সি., সি. আই সেখানে উপস্থিত হন এবং তাকে আলোচনায় বসাতে চান। সবাই মিলে উভয় দলের লোক নিয়ে যখন বসা হয়েছে তখন তার ১০০ গজ দূরে ওই মূর্ত্তিটি দুর্বৃত্ত ভেঙ্গে দেয়। এরফলে মূর্ত্তির অসম্মান হয় এবং ভেঙ্গে যায় এবং দারুণ উত্তেজনার সৃষ্টি হয়, মিছিল হয়। এ্যাডিশনাল এস পি আসেন এবং পুলিশ ক্যামপ বসান হয়। কিন্তু আমাদের দাবী যে রাস্তার পাশে যে মূর্ত্তি ছিল সেটা ভেঙ্গে দেওয়া হল, কিন্তু বসানো আর হল না।·আমি এই ব্যাপারে দোষীদের শাস্তির দাবী জানাচ্ছি।

**শ্রী কমলেন্দু সান্যাল :** স্যার, শিক্ষার নৈরাজ্যের প্রশ্নে বিরোধী বন্ধুরা যে সমস্ত অভিযোগ তোলেন সেই অভিযোগের পরিপ্রেক্ষিতে একটা সত্য ঘটনা আপনাদের সামনে এবং মাননীয় শিক্ষামন্ত্রীর নজরে আনছি। এবং এই রকম ঘটনা আর যাতে না হয় সেইদিকটাও দেখবেন। আমার এলাকায় একটা স্কুল আছে, সেই স্কুলের করণিক আসেন নি। ফলে ওই স্কুলের একজন শিক্ষক করণিকের কাজ করছিলেন। ওই স্কুলেরই একটি নবাগত ছাত্রের টাইটেল ভুল হয়েছিল এবং সেই ছাত্রটি ওই টাইটেল সংশোধন করতে গেলে, শিক্ষক যিনি করণিকের কাজ করছিলেন তিনি বললে যে ১৯০ টাকা দিতে হবে। এতে একটা স্কুলে দারুণ হৈ চৈ লেগে যায় এবং শেষকালে ছাত্রদের অভিভাবকরা আসনে এবং সমস্যা মেটানো হয়। আমি কংগ্রেসী বন্ধুদের জানাচ্ছি ওই স্কুলের শিক্ষকরা সবাই ডব্লিউ টি এর। আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে এই ধরণের ঘটনার পুনরাবৃত্তি না ঘটে।

**শ্রী শিবদাস মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি পৌরসভার মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকা কৃষ্ণনগর পৌরসভা কেন্দ্র কংগ্রেস দ্বারা পরিচালিত, এখানকার পৌরকর্মীর গত জুলাই মাসের বেতন পায় নি। বরহমপুরে যেমন কর্মচারীদের বেতন বন্ধ করে দেওয়া হয়েছে তেমনি এই কৃষ্ণনগর পৌরসভার কর্মচারীদের গত জুলাই মাসের মাহিনা পায় নি, এখন ২৩ তারিখ হয়ে গেল। এর ফলে কর্মচারীরা ধর্মঘটের হুমকি দিয়েছেন। ওখানকার সুইপার অর্থাৎ হরিজন শ্রেণী তার কাজ বন্ধ করে দিয়েছে এবং পানীয় জল যারা দেয় তারাও সোমবার বা মঙ্গলবার কাজ বন্ধ করে দেওয়ার হুমকি দিয়েছে। আমি মাননীয় মন্ত্রীকে অনুরোধ করবো অনতিবিলম্বে যাতে বেতন পাঠান। মাননীয় মন্ত্রী বিমাতৃসুলভ আচরন করছেন এবং বহরমপুর

পৌরসভার মত এই পৌরসভাটিকেও ভেঙ্গে দিতে চাইছেন। আমি মাননীয় মন্ত্রীকে বিশেষভাবে অনুরোধ করছি যাতে অবিলম্বে ওই পৌরসভার কর্মীদের বেতন পাঠান হয়।

**শ্রী বিমল কান্তি বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি জরুরী বিষয়ে আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এখনো এন ভি এফের ১২০০০ কর্মী আছে, তাদের রুজি-রোজগারের কোন ব্যবস্থা হয়নি। এরা সবাই ট্রেনিং প্রাপ্ত। আগের যারা ট্রেনিং প্রাপ্ত ছিল তাদের কিছুকে গত বছরে বিভিন্ন দপ্তরে নিয়োগ করা হয়েছে। ১৯৮৯ সালে আইন সংশোধন হয়, তারফলে ঠিক হয় যে এন ভি এফদের ট্রেনিং প্রাপ্ত হতে হবে এবং এনরোলড্ হবে। এমনকি কংগ্রেস আমলে ৫ বছর অন্তর যে এই এন ভি এফদের নন এ্যাফেকটেড করে দেওয়া হোত তাদেরকেও আইন করে রাখার ব্যবস্থা হয়েছে। এই এন ভি এফদের কোন চাকরী নেই এবং এই ব্যাপারে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। যাতে এ্যাজ পার এ্যামেণ্ডমেন্ট যে প্রভিশান ছিল সেটা রাখা হয়। এই আবেদন আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে রাখছি।

**শ্রী আবদুস সালাম মুন্সী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার কেন্দ্র কালিয়াগঞ্জ থানার কোবরা নয়াচর এবং চৌধুরী চর উদ্বাস্তু অধ্যুষিত অঞ্চল। এখানে গঙ্গার ভাঙ্গন এমনভাবে ভাঙ্গতে শুরু হয়েছে যে এই ছিন্নমূল মানুষগুলিকে বিছিন্ন হয়ে গঙ্গার ভাঙ্গনের কবলে পড়বে। সুতরাং অবিলম্বে ব্রিক সোলিং দিয়ে বাঁধ তৈরী করতে হবে। তা না হলে ওই এলাকার মানুষ ভাঙ্গনের কবলে পড়বে।

[2.20 - 2.30 p.m.]

এবং ছিন্নমূল মানুষগুলি গৃহহারা হয়ে যাবে এবং তাদের সমস্ত জমিজমা গঙ্গা ভাঙনে চলে যাবে। আমাদের কালিগঞ্জ থানার ফুলবাগান এলাকায় সেখানেও প্রচন্ড গঙ্গার ভাঙন হয়েছে। সেখানে যদি অবিলম্বে বাঁধ না দেওয়া যায় তাহলে সেই গ্রামটি নিশ্চিহ্ন হয়ে যাবে।

**শ্রী নটবর বাগ্‌দী :** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিষয়ের প্রতি সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এটা পুরুলিয়া জেলাতে একটা বিভ্রান্তির সৃষ্টি করেছে, পুরুলিয়া কেন পশ্চিমবাংলাতেও বলা যায়। স্যার, আমাদের ওখানে সোনা পাওয়া যাচ্ছে বিশেষজ্ঞরা বলছেন, ৪৭৪২ হাজার কোটি টাকার সোনা এখানে নাকি মজুত আছে। এ ছাড়াও প্লাটিনাম ওখানে মজুত আছে। ১৯০৪ সালে ফরাসির একটা দল এসেছিল, কিন্তু স্বাধীনতরা পর আর বিশেষ কোন অনুসন্ধান সেখানে হয়নি। সেখানে মিঃ ভি বালে সেই অনুসন্ধানের দলে নেতৃত্ব দিয়েছিলেন, কিন্তু এখন সেখানে যে অবস্থা হয়েছে সেই ব্যাপারে অবিলম্বে দৃষ্টি দেওয়া উচিৎ।

**শ্রী প্রবীর ব্যানার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সম্প্রতি পশ্চিমবাংলায় মুখ্যমন্ত্রী আবেদন করেছেন রক্তদান করতে হবে, কিন্তু পশ্চিমবাংলার মোট ব্লাড ব্যাঙ্কের সংখ্যা ৫৪, তার মধ্যে কলকাতায় ৬টি ফাংশান করছে। সারা পশ্চিমবাংলার ৪৮টি ব্লাড ব্যাঙ্ক ডিফাংড হয়ে আছে, মফঃস্বলে কোন কর্মী নেই, এবং কলকাতা থেকে কোন ব্লাড ব্যাঙ্কের কর্মী মফঃস্বলে যান না। আজকে মুখ্যমন্ত্রীর আবেদন থাকা সত্ত্বেও সেই আবেদন ব্যাহত হয়েছে। সেখানে সারা পৃথিবীতে রক্ত প্রিজার্ভ করা যায় ৪২দিন, সেখানে বোম্বে ও দিল্লিতে সিসটেম হচ্ছে ২৮ দিন রক্ত প্রিজার্ভ করা যায়। অথচ কলকাতা শহরে সেন্ট্রাল মেডিকেল ব্লাড ব্যাঙ্কে সেখানে মাত্র ১৯ দিন রক্ত প্রিজার্ভ করা যায়, আমার মনে হয় ব্যাপারটি খুবই গুরুত্বপূর্ণ অবিলম্বে এটা বিহিত হওয়া দরকার।

**শ্রী ভূপেন্দ্র নাথ শেঠ :** মিঃ স্পীকার স্যার, আমরা জানি, অর্থমন্ত্রী এখানে আছেন এবং শিক্ষামন্ত্রীও এখানে আছেন, শিক্ষা খাতে বহু টাকা এখন খরচ করা হচ্ছে। কিন্তু আমরা দেখেছি আমাদের মহকুমায় বনগাঁ মিউনিসিপ্যালিটি শহরের মধ্যে যে স্কুল গুলি আছে সেখানে যে স্কুল কমিটি আছে তাদের স্কুল গ্রান্ট দেওয়া হয় না। সেখানে ৮, ৯ ক্লাসের ছেলেদের বসার ব্যবস্থা নেই, তারা চট, পাটি, নিয়ে আসে, সেখানে এক একটা ক্লাসে ১০০-র অধিক ছেলে পড়ছে, অভিভাবকরা সেখানে ছাত্রদের ভর্ত্তি নিয়ে ভুগছে। বনগাঁ মতিগঞ্জ এলাকায় আমরা জমি দেব বলেছি সেখানে একটি নূতন মাধ্যমিক স্কুল প্রতিষ্ঠা হোক এবং যারা গার্জেন আছেন তাদের যাতে সমস্যা দূরীভূত হয় তার জন্য আমি আবেদন করছি।

**শ্রী দেব প্রসাদ সরকার :** মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ও এই বিষয়টি নিয়ে চিন্তাভাবনা করছেন। স্যার, বিদ্যাসাগরের মৃত্যুর শতবর্ষে বিদ্যাসাগরের নামাঙ্কিত বেহালায় যে বিদ্যাসাগর স্টেট জেনারেল হাসপাতালটি আছে, এই হাসপাতালের উন্নয়নকল্পে আমি তার টাকার জন্য কয়েকটি গঠন মূলক প্রস্তাব এখানে রাখছি। এই হাসপাতালে কোন এমার্জেন্সী বিভাগ নেই, কোন মেডিকেল অফিসার নেই। এখানে আবাসিক চিকিৎসক আর. এম. ও আছে কিন্তু তার কোন সার্ভিস নেই। এই সমস্ত দিকগুলি আপনাকে দেখার জন্য বলছি। ...................

**(এই সময় মাইক বন্ধ হয়ে যায়)**

**শ্রী অতীশ চন্দ্র সিনহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কয়েকদিন আগে সি. পি. এমের বিমান বসুর নেতৃত্বে একটা দল, যার মধ্যে বিধানসভারও কিছু সদস্য ছিলেন, তারা আমাদের জেলা মুর্শিদাবাদে গিয়েছিল। স্যার, স্টেট্সম্যান কাগজে বেরিয়েছে - 'কংগ্রেস (ই) প্ল্যান টু কিল্ লেফট্ ওয়াকারস্।' তাদের ২২ জন কর্মী নাকি ১৯৯০ সালের ৩০ শে নভেম্বর থেকে ১৯৯১ সালের ৫ই আগষ্ট পর্য্যন্ত খুন হয়েছে। স্যার, এখানে মানব সাহার হত্যার ব্যাপারে অনেক আলোচনা হয়েছে। পরে যখন দেখা গেল নিজেদের ঝগড়ার জন্য এই হত্যা হয়েছে তখন তারা সেটা আমাদের ঘাড়ে চাপাবার জন্য লাল মহম্মদ শেখকে পুলিশ দিয়ে হত্যা করে। তারা দেখাতে চাইছেন কংগ্রেস হত্যা করেছে। আমি আপনাদের চ্যালেঞ্জ জানাচ্ছি এই ২২ জনের নাম আমাদের দিন। কে কে আপনাদের খুন হয়েছে তার তালিকা দিন। আমি এর তীব্র বিরোধিতা করছি।

## The West Bengal Finance (No. 2) Bill, 1991

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, with your permission I beg leave to introduce the West Bengal Finance (No. 2) Bill, 1991 and to place a statement as required under rule 72 (1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

**Secretary then read the title of the Bill**

**Dr. Asim Kumar Das Gupta :** Sir, I beg to move that West Bengal Finance (No. 2) Bill, 1991, be taken into consideration.

Mr. Speaker Sir, The Bengal Finance (Sales Tax) Act, 1941 and the West Bengal Sales Tax Act, 1954, as amended with effect from 1.6.90 provided for deposit of tax monthly and furnishing a monthly statement together with recepit showing deposit of tax for the month by every dealer except those having annual tax liability not exceding Rs. 12,000/- for the preceding year under the Bengal Finance (Sales Tax) Act, 1941 and the Central Sales Tax Act, 1956 taken together and for requiring every dealer to maintain daily stock register in the prescribed from in respect of notified goods/commodities. This procedure had reportedly caused hardships to the dealers and increased workload for the Officers of the Commercial tax Directorate. With a view to giving some relief to the dealers as also to reduce the workload of the Officers of the commercial Taxes Directorate it had been considered necessary that such dealers shall furnish quarterly returns, but the amount of tax in respect of the quarter will be deposited in three monthly instalments before furnishing the return. It was also decided that the provision for maintenance of daily stock register in the Prescribed form will be withdrawn.

It was considered necessary to amend the West Bengal State Tax on Professions, Trades, Callings & Employments Act, 1979 for providing relief to the tax payers from payment of interest and penalty in respect of Profession Tax for the year 1989-90 and 1990-91 for delayed payment of tax provided they make payment of areear taxes by 28.2.91. As the State Legislative Assembly was not in session and as the matter was urgent, the West Bengal Taxation Laws (Second Amendment) Ordinance, 1990 was promulgated on 17.12.90 the make necessary amendments in the Bengal Finance (Sales Tax) Act, 1941, the West Bengal Sales Tax Act 1954 retrospectively from 1.6.90 and also to amend the West Bengal State Tax on Professions, Trades, Callings and Employment Act 1979, with immediate effect.

2. In the interest of the cinema industry of the State it was found necessary to reduce the rate of entertainment tax in respect of cinemato graphic exhibition from 100% to 80% of the value of tickets for admission therefor by incorporating necessary provision in the Bengal Amusements Tax Act, 1992. Accordingly, the Bengal Amusements Tax (Amendment) Ordinance, 1991 was promulgated on 5.1.91.

3. Prior to 1.6.87, paper including carbon paper and vanaspati

were commodities notified under the West Bengal Sales Tax Act, 1954, with effect from 1.6.87, the said items were denotified under section 27 of the said Act and brought under the purview of the Bengal Finance (Sales Tax) Act, 1941. In terms of Section 5(1) (cccc) of the said Act of 1941, sales, other than the first sales in West Bengal, of paper and vanaspati were exempt from tax on production of statutory declarations in Form XXIVC. Both paper and vanaspati were again notified under the West Bengal Sales Tax Act, 1954 with effect from 1.4.89. Trade Associations has been representing the difficulties in the matter of furnishing declaration if form XXIVC. The State Government considered the difficulties of the traders and decided to dispense with the requirement of furnishing declarations if form XXIVC for claming exemption from payment of sales tax on subsequent sales of paper and vanaspati in West Bengal during the period from 1.6.87 to 31.3.89. To give effect to this decision of the State Government it was necessary to amend the Bengal Finance (Sales Tax) Act, 1941. As the State Legislative Assembly was not in session and as the matter was urgent, the Bengal Finance (Sales Tax) (Amendment) Ordinance, 1991 was promulgated on 6.2.91 to make necessary amendment in the Bengal Finance (Sales Tax) Act, 1941 with immediate effect.

4. The aforesaid three Ordinances could not be replaced by introduction of a Bill in the State Assembly as the last Budget Session was cut short due to General Election. To continue the provisions of the said Ordinances the Governor promulgated the West Bengal Taxation Laws (Amendment) Ordinance, 1991 on 12.7.91 as the State Assembly was not in session at that time.

Sir, Hon'ble Members are aware that,

The Present Bill seeks maimly to continue the provisions of the W.B. Taxation Laws (Amendment) Ordinance, 1991. This appart, I have taken the opportunity to incorporate in the said Bill the following changes :-

i) To provide for creation of loan-liability by a dealer against his tax liablity for deferment of such tax till expiry of the prescribed eligible period under the Bengal Finance (sales Tax) Act, 1941 and the west Bengal Sales Tax Act, 1954.

ii) To provide for in the West Bengal Motor spirit Sales Tax

Act, 1974 a deduction of tax element, if included in the sales, by a formula so that no sales tax is levied on such tax element, if collected by a dealar from his customer separetely.

iii) To provide for amendment seeking substitution of existing provision of determination of actual valuation of multi-storeyed building and assessment of tax thereon for removing certain lacuna in the West Bengal Multistoreyed Building Tax Act, 1979.

The Hon'ble Members will get an idea of the measures proposed in the Bill in the Statment of Objects and Reasons appedned to the Bill as well as in the Statement under rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly already circulated. I, therefore, refrain from further elaboration of the same. These measures were necessary in the interest of revenue and administration.

I believe, Hon'ble Members will support the measures proposed in the Bill in the larger interest of the State.

With these words, Sir, I commend my motion for acceptance of the House.

[2.30 - 2.40 p.m.]

**Dr. Zainal Abedin :** Sir, the Hon'ble Minister-in-Charge of Finance has proposed a legislation, and at the end with regard to finance memorandum the Hon'ble Minister has been pleased to state that the amendment made by this Bill envisages no additional expenditure. My submission to you, Sir, is that because of the tax proposal here, because of the amusement tax for cinema goers certain amount of revenue in the State exchequer will be reduced. This in number one.

There are certain provisions where there is bound to be certain reduction in the revenue available to the consolidated funds. So, one line of financial memorandum is not sufficient. I will request the Hon'ble Minister to tell us as to what amount of the State exchequer may sustain loss because of the reduction proposed in this legislation. And, another point is the the Hon'ble Minister has been pleased to state that there have been two subsequent ordinances with regard to taxation proposal. The ordinances are not welcome to any group of opposition. For taxation proposal, the amendments are not palatable

to any type of opposition of any Assembly in the world. But because of the very clever drafting of the Bill, the scope of opposition is very limited. I should say absent. Hence, I would like to request the Hon'ble Minister-that in one legislation he has proposed correction of several other corresponding legislations. Will it be possible on the part of the Government to formulate and propose on taxation law so that every this with regared to taxation law can be had from the single piece of legislation instead of several statutes which required correction ? Because, if we accept this amendment proposed, then the corresponding amendment in the original statute will be necessary. The next point is, please tell us, in other occasion, I had drawn the attention of the Hon'ble Minister that there anomalies in certain others spheres of taxation. I tole the Hon'ble Minister in the earlier occasion that a peasant is required to pay income tax, if his income exceeds Rs. 22,000 in the normal way of life. But with regard to the farmers and agriculturists, the amount of taxation is imposed, if it exceeds Rs. 10,000. So, why the agriculturists are to be penalised, viz-a-viz, the income-tax payers. I had asked this question. But, I had not got the clear answer in the early occasion. This is relevant.

Now, I would request the Hon'ble Minister to see the discrimination. You are supposed to render justice quitabley, if not equally, while the agricultural tax payers will be punished, if they earned about Rs. 10,000 and why the relaxation is possible in the case of other earners who earned upto Rs. 22,000. Although, this is not in the scope of the Bill.

Then, I would like to request the Hon'ble Minister to propose some other legislations, if possible, to incorporate into it. This is an anomaly and if there is any plausible explanation for this difference, I will try to consider and agree with the minister that for the agriculturists, Rs. 10,000 is sufficient and for other group of people Rs. 22,000, that is necessary for exemption. This is an anomaly and discrimination. Because, there cannot be under the canopy of the Indian Constitution two types of citizens or two classes of citizens. One mainly the urban and the earning concerned those whose earnings are larger than the agriculturists.

The other day, my friend, Shri Atish Chandra Sinha had indicated his idea here that maximum income from the ceiling now fixed by the government do not exceed Rs. 10,000 per annum.

[2.40 - 2.50 p.m.]

In the case of fourth grade employee it is more than that. So, are you prepared to reduce the whole citizenry to the fourth grade workers and employees of reduce the whole citizenry to the fourth grade workers and employees of your Government ? These anomalies are there. So please consider it. The Hon'ble Land & Land Revenue Minister Shri Binoy Krishna Chowdhury could not give any plausible explanation for that. So if we do not oppose because there is little scope to oppose your proposed amendment. But we have certain eyesores some where in another sphere. With regard to the anomalies I have drawn your kind attention. And please consider my second proposal. Instead of so many pieces of legislation can there be a comprehensive taxation law ? It is not possible for those tax lawyers because we are laymen, because I have consulted it personally, but my conception is still unclear, hazy because so many commas etc. come in which are a bit clumsy. With these words I conclude my speech. (Shri Rabin Mondal : Do you support it ?) I do not oppose it. There is little scope. Don't put it like that. But please tell me why the amount has been reduced from 100 to 8% with a difference of 20%. What is the possible shortfale in the State exchequer if at all ? you have got an account of this. With these words I conclude. I do not oppose the Bill. Robin Mondal is very clever and is right to put the words into my mouth. I do not oppose this legislation.

**শ্রী অমিয় পাত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় আজ এই সভায় যে বিল উৎথাপন করেছেন তা সমর্থন করে কয়েকটি কথা বলছি। মাননীয় বিরোধীদলের সদস্য ডাঃ জয়নাল আবেদিন সাহেব এই বিলের বিরোধিতা করেন নি, বরং তিনি সমর্থন করেছেন। এই বিলে অনেক খুঁটিনাটি বিষয় আছে, জয়নাল সাহেব সে সব বিষয়ের উল্লেখ করেন নি। তবে তিনি সিনেমা প্রদর্শনের উপর যে ট্যাক্স ছাড় দেওয়া হচ্ছে সে সম্পর্কে প্রশ্ন তুলেছেন এতে এর ফলে কতটা রাজস্ব কমবে, বা বাড়বে। এ বিষয়ে দেখলাম ওর খানিকটা উদ্বেগ আছে। আমি এই প্রসঙ্গে কয়েকটি কথা বলতে চাই। '২২ সালের বৃটিশের যে আইন ছিল আগেই তার পরিবর্তন হয়েছে এবং বলা হয়েছে বাংলা এবং নেপালী সিনেমার ক্ষেত্রে এই ট্যাক্স কিছুতেই টিকিটের দামে তিনের চার অংশের বেশী হবে না। যেটা আছে সেটা হল ৫০ পারসেন্ট এই সব সিনেমার ক্ষেত্রে এবং অন্য সিনেমার ক্ষেত্রে ১০০ পারসেন্ট। সেটাকে কম করা হচ্ছে। সেটাকে কমিয়ে ৮০ পারসেন্ট করা হচ্ছে। সিনেমা শিল্পের কথা ভেবেই এটা করা হচ্ছে এবং এই সিদ্ধান্ত যথার্থ বলেই আমি মনে করি। দ্বিতীয়তঃ রেটের ব্যাপারে নয়, কত লোক সিনেমা দেখলো তার উপরই কতটা আদায় হবে সেটা নির্ভর করে। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় অর্ডিনানসের ডেটগুলি বলেছেন— ২০.১২.৯০, ৫.১.৯১, ১২.২.৯১। ইতিমধ্যেই সেগুলি কার্যকরী হয়েছে। সেখানে কতকগুলি ছাড়ের কথা বলা হয়েছে। স্বভাবতঃই বিরোধীপক্ষের এতে বিরোধিতার প্রশ্ন আসে না। একটা কথা বলা হয়েছে যেটা শুধু মাত্র আমাদের রাজ্যের যারা ইমপোর্টার

এবং ম্যানু ফ্যাকচারার তাদের ক্ষেত্রে প্রযোজ্য। কথাটা হচ্ছে, ১লা জুন, ১৯৮৭ সাল থেকে ৩১শে মার্চ ১৯৮৯ সাল, এই সময়ের বনষ্পতি এবং পেপারের জন্য নির্ধারিত ফর্মে যে ডিক্লারেশান দেবার কথা ছিল সেটা নানা কারণে যারা দিতে পারেন নি তাদের এখন ট্যাক্স দিতে হবে, আইন অনুযায়ী সেই রকম অবস্থা দাঁড়িয়েছে। সেক্ষেত্রে একটা ছাড় দেওয়া হচ্ছে। তারা এই ডিকলারেশান না দিলেও যদি এই ব্যাপারে স্যাটিসফাই করতে পারেন গভর্ণমেন্টকে যে তারা পেপার এবং বনস্পতি এই রাজ্যের বাইরে থেকে আমদানী করেন নি, ক্যাশ মেমো ইত্যাদি দিয়ে যদি স্যাটিশফাই করতে পারেন তাহলে এর জন্য তাদের উপরে যে ট্যাক্স চাপছিল সেটা আর লাগবে না। এই ছাড় দেওয়া হয়েছে। কাজেই এটা যথার্থ হয়েছে বলে আমি মনে করি। আর একটা হচ্ছে নেহাতই টেকনিক্যাল বিষয়। সেটা হচ্ছে, আমাদের এখানে ১৯৯০ সালে ওয়েষ্ট বেঙ্গল ট্যাকসেসান লস সেকেন্ড এ্যামেন্ডমেন্ট এ্যাক্ট হয়েছিল। তার আগে পর্যন্ত আমাদের রাজ্যে ১৯৪৫ সালে ওয়েষ্ট বেঙ্গল সেলস ট্যাক্স এ্যাক্ট এবং ১৯৪১ সালে বেঙ্গল ফিনান্স এ্যাক্ট অনুযায়ী আমাদের ট্যাক্স আদায়ের পদ্ধতি ছিল। পরবর্ত্তীকালে ১৯৯০ সালে এই আইন প্রবর্তন হয়। তখন মান্থলি ষ্টেটমেন্ট এবং এ্যানুয়াল রিটার্ন সাবমিট করার পদ্ধতির কথা বলা হয়েছিল এবং তার ফলে ব্যাঙ্কে টাকা পয়সা জমা দেবার ক্ষেত্রে একটা অসুবিধা হচ্ছিল, সেটকে তুলে দেওয়া হচ্ছে। মান্থলি টাকা আসাটা ঠিক রাখা হয়েছে। এই বিল এ্যামেন্ডমেন্ট করে বলা হয়েছে যে আমরা ১৯৪৫ সালের বেঙ্গল সেলস ট্যাক্স এ্যাক্ট এবং ১৯৪১ সালের বেঙ্গল ফিনান্স এ্যাক্টে ফিরে যাবো। ১৯৯৩ সালের ১ লা জুন থেকে যেটা প্রযোজ্য হয়েছিল সেটা আর থাকবে না। এটা অর্ডিন্যান্স করে কার্যকরী করার ফলে ইতিমধ্যে এর সুফল পাওয়া গেছে। এর ফলে ট্যাক্স-এর আদায়ও বাড়ছে। স্বাভাবিক ভাবে এক্ষেত্রে অন্য কোন প্রশ্ন আসতে পারেনা। এছাড়া প্রফেসন্যাল ট্যাক্স-এর ক্ষেত্রে একটা কথা বলা হয়েছে যে আমাদের রাজ্যে বিভিন্ন ভাবে এই ট্যাক্স নেওয়া হয়। এটা পঞ্চায়েত থেকে নেওয়া হয়, মিউনিসিপ্যালিটি থেকেও নেওয়া হয়, আবার সরকারের থেকেও নেওয়া হয়। যারা আয় করেন তাদের অনেক জায়গায় প্রফেসন্যাল ট্যাক্স দিতে হচ্ছে এই রকম একটা ব্যাবস্থা ছিল। সেটাকে আইন করে বলা হচ্ছে যে প্রফেসন্যাল ট্যাক্স এক জায়গায় দিতে হবে। যারা সরকারী দপ্তরে কাজ করেন, বা শিক্ষকতা করেন, যাদের বেতন থেকে ট্যাক্স কাটা হয় সেটাকে বাদ দিয়ে ডাক্তার, ল'ইয়ার ইত্যাদি আর যারা আছেন তাদের ক্ষেত্রে এই ট্যাক্স ঐ পিরিয়ডের মধ্যে যেটা আদায় হয়নি, যেটা ৩১শে আক্টোবর, ১৯৯০ সালের মধ্যে এনরোলমেন্ট হয়েছে, কিন্তু ট্যাক্স দেন নি, সেক্ষেত্রে বলা হয়েছে যে ২৮শে ফেব্রুয়ারী, ১৯৯১ সালের মধ্যে এককালীন যদি ট্যাক্সটা দিয়ে দেন তাহলে তাদের পেনাল্টি বা ইন্টারেষ্টটা লাগবে না। আমরা দেখছি য়ে এই সুবিধা দেবার জন্য এনরোলমেন্টটা বাড়ছে। আর একটা হচ্ছে, ১/৪/৯১ তারিখ থেকে ৩১/৪/৯১ পর্যন্ত এই পার্টিকুলার পিরিয়ডের মধ্যে যারা রিটার্ন সাবমিট করেন নি সে ক্ষেত্রে বলা হয়েছে যে ২৮/২/৯১ তারখের মধ্যে তারা যদি এককালীন টাকাটা দিয়ে দেন এমপ্লয়ীরা তাহলে তাদের পেনাল্টি বা ফাইন লাগবে না। এই ছাড় তাদের ক্ষেত্রে দেওয়া হয়েছে।

[2.50 - 3.00 p.m.]

তবে এই ক্ষেত্রে একটা বিষয় বলা আছে, যারা পঞ্চায়েত এবং পৌরসভাতে বৃত্তি দিয়েছেন, তাদের ক্ষেত্রে এটা প্রযোজ্য হবে না। আর একটা বিষয় এখানে বলা হয়েছে, সেটা হচ্ছে মাল্টি ষ্টোরিড বিল্ডিং সম্পর্কে। মাল্টি ষ্টোরিড বিল্ডিং যা আছে, সেই ক্ষেত্রে এখন পর্যন্ত যে প্রচলিত নিয়ম আছে, মাল্টি ষ্টোরিড বিল্ডং এর মালিকদের বিল্ডিং ট্যাক্স এ্যাসেসমেন্ট করার জন্য একটা ডিক্লারেশন ফর্মে রিপোর্ট দিতে হয়। এতে দেখা গেছে আমাদের রাজ্যেব ক্ষেত্রে বহু মাল্টি ষ্টোরেড বিল্ডিং এর মালিক তারা এটা দিচ্ছেন। নতুন আইনে বলা হয়েছে এবার থেকে মাল্টি ষ্টোরিড বিল্ডিং এর মালিকরা তারা

যে ডিক্লারেশন দেবেন, সেই ডিক্লারেশনে সরকার যদি সন্তুষ্ট না হন তাহলে তিনি কোন কমপিটেন্ট অথারিটিকে দিয়ে সেই মাল্টি স্টোরিড বিল্ডিং এর ভ্যালুয়েশন করাবেন। আবার যে ক্ষেত্রে কোন রকম ডিক্লারেশন জমা পড়েনি, সেই ক্ষেত্রে কমপিটেন্ট অথরিটি মাল্টি স্টোরিড বিল্ডিং এর যে ভ্যালুয়েশন করা হবে তার উপর ট্যাক্স এ্যাসেসমেন্ট করবে। অবশ্য ন্যাচরাল জাসটিস যাতে তারা পায় সেই জন্য সেই মাল্টি স্টোরিড বিল্ডিং-এর মালিকরা যদি কোন বক্তব্য রাখতে চান, তাহলে সেটা শুনে একটা ব্যবস্থা নেবার কথা এই আইনে আছে। স্বাভাবিক ভাবে এই প্রসঙ্গে বিরোধিতা করার কোন জায়গা নেই। সেই জন্য জয়নাল সাহেব বিচক্ষণতার সঙ্গে বিরোধিতা করেন নি। একটা বিষয়, সেটা ইন্ডাসট্রিয়াল ইউনিট একজিস্টিং টেন ল্যাক্স অব রুপিজ, তাদের ক্ষেত্রে একটা খুব সুন্দর প্রস্তাব করা হয়েছে। এতে আমাদের রাজ্যের একসচেকার বাড়বে। তাদের যে বৃত্তি কর সেই ট্যাক্স যারা দেননি, তা না দিলে সেটা আয়ের মধ্যে কনর্ভাট হয়ে যাচ্ছে, এটা ইনকাম ট্যাক্স অথরিটি বলেছেন, যদি কোন স্টেট গর্ভর্ণমেন্ট ডেফার করে এবং সেটা যদি লোনে কনভার্ট করা হয়, ইনকাম ট্যাক্স অথরিটি বলেছেন, যদি কোন স্টেট গভর্ণমেন্ট এটাকে লিগ্যালাইজ করে দেয়, তবে ট্যাক্স পেমেন্টের কোন অসুবিধা হবে না। আর একটা বিষয়, মোটর স্পিরিট এর ব্যাপারে পরিবর্তন করে দেওয়া হয়েছে। যে ট্যার্ন ওভার উপর একটা ট্যাক্স দেওয়া হয়, টোটাল টার্ন ওভার একটা সেলস ট্যাক্স নেওয়া হয়, কাজেই এটা একটা ডবল ট্যাকসেশন হয়ে যাচ্ছে। এর জন্য একটা ম্যাথেমেটিক্যাল ফর্মুলা, একটা কারেক্ট ফর্মুলা করা দরকার যাতে ডবল ট্যাকসেশন এ্যাভেয়ড করা হবে। স্বাভাবিক ভাবে এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ অসীম দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অর্থ বিল (২) ১৯৯০-৯১ এই বিতর্কে অংশ গ্রহন করতে গিয়ে মাননীয় বিরোধী সদস্য ডাঃ জয়নাল আবেদিন সাহেব যে বক্তব্যগুলো রেখেছেন তা চিত্তাকর্ষক। তার উপর কিছু মন্তব্য করছি।

উনি প্রথমেই বলেছেন, এই এ্যামেন্ডমেন্ট বিলটি ক্লামজি, আবার পরে বলেছেন ক্লেভার। ক্লামজি'টা অবশ্য ঠিক বিরুদ্ধেই যায়, আবার ক্লেভার একটু পজিটিভ্ ব্যাপারে আছে। এই পয়েন্টটাকে একটু ফলো-আপ করি। এই সংশোধনীটি মূল আইনের সংশোধনী। মূল কটা আইন এখানে সংশোধন করেছি রিলিফ্ দিতে গিয়ে? একটা হচ্ছে বেঙ্গল এ্যামেণ্ডমেন্ট য়্যাক্ট, ১৯২২, বৃটিশ আমলের আইন। আর একটা হচ্ছে সেলস ল্যাক্স য়্যাক্ট, ১৯৪১, এটাও বৃটিশ আমলের আইন। তারপর মটোর স্পিরিট য়্যাক্ট, ১৯৭৪, আপনাদের আমাদের আইন। আর দুটি হচ্ছে প্রোফেসন ট্যাক্স, ১৯৭৯ এবং ওয়েষ্ট বেঙ্গল মাল্টি-স্টোরিড বিল্ডিং য়্যাক্ট, ১৯৭৯। আমি আপনাকে অনুরোধ করব, আপনি একটু কষ্ট করে দেখুন, আপনি ক্লামজি্ বললেন, এ। একটু জটিলতা আছে— ৭ পাতা এবং ৬ পাতাটা একটু দেখুন, ঐ প্রোফেসনাল ট্যাক্স এবং মাল্ডি-স্টোরিড বিল্ডিং য়্যাক্ট, ১৯৭৯, তাতে জটিলতা নেই। ফলে এর জন্য সব চেয়ে কম পাতা নিয়েছি। দুটোই ১৯৭৯ সালের আইন, আমাদের সময়ের আইন, এর সংশোধনীর মধ্যে কোন ক্লামজিনেস নেই। এর পর আগের য়্যাক্ট গুলো দেখুন। '৭৪ সালের য়্যাক্টের ক্ষেত্রে ক্লামজিঙ্গে এসেছে এবং আপনি নিজেই ক্লজ-৫ সম্বন্ধে বুঝিয়ে বলতে বললেন, ওটা '৭৪-এর য়্যাক্ট থেকে ইনহেরিট করেছে। আপনি তখন মন্ত্রী ছিলেন, আপনাকেও দায়িত্ব নিতে হবে। '৪১ এবং '২২-এর য়্যাক্ট বৃটিশ আমলের কলোনিয়াল ক্লামজিনেস আছে, সংশোধনীতেও আছে। এখন ব্যাপারটা আমি বলছি, যেটা আপনি বলেছেন যে, একটা একত্রিত করা যায় না, এত রকম বিক্রয় কর, একটু সরলীকরণ করা যায় না। আপনি যদিও সরাসরি সরলীকরণের কথা বলেন নি, আমি ধরে নিচ্ছি আপনি সরলীকরণের কথাই বলতে চেয়েছেন। আমরা আমাদের বাজেট বক্তৃতায় রেখেছিলাম, খুব কঠিন কাজ মনে করছি, তবু যত গুলো বিক্রয় কর আছে সব গুলোকে একত্রিত করার কাজ আমরা

শুরু করে দিয়েছি। সে বিল এখানে আসবে, সিলেক্ট কমিটিতে আপনারা আপনাদের মতামত দেবার সুযোগ পাবেন। আমাদের প্রস্তুতি চলছে। সবগুলিকে একত্রিত করে, যত দূর সম্ভব সরলীকৃত একটা আইন বিক্রয় করের ক্ষেত্রে আনার প্রস্তাব আমরা বাজেট বক্তৃতায় রেখেছি। সেটা এই সেসনের না এলেও পরের সেসনে নিশ্চয়ই আসবে। এখন আপনি যে ভাবে বললেন তাতে আমার মতামত হল সরলীকরণ দু'রকম হয়, একটা হচ্ছে সেই অনেক আগেকার দিনের সরল একটা চিন্তা থেকে - যখন জটিলতা ছিল না - এক ধরণের সরলীকরণ, যাকে সিম্পল মাইণ্ডনেস বলতে পারেন। আমি সেটায় যাচ্ছি না। তারপরে অনেক জটিলতা এসেছে, মানুষ অনেক জটিল হয়েছে, আইনও জটিল হয়েছে ফাঁকি বন্ধ করতে। কিন্তু তবুও সমস্ত জটিলতাকে বক্র-ভাবকে ছাপিয়ে একটু সরলীকরণ করা যায়। এই দ্বিতীয় ভাবের সরলীকরণের আমরা চেষ্টা করছি। আমি সময় বেশী নিতে চাইছি না। এর ওপর লিওনার্দ দাভিনচির একটা খুব বিখ্যাত স্টেটমেন্ট আছে— সরল রেখা দু রকমের হয়। একটা সরল রেখা, যেটা সোজা লাইন টানলেই হয়ে যায়, খুবই সহজ ব্যাপার। আর একটা হচ্ছে বক্র জ্যামিতিক অবস্থা থেকে শেষে একটা সরল রেখার জন্ম নেয়। আমরা এই দ্বিতীয়টার দিকেই যাবার চেষ্টা করছি। এখানে আপনি একটা প্রশ্ন তুলেছেন, যে ছাড় আমরা দিয়েছি ঐ প্রমোদ করের ক্ষেত্রে-সিনেমার টিকিটের ক্ষেত্রে ১০০ শতাংশ থেকে ৮০ শতাংশ তার জন্য কি কর আদায় কম হবে না, বা হলে কি হবে? না। এটা নিয়ে আমরাও যথেষ্ট চিন্তিত থাকা সত্ত্বেও ১৯৮৯-৯০ সালে, যখন কোন পরিবর্তন হয় নি বা সংশোধনী আনা হয় নি তখন সারা বছরে ১৪ কোটি ১৩ লক্ষ টাকা এ্যামিউজমেন্ট ট্যাক্স আদায় হয়েছিল। সেখানে এবারে ১৪ কোটি ২৮ লক্ষ টাকা হয়েছে। অর্থাৎ একটু বেড়েছে এবং এর কারণ হচ্ছে প্রশাসনিক ব্যবস্থা আমরা জোরদার করেছি। সুতরাং এর জন্য কোন ক্ষতি হবে বলে আমরা মনে করছি না। আপনি যদি ডিটেলস জানতে চান, আপনার যদি ঐ বিষয়ে ইন্টারেষ্ট থাকে তাহলে আমি আপনাকে এপ্রিল '৯১ থেকে - এপ্রিল, মে, জুন, জুলাই, অর্থাৎ জুলাই '৯১ পর্য্যন্ত হিসবটা দিয়ে দিচ্ছি।

[3.00 - 3.10 p.m.]

এপ্রিল ১৯৯০, .৮৯ কোটি ছিল, এপ্রিল ১৯৯১, ১.১৯ কোটি, মে ২.৮ কোটি ছিল, মে, ১৯৯০, ১.০২ কোটি হয়। জুনে ১.১০ কোটি ছিল, এখন ১.০৯ কোটি হয়েছে, একেবারে কাছাকাছি শেষ মান্থ-এ। জুলাইতে ১.২ থেকে বেড়ে ১.৩৩ কোটি হয়েছে। আমি নিশ্চিত এর খুব একটা প্রভাব পড়বে না। প্রসঙ্গান্তরে আর একটি কথা বলেছেন কৃষি আয়ের ক্ষেত্রে, আমি পিচ্ছিল পথে এখন আর যাব না, পরে আলোচনা করার ইচ্ছা থাকলো, তবে আপনি বাজেট বির্তকে অংশগ্রহণ করার সময় দুটি কথা বলেছিলেন, একটি সাধারণ আয় করের ছাড় এবং কৃষি আয় করের ছাড়ের মধ্যে তফাতের ব্যাপারটা। আর একটা কিন্তু বলেছিলেন, কৃষিতে এত আয় হয়েছে কোনভাবে সেখানে কর লাগানো যায় না? এই দুটো যেহেতু পরস্পর বিরোধী তাই কাটাকাটি হয়ে প্রায় শূন্য হয়ে গেছে। তাই আপনার পয়েন্টের সঙ্গে আর একটু আলোচনা করবো, তারপর এর উপর বলবো। মাননীয় সদস্য শ্রী অমিয় পাত্র খুব বিস্তারিতভাবে বলেছেন, আমি তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। এই সংশোধনী যতটা জটিল ততটা জটিল নয় বলে খুব একটা সময় দিয়েছেন বলে। আমি সংক্ষেপে বলছি, ৭টি বিষয় নিয়ে এই সংশোধনী, তারপর ৬টি বিষয় কিন্তু ছাড় সংক্রান্ত, হয় করের হার ছাড়, না হয় প্রশাসনিক ব্যবস্থার ছাড়, তবে কিন্তু একটি আছে বহু তল অট্টালিকার উপর যে কর সেখানে প্রশাসনিক ব্যবস্থা কড়া করতে চেয়েছি। তার মূল বিষয়গুলি একবার বলেছি তাই আমি আর বেশী বলতে চাচ্ছি না। প্রথম ছাড়টি ছিল বিক্রয় কর আদয়ের ক্ষেত্রে। গত ১৯৯০ সালের ১ আগষ্ট থেকে একটু কড়াকড়ি নিয়ম করে মান্থলি পেমেন্ট, মান্থলি রিটার্ন এই দুটো করা হয়। মান্থলি পেমেন্ট রেখেছি আর মান্থলি রিটার্ন একটু শিথিল করে দিয়েছি তারজন্য যে পরিবর্তন বৃত্তিকরের ক্ষেত্রে আমাদের অভিজ্ঞতা খুব ভাল

হয়েছে। বৃত্তি কর অনেক বকেয়া ছিল তাই আমরা কিছুটা ঝুঁকি নিয়ে একটা সিদ্ধান্ত নিই একটাদিনের মধ্যে, সেটা আমরা ২৮ ফেব্রুয়ারী, ১৯৯১ সালের মধ্যে বলি এর মধ্যে যা যা বকেয়া আছে দিয়ে দিন তাহলে কোন সুদ বা কোন জরিমানা ইত্যাদি কিছু লাগবে না। এরফলে আমাদের এনরোলমেন্ট বৃদ্ধি পেয়েছে। এটা ভাল পদক্ষেপ হয়েছে আমি মনে করি। সিনেমা-আমোদ করের ক্ষেত্রে ছাড় এবং তার প্রভাবের কথা বললাম। কাগজ, বনস্পতির ক্ষেত্রে পদক্ষেপগুলি এই রকম হয়েছিল— ৩১ মে, ১৯৮৭ সালের আগে পর্যন্ত এটি একটি পয়েন্টে বিক্রয়কর আদায় করা হতো, কিন্তু তারপর ১ জুন, ১৯৮৭ সাল থেকে ৩১ মার্চ, ১৯৮৯ সালে - যেটা মাননীয় সদস্য পাত্রবাবু বলেছেন - আমি এখন যে কোন পয়েন্টে শুধু প্রথম পয়েন্ট নয় - এই কর আদায় করার কথা বলি। সেখানে বলা হয় যারা অন্য রাজ্য থেকে আসছে কিম্বা বড় ডিলার প্রথমে খরিদ করলেন, তিনি বিক্রয় কর দিলেন। আর যদি রসিদ থাকে বা ইত্যাদি কিছু তাকে ২৪(সি) ফর্মে পরের যে ডিলার কিনবে তাকে দিতে হয় ছাড় পাবার জন্য, পরের ডিলার ছোট ডিলার হওয়াতে ঐ সহযোগিতা পাচ্ছিলেন না। তাই ২৪(সি) ফর্মে যে বাধ্য বাধকতা ছিল সেটা কিছুটা শিথিল করে অন্য একটা এভিডেন্স দিলে আমি মনে করি ঠিক হয়। আর একটা কথা বলছিলাম যে উৎসাহনীতি যেহেতু আমরা চালু করেছিলাম নতুন শিল্পায়নের ক্ষেত্রে সেখানে পুরোপুরি সুবিধা যাতে পান তাই যেখানে তাকে ডেফার করা হচ্ছে পেমেন্ট তারজন্য যদি তাকে ইনকামট্যাক্স দিতে না হয় তারজন্য কিছু পরিবর্তন আমরা করেছি। বহু তল অট্টালিকার ক্ষেত্রে একটা ফাঁক ছিল যে বহু তল অট্টালিকার ক্ষেত্রে ডিক্লারেশন মালিক করলেই এ্যাসেসমেন্ট এতদিন করা যেত। আমরা দেখছি তাতে কিছু ফাঁক হচ্ছে। তাই ডিকলেয়ার না করলে সরকারী দিক থেকে প্রশাসনিকভাবে এ্যাসেস করা দরকার। একটা প্রস্তাব গ্রহণ করেছিলাম। আপনাদের অনুমতি সাপেক্ষে এইগুলি বলে সর্বশেষ ক্লজওয়াইজ রিডিংয়ের বোধহয় প্রয়োজন হবে না। আমি আপনাকে ধন্যবাদ দিচ্ছি, অনেকদিন পরে একটা বিলের ক্ষেত্রে কতকগুলি সাজেসান রেখেছেন। এই জন্য চেষ্টা করছি যাতে সমস্ত বিক্রয় করের আইনগুলিকে এক করে একটা সরলভাবে প্রণয়ন করে আমরা ফিরে আসতে পারি। এই কথা বলে আমি আপনাকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** The motion of Dr. Asim Kumar Dasgupta that the West Bengal Finance (No. 2) Bill, 1991, be taken into consideration was then put and agreed to.

## Clauses 1-8 and Preamble

The question that Clauses 1-8 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Finance (No. 2) Bill, 1991, as settled in the Assembly, be passed.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আগেও বলেছি যে, এই বিলের বিরোধিতা করছি না। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যথেষ্ট বুদ্ধিমত্তার সঙ্গে এই বিলটা এনেছেন এবং উনি সেই কথাই বললেন। যদিও এ প্রসঙ্গে নয়, তবুও একটা কথা আমার ভাল লাগে। আমি যে কথা বার বার বলেছি, মাননীয় বিনয়বাবু বলেছেন স্ববিরোধিতা করবেন। আমি হেনরী জর্জের কথা বলেছিলাম- আর্বানাইজেসন এ্যান্ড ডেভালাপমেন্ট ল্যান্ডে যে এ্যাপ্রিসিয়েসন আছে আপনি কোন ট্যাক্স না করে শুধু ল্যান্ডের উপর ট্যাক্স করলে আমাদের কোন ট্যাকসের প্রয়োজন হয় না। এগ্রিকালচারে আমরা যে

ইমপুটস দিয়েছি, দুটো জিনিষ আমরা I am not a economist but little know of it.

দুটোর মধ্যে যেন আমরা গ্রোথ এ্যান্ড ডেভোলাপমেন্ট ইকোয়াসান করতে না যাই। আমাদের দুর্ভাগ্য এখানে ডেভালাপমেন্ট হয়েছে বলে অনেকে দাবী করে possibly you will not differ that there has been lot of development after independence. But equally I am sorry to observe that there is little growth.

আই মিন গ্রোথ, আমাদের এখানে সমস্যাটা সবচেয়ে বেশী হয়ে গেছে। আমরা, যাঁরা পন্ডিত শ্রেণী আছেন অর্থনীতিতে, গ্রোথ এ্যান্ড ডেভালাপমেন্ট ইকোয়েট করে, you have given birth to poverty.

প্রভার্টি আমার নিজের মনে হয়েছে এটা। সেজন্য আমি সেদিন অবজার্ভ করেছিলাম। ১০০ বছর আগে হেনরী জর্জ যে প্রপোজিসন করেছিলেন তা প্রথমে কেউ শোনেনি, সেখানে পৃথিবীর কোথাও পাত্তা পায়নি কিন্তু subsequently even in london fabion society took it up and certain countries have been benefitted from it. আমি সেজন্য বলছি স্ববিরোধিতা নয়। আজকে যে ডিফারেনস আছে, সেই ডিফারেন্সটা দেখার চেষ্টা করুন এবং যে এ্যাপ্রিসিয়েসন হয়েছে সেটা এ্যাবসলিউটলি আন আরণড্ ইনকাম। ১০০ টাকার জমি এখন ১ লক্ষ টাকার বিক্রি হচ্ছে। এটার জন্য কোন দায়িত্ব নেই, পরিশ্রম নেই। এই যে এ্যাপ্রিসিয়েসন হল It is absolutely an unearned income.

আপনি সেদিন বললেন যে, ষ্ট্যাম্প ডিউটি দিয়ে কভার করতে চেয়েছেন কিনতু এতে পারচেজার এ্যাফেকটেড হচ্ছে। আমরা সেজন্য চেয়েছিলাম যে, আন আরণড্ ইনকাম যে পাচ্ছে, যে বিক্রি করছে He is not being penalised.

তাদের উপর ট্যাক্স করার একটা পথ খুঁজে দেখুন। আমি আপনার সঙ্গে এই পয়েন্টে বসতে রাজী আছি। অসম্ভব ভাবে একটা র‍্যাকেট এই urbanisation and land in Metropolitan and other areas.

উঁচু মনে হয়েছে, শহরে এই জাতীয় কোন প্রসঙ্গ আসছে না। এই বিলটির বিরোধিতা করিনি, আপনি যে বক্তব্য রেখেছিলেন ট্যাকসেসন গুলিতে সেলট্যাকসে একটা স্যাটিউট করতে চেয়েছেন। সিলেক্ট কমিটি হবে, ভাল হবে, এদিকে ডিফারেন্স হবে না। এটা আমাদের এখানে প্রচার হয় In a developed economy and in a very suspectable society.

সেগুলি, যে কোন ট্যাকসেসন একটা রি-এ্যাকসন আনে।

[3.10 - 3.45 p.m.]

## Including Adjournment

সেজন্য আপনি বক্তব্য যে রেখেছেন তারসঙ্গে আমাদের মতপার্থক্য নেই। আপনি প্রপোজড্ কমপ্রিহেন্সিভ লেজিসলেশন আনতে চেয়েছেন সবগুলিকে এক করে। যখন আনবেন তখন যা বলার বলবো। তার আগে আমরা একসঙ্গে বসতে রাজী আছি ইফ ইউ ফাইন্ড নেসেসারী উইথ রি গার্ডস টু ইমপ্রুভমেন্ট অফ দি ইকোনোমি এ্যান্ড ষ্টেট একসচেকার। আপনার সঙ্গে আমাদের কোন বিরোধিতার স্কোপ নেই। এই বিল এনে অত্যন্ত বুদ্ধিমত্তার পরিচয় দিয়েছেন এবং তারজন্য এর বিরোধিতা করছি না। এতে যেমন প্রস্তাব রেখেছেন সেগুলোকে স্বাগত জানাচ্ছি। এরপর আরো শুভ

দিনের অপেক্ষা করবো। আমার কোন কনট্রাডিকশন ছিলনা এটা নিয়ে আলোচনা করতে। এই বলে শেষ করছি।

**শ্রী অসীম কুমার দাশগুপ্ত ঃ** মাননীয় স্পীকার মহাশয়, জয়নাল সাহেব মূলতঃ দুটি বক্তব্য রেখেছেন। একটি হচ্ছে গ্রোথ এবং ডেভেলপমেন্টের মধ্যে তফাৎ করে এবং আর একটি হচ্ছে, হেনরী জর্জের 'ক্যাপিটাল গেইনস ট্যাকসেসন' এর প্রতি দৃষ্টি আকর্ষণ করে। প্রথম ব্যাপারে আমি ভিন্ন মত পোষণ করছি। এটা সেন্টার ফর মনিটারিং ইন্ডিয়ান ইকোনোমিতে রিপ্রেডিউস করেছেন। এটা কেন্দ্রীয় সরকারের আর্থিক সমীক্ষা। তাতে ৭০ দশকে প্রথম বছর থেকে পরের বছরের খাদ্যশস্যের মুভিং এ্যাভারেজ ছিল সারা ভারতবর্ষে ২.৫ শতাংশ, পশ্চিমবঙ্গে সেটা ছিল ১.৭ শতাংশ। এবারে ৮০র দশকে আসি। সেখানে সর্বভারতীয় ক্ষেত্রে ঐ বছর থেকে যে গড় হার ছিল সেটা ২.৫ থেকে কমে ২.৪ শতাংশ হয়েছে। পশ্চিমবঙ্গে সেটা কিন্তু ১.৭ শতাংশ। ৭০ দশকের গড় বৃদ্ধি থেকে এখানে এসে সেটা কিন্তু ৩ শতাংশ উঠে গেছে। সুতরাং আমি মনে করি, কৃষিতে উন্নতি হয়েছে।

এরপর মাননীয় সদস্য যেটা বলেছেন সেটা হচ্ছে ক্যাপিটাল গেইনস ট্যাক্স। সেটা যে জায়গায় বলছেন সেটার মূল কিন্তু গ্রামাঞ্চলে নয়, নতুন শহর বা বড় শহর। আমাদের ১২০টি পৌরসভা থাকিলেও আমার মনে এতটুকু দ্বিধা নেই, নতুন যে সেনসাস রিপোর্ট আসছে সেই সেনসাসেস সিদ্ধান্ত অনুযায়ী ১১৩টি নতুন শহর আত্মপ্রকাশ করবে। আজকে ল্যাণ্ড ট্যাক্স কোথায় বসাবো? ল্যাণ্ড ট্যাক্স বসাবার যে সুযোগ ব্যাঙ্গালোরে রয়েছে, কলকাতায় কিন্তু সেটা কম। সেজন্য ক্যাপিটাল গেইনস ট্যাকসে হাত দিয়েছি। বাজেটে এই ইন্ডিয়ান ষ্ট্যাম্প ডিউটি এ্যাক্টে আপনারা সবাই সমর্থন করেছিলেন। আমরা পরিবর্তন করছি যে সম্পত্তি হস্তান্তরের ক্ষেত্রে মার্কেট ভ্যাল্যু নিতে হবে এবং যে কোন ইনফর্মাল ডিডে ষ্ট্যাম্প ডিউটি পড়বে। যিনি কেনেন, এক্ষেত্রে তিনি গরীব মানুষ নন। এর থেকে আমরা ৩০ থেকে ৩৫ কোটি টাকা পেতে শুরু করবো। এই ব্যাপারে পৌরদপ্তরের কাছে অর্থ দপ্তর সহযোগিতা কামনা করছে। কাজেই আপনি যে সাজেশন রেখেছেন সেটা আমরা রূপায়িত করতে চলেছি।

The motion of Dr. Asim Kumar Das Gupta that the West Bengal Finance (No. 2) Bill, 1991, as settled in the Assembly, be passed, was then put and agreed to.

**Mr. Speaker :** I have reveided a Notice of Privilege from Shri Daba Prasad Sarkar against Shri Achintya Krishna Roy, Minister-in-Charge of Education (Primary and Secondary) for allegedly misleading the House and Making an incorrect statement in course of his reply on Education Budget on 21-8-91 on the floor of the House. In response to the Criticism of Shri Sarkar as to the Restriction of Upper age to 7 year for admission of children in Class-1 to the recognised schools in West Bengal, now, it appears that there has been a misunderstanding between the Hon'ble Minister's speaking of minimum age and the Hon'ble Member's speaking of maximum age.

Nowhere, there has been a difference of opinion with reference to the Minister's speaking of Minister has said anything with regard

to maximum age.

As no Question of Breach of Privilege arises, it is rejected.

**At this stage, the House was adjourned till 3.45 p.m.**

**(After adjournment)**

**[3.45 - 4-00 p.m.]**

**Mr. Speaker :** Now discussin of Demand No. 39. There are 13 cut motions to Demand No. 39. All the cut motions are in order and may be moved.

| | |
|---|---|
| Shri Debaprasad Sarkar<br>Shri Gyan Singh Sohanpal<br>Shri Saugata Roy<br>Smt. Rubi Noor<br>Shri Sobhandeb Chattopadhyay<br>Shri Subrata Mukherjee | Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/- |

Now, discussion on demand No. 39

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** স্যার, অন এ পয়েন্ট অফ অর্ডার, আপনি শুনলে খুশী হবেন যে আমাদের মুখ্যমন্ত্রী বিদেশে যাচ্ছেন কালই বলেছেন এবং প্রধানমন্ত্রীও বলেছেন যে জার্মানিতে গিয়ে উনি কিছু সহযোগীতা করবেন। সেখানে গিয়ে বিদেশী ভারতীয়দের সঙ্গে আলাপ আলোচনা করবেন ঠিক হয়েছে এবং কেন্দ্রীয় সরকারও মুখ্যমন্ত্রীর সঙ্গে এই বিষয়ে যোগাযোগ রাখবেন বলেছেন। বিদেশে ভারতীয় যাঁরা আছেন, তাদের কিভাবে এখানে আনা যায় তার চেষ্টা করবেন সেটা তিনি বলেছেন

**মিঃ স্পীকার ঃ** তাহলে মিঃ বাপুলী আপনি কি বলতে চান যে আগে কেন্দ্রীয় সরকার সাহায্য করতো না?

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** আগেও সাহায্য করতো কিন্তু এখন এইবার আরো সাহায্য করছে, ইত্যাদি ডাটা দিচ্ছে। যাইহোক আমি যেটা বলতে চাই সেটা হচ্ছে যে রাশিয়াতে গ্লাসনস্তের যে নতুন হাওয়া বেরিয়েছে সেই নতুন হাওয়া যাতে এখানেও তিনি বয়ে নিয়ে আসতে পারেন সেই অনুরোধ রাখছি। সেখানে নতুনভাবে গ্লাসনস্ত যেটা করেছেন .............

(এমন সময়ে মাইক বন্ধ হয়ে যায়)

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** মাননীয় স্পীকার মহাশয়, এই শ্রমমন্ত্রী যে বাজেট উপস্থাপন করেছেন আমি তার সরাসরি বিরোধিতা করছি না। যেহেতু শ্রমনীতির বিরোধিতা করছি সেই কারণে এই বাজেটের বিরোধিতা করছি এবং কাটমোশানের সমর্থন করছি। কারণ ইন্ডাষ্ট্রিয়াল পলিসির ব্যাপারে

আপনার খুব একটা হাত নেই। কিন্তু আমি আপনার শুধুমাত্র সমালোচনা করার জন্য উঠিনি, আমি আপনার বিরোধতা করছি কেন সেটা শুনুন। আমি আগেও বলেছিলাম যে আমরা প্রত্যেকে একটা অগ্নিগর্ভের মাথার উপরে বসে আছি, এতো লক আউট, লে অফ এবং ক্লোজার এবং বেআইনীভাবে সাসপেনশান অর্ডার ভারতবর্ষের আর কোন রাজ্যে নেই। আমি জানি আপনি লেবার মিনিষ্টার হিসাবে আপনি বাজেট রেখেছেন কিন্তু আজকে ২৮টি কোম্পানিতে ৪১জন আত্মহত্যা করেছে। কোন রাজ্যে এই ঘটনা ঘটেছে? আমি কোম্পানিগুলির নাম বলে দিচ্ছি, এতে ৯৮২ জন না খেতে পেয়ে মারা গেছেন। বড় বড় কোম্পানি যেমন— ওরিয়েন্টাল মেটাল ইন্ডাস্ট্রি, আর বঙ্গোদয় কটন মিল এবং বাসন্তী কটন মিল এবং এ্যালুমিনিয়াম ম্যানুফ্যাকচারিং কোম্পানি এবং টিটাগড় পেপার মিল আর বেঙ্গ ল পেপার এইগুলো সব বন্ধ হয়ে রয়েছে। বঙ্গোদয় কটন মিলে ১৩০ জন না খেতে পেয়ে মারা গেছে। আর বেঙ্গল পেপারমিলে ১৫০ জন না খেতে পেয়ে মারা গেছে। এই কারণে আমি সরাসরি আপনার বাজেটের বিরোধিতা করছি। আমাদের সরকার যখন ছিল তখন আমরা দুটি জিনিষ করেছিলাম যেটা খুবই উল্লেখযোগ্য ব্যাপাব, আমরা ত্রিপাক্ষিক, চুক্তি ঘোষণা করেছিলাম। আপনি এই চুক্তি করুন।

আপনি এটা ম্যাকসিমাম অফিসারদের দিয়ে করাবার চেষ্টা করেন, যেজন্য ডিসপিউট ক্রমশঃ বেড়ে যাচ্ছে। আপনার কাছে হয়ত ডিসপিউট কম আসছে, ত্রিপাক্ষিক চুক্তির জন্য কম সেটেল কম হচ্ছে, অপরদিকে আপনি অফিসারদের হাতে যেগুলি ছেড়ে দিচ্ছেন সেউগুলিও সেটেল হচ্ছে না। মালিকরাও যাচ্ছে না, মালিকরাও আপনার কাছে আসছে না, এক্ষেত্রে অফিসারদের যে কি পরিণতি হচ্ছে সেটা স্বভাবতঃই আপনি বুঝতে পারছেন। আমি একটা কমিটি করার জন্যও বলেছিলাম। আমাদের সময়ে লক আউট বেআইনী বলে ঘোষিত হয়েছিল, পশ্চিমবাংলায় ইনডাষ্ট্রিয়াল ডিসপিউট এ্যাক্ট-য়ে লক আউটের প্রভিশান আছে, লে-অফ-র প্রভিশান আছে, ক্লোজারের প্রভিশান আছে, কোথাও সাসপেনশান অপ ওয়ার্কের প্রভিশান আছে, কিন্তু আজকে সাসপেনশান অফ ওয়ার্ক করে দেওয়া হচ্ছে। এই পিছনে পিন্টু খৈতান গোষ্ঠী আছে। সেই খৈতান আপনাদের বন্ধু লোক তাদের গায়ে আপনারা হাত দেবেন না। যারা মেটাল বক্স বন্ধ কবে দিয়েছে। আজকে চারিদিকে র‍্যানডাম লক আউট হচ্ছে। আজকে সাসপেনশান অফ ওয়ার্ক তারা করে দিচ্ছেন। লক আউট বলছেন না। আজকে তাই এটাকে আইন করে বন্ধ করতে হবে। আজকে লক আউটকে ধর্মঘটকে বেআইনী বলা হয়েছে। শ্রমিকরা ষ্ট্রাইক করলে বেআইনী বলছেন এই রকম বহু নজির আছে। কিন্তু মালিকরা যখন লক আউট করে, চারিদিকে র‍্যানডাম লক আউট হচ্ছে তখন তারা সাসপেনসান অফ ওয়ার্ক করে চলে যাচ্ছে, লক আউট তারা বলছেন না। আপনি তো দলের ভিতরে এবং বাইরে আর একটা সর্বনাশ করেছেন, এই পশ্চিমবাংলায় এক সময় কত শ্রমিক আন্দোলন হোত, পূজার আগে লোকে আগেতে কলকাতায় আসত না, তারা বলত বোনাসের আন্দোলন হচ্ছে। আপনি সেই লেবার মুভমেন্টকে নষ্ট করে দিয়েছেন। আপনারা হচ্ছেন মালিকের স্তাবকের দল, এখানে সরকারের সাহায্য না থাকলে এই অর্থনৈতিক পরিস্থিতিতে যখন ধর্মঘট করছে তখন তারা লক আউট করে সাসপেনশান অফ ওয়ার্ক দেখিয়ে আপনাদের কাছ থেকে জায়গা নিয়ে চলে যাচ্ছে। একেবারে হাফ রিডিউস করে তারপর তারা কারখানা খুলছেন। আপনাদের মধ্যস্থতায়, বাটায় যেখানে ১৪ হাজার শ্রমিক কাজ করত সেখানে আজকে ৮ হাজার শ্রমিক কাজ করছে, এটা একটা প্রাইভেট কোম্পানী। সেই কোম্পানীকে আপনারা লাইসেন্স দিয়ে দিয়েছেন কমার্স এ্যন্ড ইনডাষ্ট্রি থেকে উত্তরবঙ্গে এই বাটা কোম্পানী হবে। এইরকম বেআইনী লাইসেন্স ওরা পেয়েছে। ম্যানুফ্যাকচারিং লাইসেন্সে ওরা ট্রেডিং করছে। আজকে শুধু বাটা কোম্পানী নয়, আজকে এই রকম অনেক কোম্পানী আছে। এর ফলে আজকে এমপ্লয়মেন্ট পোটেনসিয়ালিটি কমে যাচ্ছে। এভিনিউ অপ এমপ্লয়মেন্ট কিন্তু কমিয়ে দিচ্ছেন, আপনি এইগুলি

দেখছেন কিনা জানিনা। আপনি তো ১ বছর নয় ১৫ বছর ক্ষমতায় আছেন লেবার মিনিষ্টার হিসাবে। আপনি যদি সাহায্য করতে না পারেন তাহলে আপনি দপ্তর তুলে দিন, আপনার দপ্তরটা কিসের জন্য? আমি এটা কথা নিশ্চয় জানতে চাইব যে এই দপ্তরের এক্সজাকটলি কাজটা কি, লক আউট কি জন্য হয়েছে বলতে পারবেন না, ক্লোজার কি জন্য হয়েছে বলতে পারবেন না। কেন ছাঁটাই হল, মালিক কেন আসবে না এই সব যদি না বলতে পারেন তাহলে এই দপ্তর কি করতে রয়েছে। আপনাকে জিজ্ঞাসা করলে আপনি তো অন্য লাইনে চলে যাবেন উত্তর দেবেন না। আপনারা তো সমাজতন্ত্রের কথা বলেন, কিন্তু এই শাসক গোষ্ঠীকে আপনাদের চিন্তাশক্তি দিয়ে ঠিক ভাবে কাজ করতে পারেন না। যার জন্য শ্রমিকরা এত বেশী অবহেলিত হচ্ছে। শুধু পাবলিক সেক্টর নয়, প্রাইভেট সেক্টরে যে বরাদ্দ ছাঁটাই হচ্ছে তাঁকে আপনি আটকাতে পারবেন না। আপনি নূতন করে মাল্টিন্যাশানালস-র সঙ্গে আঁতাত করছেন শ্রমিক এবং কর্মী নিয়োগের ক্ষেত্রে যে বক্তব্য দিয়েছেন সেটা স্ববিরোধী।

আপনার বাজেট বক্তৃতা স্ব-বিরোধিতায় ভর্ত্তি। আপনি বাজেট বক্তৃতার ২ এবং ৩ নং পাতা দেখুন। সাত নম্বর এবং আট নম্বর পয়েন্টে আপনি বলেছেন— 'দীর্ঘস্থায়ী লকআউট, ক্লোজার, কর্মস্থগিত ইত্যাদির মাধ্যমে মালিকশ্রেণী শ্রমিকশ্রেণীর উপর অমানুষিক নিপীড়ন নামিয়ে এনেছেন। এর ফলে বিরাট সংখ্যক শ্রমিককে নিদারুন দুঃখকষ্টের মধ্যে দিয়ে জীবনযাপন করতে হচ্ছে'। আবার আট নম্বর পয়েন্টে আপনি বলেছেন— শিল্প সম্পর্কের ক্ষেত্রে লকআউট এখনো প্রধান বৈশিষ্টরূপে বজায় থেকে গেছে। ধর্মঘটের সংখ্যা হ্রাস প্রাপ্তি অব্যাহত রয়েছে। তার মানে ইরেসপন্সিবল অফ ট্রেড ইউনিয়ন মুভমেন্ট। মালিকদের হয়ে আপনারা ১৫ বছর কাজ করছেন। আলোচ্য বছরে যেখানে ধর্মঘটের ফলে ১.৫ শতাংশ শ্রমদিবস নষ্ট হয়, সেখানে লক-আউটের ফলে শ্রমদিবস নষ্ট হয় ৯৮.৫ শতাংশ'। আপনার বক্তৃতা থেকে আমি এটা বললাম। আপনার নাকি সমাজতন্ত্রে চিন্তাধারার মানুষ। আবার বলেছেন— ১৯৮৪ সাল থেকে লক-আউটের সংখ্যা বৃদ্ধির দিকে। ১৯৮৯ সালে ১৬টি ধর্মঘটের ঘটনায় যেখানে ১৪,১৭৩ জন শ্রমিক জড়িত ছিল ও ২,৪৫,৪২১টি শ্রমদিবস নষ্ট হয়েছিল, সেখানে ১৯৯০ সালে ১৫টি ধর্মঘটের ঘটনায় জড়িত ছিল ২,২৭৬ জন শ্রমিক আর সেগুলিতে নষ্ট হয়েছিল শ্রমদিবস ২,৪৫,৪২১টি। আপনারা শ্রমিকদের উপর অমানুষিক অত্যাচার করছেন, আর অপরদিকে মালিকপক্ষের হয়ে কাজ করছেন। কোন জায়গায় আপনারা কোন কিছু করতে পারেননি। শ্রমিকরা কিন্তু আপনাদের সহযোগীতা করছে। আপনাদের সমস্ত টার্গেট হচ্ছে কি করে এম.এল.এ-দের চাকরি বাড়ানো যায় সব ডিপার্টমেন্টে। এম.এল.এ-দের চাকরি বাড়ছে আর শ্রমিকদের চাকরি কমছে, মৃত্যু বাড়ছে, শ্রমিক ছাঁটাই চলছে। শুধু এখানেই নয়, সংগঠিত শ্রমিকদের অবস্থাও আপনি জানেন, আর সংগঠিত শ্রমিকদের ক্ষেত্রে মিনিমাম ওয়েজের ব্যবস্থা আমরা করে দিয়েছিলাম। আধা-সংগঠিত বিড়ি শ্রমিকদের জন্য সেন্ট্রাল গভর্ণমেন্ট থেকে একটা হাসপাতাল করেছিল, কিন্তু সেটাকেও আপনারা রক্ষা করতে পারেননি। বার বার আমরা বলেছি, বিড়ি শ্রমিকদের ন্যূনতম কোন মিনিমাম ওয়েজ নেই, তাদের প্রভিডেন্ট ফান্ড নেই, গ্রাচুইটি নেই, তাদের ওয়েলফেয়ারের কিছু করেননি। আমাদের রাজ্যে কয়েক লক্ষ বিড়ি শ্রমিক আছে। ১৪-১৫ বছর ধরে এই বিড়ি শ্রমিকদের জন্য আপনারা কি করেছেন, আপনি সেটা বলবেন আমি শুনবো। আপনি শুনলে অবাক হবেন এই বিড়ি শ্রমিকরা দালালদের দ্বারাও আক্রান্ত হচ্ছে। তারা বিড়ি গুনে নিতে আসলে এক হাজারের জায়গায় ৮০০ গুনে দেয়। বিড়ি শ্রমিকদের আজকে টি.বি হয়ে যাচ্ছে। চা শ্রমিকরা সংগঠিত শ্রমিক, ব্রিটিশ সময়ে তাদের উপর যেভাবে নির্যাতন করা হত আজকেও তাই হচ্ছে। তারা যে এলাকাটিতে থাকে সেগুলো না পঞ্চায়েতের মধ্যে না মিউনিসিপ্যালিটির মধ্যে। কোন সিভিক অ্যামিনিটিস তাদের নেই। স্টেট গভর্ণমেন্ট থেকে শ্রমিক হিসাবে তাদের মিনিমাম ওয়েজ দেওয়া হচ্ছে না। এটা একটা ভয়ঙ্কর

ব্যাপার, একসপোর্ট ওরিয়েন্টের ব্যাপারে এই চা ব্যবসা নিয়ে নতুন করে ভাবুন। সেন্ট্রাল গর্ভণমেন্ট সাবসিডি দিয়ে তাদের রেশন দিচ্ছে, তাদের অনেক কিছু নিরাপত্তার ব্যবস্থা করেছে। কিন্তু আপনি একটা বই দিয়েছেন, সেই বইটার ৯৬ পাতায় দেখুন, সেখানে দেখবেন ইন্ডাসট্রিয়াল গ্রুপ অ্যাভারেজ ডেইলি নাম্বার অফ্ ওয়ারকারস্ সেটা আপনার কমে গেছে। ১৯৮৪ সালে শিল্পে শ্রমিক সংখ্যা ছিল ৯,২১,৪১৩, আর ১৯৯০ সালে সেই সংখ্যা কমে গেছে, জেলার সংখ্যা কমে গেছে।

[4.00 - 4.10 p.m.]

যেসব জেলায় ইন্ডাষ্ট্রি যেগুলি আছে সেগুলিকে আমরা প্রোটেকশান দেবার চেষ্টা করেছি বিশেষ ইনসেন্টিভ দিয়ে, যেমন ওয়েষ্ট দিনাজপুর জেলায় ছোট ছোট ইনডাষ্ট্রি করার ব্যবস্থা করেছি। কিন্তু এখন ২২ হাজার ছোট বড় কারখানা বন্ধ আছে। মালদহ, মুর্শিদাবাদ, নদীয়া, পুরুলিয়া, বাঁকুড়ায় যেখানে বারে বারে ইনসেনটিভ দিয়ে ইনডাষ্ট্রি করার ব্যবস্থা করেছি। আপনি হুগলীতে যান যেটা হাইলি ইনডাষ্ট্রিয়াল এরিয়া সেখানে দেখবেন কিরকম ছাঁটাই হচ্ছে। এই ছাঁটাই যদি অব্যাহত থাকে তাহলে ১৯৪৩ সালের মন্বন্তর আসবে, তাতে আপনার বাড়ীতে মিছিল নিয়ে যাবে, গৃহ যুদ্ধ বাধিয়ে দেবে। আপনার দপ্তর থেকে কিছু করতে পারেননি। আমরা বার বার বলেছি জে সি আই পাট কিনবে না, ২০ লক্ষ লোক এর সঙ্গে যুক্ত, এই জে সি আই-এর প্যারালাল একটা জুট কর্পোরেশান করুন। আপনাদের পঞ্চায়েত আছে, কো-অপারেটিভ আছে, তাদের মাধ্যমে জুট কিনুন। কারণ, আগামী মাস থেকে সেল আ স্থ হবে, তখন ডিসট্রেস সেল হতে বাধ্য। আমাদের দেশের ২০ লক্ষ মানুষ। এর সঙ্গে জড়িত রয়েছে, তাদের মহিলা শ্রমিকদের ক্ষেত্রে এমপ্লয়মেন্ট ক্রমশ কমছে। এই হতাশার চিত্র এই বই-এ আছে যেটা আপনার দেওয়া বই। এখানে ৯৬ পাতার আছে ১৯৮৬ সালে টোটাল এমপ্লয়মেন্ট ছিল ২৩ হাজার ৬৫৭, এখন ২০ হাজার ৯৭৫ হয়েছে। মহিলাদের এমপ্লয়মেন্ট কমিয়ে দিয়েছেন। আরো একটা আপনি করেছেন একদিকে বেকার ৫০ লক্ষ হয়ে গেছে এটা আপনি নিশ্চয়ই এগ্রি করবেন, অপরদিকে গত এক বছরে ২ লক্ষ ৯৭ হাজার নতুন বেকার করেছেন। আপনাদের নোটিফিকেশান এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের থ্রু দিয়ে প্রত্যেক বছর কমছে, এখন লোকের কাছে চিঠি কম যাচ্ছে। আপনারা চিৎকার করে বলেন, চীফ মিনিষ্টার থেকে আরম্ভ করে সবাই বলেন যে আমরা একমাত্র সরকার যেটা কংগ্রেস আমলে করেনি আমরা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের থ্রু দিয়ে চাকরি দিচ্ছি। ক্যালকাটা ইলেকট্রিক-সাপ্লাই-এ যান দেখবেন তাদের সামনে আপনাদের এম এল এ-রা চাকরি নিয়ে আসছেন এটা কি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের থ্রু দিয়ে হচ্ছে? পরন্তু দেখবেন এইসব জায়গায় এমপ্লয়মেন্টের হার ক্রমশ কমছে। সেখানে দেখুন আগের চেয়ে এই বছরে প্রায় ১।। হাজার এমপ্লয়মেন্ট কমেছে। আপনি বলেছেন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের থ্রু দিয়ে চাকরি হবে কিন্তু সংখ্যাটা ক্রমশ কমছে। অপরদিকে কেন্দ্রীয় সরকারের নোটিফিকেশান বেড়েছে। ১৪৩ পাতায় দেখবেন ১৯৯০ সালে সেন্ট্রাল গর্ভনমেন্টের ২ হাজার বেড়েছে। যেখানে আগে ছিল ১০ হাজার সেখানে ১২ হাজার হয়েছে। সেটা কংগ্রেস সরকার, আর আপনারা যেখানে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের বাহাদুরি নেবার চেষ্টা করছেন সেখানে তার এমপ্লয়মেমন্ট কমে গেছে। প্রত্যেকটি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে একটা কমিটি আছে, তার কোন মিটিং ডাকা হয় না। ২৬টা কমিটি লেবার ডিপার্টমেন্টে আছে। তার মধ্যে ২৪ টার বছরে কোনদিন মিটিং ডাকা হয় না। কারণ, মন্ত্রী রুগ্ন হয়ে গেছেন। আপনাকে দপ্তরের একটা সিরিয়াস কাজের কথা বলি— এ্যাপ্রেনটিস ট্রেনিং স্কীমটা কেন্দ্রীয় সরকারের স্কীম, আজকে বড় বড় কোম্পানির মালিকরা সেই স্কীমকে ফাঁকি দিয়ে দিচ্ছেন, কিছুতেই সেই স্কীম পূরণ করছে না, আপনিও পূরণ করছেন না, এই ট্রেনীদের যদি পাঠান তাহলে চাকরি হতে পারে, কিন্তু তার সংখ্যা কমিয়ে দিয়েছেন।

আপনি কি রকম কমিয়েছেন, আপনার কাছে উল্লেখ করি। আপনি লেবার ইন ওয়েষ্ট বেঙ্গলের ১৬২ পাতাটি দেখুন। সেখানে এসট্যাবলিসমেন্ট, নাম্বার, সিট লোকেটেড্ ছিল। ইউটিলাইজড কি

হয়েছে? টোটাল আনউইটিলাইজড হচ্ছে ৯ হাজার ৩১৫। অর্থাৎ এই ৯ হাজার ৩১৫ জন ছেলেকে আপনি চাকরির মত ব্যবস্থা করে দিতে পারতেন। আপনাদের লোকদের দিন, সি. পি. এম. পার্টির বেকার যুবকদের দিন— কিন্তু কেন এইগুলি পাঠাবেন না? এর জন্য নতুন আইন তৈরী করতে হবে না, যে আইন আছে, সেই আইন মাফিক যদি আপনি এটা ব্যবহার করতেন তাহলে ৯ হাজার ৩১৫ জন আনইউটিলাইজড হয়ে পড়ে থাকত না। আপনার তথ্যের বাইরে যেতে ইচ্ছা নেই, আপনার এই বই থেকে তথ্য সংগ্রহ করেই জানাচ্ছি। আপনি এটা ব্যবহার করেন নি। শিল্পে এ্যাপ্রিনটিসের ব্যাপারটা না বোঝার কোন কারণ নেই। এই বইটা পড়ে দেখেছেন? এই বইটা পড়ার ক্ষমতাও আপনাদের নেই। এতে দেখা যাচ্ছে শিল্পে এ্যাক্সিডেন্ট এখন ক্রমশ বেড়ে যাচ্ছে। আমি মনে করি শ্রম দপ্তরের শৈথিল্য এখন অনেক বেশি হয়ে গেছে। সেফটি অফিসার নিয়োগের ক্ষেত্র ১০৩ প্যাতাটি দেখুন। সেখানে দেখতে পাবেন অফিসার নিয়োগ ক্রমশ কমেছে। ১৯৮৮ সালে ২৪৮ জনের জায়গায় ২০২ জন নিয়েছেন। ১৯৮৯ সালে ২৪৮ জনের জায়গায় ২২৯ জন নিয়েছেন। ১৯৯০ সালে ২৪৮ জনের জায়গায় ২৪৩ জন নিয়েছেন। এর থেকেই বোঝা যাচ্ছে, প্রতি বছর সেফটি আফিসার কমে যাচ্ছে। আর অন্য দিকে এ্যাক্সিডেন্ট বেড়ে যাচ্ছে। আমি শুধু প্রাইভেট সেক্টরের কথা বলছি না - জেসপ, ব্রেথওয়েট, বার্নে এ্যাক্সিডেন্ট হচ্ছে। ইঞ্জিনিয়ারিং ইনডাষ্ট্রিতে ওয়ার্ক লোড় ভীষণ ভাবে বেড়ে গেছে। আপনি কি করবেন জানি না, সব জায়গাতেই ষ্ট্যাণ্ডার্ড ওয়ার্ক লোড় মেপে দেবার ব্যবস্থা থাকে, কিন্তু সেটা না মাপার জন্য এই ওয়ার্ক লোড বেড়ে যাচ্ছে। আপনি কৃতদাসে পরিণত করছেন শ্রমিকদের এই সমস্ত এগ্রিমেন্ট করে। প্রথমে গর্জণ করে ওঠেন মালিকের বিরুদ্ধে, তারপর সেই এগ্রিমেন্টে সই করেন। সই করে বেরিয়ে যেতে হচ্ছে মালিকের পক্ষে চার্টার্ড অব ডিমান্ডে। যেখানে শ্রমিক আন্দোলনের জন্ম হয়েছে সেখানে মালিক যে চার্টাড অব ডিমান্ড দেয় তার উপর ভিত্তিকরে আলোচনা করতে হয় এবং লেবার কমিশনার আলোচনা করে। বেশীর ভাগ জায়গায় মালিকের কথা মত আমাদের সই দিয়ে উঠে আসতে হয়, বাম ফ্রন্ট সরকারের ১৫ বছরে এই সব জিনিস হচ্ছে। আমাদের সময়ে এই জিনিস করলে আপনারা সাংঘাতিক কান্ড করে বসতেন। বাজেটে যে প্রস্তাব নিয়ে এসেছেন কংগ্রেস সরকার এখানে থাকলে তাকে আপনারা একদিনও টিকতে দিতেন না - আজকে সেই জায়গায় আপনারা নিয়ে গেছেন। ষ্টেট গভর্নমেন্ট আর সেন্ট্রাল গভর্নমেন্টের পাবলিকসেকটরের অবস্থাটা একটু দেখুন। অথচ এই সেন্ট্রাল গর্ভমেন্টের পাবলিক সেক্টর নিয়ে আপনারা বহু কথা বলেন। আমি বলি, সব জায়গায় আমরাও একমত নই। সেন্ট্রাল গর্ভনমেন্ট ম্যানেজমেন্ট পাবলিক সেকটর খুব খারাপ? কিন্তু আপনারা কি করছেন দেখুন। আমার কাছে লিষ্ট আছে। পাবলিক আন্ডারটেকিংস ওয়েষ্ট বেঙ্গলে ৪৫টি আছে। এখন হয়ত একটু বাড়তে পারে। আপনারা সেখানে মিনিমাম ওয়েজেস দেন না। যেমন আমি আপনাদের বলেছি ব্রিটানিয়া ইঞ্জিনয়ারিং এ দিচ্ছেন না। আপনারা যদি না দেন তাহলে প্রাইভেট সেক্টার কি করে আদায় করবেন? প্রভিডেন্ট ফান্ড, গ্রাচুইটি দেন না। যদি কেউ মারা যায় সেই জায়গায় ভ্যাকানসি ফিল আপ করেন না নতুন লোক দিয়ে। তার ফলে ওয়ার্ক লোড ভীষণ ভাবে বাড়ছে। ষ্টেট পাবলিক সেক্টর আইডেল ইনসটিটিউসন হয়ে গেছে। কিন্তু হওয়া উচিত একটা আদর্শ ইন্সটিটিউসন। আপনি সেটা করতে পারছেন না। একটা ভয়ঙ্কর অবস্থার সৃষ্টি হয়েছে। আমি আপনার কাছে উদাহরণ দিচ্ছি।

West Bengal Financial corporation. West Bengal State Ware Housing corporation, West Bengal Electrical and Allied Industries, West Bengal Agro Industries, West Bengal Small Scale Industries, West Bengal Powerloom and handloom Development corporation, Great Eastern Hotel, North Bengal State Transport Corporation.

এইগুলি পাবলিক সেক্টরে করে রেখেছেন। আর প্যারালাল তার চেয়ে বেশি প্রাইভেট সেক্টরকে দিয়ে দিয়েছেন। আবার বাইরে গিয়ে আমাদের সামনে বলবেন প্রাইভেট সেক্টরের বিরুদ্ধে। আপনারা দু মুখো নীতি বর্জন করুন।

[4.10 - 4.20 p.m.]

ওয়েষ্ট দিনাজপুর স্পিনিং মিল, ওয়েষ্ট বেঙ্গল ইলেকট্রনিক ডেভালপমেন্ট কর্পোরেশন, ষ্টেট ফিশারিশ ডিপার্টমেন্ট, ওয়েষ্ট বেঙ্গল ষ্টেট টেক্সটাইল কর্পোরেশন, বসুমতি কর্পোরেশন, ওয়েষ্ট বেঙ্গল হাউসিং বোর্ড, ওয়েষ্ট বেঙ্গল কালার ফিল্ম এ্যান্ড সাউন্ড ল্যাব, ক্যালকাটা মেট্রোপলিটন ডেভালপমেন্ট অথরিটি, শালিমার ওয়ার্কস ইত্যাদি। আমি কতকগুলি বড় বড় কোম্পানীর নাম বললাম। কৃষ্ণা গ্লাসের কথা আমি এবারে বলি। টি. বি. অবস্থায় আগুনের সামনে দাঁড়িয়ে কাজ করছে - আইন কি এটা পারমিট করে? সোমনাথবাবু সেখানে কর্তা ছিলেন, এখন আবার পার্লেন্টে গিয়েছে কিনা জানিনা, তিনি নিজে গিয়েও মিনিমাম ওয়েজেস দেন নি। এখান থেকে ক্যাশ টাকা গেছে, সিটু আদায় করতেপারে নি বলে সেই টাকা ফিরিয়ে আনা হয়েছে। আপনাকে তো বলেও কোন লাভ নেই। আপনি এসব জিনিষ জানেন কিনা জানি না। আপনার দপ্তরটা কি রকম দপ্তর জানেন? সব জায়গায় কুকুর তার ল্যাজ নাড়ে আর আপনার দপ্তরে ল্যাজ কুকুরকে নাড়ায়। আড়কাটি যে আপনার আছে, আপনার সি. এ. না, কি, সেই নাকি সব দপ্তর চালায়। এটা কোনদিন একটা দপ্তরের কাজ হতে পারে না। আমি তাই আপনাকে বলব, আমার কাছে লিষ্ট আছে, এই সমস্ত কম্পানীগুলিকে যদি আপনি সত্যিকারের টেক ওভার করে থাকেন তাহলে নিয়ম সেখানে মানুন। এদের মিনিমাম ওয়েজ থেকে আরম্ভ করে সেফটি, সিকিউরিটি যা যা পাওনা তা দেবার ব্যবস্থা করুন। কোন মুখে আমি শুধু পাবলিক সেক্টারকে অনুরোধ করবো? ২৬ তারিখে বলছেন জয়েন্ট মুভমেন্ট করতে কিন্তু আমি তো মনে করি এ ক্ষেত্রে আমাদের কতকগুলি দাবী দাওয়া আছে যা আমাদের করা প্রয়োজন। শুধু কি পাবলিক সেক্টারের, কেন্দ্রীয় সরকারের বিরোধিতা করবো? ষ্টেট গভর্নমেন্ট যখন মিনিমাম ওয়েজ দেন না, স্টেট গভর্নমেন্ট যখন পি. এফ দেবে না, তখন কি হবে? আপনাকে তো কোমরে দড়ি দেওয়া যায় পেনাল কোডের এ্যাক্টে। ১০৩ কোটি টাকা টোট্যাল প্রভিডেন্ট ফান্ডের আপনি মালিকদের মেরে দিয়েছেন। আপনার হাতে তো আইন আছে। আপনি আই. পি. সি. টা দেখুন। পারছেন ক'টাকে কোমরে দড়ি দিতে, সম্পত্তি বাজেয়াপ্ত করতে ? ৩৩১ পাতায় ৪০৫ নং ধারায় পরিষ্কার বলছে— A Person being an employer who deducts the employee's contribution from the wages payable to the employee for credit to a provident fund or family pension fund established by law for the time being in force, shall be deemed to have dishonestly used the amount of the said contribution in violation of a direction of law as aforesaid.

এটা পরিষ্কার বলছে ক্রিমিন্যাল ব্রিচ অব ট্রাষ্ট আপনি কটাকে ব্রিচ অব ট্রাষ্ট করেছেন? ই. এস. আই-এর ১৫ কোটি টাকা মেরে দিয়েছে। আজকে ই. এস. আই-এর হাসপাতালগুলির কি নরককুন্ড অবস্থা। আপনি পারবেন আপনার কোন আত্মীয়কে ঐ হাসপাতালে দিতে? যদি কেন্দ্রীয় সরকারের টাকা হয় তাহলে দিয়ে দিন, তারা চালাক। এবারে আমি বি. আই. এফ. আরের কথায় আসছি। এটা কেন্দ্রীয় সরকারের সংস্থা। তারা ২৮টা কেস নিয়েছে,এবং এরমধ্যে মাত্র একটা বোধহয় সেটেল করার জন্য এগুচ্ছেন। আর বাকি যেগুলি আছে তার একটিও করতে পারেন নি। এরমধ্যে কতগুলি আবার আপনার জন্য আটকে আছে। ২৮।২৯ টা একেবারে ডিনোটিফাই করে বন্ধ করে দেবার সুপারিশ করেছে। ভয়ঙ্কর অবস্থা। সি. এমের এ ব্যাপারে হস্তক্ষেপ করা দরকার এ কথা বারবার আমরা বলছি। তিনি দিল্লীতে যাচ্ছেন, সেখানে গিয়ে তিনি যেন প্রয়োজনে প্রধানমন্ত্রীর সঙ্গে এই বি. আই. এফ.

আরের কার্যকলাপ সম্পর্কে আলোচনা করেন। ২৯টা কোম্পানী তারা বন্ধ করে দিতে চায়, সেগুলি আটকাবার ব্যবস্থা করুন। তারপর স্যার, আমরা দেখতে পাচ্ছি এফ. আই. আর পেনডিং আছে গাদা গাদা। আর ওখানে যে কমিটিটা আছে তার তো আপনি চেয়ারম্যান। ক'টাকে এ্যারেষ্ট করতে পেরেছেন? ই. এস. আই-এর টোট্যাল টা এখন দাঁড়িয়েছে ৪০ কোটি ৭৫ লক্ষ ৭০ হাজার ২০৭ টাকা। এটা এক বছরের মধ্যে বেড়ে দাঁড়িয়েছে। এটাতে আপনি বোধ হয় দায়িত্বে আছেন। এটাতো Breach of trust। আপনি কোমরে দড়ি বাঁধতে পারতেন। কিন্তু একটাও দেখাতে পারবেন যে আপনি ব্যবস্থা নিয়েছেন? এই ব্যাপারে আইনও আছে। আমি আপনাকে পড়ে শুনিয়েছি, ৪০৫, ৪০৬ এতে আছে। আমি একটু আগে বলেছি যে এখান থেকে টোটাল আউট পুট যেটা দেবার কথা সেটা প্রত্যেকবার কমিয়ে দিয়েছেন। Industrial scene in West Bengal Annual Report যেটা দিয়েছেন, আপনি যদি টোটালটা দেখেন তাহলে দেখবেন যে ৬.১.১৯৮৫-৮৬তে এক্স, ফ্যাক্টারী ভ্যালু অব আউটপুট। ডঃ রায়ের সময়ে ছিল ২২ পারসেন্ট। সেটা কমতে কমতে এখন হয়েছে ৭.৪ পারসেন্ট। আমাদের সময়ে ১২ পারসেন্টের মত ছিল। আপনি ১৯৮০-৮১ থেকে আরম্ভ করে ১৯৮৬ ৮৭ শেষ করেছেন কিন্তু পুরো টোটালটা এখানে দেননি। আমার নিজের হিসাব হচ্ছে এটা ৭.৪ ও নেই, নেমে এসেছে ৩ পয়েন্ট সামথিংয়ে। পুরো হিসাবটা আপনি দেননি। ডঃ রায়ের আমল থেকে টোটাল টেবিলটা দেওয়া উচিত ছিল। তাহলে বোঝা যেত কংগ্রেসের ১৯৭২ সাল থেকে ১৯৭৫ সাল পর্যন্ত কত ছিল। আপনি এটা ৪ বছরের পেনডিং রেখেছেন। গতবারেও আমি একথা বলেছিলাম যে আপনি কেন পুরো টেবিলটা দেননা? তার কারণ এখানে আপনি একটা গোপন করার চেষ্টা করেন। এখানে শুদু ১৯৮৭ সাল পর্যন্ত দেওয়া আছে। আপনি দেখবেন যেকি ভয়ঙ্কর অবস্থা অনলি ৭.৪ আউটপুট। আমি এখানে আর একটা কথা বলতে চাই যে মহিলা শ্রমিকের অবস্থাও ক্রমশঃ খারাপ হচ্ছে, এই সম্পর্কেও আপনি কোন ব্যবস্থা করছেন না। এর সঙ্গে আমি একটা ভয়ঙ্কর খবর দিন। চাইল্ড ওয়ার্কার এক মাত্র মাদ্রাজে আছে এবং তারপরে আমাদের পশ্চিমবঙ্গে সবচেয়ে বেশী। চাইল্ড ওয়ার্কার বেআইনী একেবারে কনসটিটিউশন্যাল প্রভিশনে বেআইনী। তারা দারিদ্রতার জন্য চাকরী করতে বাধ্য হয়। কিন্তু তারা যাতে মিনিমাম ওয়েজটা পায় তার জন্য ব্যবস্থা কর দরকাব। কি করে আপনি ব্যবস্থা করবেন সেটা এখনও আমি বলতে পাবছি না, কিন্তু একটা ব্যবস্থা করা দরকার। আজকে সোসিও ইকনমিক কনডিশনের জন্য এটা তারা করতে বাধ্য হয়েছে। এটা কম পয়সায় চিরকাল তারা করতে পারেনা। চায়ের দোকানে, পান-বিড়ির দোকানে তারা কাজ করে তাদের জীবনকে নষ্ট করে দিচ্ছে এই রকম হাজার হাজার, লক্ষ লক্ষ চাইল্ড ওয়ার্কার রয়েছে এবং এই নিয়ে আই. এল. ও তে পর্যন্ত কথা হয়েছে এবং এটা নিয়ে বিচার-বিবেচনা করা হচ্ছে। পশ্চিমবঙ্গে বেকার ভাতা দেওয়া হচ্ছে। মাদ্রাজের পরে, তামিলনাড়ুর পরে পশ্চিমবঙ্গে সব চেয়ে চাইল্ড ওয়ার্কার বেশী। এই ব্যাপারে মহারাষ্ট্র সরকার কি একটা ব্যবস্থা করেছেন। আমি সঠিক জানিনা, তবে আপনারা যদি এই ব্যাপারে মহারাষ্ট্র সরকারের সঙ্গে আলোচনা করেন তাহলে ভাল হয়। আমি একটা মারাত্মক ঘটনার কথা আপনাকে জানাতে চাই। আপনারা সম্প্রতি খুব বেশী মাল্টিন্যাশান্যালকে তোয়াজ করছেন। কিন্তু করতে করতে কোথায় এসেছেন? যেখানে আই. টি. সির মত একটা কোম্পানী, ৮।। শত কোটি টাকা সেন্ট্রাল গভর্ণমেন্টকে ফাঁকি দিয়েছে, তাকে একটা লাভ জনক সংস্থার সঙ্গে মার্জার করার জন্য উঠে পড়ে লেগেছেন। এটা কেন করবেন? আজকে এত কোটি টাকা মেরে দেবার পরে মার্জার কথা হচ্ছে। একদিকে আপনারা বাইরে প্রাইভেটাইজেশানের বিরুদ্ধে, মার্জরের বিরুদ্ধে বলছেন, অন্য দিকে ডিপার্টমেন্ট থেকে বলা হচ্ছে এটা করা হোক। আপনারা যে সার্কুলার দিয়েছেন, সেই সার্কুলারের কপি আমার কাছে আছে। প্রত্যেকটি সংবাদ পত্র থেকে আরম্ভ করে প্রত্যেকটি জায়গায় এই মার্জারের বিরুদ্ধে বলা হয়েছে। আমি এই সম্পর্কে একটা কাগজ আপনাকে পরে দেব। আমি যে

কথা আপনাকে জানাতে চাই সেটা হচ্ছে, এই সর্বনাশা নীতি থেকে আপনারা সরে আসুন।

[4.20 - 4.30 p.m.]

আর কেন্দ্রীয় সরকারের কাছে সেটা অলরেডি পেন্ডিং কেস আপনি কী করে সেটা আই. টি. সি কে মংগার করতে দিচ্ছেন, আমি আপনার কাছে জানতে চাই, আশা করি আপনি জানাবেন। নতুন প্রযুক্ত আপনি ঢালাও ভাবে করছেন, সব জায়গায় প্রযুক্তিতে আমাদের আপত্তি নেই, কিন্তু আপনি জানেন যে আমাদের দেশটা গরীব দেশ, সাংঘাতিক আন-এমপ্লয়মেন্ট প্রবলেম রয়েছে, সেই জায়গায় একটার পর একটা আপনি যদি আজকে পোর্ট ট্রাষ্ট দেখেন, সেখানে এক সময় ৭৪ হাজার লোক কাজ কর . আজকে সেটা নেমে এসে মাত্র ৩০-৩৫ হাজার লোক কাজ করছে। আমি আগেও একবার ব. ২ যে এই উৎপাদন বাড়ানোর একটা ব্যবস্থা করুন, অনেক সময় আমাদের বলেন যে উৎপাদন বাড়ানো পসিবল নয়, যার জন্য ইনফ্রাস্ট্রাকচার তৈরী হচ্ছে না, নূতন নাকী ইনডাষ্ট্রি হচ্ছে না। সরকার থেকে যদি ব্যবস্থা করা যায় যাতে ওয়ার্কারদের মোটিভেট করা যায়, ওয়ার্কর্স এডুকেশনটাকে যদি বাড়ানো যায়, ম্যানেজমেন্ট এডুকেশনটাকে যদি আরও বেশী করে বাড়াতে পারেন সেই সঙ্গে আপনাকে একটা প্রোটেকশন দিতে হবে, যে প্রফিটের শেয়ার যাতে ওয়ার্কাররা পায়, প্রত্যেকটা ব্যালেন্সশিট ভুয়ো, এটা আপনি জানেন। এই ব্যালেন্সশিটগুলি যাতে ভুয়ো না হয় তাহলে আজকে যে প্রফিটের পায়, তাহলে আপনাকে আমাকে বক্তৃতা করতে হবে না উৎপাদন বাড়াবার জন্য, উৎপাদন অটোম্যাটিক্যালি বাড়বে আর বহু জায়গায় এই মডার্নাইজেশনের নাম করে মর্ডানাইজেশনের কনসেপ্টটা আপনি একটু ভাল করে বোঝাবার চেষ্টা করুন। মডার্নাইজেশনের আমি বিরোধী নই, মেনে নিতে হবে মডার্নইজেশন ইতিহাসের নিয়মে। কিন্তু মডার্নইজেশন মানে কী, যে আমাদের দারিদ্রতা বেশী বাড়বে? মডার্নইজেশন এর কনসেপ্টটা চেঞ্জ করতে হবে। আজকে জুটমিলে সিনথেটিক্স দিয়ে মডার্নইজেশন করবেন, আজকে জুটমিলের শ্রমিকরা কোথায় থাকে জানেন। তাদের বেশীর ভাগ অসুস্থ অবস্থায় থাকে, তাদের চিকিৎসার ব্যবস্থা নেই, তাদের খাবার দুবেলা অবস্থা নেই - মডার্নইজেশন সব জায়গায় হতে পারে। তার ছেলেমেয়েরা যাতে শিক্ষা পায়, তারা ভাল জায়গায় থাকতে পায়, সব জায়গায় এই মডার্ন আউট লুকটা করতে হবে। আজকে একটা শ্রমিক আপনাদের ১৫ বছরের আমলে দেখাতে পারবেন - আমরা যখন চিৎকার করে বলছি যে পার্টিসিপেশন টু ম্যানেজমেন্ট তিনটে টায়ারে করতে হবে। তখন একটা কালি ঝুলি মাখা শ্রমিক পারে ম্যানেজমেন্টের সামনে গিয়ে দাঁড়াতে ? তাকে কেউ বসতে বলে? যদি বসে তার চাকরি চলে যাবে। আজকে এই যে কৃতদাস পদ্ধতির দিকে নিয়ে যাচ্ছেন - মিনিমাম প্রোটেকশন কী লেবার ডিপার্টমেন্ট থেকে, গভর্ণমেন্ট অব ইন্ডিয়া এবং ওয়েষ্ট বেঙ্গল গভর্ণমেন্টের কাছ থেকে আশা করতে পারে না? শ্রমিক কর্মচারী তারা এই জিনিসটা আশা করতে পারে না? আজকে আমাদের মূল বক্তব্য এটাই, একদিকে আন্দোলনকে ক্রিপ্ল করে দিয়েছেন, একেবারে কোন ভাবে আন্দোলন করতে পারবেনা, ভয়ঙ্কর সেখানে সংকট করে রেখে দিয়েছেন, অপর দিকে ভেতরে আপনারা করছেন কোন রকম রাজশক্তির সহযোগিতা ছাড়া ট্রেড ইউনিয়ন মুভমেন্ট কখনও দানা বাঁধতে পারে না। যার জন্য আমরা বারেবারে বলি যে লক আউট ক্লোজার ইত্যাদির বিরুদ্ধে আরও বেশী করে আইন করুন। আমরা সমর্থন করবো। ১৫ বছরেও আপনারা একটা আইন করেন নি। এটা নাগ যখন লেবার মিনিষ্টার ছিলেন তখনকার আইন। তার আগেও হয়নি, তারপরেও আপনাদের সময়ে হয়নি। আপনাদের বারেবারে বলছি যে প্রভিডেন্ট ফান্ড, ই. এস্. আই. স্কীমে টাকা আদায় করা, ওয়ার্ক লোড কমানো, আর. আই. যাতে না হয়, ক্লোজার যাতে না হয়, সাসপেনশন অব অয়ার্ক যাতে না হয়, এইগুলোর জন্য যত বেশী আপনি আইন আনবেন সেই আইনের পক্ষে আমরা থাকবো এবং আমরা আপনাকে সহযোগিতা করবো। আমাদের প্রথম দাবী

আপনার দপ্তরটা কেন-আপনি উঠেই বলবেন, নয় কেন্দ্রীয় সরকারের আইন, কোর্টে পেন্ডিং, না হলে বলবেন আমাদের কাছে আসে না। এই তো বোনাস আসছে। আপনি কী এ্যাসিয়োর করতে পারেন যে মিনিমাম ৮.৩৩ আপনি বোনাস আদায় করে দেবেন? আপনাকে করতে হবে সেটা। বহু কারখানা আমি শুনতে পাচ্ছি যে বোনাস তারা দেবে না। আপনি একটু বলে দেবেন, একটা ছাপানো আছে যে যারা লাভে আছে, তারা গতবারে যা বোনাস দিয়েছে, সেই ষ্ট্যাটাসকে মেনটেন কর। এই রকম একটা আপনারা পুরাণ বাঁধানো আছে, ঐটা আপনি ঠিক চালু করে দেবেন। কিন্তু আমার কাছে সংবাদ, এবার মিনিমাম ৮.৩৩ তো দেবেন না, বহু জায়গায় যেখানে লাভ আছে, সেখানে ফোর পার্সেন্ট বোনাস দেবে। যেখানে আমরা ১২ পার্সেন্ট, ১৩ পার্সেন্ট বোনাস আগের বছর পেয়েছি। সুতরাং এখন চিন্তা করুন, মিনিমাম কিছু না দিয়ে দরকার হলে আপনাদের সমস্ত টেড ইউনিয়নকে নিয়ে বসুন, মালিকদের সঙ্গে কথা বলুন, কবে মিটিং আর করবেন, পুজো তো এসে গেলো, ওরা তো অলরেডি বলছে ব্যাঙ্ক দিচ্ছে না বলে সমস্ত বোনাস কাট করতে হচ্ছে। বাই রোটেশন জুট মিলগুলো প্রত্যেকটি বন্ধ করে দিচ্ছে, ১৭।১৮টা করে জুটমিল বন্ধ থাকছে। আপনি কী করছেন এদের সম্পর্কে। এক একটা জায়গায় ৩০ বছর কাজ করার পরে মিনিমাম কিছু না বাড়ি চলে যাচ্ছে। পেনশন স্কীম চালু করেছেন, পেনশন দিতে পেরেছেন? আপনারা পেনশন স্কীম চালু করেছেন, অথচ পেনশন দিতে পারছেন কিনা বলেন নি। আমি একটা উদাহরণ দিয়ে বলি - সরকারী স্কুল 'শাখাওয়াত মেমোরিয়াল'-এ শিক্ষিকা স্মৃতি দেবী ৩৫ বছর কাজের পর অবসর গ্রহণ করে ছিলেন, কিন্তু পেনশন পান নি, আর্থিক অভাবে বিনা-চিকিৎসায় গত সপ্তাহে মারা গেছেন। আমি মন্ত্রীকে বলেছিলাম, মন্ত্রী তাঁকে দেখতে গেছিলেন। আজকে আপনার বাজেটের মধ্যে পেনশন, প্রভিডেন্ট ফাণ্ড ইত্যাদি বিষয়ে কোন উল্লেখ নেই। স্বভাবতই আমি মনে করি আজকে শ্রমিকরা সাধারণ-ভাবে শুধু ক্ষতিগ্রস্তই হচ্ছে না, সর্বনাশের দিকে যাচ্ছে। সে জন্য আমি এই বাজেটের বিরোধিতা করছি এবং আমাদের কাট মোশানের সমর্থনে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রাজদেও গোয়ালা :** মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় শ্রমমন্ত্রী শ্রম দপ্তরের যে ব্যয়বরাদ্দ এখানে পেশ করেছেন আমি তা সমর্থন করছি এবং আমি শ্রমমন্ত্রীকে তাঁর বাজেট বক্তৃতার জন্য ধন্যবাদ জানাচ্ছি। প্রথমেই আমি একটা কথা বলি যে, আমি একটা লোভ সামলাতে পারছি না। মাননীয় সদস্য সুব্রতবাবু বললেন যে আমরা নাকি শ্রমিক বিরোধী। কিন্তু সুব্রতবাবুর জানা উচিত যে শ্রমিকরা কংগ্রেস বিরোধী এবং তার ফল তাঁরা দেখেছেন। আমরা দেখলাম জয়নাল আবেদিন সাহেব সুব্রতবাবুকে মাঝে মাঝে একটু ডিসর্টাব করছিলেন। কিন্তু আমার মনে হয় তা না করে তাঁকে সব কথা বলতে দিলেই ভাল হত। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শ্রমমন্ত্রী তাঁর বাজেট বক্তব্যে অত্যন্ত সতর্কতার সঙ্গে পশ্চিমবাংলার শ্রমিকদের সমস্যা এবং তাঁদের ভূমিকা সম্পর্কে উল্লেখ করেছেন। মাননীয় শ্রমমন্ত্রী অত্যন্ত সঠিকভাবে বলেছেন এ রাজ্যের ইঞ্জিনিয়ারিং শিল্পের শ্রমিকদের সংকটের কথা। আজকে এই শিল্পের শ্রমিকদের যে সমস্যার সম্মুখীন হতে হচ্ছে তা অত্যন্ত ভয়াবহ। স্যার, আমি এখানে বলতে চাইছি পশ্চিমবাংলায় ইঞ্জিনিয়ারিং শিল্পের মধ্যে রেলওয়ে ওয়াগণ শিল্প এখানে প্রধান স্থান দখল করে আছে। বরাবার এবং বহুকাল যাবৎ এই ওয়াগণ শিল্প এখানে প্রধান স্থান দখল করে আছে। কিন্তু বর্তমানে এই ওয়াগণ তৈরীর কারখানা গুলোর কি অবস্থা? পাঁচটি কারখানা যেখানে ওয়াগণ তৈরী হয় সেখানে তার মধ্যে তিনটি কেন্দ্রীয় সরকারের - জেসপ্, বার্ণ-স্ট্যাণ্ডার্ড ও ব্রেথওয়েট। আর অন্য দুটি টেক্সম্যাকো ও জি.ই. সি। এরা প্রত্যেকেই প্রয়োজনীয় অর্ডারের অভাবে ধুঁকছে। রেলওয়ে ওয়াগণের অর্ডার দিয়ে থাকে ভারত সরকারের রেলওয়ে বোর্ড। কেন্দ্রের কংগ্রেস (আই) সরকারের রেলওয়ে বোর্ড এই সব কোম্পানীকে ওয়াগণ তৈরীর করার সংখ্যা বছরের পর বছর কমিয়ে দিয়ে আসছে। যে তুলনায় এই সব কারখানার ওয়াগণ তৈরীর বা উৎপাদনের ক্ষমতা

তার থেকে অনেক কম অর্ডার দিচ্ছে। ফলে এই সব কারখানার শ্রমিকরা কাজ পাচ্ছে না। ফলে শ্রমিকরা একটা সিরিয়াস ক্রাইসিসের মধ্যে পড়েছে। পশ্চিমবাংলায় এমন অনেক বড় ছোট মাঝারি ইঞ্জিনিয়ারিং কারখানা আছে যারা নানাভাবে ওয়াগণ তৈরীর কারখানার সঙ্গে যুক্ত-ফাংশন এ্যাজ্ এ্যানসিলিয়ারি টু রেলওয়ে ওয়াগণ বিল্ডিং ফ্যাক্টরীস ওয়াগণ তৈরীর ক্ষেত্রে এই সব কারখানা বহু ধরণের পার্টস সাপ্লাই করে থাকে। এই সব কারখানার সঙ্গে কয়েক হাজার শ্রমিক যুক্ত। যেহেতু পর্যাপ্ত সংখ্যা রেলওয়ে বোর্ড ওয়াগণ তৈরীর অর্ডার দিচ্ছে না সেহেতু এ ধরণের কারখানা গুলো এবং তার কয়েক হাজার শ্রমিকও সংকটের মধ্যে পড়েছে। বেশ কিছু কারখানা বন্ধ হয়ে গেছে, শ্রমিক ছাঁটাই হয়েছে। স্যার, এখানে আমি ওয়াগণ তৈরীর কারখানার উৎপাদন সম্পর্কে হিসাব দিয়ে বলছি—পাঁচটি কারখানায়, যাদের নাম আগেই উল্লেখ করেছি তাদের মোট বাৎসরিক উৎপাদনের ক্ষমতা ২৭ হাজার ওয়াগণ। কিন্তু ১৯৮০ সাল থেকে ১৯৯০ সাল পর্যন্ত উৎপাদন হয়েছে কত ? স্যার, আপনি দেখুন— ১৯৮০ সালে ৭,২০৩টি ওয়াগণ। ১৯৮৪ সালে ১০,২৬৩টি ওয়াগণ, ১৯৮৫ সালে ৫,৩২৮টি ওয়াগণ, ১৯৮৬ সালে ১১,৪০০টি ওয়াগণ। ১৯৮৭ সালে ৯,৬০৭টি, ১৯৮৮ সালে ১২,৪১৫টি, ১৯৮৮ সালে ১৫,২৫৩টি এবং ১৯৯০ সালের জানুয়ারী থেকে জুন পর্যন্ত ৬,৯৮২টি। এই পরিসংখ্যান থেকেই বোঝা যায় রেলওয়ে বোর্ড কি ভাবে পশ্চিমবাংলাকে বঞ্চিত করছে।

[4.30 - 4.40 p.m.]

স্যার, পশ্চিমবাংলার ওয়াগণ তৈরীর কারখানাগুলোর সংকট পশ্চমবঙ্গের সমগ্র ইঞ্জিনিয়ারিং শিল্পে সংকটের ন্যতম কারণ। আর এরজন্য দায়ী কেন্দ্রের কংগ্রেস-আই সরকার। অর্ডার কম হবার ফরে কারখানার সঙ্গে ক্ষতিগ্রস্থ হচ্ছে হাজার হাজার শ্রমিক। স্যার, আমার বিপরীতদিকে যারা বসে আছেন সেইসব মাননীয় বন্ধুরা সর্বদাই বামফ্রন্ট সরকারকে অত্যন্ত কঠোর ভাষায় সমালোচনা করতে অভ্যস্ত। আমি জিজ্ঞাসা করছি, এইসব বন্ধুরা কি কোন সময় দিল্লীতে তাদের দলের মানে কংগ্রেস আই এর সরকারের কাছে দাবি করেছেন পশ্চিমবাংলায় অর্ডার কম দিয়েছেন কেন এবং তাতে শিল্পের ক্ষতি হয়ে, হয়ে, বেকারী বাড়বে, কলকারখানাগুলো সংকটের মধ্যে পড়বে? না, এরকম কোন দাবী আমার বিরোধী বন্ধুরা করেছেন বলে জানা যায়নি। বরং তারা কি করে বামফ্রন্ট সরকারকে জব্দ করা যায় তারজন্য নানা ফন্দিফিকিরই করেছেন। তাতে রাজ্যের শিল্প এবং শ্রমিকরা গোল্লায় যায় যাক এই মনোভাবই দেখিয়ে এসেছেন। রাজ্যের ওয়াগন তৈরীর কারখানাগুলোকে ঠিকমতো রেলওয়ে বোর্ড যদি অর্ডার দেয় তাহলে ১ লক্ষ ছেলে চাকরী পেতে পারে। আমি বলছি যে রাজ্যের ওয়াগন তৈরীর কারখানা গুলোকে ফুললি ইউটিলাইজেশন করা যায় তাহলে রাজ্যে অন্তত পক্ষে একলক্ষ শ্রমিক কাজ পাবে। স্যার, এটা অত্যন্ত সত্য কথা, এটা অত্যন্ত বাস্তব কথা। আবার বলছি ওয়াগন শিল্পের সংকটের জন্য দায়ী ভারত সরকার ও রেলওয়ে বোর্ড। স্যার, পশ্চিমবাংলার ইঞ্জিনিয়ারিং শিল্পের সংকটের আর একটি কারণ হচ্ছে কেন্দ্রীয় সরকারের বৈষম্যমূলক আচরণ পিগ আয়রণ জোগানের ক্ষেত্রে। কাঁচা লোহা বা পিগ্ আয়রন জোগান বন্ধ হয়ে যাওয়ায় পশ্চিমবাংলার ফাউন্ড্রি শিল্প প্রায় অচল হয়ে পড়েছে। হাজার হাজার শ্রমিক বেকার হয়ে পড়েছে। সবথেকে ক্ষতিগ্রস্থ হয়েছে, সংকটে পড়েছে হাওড়াকে কেন্দ্র করে তার যেসব ছোট-মাঝারী ফাউন্ড্রি রয়েছে, কারখানাগুলি রয়েছে। কেন্দ্রীয় সরকার পিগ্ আয়রন জোগান দিয়েছে রাজ্যকে, ১৯৮৪ সাল থেকে ১৯৮৯ সাল পর্যন্ত বরাদ্দ ৯৩.১ হাজার টন আর পাওয়া গেছে ৫২.৬ হাজার টন। কেন্দ্রীয় সরকারের ষ্টিল মিনিষ্ট্রি পিগ্ আয়রণ বরাদ্দ করে থাকে। আমি বিরোধী দলের সদস্যদের বলবো, আসুন না, সবাই মিলে একসঙ্গে কেন্দ্রীয় সরকারকে বলি আমাদের যে ন্যায্য পাওনা সেই ন্যায্য পাওনা যেন কেন্দ্রীয় সরকার যথাযথভাবে দেবার সুব্যবস্থা করেন। স্বাধীনতার আগে পশ্চিমবাংলা ছিল শিল্পে প্রথম স্থান দখলকারী কিন্তু

স্বাধীনতার পর ভারত সরকারের নীতির জন্য আজ পশ্চিমবাংলা শিল্পে অনেক নীচে নেমে গেছে। বিশেষ করে মাশুলসমীকরণ নীতির ফলে। যে বৈষম্যমূলক নীতির ফলে ১৯৫৬ সাল থেকে কয়লা ইস্পাত ক্ষেত্রে রাজ্য তার এ্যাডভানটেজ থেকে বঞ্চিত হয়েছে। অপরদিকে তুলো পেট্রোলিয়াম প্রডাকটস, এনডাসট্রিয়াল এ্যালকোহল প্রভৃতির মেটিরিয়ালস-এর ক্ষেত্রে পশ্চিমবঙ্গকে বেশি দামে খরিদ করতে হচ্ছে। সুব্রতবাবুর জানা উচিৎ তিনি সেই ইউনিয়নের প্রেসিডেন্ট ছিলেন, অবশ্য এখন আর নেই, কিন্তু আই. এন. টি. ইউ. সির ইউনিয়ন এখনও আছে। এই এ্যালকোহলের অভাবে কাশীপুরে এ্যাঞ্জেল ফ্যাকটারী আজ কি অবস্থায় দাঁড়িয়েছে, যার জন্য কারখানাটি বন্ধ হয়ে গেল। হাজারখানেক শ্রমিক কারখানায় ছিলেন এই মাসুলসমীকরণ নীতির ফলে। উষা অটোমোবাইলস ৪ বছর বন্ধ আছে। মেটাল বক্সও সেই জায়গায় দাঁড়িয়ে আছে। কেন্দ্রের সংখ্যালঘু কংগ্রেস-আই সরকার যে শিল্পনীতি গ্রহণ করেছেন সেই শিল্পনীতি গ্রহণ করার ফলে আজকে আরো বেশি সংখ্যায় কলকারখানা বন্ধ হয়ে গেছে। কলকারখানা বন্ধ হয়ে গেছে, এটা কি শুধু পশ্চিমবঙ্গে? সারা ভারতবর্ষে আড়াই-তিন লক্ষ ফ্যাকটারী বন্ধ হয়েছে। ১২ কোটি মানুষ বেকার, কেন্দ্রে একটা নীতি চলছে, কেন্দ্রের একটা অংশ রাজ্য পশ্চিমবঙ্গ, যেখানে বামফ্রন্ট সরকার আছে এবং সেই বামফ্রন্ট সরকারের নীতির ফলে এখানে একটা যৌথ আন্দোলন এবং লড়াই হয় এবং একসঙ্গে আপনাদের সাথে আমরা যদি ঐ নীতিটাকে যাতে পালটান যায় - তার জন্য আগেও বলেছি, এখনও বলছি তার চেষ্টা করব; সারা ভারতবর্ষের শ্রমিক এবং সাধারণ মানুষ তাদের বিরুদ্ধে। তার বাস্তব রূপ আগামী ২৬ তারিখে নেতাজী ইন্ডোরে দেখতে পাবেন। আপনি থাকবেন তো আমি আশা করি যে আপনি শেষ অবধি থাকবেন। কেন্দ্রের এই মাশুল সমীকরণ নীতির জন্য সারা দেশে শিল্প সুযোগ সুবিধা পাচ্ছে না। শিল্পে যে সব র-মেটিরিয়েলস ব্যবহৃত হয়ে থাকে তার উপর থেকে মাশুল সমীকরণ নীতি প্রত্যাহার করা হোক। এই ক্ষেত্রে মাননীয় বিরোধীদলের বন্ধুদের বলছি যে, একসাথে প্রস্তাব নিই যে, মাশুল সমীকরণ নীতি ১৯৫৬ সালে যা গ্রহণ করা হয়েছিল সবাই মিলে একসঙ্গে বলি সেই নীতি পালটাতে হবে। সমানভাবে নীতি গ্রহণ করতে হবে। স্যার, এখনও এই সব সমস্যা থাকা সত্ত্বেও রাজ্যের বামফ্রন্ট সরকার মজুরী বৃদ্ধি বন্ধ কলকারখানা খোলার ক্ষেত্রে বিশেষ ভূমিকা পালন করছেন। পশ্চিম-বঙ্গের শ্রমিক আন্দোলনের ক্ষেত্রে ঐক্যবদ্ধ যুক্ত সংগ্রাম ইউনাইটেড মুভমেন্টের যে ট্রাডিশন রয়েছে সারা দেশের কাছে সেই ট্রাডিশন একটা দৃষ্টান্ত হয়ে রয়েছে। বামফ্রন্ট সরকার, তাঁদের শ্রম দপ্তর বিভিন্ন শিল্পে ত্রিপাক্ষিক চুক্তি করেছেন তারজন্য মাননীয় শ্রম মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি, এবং সেইসঙ্গে শ্রম মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি রাজ্য সরকারের ন্যাশান্যাল টেকসটাইল কর্পোরেশন পশ্চিমবঙ্গের ক্ষেত্রে সুতাকলগুলি সংকটের সময় সম্মুখীন হয়েছে তাদের দিকে নজর দিতে। রুগ্ন কলকারখানা বন্ধ হয়ে যাচ্ছে। আমি একথা জোরের সঙ্গে বলতে চাই যে, শ্রমিকরা এর জন্য মোটেই দায়ী নয়। এই ঘটনা শুধু মাত্র পশ্চিমবঙ্গে নয় এই রুগ্নতা সারা ভারতবর্ষের মধ্যে রয়েছে। আগেই উল্লেখ করেছি আড়াই লক্ষ কলকারখানা বন্ধ, ১২ কোটি বেকার। রিজার্ভ ব্যাঙ্কের রিপোর্ট থেকে বলছি, ৯৮ পারসেন্ট কলকারখানা বন্ধ হচ্ছে মালিকদের জন্য, আর ২ পারসেন্ট শ্রমিকদের জন্য। এইগুলি জানেন না তা তো নয় কেন্দ্রীয় সরকারের ফেরা এম. আর. টি. পি আইন এই যে মালটি ন্যাশান্যালের কথা বললেন কেন্দ্রীয় সরকার করেছেন। মালটি ন্যাশান্যাল জাপান, আমেরিকা, জার্মাণিও এই সব বহু জাতিক কোম্পানী গুলিকে ঢালাও কারবার করার জন্য আমন্ত্রণ জানাচ্ছে। এটা ঘটনা নয়, কলকারখানা খুলবে ভারতসরকারের নীতি নিয়ন্ত্রণ যে শিল্প নীতি বিরোধী, সেই নীতি কোন কথা বলে, যদি ঐ নীতির বিরোধীতা না করি কোন কথা বলার দরকার নেই। ঐ কোম্পানীগুলিকে আমন্ত্রণ জানান হচ্ছে, ওরা মুনাফা শিকারের ক্ষেত্র তৈরী করবে। ট্রামের ব্যাপার আপনিও জানেন, আমি জানি, যখন বামফ্রন্ট এসেছিলেন তখন ৬০০ টাকা মাইনে ছিল এখন হাজার টাকা হয়েছে, আপনারা সিদ্ধার্থবাবু তো তুলে দিয়েছিলেন বামফ্রন্ট সরকার এসে সমস্ত শ্রমিককে চাকরি দিয়েছিলেন, আরও লোক

নিয়োগ করা হয়েছে। ভারত সরকার এদের সঙ্গে আঁতাত করবে। ভারত সরকারের আইন হয়েছে ব্যাপকভাবে শ্রমিক ছাঁটাই করা।

[4.40 - 4.50 p.m.]

পাবলিক সেকটরও এই নীতির হাত থেকে রেহাই পাবে না। এই সর্বনাশা নীতি শ্রমজীবী মানুষকে ভয়ঙ্কর বিপদের মুখে ফেলে দিয়েছে। ভারত সরকারের এই শিল্প-নীতি আমেরিকার পত্র-পত্রিকার ফলাও করে উচ্চ প্রশংসিত হচ্ছে। গতকালই তো বলছিলাম বুশের কথা। এই হচ্ছে তার নমুনা। দেশের সংগ্রামী শ্রমজীবী শ্রেণী এবং ট্রেড ইউনিয়ণ সংস্থা ইতিমধ্যে ভারত সরকারের এই শিল্পনীতির বিরুদ্ধে লড়াইয়ে নেমেছে এবং তার প্রস্তুতি চলছে। এর জন্য তাদের ধন্যবাদ জানাচ্ছি। কংগ্রেস আমলে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ গুলি ছিল দুর্নীতির আখড়া। লোক নিয়োগের ক্ষেত্রে তখন কংগ্রেসী লোকদের কোটা ছিল। বামফ্রন্ট সরকারের আমলে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে লোক নিয়োগ চালু হয়েছে এবং সেগুলো দুর্নীর্তি মুক্তি হয়েছে। কিন্তু অফিসারদের হৃদয় পরিবর্তন হয়েছে সেকথা বলবো না। যাতে সেখান থেকে সিনিয়ারিটির ভিত্তিতে রেজিষ্ট্রেশন দেখে নাম পাঠায় সেটা দেখতে শ্রমমন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি।

(... লাল বাতি ...)

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বক্তব্য শেষ করবার আগে একটা বিষয়ে বলতে চাই। ব্যাপারটা হল, শ্রমিক কর্মচারীদের কাছ থেকে কেটে নেওয়া প্রভিডেন্ড ফান্ড এবং ই. এস. আই-এর টাকা মালিকগোষ্ঠী জমা না দেওয়া। আপনি জানেন প্রভিডেন্ড-এর ১১৪ কোটি টাকা বাকি, যারমধ্যে ৮২ কোটি টাকা চটকল মালিকদের কাছে বাকি। ই. এস. আই-এর ৮৩ কোটি টাকা বাকি। শ্রমমন্ত্রী মালিকদের ধরে নিয়ে যাচ্ছেন, কিন্তু কোর্ট থেকে তারা ছাড়া পেয়ে যাচ্ছেন। এক্ষেত্রে এমন ব্যবস্থা করা উচিত যাতে তাদের সমস্ত সম্পত্তি বাজেয়াপ্ত করা যায়। আসুন না, এক সঙ্গে কেন্দ্রীয় সরকারকে বলি এই আইন পরিবর্তন করতে। আর একটা বিষয়ে উল্লেখ করতে চাই যে, অমৃতবাজার-যুগান্তর গোষ্ঠীর মালিক আজকে সাংবাদিক, কর্মচারী এবং শ্রমিকদের টাকা আত্মসাৎ করেছে, যার ফলে তারা অনাহারে অর্দ্ধহারে দিন কাটাচ্ছেন। ঐ পত্রিকাগোষ্ঠীর মালিক একজন কংগ্রেস নেতা যিনি কাশীপুর কেন্দ্রে বামফ্রন্ট প্রার্থীর কাছে পরাজিত হয়েছেন। তাই এখানে শ্রমিকদের ই. এস. আই. এবং প্রভিডেন্ট ফান্ডের টাকা মালিক গোষ্ঠীর কাছ থেকে আদায় করবার অনুরোধ রেখে, কাট মোশনের বিরোধিতা করে বক্তব্য শেষ করছি।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শ্রমমন্ত্রী শ্রমখাতে যে ব্যয়বরাদ্দ পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি এবং আমাদের পক্ষ থেকে যে কটি কাট মোশন এসেছে সেগুলোকে সমর্থন করে বক্তব্য রাখছি। বক্তব্যের প্রথমে আমি শ্রম মন্ত্রীকে সাধুবাদ জানাচ্ছি এইজন্য যে, উনি ওর ভাষণে পেজ থ্রিতে রাজীব গান্ধীর অকাল মৃত্যুতে শোক প্রকাশ করেছেন এবং নিন্দা করেছেন বর্বর হত্যাকান্ডের। দেরীতে হলেও তিনি বুঝতে পেরেছেন যে, রাজীব গান্ধী জাতীয় সংহতির পক্ষে খুবই অপরিহার্য ছিলেন, নেতৃত্ব দিতে পেরেছিলেন এবং অশুভ শক্তি প্রতিহত করবার ক্ষমতা তাঁর ছিল। এটা তিনি উপলব্ধি করতে পেরেছেন, সেজন্য তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। আমি নিজে শ্রমিক ঘরের ছেলে হিসাবে আশা করেছিলাম, যারা রাস্তায় শ্লোগান দেন, যারা আওয়াজ তোলেন--- বামফ্রন্ট সংগ্রামের হাতিয়ার, তাদেরই একজন হিসাবে মাননীয় শ্রম মন্ত্রীর বাজেট ভাষণে শ্রমিকরা আশার আলো দেখতে পাবেন।

কিন্তু তাঁর ভাষণে আমরা আশার আলো দেখতে পেলাম না, হতাশার অন্ধকারে ডুবে যেতে

হয়। পশ্চিমবাংলার শ্রমিকদের নিয়ে প্যারা সেভেনে উনি কি বলেছেন মাননীয় সদস্যরা একটু পড়বেন। উনি বলেছেন "দীর্ঘস্থায়ী লকআউট, ক্লোজার কর্মস্থগিত ইত্যাদির মাধ্যমে মালিক শ্রেণী শ্রমিক শ্রেণীর উপর মানুষিক আক্রমণ নিপীড়ন নামিয়ে এনেছেন। এর ফলে এক বিরাট সংখ্যক শ্রমিককে নিদারুণ দুঃখ কষ্টের মধ্যে দিয়ে জীবনযাপন করতে হচ্ছে"। তিনি শুধু সমস্যার কথা তুলে ধরেছেন। পশ্চিমবাংলার শ্রমমন্ত্রী শ্রমিকদের সমস্যার কথা তুলে ধরবেন, কোন কিছু আশার আলো দেখাতে পারবেন না? এর থেকে তাদের মুক্ত করার কোন ব্যবস্থা নেই। শুধু কি শ্রমিকদের সমবেদনার কথা বলবেন? হাওড়ার এক শ্রমিককে আত্মহত্যা করতে হলো। রোজগার করে তার ছেলে-মেয়েদের খাওয়াতে পারছে না বলে, তাদের লেখা পড়ার ব্যবস্থা করতে পারছে না। কারণ তার কারখানা বন্ধ হয়ে গেছে। শুধু শ্রমিকদের প্রতি সমবেদনা জানালে শ্রমিকরা তাদের ছেলে-মুখে ভাত তুলে দিতে পারবে? শ্রমমন্ত্রী শুধু হতাশার কথা বলেছেন। তিনি আরো বলেছেন "সেই সমস্ত শ্রমিক এবং তাদের পরিবার পরিজনদের প্রতি আমার আন্তরিক সমবেদনা জ্ঞাপন করছি। আমি আশংক্কা করছি যে সামনের কঠিন দিন গুলিতে শ্রমিক শ্রেণীর তথা মেহনতি মানুষকে আরো বেশী বেশী বঞ্চনার শিকার ও দুঃখদুর্দশায় জর্জরিত হতে হবে।" শ্রমমন্ত্রী এখানে হতাশার ভাষণের মাধ্যমে পেশ করা বাজেটকে আমাদের সমর্থন করতে হবে? স্যার, উনি প্যারা ৮-এর শ্রম দিবস নষ্ট হয়েছে বলেছেন এবং সেই ব্যাপারে তিনি কি তথ্য দিয়েছেন? এই শ্রম দিবস নষ্ট হওয়ার কারণ হিসাবে দেখিয়েছেন "অযোগ্য পরিচালন ব্যবস্থা, ব্যবসায়ে ক্ষতি, মূল কোম্পানী থেকে অর্থের স্থানান্তর সহ আর্থিক অনিয়ম, ইত্যাদিও সেই সঙ্গে কিছু চটকল-এর উপরে পাটকা কারবারীদের বজ্রমুষ্টি"। মূল কোম্পানী থেকে অর্থের স্থানান্তর করার ব্যাপারে সরকারের তো আইন আছে, এই গুলি রোধ করার ব্যাপারে সেই গুলি যথেষ্ট। আপনি কি ব্যবস্থা নিয়েছেন? তাদের বজ্রমুষ্টির ব্যাপারে কি ব্যবস্থা আপনি নিয়েছেন? সরকারের হাতে তো অনেক আইন আছে, অনেক ক্ষমতা আছে, কি ব্যবস্থা নিয়েছেন; যদি না থাকে তাহলে আইন তো তৈরী করতে পারতেন, এই গুলি বন্ধ করার ব্যবস্থা করতে পারতেন। কিন্তু রাজ্য সরকার তা করেন নি। স্যার, উনি শ্রমমন্ত্রী হিসাবে আমরা আশা করেছিলাম তিনি এমন একটা তথ্য দেবেন যে তথ্য থেকে প্রমানিত হবে পশ্চিমবাংলার শ্রমমন্ত্রী পশ্চিমবাংলার শ্রমিকদের দুঃখ-দুর্দশা দূর করার জন্য এই সমস্ত করেছেন। ইনডাসট্রিয়াল ডিসপিউট আছে সেই গুলির অধিক সংখ্যক তিনি মেটাতে পারেন নি। এই পুয়োর পারফরমেন্স নিয়ে কেন তিনি দাবি পেশ করতে এসেছেন? প্যারা ৯-এ তিনি বলেছেন "১৯৯০ সালে রাজ্যের সালাশী ব্যবস্থা ৭,৭১০টি ক্ষেত্রে বিরোধ হাতে নিয়ে ৩,৩১৩টি ক্ষেত্রে বিরোধের মীমাংসা করেছে"। মাত্র ৩ হাজার ক্ষেত্রে মেটানো গেছে, অর্থাৎ ৫০ পারসেন্টের কম তিনি ডিসপিউট মেটাতে পারছেন; একটার পর একটা কলকারখানা বন্ধ হয়ে যাচ্ছে, হাজার হাজার শ্রমিক বেকার হয়ে যাচ্ছে। হাজার হাজার শ্রমিক অনাহারে অর্ধাহারে দিন কাটাচ্ছে, অনেক শ্রমিক মারা যাচ্ছে, অনেকে ভিক্ষার ঝুলি নিয়ে রাস্তায় রাস্তায় ঘুরে বেড়াচ্ছে। তিনি শ্রমিকদের দুঃখ মেটাতে পারেন নি। ব্যায় বরাদ্দের দাবি তিনি পেশ করেন কোন যুক্তিতে আমি সেটা বুঝতে পারছি না। স্যার, ১২-১৩ নং প্যারায় মাননীয় মন্ত্রী রুগ্ন শিল্প বন্ধের কারণ নিয়ে বি. আই. এফ. আর সম্বন্ধে কিছু কথা বলেছেন। সব গুলির কথা বলছি না, সব গুলি না হলেও কিছু কিছু কারণ সত্যি আছে। কিন্তু উনি কি প্রচেষ্টা চালিয়েছেন? এই কয়েক দিন আগে বি. আই. এফ. আর এর চেয়ারম্যান তিন দিন আগে এসেছিলেন, মুখ্যমন্ত্রীর সাথে কথা বলেছেন, রুগ্ন শিল্পে ব্যাপারে সর্ব্বদলীয় নেতা এবং প্রতিনিধিদের নিয়ে বি. আই. এফ. আর-এর চেয়ারম্যানের সঙ্গে মিট করলেন না? রুগ্ন শিল্প খোলার ব্যাপারে হাউস থেকে একটা টিম তৈরী করুন, সেই টিম নিয়ে চলুন আমরা দিল্লী যাই। দিল্লী যদি বিমাতৃসুলভ আচরণ করে রুগ্ন কারখানা খুলতে না দেয় তাহলে আমরা সেখানে গিয়ে বলবো। আমরা আপনাদের সঙ্গে নিয়ে যেতে রাজি আছি! আমরা জানি আপনারা যেতে পারবেন না। তাহলে

আপনাদের সব ব্যর্থতার দায় নিতে হবে। এটা আমাদের কথা নয়, ১৯৮৭ সালে আপনাদের পার্টির ট্রেড ইউনিয়ান ফ্রন্টের যে দলিল তাতে লেখা আছে।

[4.50 - 5.00 p.m.]

আপনাদের পার্টির দলিল ২২ থেকে ২৩ আগষ্ট এবং ২০ অক্টোবর ১৯৮৭ সালে প্রকাশিত হয়েছিল। তাতে বলা হয়েছিল যে, ইতিমধ্যেই ব্যক্তিগত মালিকানায় লোকেরা কারখানা বন্ধ করে দিয়ে সেই কারখানার জমিতে বহুতল অট্টালিকা তুলে মালিক হবার প্রবণতা দেখা দিয়েছে। এটা একটা বিরাট সমস্যা এবং এই সমস্যার সমাধানে বার্থ এই অবস্থা বন্ধ করতে হবে। ইতিমধ্যেই হাওড়ায় কারখানা তুলে দিয়ে কয়েকটি ফ্ল্যাট হল, মালিক কয়েক কোটি টাকা লাভ করেছে। এটা ১৯৮৭ সালে হাওড়া সম্পর্কে বলেছেন, এরপরে হুগলী সম্পর্কে বলবেন। আপনার লক্ষ্মী নারায়ণ জুট মিলে যে বিরাট ফ্ল্যাট তৈরী করলো আপনার হাওড়া করপোরেশান কি ঘুমুচ্ছিল? এই সে কারখানা বন্ধ করে শ্রমিকদের অনাহারে রেখে এইভাবে ফ্ল্যাট বাড়াচ্ছে তার জন্য আপনারা কী ব্যবস্থা নিচ্ছেন ? আপনাদের লজ্জা করে না? একটা রাজ্যের মন্ত্রী হিসাবে আপনার তো লজ্জা হওয়া উচিত। স্যার, মাননীয় মন্ত্রী তাঁর বাজেট ভাষণে প্যারা ১৫তে বলেছেন যে গত কিছুদিন যাবৎ কাঁচা পাটের একচেটিয়া কারবারী ও ফাটকাবাজরা কাঁচা পাটের সরবরাহ, চটজাত সামগ্রীর উৎপাদন এবং সেগুলির বিক্রয়ের উপরে নিয়ন্ত্রণ বাড়িয়ে চলেছে। প্রায়ই দেখা যাচ্ছে যে তারা এই শিল্প ও তার শ্রমিকদের শোষণ করার পর গা ঢাকা দিচ্ছে। আপনাদের রাজ্য সরকারের ইনটালিজেন্স ব্রাঞ্চ কি করছে? খালি কেন্দ্রীয় সরকারের উপরে তো দোযারোপ করে যাচ্ছেন, আপনারা যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন এই পাটের শ্রমিকদের জন্য কি ব্যবস্থা নিতে পেরেছেন। সবই তো কেন্দ্রে উপরে চাপিয়ে দিচ্ছেন। আসলে রাজ্য সরকার যদি ইচ্ছা করতেন তাহলে অনেক কিছুই করতে পারতেন। এবং এই কথা মন্ত্রীমহাশয় তার প্যারা ১৭তে স্বীকারও করেছেন যে কিছু কিছু ব্যবস্থা নিয়েছেন এবং কিছু ব্যবস্থা নিয়ে থাকেন। তাহলে দেখা যাচ্ছে যে আপনার একজিসটিং আইনের ব্যবস্থা আছে। শাসন মূলক ব্যবস্থা আছে। মাননীয় মন্ত্রী মহাশয় আমাদের সদস্য শ্রী অরুণ গোস্বামী মহাশয়ের একটি লিখিত প্রশ্নের উত্তরে জানিয়েছিলেন যে জুট মিলের কতজন শ্রমিকের প্রভিডেন্ড ফান্ডের টাকা জমা দেন নি। প্রভিডেন্ড ফান্ডে টাকা জমা দেন নি ১৭ জন আর মাত্র দুজনের বিরুদ্ধে শাস্তির ব্যবস্থা নিয়েছিলেন এবং গ্রেপ্তার করেছিলেন। কেন আর সবাইকে গ্রেপ্তার করা হল না, তারা কি কারণে সরে থাকলো, এবং আপনাদের দলের লোক বলেই কি তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হল না? আমি কিছুক্ষণ ধরে আপনাদের নেতা রাজদেও গোয়ালা মহাশয়ের বক্তৃতা শুনলাম কিন্তু আমার প্রশ্ন আপনারা সংগঠিত শ্রমিকদের জন্য করেছেন, অসংগঠিত শ্রমিকদের ক্ষেত্রে কি করেছেন? মাননীয় মন্ত্রীমহাশয় ট্রেড ইউনিয়নের অংশীদার, আমি আপনাকে প্রশ্ন করতে চাই আপনার অসংগঠিত শ্রমিকদের জন্য কি করেছেন? সংগঠিত শ্রমিকদের ক্ষেত্রে আপনাদের সিটু ইউনিয়ন অন্তত গেটে লাল ঝান্ডা নিয়ে দাঁড়িয়ে পড়ে কিছু পয়সা রোজগার করতে পারেন। ১৯৯০ সালে অসংগঠিত শ্রমিকদের ক্ষেত্রে যে মিনিমাম মজুরি ২২ টাকা ধার্য্য করা হয় সেটা ঠিকমত তারা পাচ্ছে কিনা আপনারা দেখুন না। আমি দু একটি উদাহরণ দেবো তার থেকে বুঝতে পারবেন। আমাদের রাজ্য অন্যান্য রাজ্যের থেকে মিনিমাম ওয়েজের ক্ষেত্রে কত পিছিয়ে আছে। আপনারা বলেছেন যে আমাদের রাজ্যে অনেক উন্নতি হয়েছে। আমি আপনাকে বলছি যে পাঞ্জাবের শ্রমিকদের নুন্যতম মজুরির চেয়ে ডবল। আজকে অসংগঠিত শ্রমিক যথা ক্ষেত-মজুরদের নুন্যতম মজুরি দেওয়ার ক্ষেত্রে বঞ্চিত করা হচ্ছে। আপনাদের পক্ষ থেকে এই শ্রমিকদের মজুরি সংক্রান্ত বিষয় দেখার জন্য একজন ইন্সপেক্টার নিয়োগ করা হয়েছে। তার কাজ হচ্ছে ব্লকে ব্লকে গিয়ে খোঁজ-খবর করা যে শ্রমিকরা ঠিকমত মজুরি পাচ্ছে কিনা। কিন্তু ওই ইন্সপেক্টর বিডিও

অফিসে বসে পঞ্চায়েত সমিতির কাজ তদারকি করেন, অন্য কাজ করেন না। এই ইন্সপেক্টার মিনিমাম ওয়েজ প্রভৃতি দেখার কাজ করেন না। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের কথা আমার পূববর্তী বক্তা মাননীয় সুব্রতবাবু INTUC এর প্রেসিডেন্ট বললেন এবং রাজদেও গোয়ালার বক্তৃতা শুনলাম, তিনি মাশুল সমীকরণ নীতির কথা বলেছেন। এই মাশুল সমীকরণ নীতির বিপক্ষে স্বর্গীয় বিধান চন্দ্র রায়ও বলেছিলেন এবং আমাদের দলের সুব্রতবাবুও বলেছেন। আমাদের দলের অনেকেই এই মাশুল সমীকরণ নীতির বিপক্ষে বলেছেন কিন্তু আমি আপনাদের ভাবতে বলি যে আপনারা কোন রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে, কোন রাজনৈতিক স্বার্থের কথা চিন্তা করে এই বাজেট তৈরী করেছেন?

আমরা আজকে কেন্দ্রীয় সরকারে আছি আমরা আজও দাঁড়িয়ে বলতে পারি মাশুল সমীকরণ নীতিকে সমর্থন করবো। কিন্তু তার আগে আপনারা জবাব দিন কেন এই ভি. পি. সিং সরকারের এই নীতির বিরুদ্ধে লড়াই করেননি। কেন ভি. পি. সিং-এর সরকারের আমলে আপনারা পার্লামেন্টে দাঁড়িয়ে বলেননি মাশুল সমীকরণ নীতিকে যদি মেনে নাও তাহলে আমরা তোমাদের সরকারকে সমর্থন করবো না। কেন সেদিন আপনারা একথা বলেননি? কারণ আপনারা রাজনীতি করবেন, রাজনীতির উদ্দেশ্যেই লড়াই করবেন। আপনারা রাজনৈতিক স্বার্থের কথা চিন্তা করেন, আপনারা শ্রমিক স্বার্থের কথা চিন্তা করেন না- সেইজন্য আপনারা সেদিনও কিন্তু ইচ্ছা থাকলেও ঐ কথা বলেননি। আপনারা সরকারে যেদিন ছিলেন সেদিন কিন্তু আপনারা ভি. পি. সিং-এর সরকারের সঙ্গে গাঁটছাঁড়া বেঁধে ছিলেন তখন কিন্তু মানুষের সামনে এই কথাগুলি তুলে ধরেননি। স্যার, আজকে ওরা বন্ধ কলকারখানা খোলার কথা বলছে কিন্তু কোথায় বন্ধ কারখানা খুলেছে? আমার বিধানসভা কেন্দ্র হুগলী জেলাতে গত এপ্রিল মাস থেকে ৪টি কারখানা বন্ধ হয়ে গেছে, শ্যামনগর জুটমিল গত জুন মাসে বন্ধ হয়েছে সেখানে ৫ হাজার ২৯ জন শ্রমিক কাজ করে। স্যার, ষ্ট্যানডার্ড ফার্মাসিউটিক্যাল একটা ঔষধের কারখানা, এই ঔষধের কারখানার সঙ্গে শুধু শ্রমিক স্বার্থ জড়িত নয়, এরা পেনিসিলিন ঔষধ তৈরী করে, ভারতবর্ষের বুকে আই. ডি. পি. এবং ষ্ট্যান্ডার্ড ফার্মাসিউটিক্যাল, সেই ষ্ট্যানডার্ড ফার্মাসিউটিক্যাল বন্ধ হয়ে গেছে। ফলে পেনিসিলিন ঔষধ কিন্তু বাজারে পাওয়া যাচ্ছে না, লাইফ সেভিং ড্রাগ পর্যন্ত পাওয়া যাচ্ছে না। আর সেই কারখানা খোলার কোন ব্যবস্থা করছেন না। কয়েকমাস হল সেই কারখানা বন্ধ, আপনারা কোন কারখানাই খুলতে পারেননি। আরো আছে স্যার পেঞ্চ ষ্টিল লিঃ সাহাগঞ্জের সেটাও গত কয়েক মাসের মধ্যে বন্ধ হয়ে গেছে। কতকগুলি কারখানা গত কয়েক মাসের মধ্যে বন্ধ হয়ে গেছে এর ফলে হুগলি জেলায় মিনিমাম ১২০০ শ্রমিক কয়েক মাসের মধ্যে বেকার হয়েছে। আপনাদের ১৪ বছরের রাজত্বের হিসাব দিলে আমরা অনেক কিছু পাব এবং যিনি মাননীয় মন্ত্রী হিসাবে বড় বড় কথা বলছেন তিনি সেই শ্রমমন্ত্রী হিসাবে দায়িত্ব পালনে ব্যর্থ হয়েছেন। আজকে ক্লোজার লক আউট বন্ধ করতে গোপাল দাস নাগ তিনি একটা আইন করেছিলেন তিনি কেন্দ্রের মন্ত্রী ছিলেন না তিনি এই রাজ্যের শ্রমমন্ত্রী থেকে যে ক্লোজার লক আউট-এর জন্য আইন করেছিলেন সেই আইন যদি প্রয়োগ করতেন তাহলে ক্লোজার লক আউটকে আটকাতে পারতেন। কটা কারখানা বেআইনী ভাবে লক-আউট করার জন্য আপনি ব্যবস্থা নিয়েছেন। আপনার আইন আছে, কারখানা যদি বেআইনি ভাবে লক আউট হয় সেই লক আউট কারখানার শ্রমিকদের সমস্ত মাইনে দিতে হবে। আইন তো গোপাল দাস নাগ রাজ্যের মন্ত্রী হিসাবে করে গিয়েছিলেন, পেরেছেন আপনারা সেই আইনকে প্রয়োগ করতে? কারখানা গুলি বেআইনি ভাবে লক-আউট হয় কারখানাগুলি নিজেদের ব্যক্তিগত ঝগড়ার জন্য, তাদের গোষ্ঠী ঝগড়ার জন্য, সরকারকে কিছু টাকা ফাঁকি দেওয়ার জন্য ব্যাঙ্কের টাকা ফাঁকি দেওয়ার জন্য আপনাদের সাথে চুক্তি করে বেআইনি ভাবে রাতের অন্ধকারে কারখানাগুলি বন্ধ করে দেয়। আপনারা সেই কারখানা বন্ধ হয়ে গেলে শ্রমিকের স্বার্থে সেখানে দাঁড়ান না। আপনারা শুধু শ্রকিমদের নিয়ে রাজনীতি করেছেন দীর্ঘদিন বিরোধী পক্ষে

থেকে, আপনারা শ্রমিকদের ক্ষেপিয়ে দিয়েছেন, শ্রমিকদের কাজের মানসিকতাকে নষ্ট করে দিয়েছেন, আপনারা শ্রমিকদের নিয়ে লড়াই করতে পারেন না, শ্রমিকদের আন্দোলনের দাবি আদায় করতে পারেন না। এটা কিন্তু আপনাদের দোষ নয়, আপনারা তো ভাবাদর্শে চলেন, কয়েকদিন আগে শিক্ষামন্ত্রী বলেছিলেন আমরা একটা ভাবাদর্শে চলি, এটা ঠিকই বাস্তবটা তাই। আজ পৃথিবীর বুকে আমরা দেখতে পাচ্ছি গোটা ইউরোপ সেই ভাবাদর্শে পরিণত হয়ে গেছে। এটা প্রমাণিত হয়ে গেছে কমিউনিজিম কখনই শ্রমিকের স্বার্থে কাজ করে না, কমিউনিজিম মুখে প্রলেতারিয়েতের কথা বলে, মুখে শ্রেণীহীন সমাজের কথা বলে, মুখে শ্রমিকের স্বার্থের কথা বলে, কিন্তু সবচেয়ে বেশীই তারা শ্রমিক শোষণ করে। এটা ভারতবর্ষে নয়, ভারতবর্ষের বাইরে যে আদর্শ আপনারা বিশ্বাস করেন, সেই আদর্শে আজকে দেখা দিচ্ছে ইস্ট ইউরোপে, রাশিয়ায় দেখা দিচ্ছে, আপনারা তো সেই আদর্শে বিশ্বাস করেন, সেই ভাবাদর্শে বিশ্বাস করেন। সেইজন্য আজকে পশ্চিমবাংলায় তো শ্রমিক শোষণ চালিয়ে যাচ্ছেন শ্রমিকদের কিছু করতে পারেননি। স্যার, আমি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের ব্যাপারে একটিকথা বলবো। বেকার যুবকদের নিয়ে আপনারা কি করছেন, সেসরু প্রকল্পের কথা আপনারা বলেছেন কিন্তু সেসরু প্রকল্পে আপনারা টাকা দেননি সেখানে একটা টাস্ক ফোর্স আছে, স্ক্রিনিং কমিটি আছে, স্ক্রিনিং কমিটি করে সেই বেকার যুবকদের প্ল্যান স্যাংশান করেছেন, সেটা করে আপনাদের একটি কাগজ তাকে দিতে দিচ্ছেন বলছেন ব্যাঙ্কে চলে যাও। ব্যাঙ্কে ঘোরাঘুরি করে পায়ের শুকতলা হারিয়েও সেই ছেলে কোন লোন নিতে পারছেন না। আপনারা বেকার ভাতা নিয়ে খুব গর্ব করে বলেছিলেন, প্রথম এসে ৩ বছর বেকার ভাতা দিয়েছিলেন, এখন ২ বছর করে দিয়েছেন, ২ বছর বেকার ভাতা পাওয়ার পরে সেই যুবক কি করবে এই কথা তো আপনারা বলেননি। সেদিনও বলেননি ৩ বছর বেকার ভাতা পাওয়ার পরে সেই যুবক কি করবে! সমস্ত জায়গায় মাইনে বেড়েছে, সমস্ত জায়গায় জিনিস পত্রের দাম বেড়েছে আর আমাদের রাজ্য সরকার প্রথমে ১৮০০ টাকা দিয়ে কৃতিত্বের দাবী করলেন। এখন সেটা বাড়ানো তো দূরের কথা সেটা কমিয়ে ১২০০ টাকা দিয়ে কৃতিত্বের দাবী করছেন। আজকে লজ্জা করেনা আপনাদের সেইজন্য মাননীয় শ্রমমন্ত্রী যে বাজেট পেশ করেছেন তার সেই বাজেটের বিরোধীতা করে আমাদের কাট মোশনকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

[5.00 - 5.10 p.m.]

**শ্রী শান্তি রঞ্জন গাঙ্গুলী** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শ্রমমন্ত্রীর ব্যয়-বরাদ্দ সম্পর্কে বলতে গিয়ে আমাদের প্রথমেই বলতে হয় কেন্দ্রীয় সরকারের অপরিণত বুদ্ধির ছাপ রেখে গেছেন। বর্তমান সংখ্যালঘু টলটলায়মান সরকারও অর্থক্ষেত্রে অবিন্যস্ত মনের পরিচয় দিচ্ছেন। এদের দীর্ঘসূত্রতা আছে, বিশদফা সূত্র আছে, কিন্তু আসলে কংগ্রেস দলের অর্থনীতির কোন সামঞ্জস্যপূর্ণ মূলসূত্রই নেই। অর্থনীতির ক্ষেত্রে এদের কোন সুস্থির পরিপক্ক মূলনীতি না থাকার ফলে আজ ভারতের ভাগ্যে আর্থিক বিপর্যয় নেমে এসেছে এবং বাজেটের অর্থবরাদ্দের ক্ষেত্রে আমরা সার্বভৌমত্ব হারিয়ে আন্তজার্তিক অর্থভাণ্ডারের দাসবৃত্তি করছি। মূল্যসূচক পূর্বে ১৯৩৯ সালের তুলনায় লিখিত হত, মাননীয় অধ্যক্ষ মহাশয় এটা আপনি জানেন। আমরা এ ব্যাপারে সহস্রবার বলেছিলাম, তখন ওরা এ ব্যাপারে কর্ণপাত করেনি। তাই দৃষ্টিতিক্ততা এড়াতে আমরা ১৯৬০ সালকে ভিত্তিবর্ষ ধরে নিয়েছি। কেন্দ্রীয় সরকারের অর্থনীতির ফলে মূল্যসূচক আজকে দশগুণ বেড়ে গেছে, তার মূল্যবৃদ্ধি পাচ্ছে। আমাদের জাতীয় স্তরের আয়ের শতকরা ৩৪ ভাগ আসে দেশী বিদেশী ঋণ থেকে। তার সুদ দিতে যায় ভারতের মোট আয়ের শতকরা ২১ ভাগ। ১৯৮০ দশকে আমাদের বিদেশী ঋণের পরিমাণ ছিল ১৮ লক্ষ ৪০০ কোটি টাকা। বর্তমানে তা দাঁড়িয়েছে এক লক্ষ কোটি টাকার উপর। ১৯৮৫-৮৬ সালে ভারতের সামগ্রিক বাজেট ঘাটতি ছিল ২১ লক্ষ ৮৫৭ কোটি টাকা। গত বৎসরে তার পরিমাণ

ছিল ৪৩ লক্ষ ৩৩১ কোটি টাকা। এটা আপনারা রেকর্ড থেকে দেখুন, আপনাদের সরকার কি করেছিল। মাননীয় অধ্যক্ষ মহাশয় ওরা শ্রমিক ছাঁটাইয়ের রেকর্ড করেছে ন্যাশনাল জুট ম্যানুফ্যাকচারার্স কর্পোরেশান-এ প্রায় ৩০ হাজার শ্রমিক কাজ করেন, তারপর জেশপে কাজ করেন সাড়ে তিন হাজার কর্মী। এগুলিতে তারা শ্রমিক ছাঁটাইয়ের সিদ্ধান্ত গ্রহণ করে বসে আছেন। ভারত ভারী উদ্যোগ নিগম, বার্ণ ব্রেথওয়েট, দুর্গাপুর মাইনিং এন্ড এলায়েড কর্পোরেশন প্রভৃতি ৪০টি কারখানায় শ্রমিক ছাঁটাই করবে বলে তাঁরা সিদ্ধান্ত নিয়েছেন। বামফ্রন্ট সরকারের আর্থিক সঙ্গতি অতি সামান্য। ১৯৮০ সাল থেকে ১৯৯০ সাল পর্য্যন্ত কেরলকে কেন্দ্রীয় সরকার দিয়েছেন মাথাপিছু ৪৪৮.৯ টাকা এবং পশ্চিমবঙ্গ সেখানে পেয়েছিল ২২৩.৬ টাকা ভারতের ১৪টি প্রধান রাজ্যের মধ্যে পশ্চিমবঙ্গের বরাদ্দ ছিল সর্বনিম্ন। শ্রমিক নীতির ফলে পশ্চিমবঙ্গের শিল্প থেকে আয় ১৯৮৮-৮৯ সালে ২৬৮১ কোটি টাকা থেকে বেড়ে ১৯৯০ সালে ২৭৭৮ কোটি টাকা। আর বামফ্রন্ট সরকার কেশোরাম, গেস্টকিন ইউলিয়ামস্, মেঘনা জুট, হিন্দুস্থান ন্যাশনাল গ্লাস, কেশোরাম রেয়ন প্রভৃতি বন্ধ কারখানা খুলেছে। ১৯৮০ সালে শ্রমবিরোধ ছিল মোট ১০,৫৮২ জন, আর ১৯৮৯ সালে সেই শ্রমবিরোধ হ্রাস পেয়ে ৩৭৩৯-এ দাঁড়িয়েছে। ১৯৮৩ সালে ক্লোজার-এর পরিসংখ্যাণ ছিল ৫৯টি, আর ১৯৮৯ সালে সেই সংখ্যা ১২টিতে সীমাবদ্ধ ছিল। চটকল শ্রমিকদের সমস্যা - শ্রমিক সংখ্যা ২ লক্ষ ধরলে চটকল চললে ৪০ লক্ষ পাটচাষী প্রাণে বাঁচে। ৬০ এর দশকে ভারতের রপ্তানির শতকরা ১৬ বাগ ছিল পাটজাত দ্রব্য, কিন্তু দুর্ভাগ্যের বিষয় তা ৪ শতাংশে নেমে এসেছে। এর কারণ ওরা সিনথেটিক প্রোডাকসানের উপর জোর দিয়েছিল পাটকে অবহেলা করে। যে পাট রপ্তানি করে কোটি কোটি টাকা আমদানি করতে পারত তাকে সর্বনাশ করে দিয়ে সিনথেটিক আমদানি করে বিদেশী মুদ্রার আমদানি কমিয়ে দিয়েছে, তার ফলে উৎপাদন দাঁড়িয়েছে চটকলে ৪ শতাংশে। ১৯৮৯ সালে চটকল বন্ধ ছিল ২৬টি, ঐ বছরে বামফ্রন্ট সরকারের ঐকান্তিক চেষ্টায় লক আউট প্রত্যাহৃত হয়েছিল মেঘনা, অম্বিকা, নস্করপাড়া, টিটাগড়, প্রেমচাঁদ, কাকিনাড়া, অকল্যান্ড প্রভৃতি চটকলে। এরমধ্যে প্রেমচাঁদ বন্ধছিল ১৯৭৭ সাল থেকে, অম্বিকা বন্ধ ছিল ১৯৮৬ সাল থেকে, বামফ্রন্ট এদের দরজা খুলেছে তথাপি নফরচাঁদ, নদীয়া, শ্রী হনুমান, কনোড়িয়া, বজবজ, গৌরীপুর প্রভৃতি ৮টি বড় চটকলের দরজা আমরা ১৯৮৯ সালে খুলতে পারিনি। বামফ্রন্ট সরকার ১৩টি চটকলকে আধুনিক করণের জন্য আর্থিক সহায়তা দিয়েছিল। বামফ্রন্ট সরকারের আমলে শ্রমিকদের আয় ১৯৮৮ সালের মোট ১১৪ টাকা থেকে বেড়ে ১৯৯০ সালের প্রথমে ১৩৯২ টাকায় দাঁড়িয়েছে। শ্রমিকদের মজুরী না দেওয়ার দায়ে বামফ্রন্ট সরকার যে মোকদ্দমাগুলি দায়ের করেছিল তারমধ্যে ১১৫৬ টি ক্ষেত্রে অভিযুক্ত ব্যক্তিগন দোষী সাব্যস্ত হয়েছিল,তাদের জরিমানা করা হয় ১ লক্ষ ৭০ হাজার ৫০০ টাকা। পশ্চিমবঙ্গে বর্তমানে নথীভুক্ত বেকারের সংখ্যা ৩ কোটি ৫০ লক্ষ। কর্মবিনিয়োগ কেন্দ্র ৪০ টা ছিল, মাননীয় শ্রমমন্ত্রীর মাধ্যমে বামফ্রন্ট সরকার সেই ৪০ কে ৭০-রে পরিণত করেছেন যাতে কর্ম বিনিয়োগ কেন্দ্রের মাধ্যমে কর্ম সংস্থানের ব্যবস্থা করা যায়। শ্রমিকদের স্বাস্থ্য ১৯৮৯ সালে ২৯০ জন প্রতিবন্ধিকে কৃত্রিম অঙ্গ দেওয়া হয়েছে, ১ জনের ওপেন হার্ট সার্জারি করা হয়েছে, ৮ জনের হৃৎপিণ্ড শল্য চিকিৎসায় মেরামত করা হয়েছে, ২ জনের কিডনি বদল করা হয়েছে, ২ জনের চোখের রেটিনা লাগান হয়েছে। মানিকতলা ই এস আই হাসপাতালে সর্বদা প্রচুর রক্ত মজুত থাকে। ই এস আই পরিচালিত ১২টি হাসপাতালে বর্তমানে ২৮৩০টি শয্যা আছে এবং অন্যান্য হাসপাতালে শ্রমিকদের জন্য ৫৭৪ টি শয্যা সংরক্ষিত আছে। চিত্তরঞ্জন ক্যান্সার হাসপাতালে ২টি শয্যা আছে। ১৯৮৯ সালে মৃত শ্রমিকদের সৎকারের জন্য ব্যয় হয়েছিল ৯ লক্ষ ৮৩ হাজার টাকা, মেটারনিটি বেনিফিট দেওয়া হয়েছিল ৫ লক্ষ ৩৯ হাজার টাকা। বীমাকৃত শ্রমিকদের অসুস্থতা ও অর্থ সাহায্য খাতে ১৯৮৯ সালে ব্যয় হয়েছিল ১ কোটি ৮ লক্ষ টাকা, মাথাপিছু ১১৭ টাকা ৪২ পয়সা। শিল্প মালিকদের কাছে ই. এস

আই-এর পাওনা বাবদ ছিল ৩৫ কোটি টাকার উপর। ই এস আই শ্রমিকদের যে টাকা মালিকদের দিতে হয়, সরকার থেকে সেই ৩৫ কোটি টাকা না দেওয়ার জন্য মোকদ্দমা করেছে, সেই মোকদ্দমায় ওরা হেরে গিয়ে এখনও টাকা জমা দিচ্ছে না। কেন্দ্রীয় সরকারের বিমাতৃসুলভ মনোভাব বামফ্রন্ট সরকারের প্রতি বাড়ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জানাচ্ছি রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কের শাখা তামিলনাড়ুতে ৪২৮২, মধ্যপ্রদেশে ৪৩১৮, আর পশ্চিমবঙ্গে ৪০৯৭। ভারত সরকার নিয়ন্ত্রিত ব্যাঙ্কগুলি ১৯৯০ সালের জুন অবধি দিল্লীতে ঋণ দিয়েছিল ১০০৯ কোটি টাকা, মহারাষ্ট্রে ঋণ দিয়েছিল ২৫৭৬ কোটি টাকা, আর পশ্চিমবঙ্গে মাত্র ৮৯.৬ কোটি টাকা। পশ্চিমবঙ্গের শিল্পগুলোতে কয়লার পরিমাণ কমিয়ে দেওয়া হয়েছে যার ফলে ইঞ্জিনিয়ারিং শিল্প মার খাচ্ছে, ইঞ্জিনিয়ারিং শিল্প বাধাপ্রাপ্ত হচ্ছে।

[5.10 - 5.20 p.m.]

১৯৮০-১৯৮১ সালে পরিমাণ ছিল ৫৬ লক্ষ ৭৬৫ টন। ১৯৮৯-৯০ সালে তার পরিমান কমে ৪৮ লক্ষ ৩৫৬ টনে দাঁড়িয়েছে। পিগ আয়রন কমিয়ে দেওয়া হয়েছে। তার ফলে বার্ন ষ্টাণ্ডার্ড, জেসপস, টেক্সম্যাকো রেল ওয়াগন তৈরীর কোন বরাদ্দ নেই। আমি গোড়াতেই বলেছি যে, ইঞ্জিনিয়ারিং কারখানায় কয়লার পরিমান কমিয়ে দেওয়া হয়েছে এবং এই সাপ্লাই কমিয়ে দেবার ফলে ইঞ্জিনিয়ারিং কারখানায় লোকসান হচ্ছে বার্ন ষ্ট্যাণ্ডার্ডস, ব্রেথোয়েট, জেসপস, টেক্সম্যাকো, মেটাল বক্স, এম. এম. সি. উষা ফ্যান ইত্যাদিতে লোকসান হচ্ছে এবং এই লোকসান কমাবার জন্য অবিলম্বে কেন্দ্রের কাছ থেকে আমাদের দাবী আদায় করে কয়লার ব্যবস্থা করতে হবে, পিগ আয়রণ আদায় করার ব্যবস্থা করতে হবে। এই সমস্ত কারখানাগুলির নাম বি. আই. এফ. এর খাতায় উঠে গেছে এই কারখানাগুলিতে শুধু পশ্চিমবাংলার শ্রমিক কাজকরে না, ভিন রাজ্যের শ্রমিক কর্মচারীরাও কাজ করে। অন্যন্য রাজ্যের শ্রমিকরাও এর সঙ্গে জড়িত আছে। যেমন চটকলে ৬৮.৭৪ পারসেন্ট, ইঞ্জিনিয়ারিং শিল্পে ৩৭ পারসেন্ট, লৌহ শিল্পে ৫৩ পারসেন্ট ইত্যাদি সব মিলিয়ে ৫১.৭৩ পারসেন্ট পশ্চিমবঙ্গের বাইরে বিহার, উড়িষ্যা, মধ্যপ্রদেশ থেকে এসেছে। গোটা ভারতবর্ষের শ্রমিকরা পশ্চিমবাংলার কারখানাগুলিতে আসে এবং তারা এখানে এসে কাজ করে। মৃত্যুর সর্বভারতীয় হার হাজাবে ৯১ জন, আর পশ্চিমবঙ্গে ৭৭ জন। সর্বভারতীয় প্রতি হাজার ৩০.৫ জন, আর পশ্চিমবঙ্গে ২৬ জন। সর্বভারতীয় শিশু মৃত্যুর হার হচ্ছে প্রতি হাজারে ৯১ জন, আর পশ্চিমবঙ্গে ৭৭ জন। ১০ হাজার বেকারের স্বনিযুক্তি প্রকল্পের জন্য মাননীয় শ্রমমন্ত্রী ১ কোটি ২০ লক্ষ টাকা বরাদ্দ করেছেন। এর জন্য আমি মাননীয় শ্রমমন্ত্রীকে ধন্যবাদ জানাই। বকখালিতে শ্রমিকদের জন্য হেলথ্ সেন্টার করেছেন। ওয়েষ্ট বেঙ্গল ইলেকট্রনিক্স ইঞ্জিনিয়ারিং ডেভেলাপমেন্ট হচ্ছে আমাদের মূল শিল্প প্রচেষ্টা— ঋণ দান। লিলি বিস্কুটসকে ১ কোটি টাকা, ম্যাকিনটস বার্নকে ৬৭ লক্ষ টাকা, ট্রাম কোম্পানীকে ২০ লক্ষ টাকা ন্যাশনাল আয়রন এ্যাণ্ড ষ্টীল করপোরেসনকে ১ কোটি ১১ লক্ষ টাকা ঋণ দান করা হয়েছে। বিভিন্ন শিল্পে গ্যারান্টি দেওয়া হয়েছে ২ হাজার ৭২৫ কোটি টাকা। আমি এই সমস্ত তথ্য ও পরিসংখ্যান সহ বক্তব্য রেখে মাননীয় শ্রমমন্ত্রীর ব্যয় বরাদ্দকে পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় :** মাননীয় স্পীকার স্যার, শ্রমমন্ত্রী যে বাজেট পেশ করেছেন, সেই বাজেটে যেহেতু কোন আশা ব্যঞ্জক কথা নেই এবং যেহেতু বাজেটের মধ্যে কোন জায়গায় শ্রমিক কর্মচারীদের কোন রক্ষা কবচ নেই, সেই জন্য আমি এই বাজেটের বিরোধিতা করছি, আর সাথে সাথে আমাদের দলের পক্ষ থেকে যে কাট মোসান দেওয়া হয়েছে, সেই কাট মোসানগুলিকে সমর্থন করছি। শ্রমমন্ত্রী এই যে বাজেট প্লেস করেছেন, এটা হচ্ছে বামফ্রন্টের ফিফটিস্থ বাজেট। খুব স্বাভাবিক কারণে

শ্রমিক কর্মচারীরা আশা করেছিল এই বাজেটের মধ্য দিয়ে কিছু নতুন করে আশার আলো তাদের সামনে দেখা দেবে। কিন্তু আমরা বাজেটের কোন জায়গাতেই সেই আশার আলো দেখতে পাচ্ছি না। বরং হতাশা আছে দেখছি। বাজেটে বাক্ ভঙ্গী ব্যঞ্জনার মধ্য দিয়ে কোথাও কোথাও দেখাবার চেষ্টা হয়েছে বামফ্রন্ট সরকারের কৃতিত্বের কথা।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বাজেটটা শ্রম বাজেট আমরা জানি কিন্তু শুধু মাত্র দপ্তরের বাজেটটা আলাদা করে বা বিচ্ছিন্নভাবে দেখলে ভুল করা হবে। এই প্রসঙ্গে একটি উদাহরণ দিলেই ব্যাপারটা স্পষ্ট হয়ে যাবে। যদি কেউ হাসপাতালে নাক দেখাতে যান তাহলে তাকে ই. এন. টি. ডিপার্টমেন্টে যেতে হবে অর্থাৎ ইয়ার, নোস এ্যাণ্ড থ্রোট। তার কারণ এগুলি এ্যালায়েড অর্গান। ঠিক তেমনি একটা সরকারের শিল্প, শ্রম ও স্বরাষ্ট্র দপ্তর একে অপরের প্রতি এ্যালায়েড। কেন এ কথা বলছি। যদি শিল্প দপ্তরের কাজকর্ম ঠিকমতন না হয় অর্থাৎ পশ্চিমবঙ্গে যদি শিল্প দপ্তরের অগ্রগতি ঠিক মতন না হয় তাহলে তার থেকে শ্রমবিরোধ, শ্রমিকদের সমস্যা বাড়তে বাধ্য এবং তার থেকে এ রাজ্যে অর্থনৈতিক অসন্তোষ সৃষ্টি হবে এবং অর্থনৈতিক অসন্তোষের ফলে নানান ধরণের গণ্ডগোল সৃষ্টি হবে। সেখানে চুরি, ডাকাতি, খুন জখম ইত্যাদি হতে পারে। স্যার, গতকাল এখানে যে শিল্প বাজেট পেশ করা হয়েছে তাতেও কোন আশার আলো নেই। সেদিন আমাদের বিরোধীদলের নেতা এখানে বলছিলেন ১৫ বছরে এ রাজ্যে ১৯ হাজার মানুষ খুন হয়েছেন। এটা কোন বিচ্ছিন্ন ঘটনা নয়। ১৯৭৭ সালে এ রাজ্যে শ্রমজীবী মানুষরা আশা করেছিলেন যে তাদের দলের সরকার পশ্চিমবঙ্গে এসেছে স্বাভাবিক কারণেই তাই এই সরকার শ্রমিক কর্মচারীদের স্বার্থ রক্ষা করবেন। সেই স্বার্থ রক্ষা করবেন মনে করেই এবারেও তারা সরকারকে ভোট দিয়েছেন সেটা অস্বীকার করছি না কিন্তু সরকার যে সমর্থন শ্রমিকদের কাছ থেকে পেয়েছেন তার সম্মান তারা জানাতে পারেন নি যার ফলে একের পর এক ব্যর্থতার বোঝা বাড়ছে। আজকে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের যে শ্রম দপ্তরের বাজেট সেই বাজেটে আমাদের এইসব কথাই স্মরণ করিয়ে দিচ্ছে। স্যার, শ্রমিকদের হাতে হাতিয়ার কি ? শ্রমিকদের হাতে হাতিয়ার হচ্ছে ধর্মঘট। আর মালিকদের হাতের তিনটি হাতিয়ারের কথা এতদিন আমরা জানতাম— লক আউট, ক্লোজার, রিট্রেনচমেন্ট। এখন আমরা দেখছি একটা নতুন হাতিয়ার মালিকদের হাতে এসেছে, সেটা হচ্ছে, সাসপেনসান অব ওয়ার্ক। স্যার, আমি ট্রেড ইউনিয়ান আন্দোলনের সঙ্গে যুক্ত, আমারই একটি কারখানায় আমি দেখলাম ১৫ তারিখে নোটিশ দিয়ে দিলেন সাসপেনসান অব ওয়ার্কের। ওয়ার্কাররা আসছেন, কারখানা খোলা আছে কিন্তু কাজ হচ্ছে না। ফ্লুরিস কারখানা যারা আইসক্রিম তৈরি করে— খিদিরপুরে কারখানা. আমি তার সঙ্গে যুক্ত আছি, সেখানে এই অবস্থা, এর সাথে সাথে বলি, কিছুদিন আগে কোয়ালিটির কারখানায় ধর্মঘট হয়েছে আমি সেখানেও যুক্ত আছি, সেখানে দেখলাম— কিছুক্ষণ আগেই স্বরাষ্ট্র, শ্রম, শিল্প দপ্তর যে এ্যালায়েড সে কথা বলছিলাম, সেখানে ঐ কোয়ালিটির কারখানায় দেখলাম ধর্মঘট হল, শ্রমিকরা গেটের মুখে দাঁড়িয়ে দীর্ঘদিন ধরে তাদের দাবী দাওয়ার কথা বলছিলেন কিন্তু পুলিশ সেখানে কোন প্রোভোকেশান ছাড়াই মালিকদের পক্ষে ডাইরি নিলেন। একজন শ্রমিকও সেখানে অন্যায় করেন নি, ভাঙচুর করেন নি অথচ তারা কারখানা বন্ধ করে দিলেন। অবশ্য তিন মাস পরে শ্রম দপ্তরের মধ্যস্থতায় সেটা খুলতে পারা গেছে। এইভাবে আমরা দেখছি শ্রমিকদের হাতে ঐ একটি হাতিয়ার থাকলেও মালিকদের হাতে হাতিয়ার বেড়েই যাচ্ছে। আমরা মনে করেছিলাম পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার এমন কোন উদ্যোগ নেবেন, এমন কোন ঘটনা ঘটাবেন, এমন কোন আইন করবেন যা কিনা শ্রমজীবী মানুষদের হাতকে শক্ত করবে কিন্তু দেখলাম তার উল্টোটাই হল। আজকে প্রশ্নের উত্তর দেবার সময় দেখলাম শ্রমমন্ত্রী মহাশয় তার অসহায়তার কথা বলছিলেন। এই প্রসঙ্গে বলতে চাই, ভারতবর্ষে যে আইন আছে

ইনডাষ্ট্রিয়াল ডিসপিউট এ্যাক্ট রাজীব গান্ধী তাব পরিবর্তন করতে চেয়েছিলেন। উনি চেয়েছিলেন ইনডাষ্ট্রিয়াল রিলেসান্স এ্যাক্ট তৈরি করতে। ইনডাষ্ট্রিয়াল ডিসপিউট এ্যাক্ট পরিবর্তন করে যুগের সঙ্গে তাল রেখে, শ্রমিক মালিক সর্ম্পকের সঙ্গে তাল রেখে যে নতুন আইন উনি করতে চেষ্টা করলেন সেই আইনের ব্যাপারে আপনারা কোন কনসট্রাকটিভ সাজেসান দেন নি বরং তার বিরোধিতা করলেন। আপনারা বিরোধিতা করেছেন চেক আপ সিসটেমের। কি অসুবিধা ছিল আপনাদের যদি আপনারা নিজেদের মনে করেন এতই শক্তিশালী তাহলে সেই চেক আপ সিসটেমের বিরোধিতা করার? রাজীব গান্ধী সেই বিল রাজ্যসভায় পাশ করিয়েছিলেন।

[5.20 - 5.30 p.m.]

তারপরে রাজ্যসভা থেকে লোকসভা যখন এসেছে বিরোধিতা করেছেন, আজ পর্য্যন্ত সেই আইন পাশ হয়নি। তার পরে একজিস্টিং রুলস এ্যাণ্ড রেগুলেশান যা আছে তার উপরে দাঁড়িয়ে আমরা দেখছি পশ্চিমবঙ্গে যে পরিমণ্ডল তৈরী হয়েছে ১৪ বছরের রাজত্বে তাতে শ্রমিক শ্রেণী হতাশাগ্রস্ত হয়েছে, শ্রমিক শ্রেণী তাদের হাতে কোন হাতিয়ার পাচ্ছে না। আপনার নিজের বাজেট বলেছে, যেখানে ধর্মঘট জনিত ব্যাপারে ১.৫ পারসেন্ট শ্রমদিবস নষ্ট হয়েছে সেখানে লক আউটে নষ্ট হয়েছে ৯৮.৫ পারসেন্ট অর্থাৎ শ্রমিক শ্রেণী যে ন্যায্য আন্দোলন করছে সেই আন্দোলন করতে তারা আজকে ভয় পাচ্ছে। তার কারণ আজকে বামফ্রন্ট সরকার কোন অবস্থাতেই মালিক শ্রেণীর চাপের কাছে, মালিক শ্রেণীর বিরুদ্ধে গিয়ে কোন কাজ করছে না। আজকে ক্ষমতায় থাকার জন্য ১৪ বছর ধরে এই ইতিহাস এবং এটা সত্যে পরিণত হয়েছে। আজকে মালিক শ্রেণী ক্রমশ ক্ষমতাবান হচ্ছে। ১৯৭২ সালে, ৭৪ সালে কি পরিস্থিতি ছিল, আজ আজকে কি অবস্থায় এসেছে সেটা আমরা দেখেছি। আপনি যে পরিসংখ্যান দিয়েছেন সেটা কোথায় দাঁড়িয়েছে? আপনি কেন্দ্রীয় সরকারের কথা বলেছেন। আপনি দীর্ঘকাল ট্রেড ইউনিয়ন করেছেন। অথচ আপনি বলছেন যে পশ্চিমবঙ্গে ধর্মঘট জনিত ১.৫ পারসেন্ট শ্রমদিবস নষ্ট হয়েছে, আর লক আউটের ফলে ৯৮ পারসেন্ট শ্রমদিবস নষ্ট হয়েছে। এটা কি পশ্চিমবঙ্গের ক্ষেত্রের ভাল চিত্র? আমরা দেখেছি যে চীন থেকে প্রশ্ন করেছে যে কি করে এই রাজ্যে বামফ্রন্ট সরকার এতদিন আছে? বামফ্রন্ট মালিকরা রক্ষা করছে, পুলিশ সাহায্য করছে বলে টিকে আছে। আমাদের মত দেশে আজকে আপনাকে সাহায্য নিতে হচ্ছে মালিক পক্ষের। একদিন আপনারা শ্লোগান দিতেন যে "পুঁজিবাদের কালো হাত ভেঙ্গে দাও, গুঁড়িয়ে দাও।" সেই দলকে আবার রাজীব গান্ধী যখন সরকারে ছিলেন তখন বলতে হয়েছে, আমাদের বিড়লার সঙ্গে কারখানা করতে দাও। আজকে এসব কথা ভুলে গেলে চলবে না। আপনি প্রবীন মন্ত্রী, আপনি জানেন, ১০ বছর আগে যে শ্লোগান আপনারা দিতেন, পুঁজিবাদের কালো হাত ভেঙ্গে দাও, গুঁড়িয়ে, আজকে কিন্তু সেই শ্লোগান দেন না। আপনারা নতুন প্রজন্মের কাছে কি বলবেন? আজকে সারা পৃথিবী যেখানে মুক্ত হাওয়ায় থাকতে চায় সেখানে আপনারা সেই মুক্ত হাওয়া থেকে দূরে থাকতে চাইছেন। আপনারা বালির মধ্যে মুখ গুঁজে ঝড়কে এড়িয়ে যেতে চাইছেন। আপনারা প্রকৃতপক্ষে কি চান সেটা আপনারা নিজেরাই জানেন না। আপনারা কখনও বলছেন, পুঁজিবাদের কালো হাত ভেঙ্গে দাও, গুঁড়িয়ে দাও, আবার কখনও বলছেন পুঁজিবাদ ধ্বংস হোক, আবার এখানে সমালোচনা করছেন যে মাল্টিন্যাশন্যালিষ্টদের ভারতবর্ষে আমদানী করা হচ্ছে। ম্যাল্টিন্যাশান্যালিষ্ট কি চীনে আমদানী হয়নি, কোকাকোলা কি চীনে যায়নি? আজকে সোভিয়েট যেখানে সমস্ত দরজা খুলে দিয়েছে, পৃথিবী সমস্ত ইন্ডাষ্ট্রিয়ালিষ্টদের ব্যবসা করার সুযোগ করে দিয়েছে, মুক্ত বাণিজ্য করে দিয়েছে, আপনারা সেখানে না পারছেন পিছোতে, না পারছেন এগিয়ে যেতে। আপনারা কি চান তা আপনারা নিজেরাই জানেন না। এই প্রসঙ্গে আর একটা কথা বলবো। মাননীয় শ্রমমন্ত্রী মহাশয়, আপনারা দীর্ঘদিন ধরে ভাল শিক্ষা দিয়েছেন ট্রেড ইউনিয়ণের

ক্ষেত্রে। দীর্ঘ ৩০/৪০ বছর ধরে আপনারা দাবীর কথা বলতে শিখিয়েছেন। ট্রেড ইউনিয়ন আন্দোলনের ক্ষেত্রে অনেক কথা বলেছেন। কিন্তু মূল জায়গায় যে সমস্যা, একজন স্বাধীন দেশের নাগরিক হিসাবে শুধু মাত্র দাবীর কথা বললেই চলবে না। আজকে মুখ্যমন্ত্রীকেও বলতে হচ্ছে যে হাসপাতালে ধর্মঘট করা চলবে না, আন্দোলন করা চলবে না। আজকে সত্যিকারের আন্দোলনের দাবীর সঙ্গে দায়িত্বের কথাও উপলব্ধি করতে হয় একজন নাগরিক হিসাবে। একটা স্বাধীন দেশের নাগরিক হিসাবে আপনারা কোনদিন ভারতবর্ষ বা পশ্চিমবঙ্গে আপনারা কোনদিন শ্রমিকদের দায়িত্বের কথা উল্লেখ করেন নি। আজকে রামকৃষ্ণ মিশন হাসপাতালে কী হচ্ছে, ওখানে শচীন বাবু ইনভল্ভ আছেন। দায়িত্বজ্ঞানহীন ট্রেড ইউনিয়ন করার জন্য আজকে রামকৃষ্ণ হাসপাতালের মত হাসপাতাল দীর্ঘদিন বন্ধ হয়ে আছে, সরকারকোন বিশেষ উদ্যোগ নিতে পারছেন না, এটাই হচ্ছে সরকারের দায়িত্ব জ্ঞানহীনতার পরিচয়। তারপরে দেখুন ক্যালকাটা কেমিক্যাল দীর্ঘ দিন বন্ধ হয়ে রয়েছে, সি. পি. এম. দু গোষ্ঠীর বিরোধের জন্য দুই দলের অন্তর্দ্বন্দের ফলে আমরা দেখতে পাচ্ছি ক্যালকাটা কেমিক্যাল বন্ধ হয়ে রয়েছে এবং সঙ্গে সঙ্গে বলি এখানে অন্তর্দ্বন্দের ফলে হলদিয়ার মাননীয় সদস্য আছেন, হলদিয়াতে আজকে একটা কারখানা, যে কারখানা সার উৎপাদন করে, সিটুর মজদুরদের অন্যায় আন্দোলনের ফলে যে কারখানা মলয় সার তৈরী করে, যে সার পশ্চিমবাংলার চাষীদের খুব প্রিয়, সেই সার কারখানাটা ২২/২৩ দিন হলো বন্ধ হয়ে রয়েছে, সেটা হচ্ছে হিন্দুস্থান লিভারের কারখানা। আজকে ভ্রান্ত নীতির ফলে এই সব জিনিস ঘটছে। সাথে সাথে শ্রমমন্ত্রী এখানে বসে আছেন, তাঁকে বলি, পশ্চিমবাংলার শিল্প বিরোধ মেটানোর জন্য যে ডিপার্টমেন্ট আছে, নিউ সেকরেটারিয়েটে সেই দপ্তর, লেবার ডিসপিউট মেটানোর জন্য এই দপ্তর। আমরা কোন একটা শ্রম বিরোধ মেটানোর জন্য গেলাম, দপ্তরের চার পাঁচটি চিঠি পেলাম, দপ্তরে গেলাম, কিন্তু মালিকরা আসে নি। আজকে পশ্চিমবাংলার বিভিন্ন মালিকরা বুঝে গেছে, এই সরকার থাকলে আমরা আছি, এদের অনুকূলে আমরা বাঁচবো, তার ফলে শ্রম বিরোধ সম্পর্কে এমন কোন চাপ সরকারের পক্ষ থেকে নেই, এখানে মন্ত্রীর কোন উদ্যোগ নেই। যার ফলে লেবার ডিসপিউট যে সব রয়েছে, সেই লেবার ডিসপিউট মেটানোর ক্ষেত্রে যে উদ্যোগ নেওয়া দরকার, সেটা কমে যাচ্ছে। আমরা দেখতে পাচ্ছি ১৯৮১ সালে মোট ৫৩.২৫ শতাংশ লেবার ডিসপিউট মেটানো হয়েছিল, ১৯৮৬ সালে ৫১.৭৯ হয়েছিল, ১৯৯০ সালে ৪২.৯৭ হয়েছে। অর্থাৎ আসতে আসতে এই বিরোধ মিমাংসা করার ক্ষেত্রে ব্যর্থ হয়েছেন। প্রশ্নোত্তরের সময়ে শুনলাম সব ট্রাইব্যুন্যালে চলে যাচ্ছে ৬/৭ বছর ট্রাইব্যুন্যালে পড়ে রয়েছে। অথচ শ্রম মন্ত্রী এমন কোন বিধি নিষেধ আরোপ করতে পারলেন না, চাপ সৃষ্টি করতে পারলেন না, যাতে লেবার ডিসপিউট মিটতে পারে। এখানে জয় ইঞ্জিনিয়ারিং ইনডাষ্ট্রি সম্পর্কে মুখ্যমন্ত্রী জ্যোতি বসুর ঘরে মিটিং হলো। সেই মিটিং-এ জ্যোতিবাবু তাঁর অক্ষমতার কথা বলেছিলেন। তারা হাইকোর্ট থেকে রায় নিয়ে তাদের অধিকারকে ছিনিয়ে নিয়েছে। এই জয় ইঞ্জিনিয়ারিং কারখানায় যখন গোপাল দাস নাগ শ্রমমন্ত্রী ছিলেন তখন লক আউট হয়েছিল। সেই লক আউট ভাঙতে গোপাল দাস নাগ ইঞ্জিনিয়ারিং কারখানার কর্তৃপক্ষের সঙ্গে কথা বলেছিলেন, বারবার চেষ্টা করে তাদের উপর চাপ সৃষ্টি করেছেন। তারপর এ কারখানার লক আউট বেআইনী বলে ঘোষণা করেছেন। কিন্তু আজকে মুখ্যমন্ত্রী অক্ষমতা প্রকাশ করেছেন। জ্যোতি বাবু মালিকের কাছে আত্মসমর্পন করেছেন।

[5.30 - 5.40 p.m.]

স্যার, সরকারের আর একটা অক্ষমতার কথা আমি বলি। স্যার, আপনি জানেন একটা কারখানা চালু রাখার ক্ষেত্রে বিদ্যুতের একটা বিরাট ভূমিকা আছে। বিদ্যুৎ সরবরাহের ক্ষেত্রে রাজ্য সরকারের

ব্যর্থতার জন্য আজকে আমাদের রাজ্যের কারখানা গুলো দুর্বল হয়ে পড়ছে। অথচ মাননীয় শ্রমমন্ত্রী তাঁর বাজেট বিবৃতির মধ্যে এই সব সমস্যা গুলিকে পাশ কাটিয়ে গিয়ে একটা ধুমি অবস্থার সৃষ্টি করেছেন এবং মানুষকে ভুল বোঝাবার চেষ্টা করেছেন। কিন্তু আমরা জানি এক মেগাওয়াট বিদ্যুতের সর্ট ফল হলে কোন কারখানায়, ৭ কোটি টাকার প্রোডাকশান লস্ হয়। আমি প্রথমেই বলেছি, আমরা যাঁরা জাতীয়বাদী ট্রেড ইউনিয়ন করি আমরা মানুষকে দাবীর সঙ্গে সঙ্গে দায়িত্বের কথা বলি। কিন্তু আপনারা তা বলেন না, তা শেখান না এবং না শেখানোর ফলে কোথাও কোথাও শ্রমিকরা আপনাদের নিয়ন্ত্রনের বাইরে চলে যাচ্ছে। ফলে ট্রেড ইউনিয়ন আন্দোলনের ক্ষেত্রে একটা কঠিন অবস্থার সৃষ্টি হচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনার বই-এর মধ্যে আপনি যে পরিসংখ্যান দিয়েছেন তার থেকে একটা চিত্র পরিষ্কার হয়ে বেরিয়ে এসেছে যে, আমাদের রাজ্যে ছোট বড় মাঝারি কারখানা মিলিয়ে মোট শ্রমিকের সংখ্যা ছিল ১৯৮৬ সালে ৯ লক্ষ ২৭ হাজার ৩৬০ জন। ১৯৯০ সালে তা বেড়ে হয়েছে ৯ লক্ষ ৩০ হাজার ৫৪১ জন। অবস্থাটা আপনিই বিচার করুন। ৫ বছরে কত বেড়েছে, ৩১৭৬ জন। অর্থাৎ এক বছরে ৫৩৬.২০ জন করে বেকার মানুষের চাকরী হয়েছে। তাহলে আমাদের প্রতি বছরে কত করে বেকার বাড়ছে? ১৯৯০ সালে রেজিষ্ট্রার্ড বেকারের সংখ্যা বেড়েছে ২ লক্ষ ২৯ হাজার ৭৮০ জন। মাননীয় মন্ত্রী মহাশয় আপনার দেওয়া পরিসংখ্যানই বলছে যে, যেখানে আপনি বছরে ৬৩৫ জনকে চাকরি দিচ্ছেন সেখানে বছরে বেকার বাড়ছে ২ লক্ষ ২৯ হাজার ৭৮০ জন। এরপরেও আপনি আমাদের এই বাজেটকে সমর্থন করতে বলবেন? স্যার, আজকে এই বাজেটে বিবৃতির ওপর মন্ত্রী হিসাবে যাঁর নাম লেখা আছে তাঁর নাম হচ্ছে শ্রী শান্তি ঘটক। এই নামটা যদি শান্তি ঘটক না হয়ে অন্য কোন নাম হত তাহলে আজকে এই বাজেটের সমর্থন যাঁরা এখানে চিৎকার করছেন তাঁরাই এখানে ভাঙচুর করতেন। যেহেতু নামটা শান্তি ঘটকের সেহেতু তাঁরা বাধ্য হয়ে একে সমর্থন করছেন। অবশ্য ওঁদের মাথায় এসব কিছু আর ঢুকছে কিনা জানি না! কারণ 'গণশক্তি' বেটে ওঁদের মাথায় ঢুকিয়ে দেওয়া হয়েছে। যার ফলে ওঁদের চিন্তা ভাবনা 'গণশক্তি' কেন্দ্রীক হয়ে গেছে। তার বাইরে ভাববার অবকাশ নেই, চিন্তা ভাবনার ক্ষমতা নেই। তাই আজকে এই রকম অবস্থার মধ্যে, এই রকম পরিস্থিতির মধ্যে ওঁদের শ্রম মন্ত্রীর বাজেটকে সমর্থন করতে হচ্ছে। কিন্তু আমাদের কি তাই করতে হবে? স্যার, আজকেই এস. আই এবং প্রভিডেন্ট ফাণ্ডের শ্রমিকদের কোটি কোটি টাকা বকেয়া পড়ে আছে। শ্রম দপ্তর সে বিষয়ে কিছুই করতে পারছে না। স্যাব, চাইল্ড লেবারদের সম্বন্ধে আমি একটি কথা শ্রম মন্ত্রীকে বলতে চাই— স্যার, এখানে অনেকে আছেন যাঁরা ট্রেড ইউনিয়ন করেন আমি তাঁদেরও একটু ভাবতে বলছি যে, চাইল্ড লেবারদের ক্ষেত্রে পশ্চিমবঙ্গে কি পরিস্থিতি। গভর্ণমেন্ট অব ইন্ডিয়ার চাইল্ড লেবার প্রিভেনশন এ্যাণ্ড রেগুলেশন য়্যাক্ট '৮৬ আজ পর্যন্ত এ রাজ্যে রাজ্য-স্তরে প্রয়োগ অথবা নতুন করে এ বিষয়ে আইন করার ক্ষেত্রে কোন উদ্যোগ নেওয়া হয় নি। কিন্তু এটা আমাদের রাজ্যের একটা বিরাট সমস্যা। স্যার, দক্ষিণভারতে এবং সুরাটের বিভিন্ন জায়গায় বিভিন্ন জায়গায় চাইল্ড লেবার আছে, কিন্তু তাদের স্বার্থের দিকে তাকিয়ে যে সমস্ত রাজ্য সরকারগুলি কতকগুলি নূতন নূতন আইন করেছে অথচ আমাদের রাজ্যে কতকগুলি ট্রেডের সঙ্গে চাইল্ড লেবার যথেষ্ট সংখ্যায় যুক্ত থাকা সত্বেও কোন রকম উদ্যোগ গ্রহণ করা হচ্ছে না। আজকে আমাদের বিড়ি শিল্পে চাইল্ড লেবার রয়েছে, মাঠে চাইল্ড লেবার রয়েছে, তাঁত শিল্পে বা সুতো শিল্পে চাইল্ড লেবার রয়েছে, বাজী শিল্পে চাইল্ড লেবার রয়েছে। অনেক জায়গায় চাইল্ড লেবার রয়েছে। আমি যে কেন্দ্র থেকে এসেছি সেই কেন্দ্রে বাজি প্রচুর তৈরী হয়। সেখানেও দেখেছি অসংখ্য চাইল্ড লেবার আছে। অথচ এই সরকার চাইল্ড লেবার নিয়োগ করা যে আইনযোগ্য অপরাধ তারজন্য কোনরকম ব্যবস্থা গ্রহণ করেনি। অবশ্য চাইল্ড লেবারদের আর্থিক অবস্থার জন্য কোথাও কোথাও তাদের কাজ করতে হয়। চাইল্ড লেবার হতে পারে কিন্তু এরজন্য বিভিন্ন সরকার বিভিন্ন ধরণের আইন করেছেন। উত্তর-

কাশীতে বাজি এবং দেশলাই কারখানা বিখ্যাত। সেখানকার চাইল্ড লেবারদের জন্য সেখানকার সরকার আইন করেছেন। ওখানকার চাইল্ডলেবাররা বিনা- পয়সায় খাদ্য পায়, তারা শিক্ষার সুযোগ পায়। শুধু তাই নয় তাদের পরিবারকে কোন কর্মে নিয়োগ করবার উদ্দেশ্যে উৎসাহ দেবার জন্য সেখানকার সরকার আইন করেছেন। আপনি জানেন, আলিগড়ে তালার কারখানা আছে, জম্মু ও কাশ্মীরে কার্পেট তৈরী হয়, সুরাটে ডায়মন্ড হয়। এইসব বিভিন্ন জায়গায় দেখেছি উদ্যোগ নেওয়া হয়েছে চাইল্ড লেবারদের প্রোটেকশন দেবার জন্য। ঐ চাইল্ড লেবারদের জন্য বিশেষ বিশেষ ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। তাদের স্বাস্থ্য, তাদের শিক্ষা, তাদের ভরন-পোষণের জন্য সরাকার আইন পাশ করে নিয়েছেন। আমাদের রাজ্যে কিছু হয়নি অথচ চাইল্ড লেবাররা কাজ করছেন। প্রভিশন য়্যাক্টে বলা হচ্ছে, সুতী শিল্প তাঁত শিল্প, বাজি শিল্প এবং বিড়ি শিল্প— এই য়্যাক্টে পরিস্কার করে বলা আছে এই ৩টি শিল্পে শিশু শ্রমিক নিয়োগ করা আইনযোগ্য অপরাধ। অথচ রাজ্যসরকার এদের সম্পর্কে কোন ব্যবস্থা অবলম্বন করছেন না। তাহলে কি আমি ভেবে নিতে পারি, বাচ্ছারা যেহেতু সি. পি. এমকে ভোট দিতে পারবে না, যেহেতু তাদের ভোটাধিকার নেই সেহেতু মাননীয় শ্রমমন্ত্রী মহাশয় এই ব্যাপারে কোন উদ্যোগ নেননি। এই প্রসঙ্গে আমি একটি কথা বলি, মাননীয় মন্ত্রী মহাশয় গাড়ীতে চড়েন, কতদিন চড়ছেন তা আমি জানি না, কিন্তু অনেক সি. পি. এমের সদস্যরা আজও বাসে-ট্রামে ওঠেন। বাসে উঠলেই কনডাকটর বলে পিছনদিকে এগিয়ে যাও আর আজকে বামফ্রন্ট সরকারের বাজেটে সেই একই কথা বলছেন পিছন দিকে এগিয়ে যাও। বাস কন্ডাকটরের মতন মাননীয় মন্ত্রী শান্তি ঘটকও বলছেন পিছন দিকে এগিয়ে যাও। তাই আমি এই বাজেটকে সমর্থন করতে পারছি না। এই বাজেটের বিরোধিতা করে এবং কাট মোসনের পক্ষে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তপন হোড়ঃ** মাননীয় স্পীকার স্যার, মাননীয় শ্রমমন্ত্রী মহাশয় শ্রমদপ্তরের যে ব্যায়-বরাদ্দ পেশ করেছেন তাকে আমি সমর্থন করছি এবং বিরোধীপক্ষের যে সমস্ত কাট-মোশন নিয়ে আসা হয়েছে তার বিরোধিতা করছি। স্যার, বিরোধীপক্ষের বন্ধু সুব্রতবাবু অনেক কথা বলছেন। সুব্রতবাবু যেসব কথা বলেছেন তার মধ্যে কিছু কিছু গঠনমূলক কথা আছে এ বিষয়ে সন্দেহ নেই। কারণ সুব্রতবাবু শ্রমিক সংগঠনের সঙ্গে যুক্ত। এই শ্রমিক সংগঠনের সাথে যুক্ত থাকার সুবাদে কিছু কিছু ধ্যান-ধারনা হয়েছে। কিন্তু সুব্রতবাবুর যে সমস্যা সেই সমস্যা আমাদেরও সমস্যা।

[540 - 5.50 p.m.]

সেটা হচ্ছে সুব্রতবাবুর পক্ষে যে সমস্যাটা সেটা হল মাননীয় সুব্রতবাবু কালী দাসের গাছ কাটছেন। অর্থাৎ যে শ্রমিকের পক্ষে কথাগুলি বলছেন শ্রমিক আন্দোলনের পক্ষে কথাগুলি বলছেন তা হল কংগ্রেসের ডালে বসে গাছ কাটা, সেটা করা যায় না। কংগ্রেসের ডালে বসে শ্রমিক দরদী হওয়া যায় না। দুধ ও খাব, আবার তামাকও খাব তা হয় না। এগুলি পরিত্যাগ করা দরকার। এ কথা বলছি কেন? একথা বলার উদ্দেশ্য হচ্ছে যে নয়া শিল্পনীতি আপনারা নিয়ে এসেছেন এর ব্লু প্রিন্ট দিল্লীতে তৈরী হয়েছে। সেই ব্লু প্রিন্ট তৈরী হল শ্রমিক দলনের নাম করে। কি হল, সেখানে আমরা দেখছি। আজকে বামফ্রন্ট সরকারের আমলে দেখছি সাধারণ মানুষের মধ্যে একটা গণতান্ত্রিক আন্দোলনের বাতাবরণ সৃষ্টি হয়েছিল এবং সেই গণতান্ত্রিক আন্দোলনের মধ্য দিয়ে শ্রমিকদের অর্থনৈতিক দাবি-দাওয়া, রাজনৈতিক আন্দোলনগুলি বিকশিত হয়েছে। কিন্তু নয়া শ্রম নীতিতে সেখানে কি করা হয়েছে? আমরা দেখছি অর্গানাইজড সেকটারে শিল্পটাকে দুটো ভাগে ভাগ করে দেওয়া হয়েছে। একটা হচ্ছে অর্গানাইজড আর একটা আনঅর্গানাইজড সেকটার, এর সম্বন্ধে দুটো কথা বলি। যখন নয়া শিল্প নীতি এখানে ঘোষিত হয়েছে আই. এম. এফ যে সমস্ত আইন করে আই. এম. এফে সমস্ত লোন নেওয়া হয়েছে তার ভিত্তিতে আমরা দেখতে পাচ্ছি বিভিন্ন প্রাইভেট সেকটার, বড় বড় সেক্টার,

ব্যর্থতার জন্য আজকে আমাদের রাজ্যের কারখানা গুলো দুর্বল হয়ে পড়ছে। অথচ মাননীয় শ্রমমন্ত্রী তাঁর বাজেট বিবৃতির মধ্যে এই সব সমস্যা গুলিকে পাশ কাটিয়ে গিয়ে একটা ধুমি অবস্থার সৃষ্টি করেছেন এবং মানুষকে ভুল বোঝাবার চেষ্টা করেছেন। কিন্তু আমরা জানি এক মেগাওয়াট বিদ্যুতের সর্ট ফল হলে কোন কারখানায়, ৭ কোটি টাকার প্রোডাকশান লস্ হয়। আমি প্রথমেই বলেছি, আমরা যাঁরা জাতীয়বাদী ট্রেড ইউনিয়ন করি আমরা মানুষকে দাবীর সঙ্গে সঙ্গে দায়িত্বের কথা বলি। কিন্তু আপনারা তা বলেন না, তা শেখান না এবং না শেখানোর ফলে কোথাও কোথাও শ্রমিকরা আপনাদের নিয়ন্ত্রনের বাইরে চলে যাচ্ছে। ফলে ট্রেড ইউনিয়ন আন্দোলনের ক্ষেত্রে একটা কঠিন অবস্থার সৃষ্টি হচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনার বই-এর মধ্যে আপনি যে পরিসংখ্যান দিয়েছেন তার থেকে একটা চিত্র পরিষ্কার হয়ে বেরিয়ে এসেছে যে, আমাদের রাজ্যে ছোট বড় মাঝারি কারখানা মিলিয়ে মোট শ্রমিকের সংখ্যা ছিল ১৯৮৬ সালে ৯ লক্ষ ২৭ হাজার ৩৬০ জন। ১৯৯০ সালে তা বেড়ে হয়েছে ৯ লক্ষ ৩০ হাজার ৫৪১ জন। অবস্থাটা আপনিই বিচার করুন। ৫ বছরে কত বেড়েছে, ৩১৭৬ জন। অর্থাৎ এক বছরে ৫৩৬.২০ জন করে বেকার মানুষের চাকরী হয়েছে। তাহলে আমাদের প্রতি বছরে কত করে বেকার বাড়ছে? ১৯৯০ সালে রেজিষ্ট্রার্ড বেকারের সংখ্যা বেড়েছে ২ লক্ষ ২৯ হাজার ৭৮০ জন। মাননীয় মন্ত্রী মহাশয় আপনার দেওয়া পরিসংখ্যানই বলছে যে, যেখানে আপনি বছরে ৬৩৫ জনকে চাকরি দিচ্ছেন সেখানে বছরে বেকার বাড়ছে ২ লক্ষ ২৯ হাজার ৭৮০ জন। এরপরেও আপনি আমাদের এই বাজেটকে সমর্থন করতে বলবেন? স্যার, আজকে এই বাজেটে বিবৃতির ওপর মন্ত্রী হিসাবে যাঁর নাম লেখা আছে তাঁর নাম হচ্ছে শ্রী শান্তি ঘটক। এই নামটা যদি শান্তি ঘটক না হয়ে অন্য কোন নাম হত তাহলে আজকে এই বাজেটের সমর্থন যাঁরা এখানে চিৎকার করছেন তাঁরাই এখানে ভাঙচুর করতেন। যেহেতু নামটা শান্তি ঘটকের সেহেতু তাঁরা বাধ্য হয়ে একে সমর্থন করছেন। অবশ্য ওঁদের মাথায় এসব কিছু আর ঢুকছে কিনা জানি না! কারণ 'গণশক্তি' বেটে ওঁদের মাথায় ঢুকিয়ে দেওয়া হয়েছে। যার ফলে ওঁদের চিন্তা ভাবনা 'গণশক্তি' কেন্দ্রীক হয়ে গেছে। তার বাইরে ভাববার অবকাশ নেই, চিন্তা ভাবনার ক্ষমতা নেই। তাই আজকে এই রকম অবস্থার মধ্যে, এই রকম পরিস্থিতির মধ্যে ওঁদের শ্রম মন্ত্রীর বাজেটকে সমর্থন করতে হচ্ছে। কিন্তু আমাদের কি তাই করতে হবে? স্যার, আজকেই এস. আই এবং প্রভিডেন্ট ফাণ্ডের শ্রমিকদের কোটি কোটি টাকা বকেয়া পড়ে আছে। শ্রম দপ্তর সে বিষয়ে কিছুই করতে পারছে না। স্যাব, চাইল্ড লেবারদের সম্বন্ধে আমি একটি কথা শ্রম মন্ত্রীকে বলতে চাই— স্যার, এখানে অনেকে আছেন যাঁরা ট্রেড ইউনিয়ন করেন আমি তাঁদেরও একটু ভাবতে বলছি যে, চাইল্ড লেবারদের ক্ষেত্রে পশ্চিমবঙ্গে কি পরিস্থিতি। গভর্ণমেন্ট অব ইন্ডিয়ার চাইল্ড লেবার প্রিভেনশন এ্যাণ্ড রেগুলেশন য়্যাক্ট '৮৬ আজ পর্যন্ত এ রাজ্যে রাজ্য-স্তরে প্রয়োগ অথবা নতুন করে এ বিষয়ে আইন করার ক্ষেত্রে কোন উদ্যোগ নেওয়া হয় নি। কিন্তু এটা আমাদের রাজ্যের একটা বিরাট সমস্যা। স্যার, দক্ষিণভারতে এবং সুরাটের বিভিন্ন জায়গায় বিভিন্ন জায়গায় চাইল্ড লেবার আছে, কিন্তু তাদের স্বার্থের দিকে তাকিয়ে যে সমস্ত রাজ্য সরকারগুলি কতকগুলি নূতন নূতন আইন করেছে অথচ আমাদের রাজ্যে কতকগুলি ট্রেডের সঙ্গে চাইল্ড লেবার যথেষ্ট সংখ্যায় যুক্ত থাকা সত্বেও কোন রকম উদ্যোগ গ্রহণ করা হচ্ছে না। আজকে আমাদের বিড়ি শিল্পে চাইল্ড লেবার রয়েছে, মাঠে চাইল্ড লেবার রয়েছে, তাঁত শিল্পে বা সুতো শিল্পে চাইল্ড লেবার রয়েছে, বাজী শিল্পে চাইল্ড লেবার রয়েছে। অনেক জায়গায় চাইল্ড লেবার রয়েছে। আমি যে কেন্দ্র থেকে এসেছি সেই কেন্দ্রে বাজি প্রচুর তৈরী হয়। সেখানেও দেখেছি অসংখ্য চাইল্ড লেবার আছে। অথচ এই সরকার চাইল্ড লেবার নিয়োগ করা যে আইনযোগ্য অপরাধ তারজন্য কোনরকম ব্যবস্থা গ্রহণ করেনি। অবশ্য চাইল্ড লেবারদের আর্থিক অবস্থার জন্য কোথাও কোথাও তাদের কাজ করতে হয়। চাইল্ড লেবার হতে পারে কিন্তু এরজন্য বিভিন্ন সরকার বিভিন্ন ধরণের আইন করেছেন। উত্তর-

(মাইক সংযোগ বিচ্ছিন্ন হয়ে যায়)

**শ্রীমতি তানিয়া চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শ্রম বিভাগের মাননীয় মন্ত্রী যে ব্যায়বরাদ্দ পেশ করেছেন তাকে সম্পূর্ণ সমর্থন করে দুই-একটি কথা বলছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কংগ্রেস (আই) নেতা এবং আমাদের এখানকার মাননীয় সদস্য সুব্রতবাবু অনেক দুঃখ প্রকাশ করছিলেন শ্রমিকদের কাজের অবস্থাজনিত কারণে। সেই দুঃখে আমরাও অংশীদার নিশ্চয়ই। কিন্তু এর থেকে আমার মনে এলো একটা বিশেষ জীবের কথা। সেই জীব হচ্ছে কাক। এরা চোখ বন্ধ করে ভাবে এদের কেউ দেখতে পাচ্ছে না। আমাদের ভারতবর্ষের যে শ্রম আইন বা কোম্পানী আইন, সেটা রাজ্যের হাতে নেই - এটা শ্রমিক নেতা হিসাবে সুব্রতবাবু নিশ্চয়ই জানেন। তাই তিনি যা বললেন সেটা বিপথে চালিত করবার জন্য হাজির করেছেন কিনা বুঝতে পারছি না। আজকে কেন্দ্রীয় সরকারের শিল্পনীতির ফলে কারখানা রুগ্ন হচ্ছে, বন্ধ হচ্ছে, ছাঁটাই -লক আউট-লে অফ এর সংখ্যা বেড়ে চলেছে। নেহরুর যে শিল্পনীতি, সেই শিল্পনীতিকে আমরা কখনই বলিনি যে, সেটা প্রগতিশীল শিল্পনীতি। কিন্তু সেটাকেও ওঁরা অগ্রাহ্য করছেন। আজকে আই. এম. এফ. ঋণ আনতে গিয়ে দেশকে ওঁরা বন্ধক দিচ্ছেন। সাধারণ বাজেটের আলোচনার সময় বিরোধী দলের নেতা সিদ্ধার্থ শঙ্কর রায় বলেছিলেন যে, মালিকরা লক আউট করলে পর ১০(৩০) ধারা প্রয়োগ করতে। এখানে বিরোধী পক্ষের যাঁরা রয়েছেন তাঁদের প্রশ্ন করছি, মালিকরা যখন হাইকোর্টে মামলা করেন তখন তিনি কাকে সাপোর্ট করেন? আমাদের এলাকায় গৌরীপুর এবং নদীয়া জুটমিলের ক্ষেত্রে কোন পক্ষের হয়ে তিনি রায় দিয়েছিলেন?

[5.50 - 6.00 p.m.]

ব্রীটিশ-ভারতে হুগলী নদীর দুই তীরে বিভিন্ন শিল্প গড়ে উঠেছিল। তার মধ্যে প্রধানত, পাট, সুতী ইঞ্জিনিয়ারিং শিল্প কারখানা ছিল। সেই সময় শিল্পে অগ্রগন্য ছিল পশ্চিমবাংলা স্বাধীন ভারতে দিল্লীর সরকারের সঙ্গে পশ্চিমবঙ্গ সরকারের চুক্তির ফলে জাতীয় অর্থনীতির দিকে তাকিয়ে বাংলার চাষীরা ধানের জমিতে পাট চাষ করে। আজ পাটজাত দ্রব্যের অভ্যন্তরীন বাজার প্রতিদিন বেড়ে চলেছে, বাইরের উন্নত দেশ গুলি পাটজাত দ্রব্যের দিকে ঝুঁকছে। বাইরের উন্নত দেশ গুলি বুঝতে পেরেছে গ্রানিউলের ব্যাগ দিয়ে খাদ্যশষ্য সরবরাহ করা স্বাস্থ্যের পক্ষে ক্ষতিকর, সেই জন্য তারা পাটের দ্বারা নির্মিত বস্তা দিয়ে খাদ্য শষ্য সরবরাহ করতে চাইছে। ১৯৮৯-৯০ সালে রেকর্ড পরিমান উৎপন্ন হয়েছে। স্টক পড়ে নেই, পাট শিল্পে ২০০ কোটি টাকা লাভ হয়েছে। পাট শিল্প সম্পর্কে আমরা কি দেখতে পাচ্ছি? দিল্লীর সরকার পরিচালিত জে. সি. আই কাঁচা পাট কেনার দায়-দায়িত্ব পালন করছে না, ফোড়ে ফাটকাবাজদের হাতে তুলে দিচ্ছে। আপনারা নিজের মুখ লুকিয়ে রেখে মানুষকে কেন বিভ্রান্ত করছেন? কেন আপনারা বাধ্য করাচ্ছেন না জে. সি. আই-কে পাট কেনাতে ? কেন আমাদের রাজ্যের পাট শিল্পের শ্রমিকদের জীবন নিয়ে ছিনিমিনি খেলছেন? প্রতি বছর ১০০ কোটি টাকা খরচ করে আই. এম. এফ ঋণের সর্ত্তে পি. ভি. সি গ্রানিউল আনছেন। শ্রমিকদের উপর ওয়ার্ক লোড চাপানো হচ্ছে, পাট শিল্পের টাকা তুলে নিয়ে যাওয়া হচ্ছে ভিন্ন রাজ্যে অন্য শিল্প কারখানায়। ফলে এখানকার কারখানা গুলি রুগ্ন হয়ে যাচ্ছে। আমাদের রাজ্যের বামফ্রন্ট সরকার শ্রমিকদের দিকে তাকিয়ে কয়েকটি কারখানার জন্য ব্যাঙ্কের গ্যারেন্টার হয়ে টাকা দিয়েছে। যা পরিস্থিতি জুট কারখানায় তাতে এখন মালিকদের টাকা নেই বললেই হয়। আমরা কি দেখতে পাচ্ছি? পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকারের গণ আন্দোলনের চাপে, শ্রমিকদের গন আন্দোলনের চাপে কেন্দ্রের কংগ্রেস (আই) সরকার গানি ব্যাগ ব্যবহার বাধ্যতামূলক করেছে। কতকগুলি দ্রব্য বিক্রি করার সময় অবশ্যই গানি ব্যাগ ব্যবহার করতে হবে। আজকে ৭০ পারসেন্ট পাটজাত বস্তার ব্যবহার করতে হবে এই নির্দেশ

আমাদের আন্দোলনের ফলেই সম্ভব হয়েছে। পশ্চিমবাংলার গন আন্দোলন শীর্ষ স্থানে আছে দিল্লীর সরকারকে বাধ্য করা গেছে ৭০ পারসেন্ট পাটজাত ব্যাগ ব্যবহার করতে হবে। প্রয়াত রাজীব গান্ধী প্রতিশ্রুতি দিয়েছিলেন জুট মিল আধুনিকীকরণের জন্য টাকা দেবেন। ২২ কোটি টাকা দেওয়া হয়েছিল এবং ৬টি জুট মিল সেটা পেয়েছিল। তাতে ৬টি জুট মিল আধুনিকীকরণ হয়েছে কিনা তার জবাব আপনারা দিলেন না তো? বঙ্গীয় প্রাদেশিক আইন সভার মাধ্যমে আমরা দলমত নির্বিশেষে দাবি পাঠিয়েছিলাম পাট শিল্প জাতীয়করণ করা হোক। আমরা পাট চাষীদের স্বার্থে শ্রমিকদের স্বার্থে এই জাতীয় অর্থনীতির স্বার্থে এই দাবি আজও করে আসছি। অত্যন্ত দুর্ভাগ্যজনক ঘটনা আজকে স্বাধীনতার ৪৪ বছর পরেও পাটশিল্প জাতীয়করণের দিকে পৌঁছানো যায় নি। উপরন্তু আমরা কি দেখছি? ৬টি পাট শিল্প রাষ্ট্রায়ত্ব ছিল, কেন্দ্রীয় সরকারের হাতে ছিল সেই গুলিকে বন্ধ করার জায়গায় পৌঁছানোর চেষ্টা করছি। প্রতি মিল থেকে ৫০০ করে শ্রমিক ছাঁটাই করার পরিকল্পনা গ্রহন করছে। আপনাদের স্মরণ করিয়ে দিতে চাই বিগত দিনের কথা। সর্ব্বভারতীয় ক্ষেত্রে পাট শিল্পের শ্রমিকরা আন্দোলন করেছিল, সেই সময় পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার তখন শ্রমিকদের পাশে দাঁড়িয়েছিল। কিন্তু বিহারের কংগ্রেস (আই) সরকার পাট শিল্পের শ্রমিকদের গুলি করে হত্যা করে। মাননীয় সদস্য সুব্রতবাবু প্রথমে পাট শিল্পের শ্রমিকদের পাশে ছিলেন কিন্তু মাঝখানে সরে পড়লেন কেন জিজ্ঞাসা করতে পারি? আগামী দিনের আন্দোলনে উনি থাকবেন কিনা তার প্রতিশ্রুতি দিন। এই প্রশ্ন আমি শ্রমিকদের পক্ষ থেকে সুব্রতবাবুকে করতে চাই। মাতৃত্বকালীন মেয়ে শ্রমিকদের ছুটি দিতে হয়। পাট শিল্পে নারী শ্রমিকরা ফিনিসিং-এর কাজে যুক্ত ছিল। কিন্তু কংগ্রেস আমলে ২৮ বছরের রাজত্বকালে তাঁরা সমস্ত নারী শ্রমিকদের ছাঁটাই করে দিয়েছেন। ৩০ পারসেন্ট কাজে মহিলাদের নিয়ে আসার কথা বলছেন এক দিকে, অন্য দিকে নারী শ্রমিকদের সরিয়ে দিলেন এবং মেয়েদের অসংগঠিত কাজের মধ্যে ঠেলে দিতে চাইছেন। বাংলার অর্থনীতির অন্যতম বুনিয়াদ বস্ত্র শিল্প। বস্ত্র শিল্প সম্বন্ধে কবি বলে গিয়েছেন—

"বাংলার মসলিন, বাগদাদ রোম চীন
কাঞ্চন তৌলেই কিনতেন এক দিন।"

আমরা দেখেছিলাম যে বৃটিশ আমাদের দেশের বাংলার তাঁতীদের বুড়ো আঙ্গুল কেটে দিয়েছিল আর কংগ্রেস সরকার এসে মাশুল সমীকরণ নীতি প্রবর্তন করে পূর্ব ভারতে তথা পশ্চিমবঙ্গে শিল্পে মন্দার সৃষ্টি করেছে। আজকে বৃটিশের হাতে বাংলার তাঁতীরা বঞ্চিত হচ্ছে এবং স্বাধীনতারপরে কেন্দ্রের মাশুল সমীকরণ নীতি বস্ত্রশিল্পের ক্ষেত্রে একটা বিরাট ক্ষতি সৃষ্টি করেছে। আমাদের রাজ্যের বস্ত্রশিল্পের যে জাতীয় আন্দোলনের সময় গড়ে উঠেছিল হুগলী নদীর ধারে যেমন বঙ্গোদয়, বঙ্গশ্রী, মোহিনী বাসন্তী বাদশা— এগুলো আজকে কোন জায়গায় দাঁড়িয়ে আছে। প্রাক স্বাধীনতা যুগে বস্ত্রশিল্পের স্বর্ণযুগ ছিল। তখন আমরা দেখেছিলাম বলা হয়েছিল যে মায়ের দেওয়া মোটা কাপড় মাথায় তুলে নেওয়ার ডাক, আর পরবর্ত্তী সময়ে আমরা কি দেখলাম এই কংগ্রেস সরকার আমাদের তুলাকে বিদেশে পাঠিয়ে দেওয়ার ব্যবস্থা করলেন। আইন করে নয় বিশেষ প্রশাসনিক বলে ভারতবর্ষের তুলা বাইরেচোলে গেল। একদিকে মাশুল সমীকরণ নীতি অপর দিকে তুলে বাইরে চলে যাওয়া, ফলে শিল্প ধ্বংস হবার মুখে। সঙ্গে সঙ্গে আমরা কি দেখলাম— বড় বড় বস্ত্র শিল্পগুলি যেমন ঐতিহ্যবাহী মোহিনী মিল, শ্রী দুর্গা কটনের মত কারখানা জাতীয় করণের পর ডি-নোটিফাই করা হল। কেন এটা করা হল? আজকে এন টি সি কারখানাকে বন্ধ করার চক্রান্ত হচ্ছে। আমি দেখেছি আমার নির্বাচনী এলাকা সোদপুরে সোদপুর কটন মিলে ২৫০০ মাকুচালানোর সম্ভাবনা থাকা সত্বেও তুলোর অভাবে ১১৫০৮টি মাকু চলছে। তারপরে আর তাই সিতে ৬৫ পার্শেন্ট মহিলা শ্রমিক, রাষ্ট্রায়ত্ত

শিল্পে প্রতি পয়েন্টে যেখানে ১.৬৫ মহার্ঘভাতা সেখানে আর আই সিতে ১.৩০ পয়সা। আপনারা এই কি নারী দরদীর কথা বলেন। যেখানে ভারতের অন্য রাজ্যে ১.৬৫ সেখানে এই রাজ্যে এন টি সিতে শ্রমিকদের ক্ষেত্রে ১.৩০ পয়সা। আপনারাই বলে বেড়ান যে নারীদের জন্য আপনাদের ভীষণ দরদ, একি দরদের নমুনা? আপনারা দুটি পথে চাল্যান। চা শিল্পে পাতা তোলার কাজে বছরে ৮-১০ মাস মহিলারা নিযুক্ত থাকেন। যন্ত্র আমদানী করে তাদের কাজ থেকে সরানোর চেষ্টা হচ্ছে। আজকে আপনাদের এই নয়া শিল্পনীতি মহিলাদের সংগঠিত শিল্প ক্ষেত্রে থেকে তাড়ানোর পরিকল্পনা করেছে। এদিকে আপনারাই নারীদের প্রতি দরদ দেখাচ্ছেন। তারপরে আই. সি. ডি. সি. এবং ইউ. ডি. পি-এতে বহু মহিলা শ্রমিক কাজ করেন এবং জাতীয় স্বাস্থ্যের পক্ষে গুরুত্বপূর্ণ মহিলা কর্মীদের আজও সামান্য সাম্মানিক ভাতা দেওয়া হচ্ছে। আপনারা তো বিড়ি শ্রমিকদের জন্য খুব দরদ দেখান, কিন্তু বিড়ি শ্রমিকদের জন্য সর্বনিম্ন মজুরি বামফ্রন্ট সরকারই প্রথম চালু করেন, কিন্তু তাও কার্যকর করতে পারেন নি। সর্বক্ষেত্রে নারী শ্রমিকরা সমমজুরী পান না বিড়িতে। মালিকরা হাইকোর্টে চলে গেলেন এবং ওই সর্বনিম্ন মজুরী কার্যকিরী করা সম্ভব হয় নি। সুব্রতবাবু, আপনি তো আই. এন টি. ইউ সি করেন, এই ব্যাপারে কিছু ব্যবস্থা নেন নি কেন? সেখানে শ্রমিক পক্ষ থেকে হাইকোর্টে যেতে পারেনি মালিক পক্ষ গেছিল, কিন্তু দুভার্গবশত আপনারা ওই মালিকপক্ষের হয়েই ওকালতি করেছিলেন। আর আজকে আপনারা শ্রমদরদী হয়ে পড়েছেন? সম মজুরী আইনে শ্রমিকরা প্রকৃত সম মজুরী পান না। পশ্চিমবঙ্গেসরকার যত্নশীল হয়েও সর্বত্র সফল হতে পারছেন না। মাননীয় সুব্রতবাবুর নিশ্চয় মনে আছে যে পি. এফের টাকা আত্মসাতের অভিযোগে ৪০৬ এবং ৪০৯ ধারায় ২৫৯০ জন মালিকের বিরুদ্ধে মামলা দায়ের করা হয়েছিল এবং ৫০ জনকে এ্যারেষ্ট করেছিলেন আমাদের বামফ্রন্ট সরকার। কিন্তু কারা তাদের ছাড়িয়ে ছিলেন? সমস্ত পশ্চিমবঙ্গের মানুষ ক্ষেপে উঠেছিল। সমস্ত পশ্চিমবঙ্গের একটা ব্যাপক অংশ মালিক পক্ষের বিরুদ্ধে চলে গিয়েছিল। কিন্তু মালিক পক্ষকে কারা সাহায্য করেছিল? আমি সুব্রতবাবুকে একটু স্মরণ করতে বলি সেদিন কি আপনার মনে নেই আপনার দলের লোকই ওঁদের হয়ে ওকালতি করেছিলেন এবং ছাড়িয়ে এনেছিলেন? বাকীরা আপনাদের কোন নেতার বাড়ীতে সেদিন ওরা আত্মগোপন করেছিলেন? আর আজকে কিনা আপনার শ্রমিকদের প্রতি দরদ নীতি ? এই কথা বলে বাজেট বক্তব্য শেষ করে সমস্ত কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শক্তি প্রসাদ বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সুব্রতবাবু আই এন টি ইউ সির নেতা এবং বহু পুরনো নেতা কিন্তু কমার্স এ্যাণ্ড ইন্ডাস্ট্রিকে তিনি এই বাজেটের মধ্যে আনলেন কি করে বুঝতে পারলেন না। সেখানে শিল্পনীতি কি এবং শ্রমনীতি কি না জানালে কিছুই বলা যাবে না। যেমন মা ছাড়া ছেলে হয় না, তেমনি শিল্পনীতি এবং শ্রমনীতি একসঙ্গে জড়িত। শিল্প নীতি এবং শ্রমনীতি সম্পর্কিত এবং একথা বলতে গিয়েই আমি সায়েন্সের কথা বললাম।

[6.00 - 6.10 p.m.]

মান্নান সাহেব গতবারে এই সভায় ছিলেন না, এখানে অনেক মাননীয় সদস্য আছেন তাদেরকে স্মৃতি রোমন্থন করতে বলব, মান্নান সাহেবকেও বলব এই সভা থেকে সর্ব্ব সম্মতিক্রমে একটা প্রস্তাব গৃহীত হয়েছিল হলদিয়ার যে সার কারখানা তার বাণিজ্যিক উৎপাদনের জন্য সর্ব্ব সম্মতিক্রমে একটা প্রস্তাব গৃহীত হয়। এবং একটা প্রতিনিধি দল শান্তি রঞ্জন ঘটক গতবারের যিনি খাদ্য মন্ত্রী ছিলেন নির্মল বসুর নেতৃত্বে সর্বদলীয় একটি দল আমরা দিল্লিতে গিয়েছিলাম। এখান থেকে দিল্লীতে যাওয়ার আগে বিমানে ওঠার আগে শান্তিবাবুকে জিজ্ঞাসা করলাম সুব্রতবাবু কোথায়, উনি বললেন পরের বিমানে আসছে। দিল্লীতে সারের মন্ত্রীর ঘরে যখন বৈঠক হচ্ছে তখন শান্তিবাবুকে জিজ্ঞাসা করলাম

সুব্রতবাবু কোথায় উনি বললেন পরে আসছে। ওখান থেকে যখন এখানে ফিরে এলাম সেই ব্যাপারে স্পীকার সাহেব যখন বলতে দিয়েছিলেন তখন ওনাকে জিজ্ঞাসা করেছিলাম আপনি কি গিয়েছিলেন, আপনার কি টিকিট কাটা আছে,--- অতএব সততা আপনারা দেখাবেন না। আপনারা লক-আউট ক্লোজার নিয়ে যে কথা বলছেন সেই ব্যাপারে বলি এর সংকটটা কিন্তু গভীরে। এটা দেশ ব্যাপী। এটা একটু ভাবুন, ভেবে সমালোচনা করুন। আজকে এটা কেন রাজ্যস্তরে সমালোচনা হল, এই ব্যাপারে আপনারা যদি সত্যিই ভাবতেন তাহলে আমি আপনাদের পক্ষে দাঁড়িয়ে বক্তৃতা করতাম। এটা তো শুধু পশ্চিমবাংলায় নয়, তামিলনাড়ু, অন্ধ্র, গুজরাট, মহারাষ্ট্র সব জায়গাতেই আছে। স্যার, আমি জয়নাল সাহেবকে বলি আজকে ২ লক্ষ্যের বেশী কলকারখানা হয় ক্লোজার, না হয় লক আউট। স্যার, আমি শুধু একটি কথা বলতে চাই আজকে কর্মহীন মানুষের সংখ্যা বাড়ছে, বেকারীর সংখ্যা বাড়ছে দেশ ব্যাপী, এর জন্য দায়ী আর্থিক অনটন, এটা কেন আসছে সেটা আপনাদেরকে দেখতে হবে। গোটা দেশে আজকে নয়া শিল্পনীতি গ্রহণ করা হয়েছে টাকার অবমূল্যায়ণ হয়েছে ফলে একটা অবক্ষয়ের পরিণতি শুধু হয়েছে। আমি আরো এগিয়ে গিয়ে বলি '৭৯ সাল থেকে শ্রীমতী ইন্দিরা গান্ধী থেকে এই যে ভুল শিল্প নীতি যে অর্থনীতি গ্রহণ করা হয়েছিল সেই শিল্প নীতির জন্য আজকে ব্যাপক কলকারখানা বন্ধ। এটা এড়িয়ে যাওয়া যায়না। আমি আপনার সঙ্গে একসাথে একটি কথা বলতে পারি কিছু ত্রুটি আছে, আপনি কি বলবেন না এই শ্রম নীতির সঙ্গে রেল ভাড়া ও মাশুল যে বাড়ল এটা সম্পর্কিত নয়। জয়নাল আবেদিন সাহেব আপনি ট্রেড ইউনিয়ন করেন না, তাই বোঝেন না, এটা সুব্রতবাবু বোঝেন যার ফলে আজকে শ্রমনীতি এই অবস্থায় এসেছে। তা সত্ত্বেও বলব আমাদের এই অবস্থার মধ্যে ত্রুটি আছে। আমি যেটা জোরের সঙ্গে বলতে চাই আমাদের শিল্পের বাতাবরণ না হলে পরে এই রাজ্যে আপনাদের সময়ে শিল্পপতিরা কেন আসেনি, '৮৪ সালের গভর্ণমেন্ট সময় শিল্পপতিরা কেন আসেন। আপনারা ব্যঙ্গ করতে পারেন মুখ্যমন্ত্রীর বাড়ীর সামনে লাইন পড়ে গেছে, রাইটার্সের সামনে দাঁড়িয়ে গেছে। আমি বলব ত্রুটি আছে, কিন্তু এই লক আউট ক্লোজার এটা কি কে কেবলমাত্র শুধু রাজ্য সরকারের দায়িত্ব নাকি, কেবলমাত্র রাজ্য সরকার পারে নাকি, আইনটা কে করবে? উদার শিল্প ও বাণিজ্য নীতির জন্য আজকে এই অবস্থাটা সৃষ্টি হয়েছে। এটা আপনারা কেন বলছেন না। ই. এস. আইয়ের ব্যাপারটা আমি মাননীয় শিল্পমন্ত্রী ও শ্রমমন্ত্রীকে বলার চেষ্টা করেছি, আজকেও আমি এটা বলছি। কেন্দ্রীয় সরকারই এস. আইয়ের ৮০০ কোটি টাকারও বেশী ডাইভার্ট করে ইন্ডাসট্রিতে বিনয়োগ করেছে। এগুলো আমাদের কাছে রেকর্ড আছে। পি. এফের টাকা বড় বড় মালিকরা মেনে দিচ্ছে। এইসব আইনগুলো কেন্দ্রীয় সরকার করে। আমাদের সীমিত ক্ষমতার মধ্যে দিয়ে আমাদের রাজ্যে চেষ্টা করতে এইসব ব্যাপারগুলো খুব জোরের সঙ্গে। আজকে কেন্দ্রীয় সরকার ৬৩নং ধারা সংশোধন করেছে যে ১৬০০ টাকার উপর আয়ের লোকদের এই ই. ইস. আইয়ের আওতায় নিয়ে যাবার চক্রান্ত চলছে। মাননীয় শ্রমমন্ত্রীর কাছে আমি বিনয়ের সঙ্গে আবেদন করব আজকে অসংগঠিত শিল্পের শ্রমিক যারা ইটভাটা, ক্ষেতমজুর, ও বিড়ি শ্রমিকদের জন্য যে আইনটা করা হয়েছে তারা তার সুবিধা ঠিক মত পাচ্ছে না। ইন্সপেক্টরা যারা বিভিন্ন ব্লকে ব্লকে আছেন তারা ঠিকমত কাজ করছেন না। তাই আডমিনিস্ট্রেশানের দিক থেকে এই আইনটাকে কি করে সংগঠিত করা যায় তাকে ভাবতে হবে। আমি সমস্ত সদস্যদের প্রতি বাস্তবধর্মী একটা আবেদন করব, আজকে শিল্পে এমন একটা সঙ্কট আসছে, এটা সরকার একা রুখতে পারবে না, সমস্ত ট্রেড ইউনিয়ন, এমনকি আই. এন. টি. ইউ সি-কে সঙ্গে নিয়ে বাস্তব ধর্মী শ্লোগান নিয়ে আমাদের এগোতে হবে। পরিশেষে বাজেটকে সমর্থন করে, কাট মোশানের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুধীর রঞ্জন দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শ্রমমন্ত্রী কর্তৃক যে ব্যয়-বরাদ্দের প্রস্তাব দেওয়া হয়েছে তাকে সমর্থন করছি। মাননীয় বিরোধী পক্ষের সদস্য জয়নাল সাহেবের দৃষ্টি আকর্ষণ

করে আমি বক্তৃতা আরম্ভ করছি। উনি কিছুদিন আগে বক্তব্য বলতে গিয়ে বলেছিলেন, আমরা যখন সমর্থন করি, তখন আমরা দম দেওয়া ডল পুতুলের মতো চাবি দিলে দাড়ায়, তারপর বসতে বললে বসে পড়ে। এই সম্পর্কে আমি একটা বইয়ের কথা ওনাকে বলছি, বইটা হচ্ছে সিদ্ধার্থশঙ্কর, সিদ্ধি ও নির্বাণ, এই বইটার ৯৭ পাতায় বলা হয়েছে— "রাজীব দেখুন আর নাই দেখুন কংগ্রেস দলের এই নিয়ে তৃতীয় দফায় সর্বনাশ ডেকে আনলেন সিদ্ধার্থশঙ্কর রায়. বেটে খাটো যারা তার আনুগত্য এক টুকরা রুটি পাওয়ার আশায় বসে থাকেন তারা বোঝেন না তা নয়, বুঝেও সব হজম করেন। কারণ তাদের মধ্যে পৌরুষত্বের অভাব।" আর ওনারা এখান লক-আউট ইত্যাদি সম্পর্কে অনেক কথা বলছেন। সামনে দিয়ে মাছিটা চলে গেলে ওনারা দেখতে পারেন, আর পেছন দিয়ে হাতি চলে গেলেও ওনারা দেখেন না। ১৯৮৯ সালে লক-আউটের জন্য ২,৭৫,৪৮,৭২৮টি শ্রমদিবস নষ্ট হয়েছিল আর ওনাদের সময় কত নষ্ট হয়েছিল সেটা বললেন না।

[6.10 - 6.20 p.m.]

১৯৭৩ সাল থেকে ১৯৭৭ সালে ওদের ৫ বছরে স্ট্রাইকের জন্য শ্রম দিবস নষ্ট হয়েছে ২ কোটি ১৮ লক্ষ, আর ১৯৮৬ সাল থেকে ১৯৯০ সালে বামফ্রন্টের আমলে ৫৭ লক্ষ শ্রম দিবস নষ্ট হয়েছে। ওদের সময়ে ৮৭৩টি স্ট্রাইক হয়েছিল, আর ১৯৮৬ সাল থেকে ১৯৯০টা স্ট্রাইক হয়েছে। সুতরাং এর থেকে বোঝা যাচ্ছে শ্রমিকদের পক্ষ থেকে যখন স্ট্রাইকের নোটিশ দেওয়া হয় তখন সেগুলি সরকারের পক্ষ থেকে মিটমাট করবার চেষ্টা হয়, তার ফলে স্ট্রাইক কমে গেছে। ক্লোজার সম্পর্কে বলে গেছেন। ১৯৮৪ সালে নির্বাচনের আগে একজন চাবি নিয়ে ঘুরে বেড়াতেন যে ক্লোজার খুলে দেবেন, সেই চাবি কোথায় গেল জানেন না এখন। ১৯৭২ সাল থেকে ১৯৭৬ সালে আপনাদের সময়ে টোটাল ক্লোজার কেস ছিল ৪৬৮, তাতে ম্যানডেজ ইনভলভড হয়েছে ৪৭হাজার ৯৮৯, আর ১৯৮৬ সাল থেকে ১৯৯০ সালে ১০৭টা কেস হয়েছিল, তাতে ১০ হাজার ৭১১ ম্যানডেজ ইনভল্‌ভড হয়েছে অর্থাৎ ক্লোজার কমে গেছে বামফ্রন্ট সরকারের ৫ বছরে। এটা আপনাদের নজরে আসেনি। ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সালে ৪৯৭টা কেসে ১৪ হাজার ৮৫৬ জন রিট্রেঞ্চমেন্ট হয়েছে, অর্থাৎ ২০ গুণ বেশী হয়েছিল আপনাদের আমলে। লে অফ দেখুন— ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সালে লে অফ কেস হয়েছে ৩ হাজার ৩৭৯ এবং তাতে পার্সন এ্যাফেক্টেড হয়েছিল ১০ লক্ষ ৪৮ হাজার ২৯৮ আর ১৯৮৬ সাল থেকে ১৯৯০ সালে বামফ্রন্ট সরকারের আমলে ৭৭টা কেসে পার্সন এ্যাফেক্টেড হয়েছিল ৪ হাজার ২৮৬। এতদসত্বেও মাননীয় শ্রমমন্ত্রী ার বজেটে আত্মসন্তুষ্টি রাখেননি। তিনি বলেছেন মালিক শ্রেণীর দ্বারা শ্রমিক শ্রেণী আক্রান্ত হচ্ছে, নিপীড়িত হচ্ছে এবং সামনের দিনগুলিতে আরো বেশী আক্রমণ হতে পারে। তাঁর রিপোর্টে দেখা যাচ্ছে দ্বিপাক্ষিক, ত্রিপাক্ষিক, যৌথ আলোচনার মধ্য দিয়ে অনেক কেসের নিষ্পত্তি হয়েছে। অন্যদিকে কংগ্রেস আমলে আমরা দেখতাম আমরা লড়াই করতে গেলে স্ট্রাইকের নোটিশ দিতাম, প্রথমে ভাবতাম এই স্ট্রাইকের নোটিশ মালিকের বিরুদ্ধে নয়, স্ট্রাইকের সঙ্গে প্রস্তুতি নিতে হত পুলিশের বিরুদ্ধে কি করতে হবে, কারণ, প্রথমে পুলিশ নামবে, তারপর মালিক, তারপর সরকার নামবে, এই ছিল কংগ্রেসের আমলে অবস্থা। স্ট্রাইকের সাংবিধানিক অধিকার ছিল। আমি একজন রেলের শ্রমিক ছিলাম, ১৯৬০ সালে যে ধর্মঘট হল, ধর্মঘটের সাংবিধানিক অধিকার আছে তাঁরা বড় বড় কথা বলেন, ১৯৬০ সালের সেই ধর্মঘটের অধিকার ছিনিয়ে নিয়ে অর্ডিন্যান্স জারি করে ধর্মঘট নষ্ট করা হল। ১৯৬৮ সালে ধর্মঘট যখন রেল কর্মীরা করে তখন তা অর্ডিন্যান্স করে ছিনিয়ে নেওয়া হয়েছে। ১৯৭৮ সালে একইভাবে ধর্মঘটের অধিকার ছিনিয়ে নেওয়া হয়েছে। আমি ভুক্তভোগী। কি হত ১৯৭৪ সালে? ধর্মঘটের নোটিশ দেওয়া হল। নোটিশ দেবার ফলে কংগ্রেসী বন্ধুরা বললেন ১৯৭৪ সালে ধর্মঘট হবে। কিন্তু আপনার নামে মিশা হয়ে গেছে,

আপনি সাবধানে থাকুন। স্বাভাবিক ভাবেই এই জিনিস আসবে, তাই আমি আন্ডার গ্রাউন্ডে চলে গেলাম। মিশায় আমাকে ধরতে পারল না। ১৯৭৪ সালে ধর্মঘট চলাকালীন আমাকে ধরতে পারল না। ২৮শে মে ১৯৭৪ তারিখে মিশা উইথড্র হল, আর ৩০শে মে মিশায় গ্রেপ্তার করে নিয়ে যাওয়া হল, যেহেতু আমার নামে মিশা হয়েছিল। কাজেই আমি ভুক্তভোগী। ১৯৭২ সালেও আমি মিসায় গ্রেপ্তার হয়েছিলাম। শুধু তাই নয়, বর্ধমান জেলের মধ্যে রেখে দিয়ে জি. এম. এর কাছ থেকে অর্ডার পাঠানো হল যে, তোমাকে সেন্ট্রাল রেলওয়ের বম্বেতে ট্রান্সফার করা হল বলে। বর্ধমান জেলে বলা হল ডাইরেক্ট এসে রিপোর্ট করো, ৭ দিনের মধ্যে কোয়ার্টার ভ্যাকেট করতে হবে। তখন এই ছিল আপনাদের অবস্থা। শুধু তাই নয়, চিত্তরঞ্জন কারা নগরী হিসাবে বিখ্যাত হয়ে আছে। তৎকালীন বিরোধী দলের নেতা এবং বর্তমান মুখ্যমন্ত্রী জ্যোতিবাবু সেখানে ১৯৬৬ সালে মিটিং করতে যাবেন ১৭ই জুলাই তারিখে। চিত্তরঞ্জনের ভিতরে মিটিং নিষিদ্ধ ছিল, তাই বাইরে মিটিং-এর ব্যবস্থা করা হল। আগের দিন রাত্রি বেলায় সেখানে ১৪৪ ধারা জারি করে বলা হল মিটিং করতে পারবেন না। ১৬ই জুলাই রাত্রি ১০ টার সময় জ্যোতিবাবুর কাছে ফোনে জানতে চাইলাম, ওখানে ১৪৪ ধারা চলছে, মিটিং করতে যাবেন কিনা এবং ১৪৪ ধারা ভাঙ্গবেন কিনা। উনি বললেন, ভঙ্গ করবেন কিনা সেটা আপনাদের বিষয়, আপনারা স্থির করবেন। আপনারা যদি বলেন ভঙ্গ করে মিটিং করুন, আমি করব, আর যদি না করতে বলেন তাহলে আমি ফিরে আসব। তবে আমি যাচ্ছি সেখানে। রাত্রিবেলায় আমরা মঞ্চ ঠিক করলাম। বাইরেই মঞ্চ তৈরী হল। চিত্তরঞ্জনের চারিদিকে ঘিরে দেওয়া হল। এই তো আপনাদের অবস্থা ছিল সেই সময়ে আই. এল. ও. তে যান আপনারা, ইন্ডিয়ান লেবার অর্গানাইজেসনে? আই. এল ও. তে আমরা রিপোর্ট করলাম। শুধু আমরা নই, ১৯৭২/৭৪ সালে আরো অনেক ইউনিয়ন রিপোর্ট করল। আই. এল. ও. তে যারা রিপোর্ট করল, তারা গেলেন। আই এন টি ইউ সি কেবল শোভা বর্দ্ধন করতে গেল। সেখানে কি বক্তব্য ছিল, কি রেকমেনডেসন ছিল সেটা বলতে চাই না। কিন্তু সেখানে একটি কথা বলা আছে— India has not ratified either the Freedom of Association and protection of the Right to organise convention or the right to organise and collective Bargaining convention.

কি করতে যান আপনারা? আই. এন. টি. ইউ সি মিটিং-এ শোভা বর্দ্ধন করতে যান। সেই সনদ মানা হয়নি। মিটিং-এর রাইট মানবেন কি মানবেন না, সেটা আপনাদের উপর নির্ভর করছে, গভর্নমেন্টের উপর নির্ভর করছে। আই. এল. ও. র কোন ক্ষমতা নেই। আপনারা সেই সনদে সই করেন নি, গভর্নমেন্ট অব ইন্ডিয়া সই করেনি, আই. এন. টি. ইউ সি. সই করে নি। এই জিনিসগুলি আপনাদের সময় হত। এই কথা বলে মাননীয় শ্রমমন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবী পেশ করেছেন তাকে সমর্থন করে এবং আপনাদের আনা ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[6.20 - 6.30 p.m.]

**শ্রী সৌগত রায় :** স্যার, শ্রম দপ্তরের বাজেটের বিরোধিতা করে এবং আমাদের কাটমোশানগুলি সমর্থন করে আমি কয়েকটি কথা বলছি। স্যার, মন্ত্রী নিজেই তার বক্তৃতায় স্বীকার করেছেন এবং সেই একটা কথার মধ্যেই পুরো পশ্চিমবঙ্গের শ্রম পরিস্থিতিটা নিহিত আছে। সেটি কি? মন্ত্রীমহাশয় বলেছেন এখানে যে কারখানা বন্ধ হয় তার বেশীর ভাগই হয় লক আউটের জন্য। শ্রমিকদের স্ট্রাইক করার জন্য কারখানা বন্ধ হওয়া কমে গিয়েছে। আপনি যদি দেখেন ৮৪ সালে টোট্যাল ম্যানডেজ লষ্টের মধ্যে লক আউটের জন্য ছিল ২৬ পারসেন্ট, ৮৫ সালে ৯৮ পারসেন্ট, ৮৬ সালে ৯৮ পারসেন্ট, ৮৭ সালে ৯২ পারসেন্ট, ৮৮ সালে ৮৯ পারসেন্ট, ৮৯ সালে ৯৯ পারসেন্ট

এবং ৯০ সালে ৯৮ পারসেন্ট। তার **মানে এখন** মালিকরা মুক্তভাবে লক আউট লক আউট করে। শ্রমিকদের স্ট্রাইক করার হিম্মত কমে **গিয়েছে**। বামফ্রন্ট শ্রমিক আন্দোলনের এই হচ্ছে অবদান। এ্যাভারেজ ডিউরেশান ষ্ট্রাইক বা লক **আউটের** যদি দেখা যায় যে কতদিন চলছে তাহলে দেখবেন সেখানেও ডিউরেশানটা ক্রমশঃ বেড়ে **যাচ্ছে।** ৮৪ সালে লক আউট ৯৭ দিন এ্যাভারেজে টিকতো, সেটা এখন বেড়ে দাঁড়িয়েছে ১৭২ **দিনে। তার** মানে লক আউট যারা করছে তারা বেশী দিনের জন্য করছে। তাদের লক আউট করার **ব্যাপারে কোন** ভয় নেই। তারা নিশ্চিন্তে, শান্তিতে লক আউট করছে। এই পরিস্থিতিটা মনে রেখে **আমাদের** পশ্চিমবাংলার শ্রম পরিস্থিতিটা বিচার করতে হবে। একটা লেবার দপ্তর আছে এবং তার **একটা** খুব ইলাবরেট কনসিলিয়েশানের মেশিনারী আছে - লেবার কমিশনার থেকে শুরু করে জায়**গায় জায়**গায় এ্যাসিসটেন্ট লেবার কমিশনাররা আছেন। কিন্তু এই সরকার সম্বন্ধে আমরা বারবার যে **অভিযোগ**টা করছি সেটা হচ্ছে ট্রেড ইউনিয়ানের ডিসপিউটের ক্ষেত্রে তারা একটা নন ইন্টারভেনশা**নিষ্ট নীতি**কে অবলম্বন করছেন। ওরা কারুকে ভাল বা খারাপ বলছেন না। কারুকে সেসব কথা **বলছে না।** ষ্ট্রাইক কম হয় এবং ষ্ট্রাইকের ক্ষেত্রেও যদি কোথাও শ্রমিকদের অন্যায় থাকে তাহলেও **শ্রমিকদের** ডেকে সেটা বলছেন না। তার মানে ওরা শ্রমিকদের কাছেও ভাল থাকতে চাইছেন এবং মালি**কদের** কাছেও ভাল থাকতে চাইছেন। শ্রমিকদের কাছে ভাল থাকতে চাইছেন সিটুর জনপ্রিয়তা **রাখার জন্য** আর মালিকদের কাছে ভাল থাকতে চাইছেন জ্যোতিবাবুর নতুন ইনভেষ্টমেন্ট নিয়ে **আসার** যে পলিসি তা যাতে সফল হয় তারজন্য। তার ফলে পশ্চিমবঙ্গে শ্রমিক শ্রেণী ক্রমশঃ আরো **বেশী সম**স্যায় পড়ছেন। কংগ্রেসের আমলে আমাদের অনেক ত্রুটি বিচ্যুতি ছিল কিন্তু সেই আমলে **দেখেছি,** কারখানা লেভেলে ডিসপিউট হলে পরের দিনই মিনিষ্টার ডাকতেন। আমাদের মিনিষ্টার **খারাপ** লোক তা বলছি না কিন্তু ওর হাত পা বাঁধা। একদিকে জ্যোতিবাবুর ইনডাযট্রিয়াল পলিসি **আর অ**পর দিকে সিটু। বেসিক্যালি ওর এ্যাপ্রোচ হচ্ছে, antimangment are labour **attitude** কিন্তু উনি টাইট হয়ে বসে আছেন তার ফলে দিনে একটি কনসিলিয়েশানও উনি হয়ত **করেন না।** দুদিনে একটা হয়ত করেন আবার একদিনে হয়ত দুটো করেন। এই হচ্ছে অবস্থা। কনসিলিয়ে**সানের চাপ** ওর উপর নেই। একথা নিশ্চয় সুব্রতবাবু বলেছেন - মেটাল বক্স এতদিন ধরে বন্ধ হয়ে **আছে। সম**স্যা নিশ্চয় অন্য জায়গায় কিন্তু কবার উনি ট্রাইপার্টাইট মিটিং ডেকেছেন? এম. এম. সি তো এ**খন লিক্যু**ইডেশানে চলে গেল। এই যে কারখানা বন্ধ হয় কবার ট্রাইপর্টাইট মিটিং ডাকা হয়। শান্তিবাবুর **পলিসি** হচ্ছে, উভয় পক্ষ যখন বসে থেকে থেকে ক্লান্ত হয়ে যাবে তখন ওর কাছে আসবে এবং উনি **একটা** এগ্রিমেন্ট করিয়ে দেবেন। তার এই নন-ইন্টারভেনসান পলিসির ফলে মার খাচ্ছে শ্রমিকরা। **শান্তিবাবু** পলিসি আরো বিচিত্র-উনি চোখ বন্ধ করে থাকার নীতি নিয়েছেন। সি নো ইভল, হেয়ার নো **ইভল,** স্পিক নো ইভল - উনি সেই পলিসি ফলো করছেন। জুট মিল - গৌরীশঙ্কর এবং নর্থব্রুক, **সেখানে** অর্ধেক মাহিনাতে এগ্রিমেন্ট করে শ্রমিকরা ঢুকে যাচ্ছে। এরমধ্যে সিটুর লোকও আছে। **শান্তিবাবু** বলছেন, আমি দেখি নি তো, আমি জানি না তো, রাজ্যসরকার অনুমতি দেয়নি তো ইনফ্যা**ক্ট শ্রমি**করা পশ্চিমবঙ্গে এমন একটা অবস্থায় এসে দাঁড়িয়েছে যে সরকারের কোনইনটারভেনসান **না থাকার** জন্য অর্ধেক মাহিনাতে শ্রমিকরা এগ্রিমেন্ট করে ঢুকে যাচ্ছে। তার ফলে পুরো মাহিনা দিয়ে **যারা মিল** চালাচ্ছে তাদের উপর একটা বার্ডেন এসে যাচ্ছে। ফাটকাবাজরা এই সমস্ত জুটমিলগুলি **কিনে নিচ্ছে** এবং অর্ধেক মাহিনা দিয়ে শ্রমিকদের কাজ করাচ্ছে। এর ফলে তাদের সঙ্গে কমপিট করতে **অন্যদের** প্রবলেম হয়ে যাচ্ছে। আমি একশো বার স্বীকার করবো যে উনি এতে পার্টি হন নি **কারণ উনি** তো পার্টি হতে চান না। উনি ওর পিওরিটি বজায় রাখতে চান, ভারজিনিটি বজায় রাখতে **চান,** শ্রমিকদের তাতে যে অবস্থাই হোক না কেন তাতে ওর কোন আপত্তি নেই। বামফ্রন্ট সরকারের **ক্ষেত্রে** এই নন-ইন্টারভেনশনিষ্টদের লেখার দপ্তরে হস্তক্ষেপ

করার যে ক্ষমতা ছিল সেটা আস্তে আস্তে চলে যাওয়ায় আমরা আশঙ্কিত। তার ফলে পশ্চিমবাংলায় এই ধরণের পুঁজিপতিদের স্বর্গরাজ্য হয়ে পড়েছে এবং মালিকরা নিশ্চিন্তে বন্ধ করে দিচ্ছে, তাদের কোন কিছু করা যাচ্ছে না এটা অর্গানাইজড লেবার ফোর্সেস বলুন, আর আন অর্গানাইজড লেবার ফোর্সেস বলুন। এবারে আর একটা বিচিত্র জিনিস ঘটেছে। এটা ঠিকই যে শিল্পে আধুনিকীকরণ করতে গেলে উৎপাদন বাড়ানোর ব্যাপার আছে। কিন্তু সিটু একটা প্রিন্সিপল নিয়েছে। ধরুন চটকলে ওয়ার্ক লোড বাড়ার কোন এগ্রিমেন্টে সাধারণত সিটু সই করেনা। শান্তিবাবু বলেছেন, আমরা ওয়ার্কলোড বাড়ার কোন এগ্রিমেন্টে সই করব না। কিন্তু কারখানায় ওয়ার্কলোড বাড়ার এগ্রিমেন্ট হয়ে যাচ্ছে এবং শ্রমিকরাও সেটা মেনে নিচ্ছে এবং ট্রাইপারটাইট করে চলে যাচ্ছে। শান্তিবাবু বলেছেন, আপনারা করুন, আমি সই করিনি, আমি জানিনা, আমি দেখিনি, আমি বুঝিনা। কিন্তু ওয়ার্ক লোড সেখানে বেড়ে চলেছে এবং তার ফলে শ্রমিকরা সেখানে অসহায় অবস্থার মধ্যে পড়ছে। এই অসহায় অবস্থা থেকে বের হবার জন্য আমি ইন্ডাষ্ট্রি বাজেটে একথা বলেছি—বামফ্রন্ট সরকারের একটা ক্লিয়ার কাট লেবার এ্যান্ড ইন্ডাষ্ট্রিয়াল পলিসি নিয়ে আসা উচিত ছিল। কিন্তু এতদিনেও উনি এই বইয়ের কোথাও বলেন নি যে হোয়াট ইজ দি একজাক্ট ইনডাষ্ট্রিয়াল পলিসি অব দি লেফট ফ্রন্ট। গতকাল মুখ্যমন্ত্রী বলেছেন এবং পশ্চিম বাংলার শিল্পের ব্যাক গ্রাউন্ড নিয়ে আলোচনা হয়েছে। আমাদের ইন্ডাষ্ট্রিয়াল ইনফ্রাস্টাকচার হচ্ছে কলোনিয়াল, বেকিস্যালি জুট এবং টি। ইঞ্জিনিয়ারিং যেটা হয়েছিল সেটা পোর্ট এবং রেলওয়েকে কেন্দ্র করে। কিছু বাঙ্গালী ইঞ্জিনিয়ারিং ইন্ডাষ্ট্রি রমরমা ছিল তৃতীয় বিশ্ব যুদ্ধের সময় এবং সেটা ১৯৬৭ সালের রিসেশান করার পর থেকে সরকারী অর্ডার নিয়ে। কিন্তু ইঞ্জিনিয়ারিং ইন্ডাষ্ট্রি রিকোভার করেনি। বড় শিল্পগুলি কেন্দ্রীয় সরকার টেক ওভার করেছে এবং ছোট এন্টারপ্রিনারগুলি অনেক বন্ধ হয়ে যাচ্ছে, হাওড়ায় তারা মার খাচ্ছে। এই যে সমস্যা, এক হচ্ছে বাঙ্গালী ইঞ্জিনিয়ারদের ডাইভার্সিফিকেশান, র‍্যাশানালাইজেশান-এর দিকে ঝোক ছিলনা, আধুনিকীকরণ করার দিকে ঝোক ছিলনা, আর সি. পি. এম'র পক্ষ থেকে যে ট্রেড ইউনিয়ন করে তারা বারে বারে মডার্ণাইজেশানের বিরুদ্ধে দাঁড়িয়েছে। অনেকদিন আগে উষাতে আমরা ইউনিয়ন করতাম। তখন চরটরাম তার মালিক ছিলেন। তিনি খুব টেম্পারের লোক ছিলেন, কোন কথাবার্তা শোনেন না। তিনি আমাকে বলেছিলেন, দেখুন, আমি যদি কাউকে ছাঁটাই করি তাহলে এরা আমায় বলতে পারে, কিন্তু আমি কারখানা চালাতে চাইনা। তার কারণ, আমি একটা প্রাচীর তুলতে গেলে সিটুর লোক এসে বলবে, আপনি প্রাচীর তৈরী করবেন, কিন্তু আমাদের সঙ্গে আলোচনা করেছেন? সুতরাং এ্যাজ এ হোল এই যে এ্যাপ্রোচ, এটা অবসট্রাকটিভ এ্যাপ্রোচ। অথচ মুখ্যমন্ত্রী বলছেন যে আমরা মডার্নইজেশানে আপত্তি করিনা, আধুনিকীকরণ করা দরকার। আজকে এটা একটা বিচিত্র ব্যাপার আমরা দেখছি। কিছুদিন আগে দিল্লীতে আমি একটি মিটিংয়ে গিয়েছিলাম, বি. আই. এফ. আর দের মিটিংয়ে, ইন্ডিয়া হার্ডমেটাল গ্রুপের একটা কোম্পানীর ব্যাপারে বি. আই. এফ. আর একটা সেটেলমেন্ট করেছিল। তারপরে সেখানে ১০০ জন লোকের কাজ গেল কিন্তু কোম্পানীটা বাঁচলো। এখানে সিটুর লোকেরা ইউনিয়ন দখল করেছে। ওদের এম. পি ছিলেন, সই করলেন ১০০ জন। কেন? কারণ বি. আই. এফ আর এই কন্ডিশান করে দিয়েছে। কিন্তু যদি আগে থেকে মর্ডানাইজেশান, র‍্যাশানালাইজেশান সম্বন্ধে আপনাদের ক্লিয়ার কাট কোন পলিসি থাকতো তাহলে শ্রমিকদের কষ্ট করে দীর্ঘদিন বন্ধ থাকার এই প্রসেসের মধ্যে দিয়ে যেতে হতনা। আপনাদের এই নেগেটিভ এবং মুখ দেখা, লোক বাঁচানো পলিসি শ্রমিকদের এই কষ্টকর অবস্থার মধ্যে নিয়ে যাচ্ছে যেখানে আপনারা কোন ক্লিয়ার কাট গাইড লাইন দিচ্ছেন না, কারণ তলায় লেভেলে পপুলারিটি রাখতে হবে। সিটু ওয়ার্ক লোডের বিরুদ্ধে, মডার্নইজেশানের বিরুদ্ধে আন্দোলন করছে, অপর দিকে মুখ্যমন্ত্রী বলছেন যে আমরা মডার্নাইজেশান চাই, র‍্যাশানালাইজেশান চাই। আজকে এর ফলে শ্রমিকরা একটা অসহায়

অবস্থার মধ্যে পড়ছে। আমি জানিনা, এই পরিস্থিতি থেকে বের হবার জন্য আগামী ৫ বছরের পারসপেকটিভ কি ? আপনারা আবার সরকারে এসেছেন, আগামী ৫ বছরের পারসপেকটিভ কি, কি পলিসি গ্রহণ করবেন সেটা রাখবেন। আজকে একটা বড় সমস্যা হচ্ছে পশ্চিমবঙ্গে রুগ্ন শিল্পকে আধুনিকীকরণ করা যায় কিনা সে সম্পর্কে নানা চেষ্টা করছেন, ১৩টি ছোট কম্পানীকে আপনারা নিচ্ছেন, অধিগ্রহণ করছেন।

[6.30 - 6.40 p.m.]

দু একটা কোম্পানী আপনার লিকুইডেশন থেকে ষ্টেট গভর্ণমেন্ট কিনেছেন। কোন কোন জায়গায় মালিকদের এনকারেজ করেছেন লিকুইডেশন থেকে কিনতে, কোন কোন কোম্পানী বি. আই. এফ. আর-এ গেছে এবং ছাঁটাই করে নতুন ভাবে কিনছে, আবার কোন কোম্পানী একেবারে বন্ধ হয়ে গেছে। সেই জন্য আমি সরকারের কাছ থেকে জানতে চাই, হোয়াট আর দি গভর্নমেন্ট পলিসিজ টুওয়ার্ডস ইনডাষ্ট্রিজ, হুইচ আর গোয়িং ক্রনিক্যালি সিক কোম্পানী, কোথায় খুলতে পারেন, কোথায় পারবেন না, তার সম্পর্কে ক্লিয়ার কাট আপনাদের একটা পলিশি থাকা দরকার। যে কথাটা আমি মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আপনাকে বলতে চাই যে ইনডাষ্ট্রিয়্যাল সিন্ সারা ভারতবর্ষে পরিবর্ত্তিত হয়েছে এবং পশ্চিমবাংলায় কী হয়েছে? পশ্চিমবাংলায় কিন্তু এমপ্লয়েমন্ট ইনটেনসিভ ইনডাষ্ট্রিজ রয়েছে। কিন্তু ক্রমশ দেখা যাচ্ছে যে পশ্চিমবাংলায় যে জিনিস তৈরী হয় মূল্য কমে যাচ্ছে, একটা ছোট ষ্ট্যাটিসটিক্স দিলে ক্লিয়ার হবে। স্যার, যদি আমরা এমপ্লয়মেন্ট ভ্যাল্যুএ্যাডেড— ষ্টেটওয়াইজ ফ্যাক্টারী সেক্টারে দেখি তাহলে দেখবো ফ্যাক্টারী এমপ্লয়মেন্ট সবচেয়ে বেশী মহারাষ্ট্রে, ১৬ পার্সেন্টি, ভারতবর্ষে প্রথম, তারপর তামিলনাড়ু ১১.৪৪ পার্সেন্ট দ্বিতীয় এবং পশ্চিমবাংলায় তৃতীয় স্থান আছে ১০.১৪ পার্সেন্ট। কিন্তু ফ্যাক্টারীতে ভ্যাল্যু এ্যাডেড কি হচ্ছে; মানে কত টাকার জিনিষ তৈরী হচ্ছে? তাতে দেখব টোটাল ভ্যালু এ্যাডেড বাই ম্যানুফ্যাকচারার, এখানে মহারাষ্ট্রের স্থান প্রথম ৬ হাজার ২২ কোটি টাকা, আর পশ্চিমবাংলা সেখানে ১৯৮১ কোটি টাকা পঞ্চম স্থানে রয়ে গেছে। এই পশ্চিমবাংলার শিল্প সত্যি আসতে আসতে শুকিয়ে যাচ্ছে, ভাইট্যালিটি শেষ হয়ে যাচ্ছে। এর জন্য শুধু ফ্রেট ইকোয়েলাইজেশনকে দায়ী করলে চলবে না। ফ্রেট ইকোয়েলাইজেশন নিশ্চয়ই তুলে দেওয়া দরকার, আমি সেই ব্যাপারে বলছি, কিন্তু পশ্চিমবাংলায় শিল্পে ডাইভারসিফিকেশন এর ব্যাপারে পশ্চিমবাংলা সরকারের কী একটাও উদ্যোগ আছে, সরকার পক্ষ থেকে এই রাজ্যে শিল্প আধুনিকী করন করার জন্য, ডাইভারসি ফিকেশনের জন্য কটা মিটিং করেছেন? রাজীব গান্ধী জুট মডার্নাইজেশনের জন্য ১৫০ কোটি টাকার ফান্ড দিয়েছিলেন যাতে জুট মিল সমস্ত মডার্নাইজে হয়ে যেতে পারে। কিন্তু এই ব্যাপারে সরকারের পক্ষ থেকে একটাও মিটিং ডাকা হলো না। লোক ছাঁটাই হবে কী না হবে সেটা পরের প্রশ্ন। এই ব্যাপারে কোন সরকারী উদ্যোগ গ্রহণ করা হলো না, এটাই হচ্ছে সত্য। মডার্নাইজেশন, রেশন্যালাইজেশন, এবং অটোমেশন এব ব্যাপারে আপনি কোন সরকারী উদ্যোগ গ্রহণ করেন নি, তার ফলে দেখা যাচ্ছে পশ্চিমবাংলায় একটা গ্রোয়িং আন-এমপ্লয়মেন্ট হচ্ছে এবং ফ্যাকটারি সেকটারে এমপ্লয়মেন্ট কমছে এবং অন্যান্য সেকটারে এমপ্লয়মেন্ট বাড়ছে। এমপ্লয়মেন্ট একসচেঞ্জের একটা ষ্ট্যাটিসটিক্স দিলে সেটা পরিষ্কার হবে যাবে। শান্তি বাবু যদিও এই ব্যাপারে সেদিন এলাবোরেটলি বলেছেন। ১৯৭২ সালে যেখানে ১৩০ লক্ষ ৭৮ হাজার ৯ শত এমপ্লয়েড ছিল পশ্চিমবাংলায়, সেখানে ১৯৭৬ সালে সেটা কমে ১২ লক্ষ ১০ হাজার এ দাঁড়ালো, জুন ৯০তে সেটা কমে দাঁড়ালো ৪৬ লক্ষ ৪১ হাজার আর এ বছর দাঁড়িয়েছে ৪৮ লক্ষ। এটাই হচ্ছে বামফ্রন্টের গোল্ডেন পিরিয়ড।

কনট্রিবিউশন টু লের্ফট ফ্রন্ট টু ইণ্ডাষ্টি—২৮৪ পারসেন্ট জানুয়ারী টু জুন, ১৯৯০ টোটাল নম্বর

অফ এডুকেটেড জব্ সিকারস বাড়ল। ১৯৭৬ সালে ৬ লক্ষ ২২ হাজার ছিল, জুন ১৯৮৯-এ ২৫ লক্ষ ৫২ হাজার হয়েছিল। ডিটেল্ড ব্রেক আপটা শান্তিবাবু সেদিন দিয়েছেন। সুতরাং ৩১০ পারসেন্ট এডুকেটেড্ আন এমপ্লয়েড বড়েছে। ইনটারেযেটিং ব্যাপার হচ্ছে আপনাদের ১৪ বছরের রাজত্বে—আপনারা কথায় কথায় বলেন কংগ্রেস আমলে কাগজে লিখে চাকরি দেওয়া হত, কিন্তু আমি এখানে হিসাবে দেখছি, ১৯৭২ সালে ২৫ হাজার ৬০০ লোককে চাকরি দেওয়া হয়েছিল এম্পলয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে। ১৯৭৩ সালে ২৭ হাজার মানুষকে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে চাকরি দেওয়া হয়েছিল। ১৯৭৪ সালে ১৬ হাজারকে এবং ১৯৭৫ সালে ১৬,৮০০ লোককে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে চাকরি দেওয়া হয়েছিল। এইভাবে মোট ১ লক্ষ ৩২ হাজার ৬০০ পাঁচ বছরে প্লেসমেন্ট হয়েছিল। এটা আমরা পাঁচ বছরে করেছিলাম। এ্যাভারেজ ২০,৭২০ জনের প্লেসমেন্ট হয়েছিল আমাদের ৫ বছরে। আর আপনাদের ১২ বছরে ১৯৭৭ সাল থেকে ১৯৮৯ সাল পর্যন্ত ১ লক্ষ ৬৫ হাজার ৬০০ মানুষ চাকরি পেয়েছে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে থ্রু দিয়ে। বছরে ১২ হাজার ৭৩৮ জনের প্লেসমেন্ট হয়েছে। আপনারা বলেন কংগ্রেস আমলে আমরা কাগজে লিখে দিয়ে চাকরি দিয়েছি। বছরে ২০ হাজার ৭২০ জন মানুষকে আমরা চাকরি দিয়েছি। আপনারা সব শুদ্ধ পদ্ধতিতে চাকরি দেন—প্রশান্তবাবু কর্পোরেশনে লোক ঢোকান নি? প্রবীরবাবু এস. ই. বি.-তে লোক ঢোকান নি? শুদ্ধ প্রসেসে চাকরি দিয়ে বছরে ১২ হাজার করে এমপ্লয়মেন্ট হয়েছে? আমি আপনাকে আরো বলি অর্গানাইজড্ সেক্টরে ক্রমশঃ চাকরির সুযোগ কমে যাচ্ছে। প্রাইভেট এ্যাণ্ড পাবলিক উভয় অর্গানাইজড় সেক্টরে কমে যাচ্ছে। প্রাইভেটে সেক্টরে তো এমপ্লয়মেন্ট খুবই কমে যাচ্ছে।

**শ্রী শান্তি রঞ্জন ঘটক ঃ** আরো কমবে।

**শ্রী সৌগত রায় ঃ** হ্যাঁ, শান্তিবাবু, ঠিকই বলেছেন, আপনারা যে ভাবে চলছেন তাতে আরো কমবে। আমি বলি যে, টোটাল পশ্চিমবাংলায় এমপ্লয়মেন্ট ১৯৭৭-১৯৯০ প্রাইভেট এ্যান্ড পাবলিক সেক্টরে বেড়েছে মাত্র ৮৪.০০০। আমাদের সময়ে বছরে বেড়েছিল ২৮,২০০ করে, আর আপনাদের সময়ে বাড়ছে ৬,৩০০ করে! কিন্তু একটা মজার জিনিস দেখুন, এস্টিমেটেড এমপ্লয়মেন্ট ইন্ প্রাইভেট সেক্টর ইন্ ওয়েষ্ট বেঙ্গল ১৯৭৬ সালে ছিল ১০ লক্ষ ৯৫ হাজার। সেটা কমে মার্চ ১৯৯০-তে হয়েছে ৮ লক্ষ ৮৭ হাজার। ডিউরিং দিস পিরিয়ড বিট্যুয়িন জানুয়ারী ১৯৭৭ টু মার্চ ১৯৯০-এমপ্লয়মেন্ট ইন্ প্রাইভেট সেক্টর ফল্ বাই ২ লক্ষ। ২ লক্ষ কমেছে আপনাদের ১৩ বছরে প্রাইভেট সেক্টরে। এবারে পাবলিক্ সেক্টরে আসুন। শান্তিবাবু, আপনি হয়ত একটা ফিগার যোগাড় করেন নি— আমি একটা ডেঞ্জারাস ফিগার দিচ্ছি। আপনারা বলেন আপনারা সংখ্যালঘুদের খুব স্বার্থ দেখেন। আমি একটা এ্যাসেস্মেন্ট করে দিতে বলেছিলাম যে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে সংখ্যালঘু মুসলিমরা চাকরির কি সুযোগ পাচ্ছে? এটা আমাদের বিচার বিবেচনা করতে হবে, কারণ তার ইকুমিক্যালি ব্যাকোয়ার্ড। পশ্চিম বাংলায় টোটাল পপুলেশনের ২০ পারশেন্ট মুসলমান। আপনারা প্রথম ৬ বছরে পশ্চিমবাংলায় ৫২ হাজার ৯৬৩ জন মানুষকে চাকরি দিয়েছিলেন সরকারী দপ্তরে। তার মধ্যে ৩.২৯-১৫.৪৬০ জন মুসলমান। তাহলেই দেখুন মাইনরিটিদের প্রতি আপনাদের কি দরদ? এরপরে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ-এর মাধ্যমে সেসরু প্রোগ্রামে কি রকম মাইনরিটিরা স্কোপ পাচ্ছে — রাজীব গান্ধী ১৫ পয়েন্ট প্রোগ্রাম-এ বলেছিলেন, ''ইউ মাষ্ট টেক্ স্টেপস টু রেস্টোর্ দি কনফিডেন্স অফ্ দি মাইনোরিটিস্''— পশ্চিম বাংলায় ১৯৮৯ সালের শেষে যে ৪৫ লক্ষ মানুষের এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম ছিল তাদের মাত্র ১২.৫৬ শতাংশ মুসলমানের নাম ছিল। মোট জনসংখ্যার তারা ২০% হওয়া সত্বেও সাড়ে ১২% মাত্র এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ নাম লিখিয়েছিল আর প্লেসমেন্টের ক্ষেত্রে মোট প্লেসমেন্টের ৯৯.৮৪% যেখানে অন্যদের হয়েছে সেখানে ৩.৮৪% মুসলমানদের হয়েছে থ্রু এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ। সাড়ে ১২% মুসলমান যেখানে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম লিখিয়েছে সেখানে মাত্র ৪% মুসলমান

এমপ্লয়েমেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে চাকরি পেয়েছে। সেসরুর অধীনে ৩ বছরে - ১৯৮৬ সাল থেকে ১৯৮৯ সালের মধ্যে ওনলি ১০৮৪৭ জন - ৮.৭১% প্রজেক্ট ইনভলভড ইন্ মুসলিম। সেখানেও ১২% ও সেসরুর সুযোগ পর্যন্ত পাচ্ছে না মুসলমানরা।

[6.40 - 6.50 p.m.]

এখন সেসরুতে ওরা স্কোপ পাচ্ছেন এবং যে প্রজেক্ট স্যাংসান হয়েছে তার মধ্যে ওন্‌লি ৬.৪৮ পারসেন্ট হচ্ছে মুসলিম। আপনারা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের থ্রু দিয়ে মাইনোরিটিদের কোন রকম সাহায্য করতে পারলেন না। স্যার. আমার সময় কম, সুব্রতবাবু বিস্তারিতভাবে বলেছেন , আমার বলার স্কোপ নেই, খালি আমি ২/৩টি কথা বলে আমার বক্তব্য শেষ করবো। প্রথম হচ্ছে মালদায় আই.এন.টি.ইউ.সির কর্মী, তার নাম হচ্ছে গণেশ ভট্টাচার্য্য। যিনি আই.এন.টি.ইউ.সির গার্ড ছিলেন তাকে খুন করা হয়েছে। মালদা শহরে এর প্রতিবাদে ৭২ ঘন্টা বন্ধ হচ্ছে এটা আমি আপনাকে জানিয়ে রাখছি। আপনি ট্রেড ইউনিয়নের উন্নতি করবেন অথচ আই.এন.টি.ইউ.সির কর্মীকে খুন করা হয়েছে। আই.এন.টি.ইউ.সির সভাপতি এখানে বসে আছেন। দ্বিতীয়, ক্যালকাটা কেমিক্যালস ৩ মাস বন্ধ রয়েছে শ-ওয়ালেস কোম্পানী কিনেছিল, এখন এটা বি. আই.এফ.আরে চলে গেছে। ওখানে সিটুর যে ইউনিট আছে তার প্রেসিডেন্ট হচ্ছেন শচীনবাবু। এটাও আবার দুইভাগে ভাগ হয়ে গেছে। একটার লিডারশিপ নকশাল, তারা বলছে কো-অপারেটিভ করে চালাবো আর সিটু বলছে আমরা কো-অপারেটিভের বিরুদ্ধে। এই ঝগড়া, মারপিটের ফলে ক্যালকাটা কেমিক্যালস ৩ মাস ধরে বন্ধ। আপনি এই ব্যাপরে ব্যবস্থা নিন। রামকৃষ্ণ মিশন সেবা প্রতিষ্ঠান সম্পর্কে এই হাউসে অনেকবার বলেছি। রামকৃষ্ণ মিশন সেবা প্রতিষ্ঠান যদি না খুলতে পারেন তাহলে শান্তিবাবুর শ্রমদপ্তর পুরো ব্যর্থ হবে। হাসপাতালে শেষ পর্যন্ত ট্রেড-ইউনিয়ন পৌঁচেছে এবং হাসপাতালগুলি এ্যাফেকটেড হয়ে যাচ্ছে। এটা আপনার দপ্তরে একটি বিরাট ছাপ ফেলবে। তৃতীয় আর একটা কথা বলি, পশ্চিমবাংলায় যারা মাথায় করে মোট নেয় তাদের জন্য বোর্ড তৈরী করুন। আপনি বোম্বে গেছেন। মহারাষ্ট্রে মাথাডি ওয়ার্কস বোর্ড আছে। আমি সাজেস্ট করছি মাথাডি ওয়ার্কাস বোর্ড তৈরী করার কথা চিন্তু করুন। চতুর্থ বলছি, কলকাতায় ছাতার কারখানায় কাজ করা অনেক মজদুর আছে। পিকিউলিয়ার, এরা সিজিনাল এমপ্লয়িজ, বছরে ৬ মাস কাজ পায়। এখানে ছাতার কারখানা অনেক, কয়েক হাজার শ্রমিক কাজ করে। তাদের কাজের সোসাল সিকিউরিটির কোন ব্যবস্থা নেই, কোন বেনিফিট নেই। প্রতি বছর ঘুরে-ফিরে এসে কাজ করে, এদের জন্য আপনি কিছু চিন্তা করুন, সিজিন্যাল ইনডাসট্রিয়াল ওয়াকার্সদের এর মধ্যে নিয়ে আসুন। আর একটা কথা বলছি, আপনার হাতে নেই — অধিকাংশপাবলিক সেক্টর আন্ডারটেকিং-এ পে কমিশন নিয়ে আসা হয়েছে সরকারী নোটিফিকেশন করে প্রায় দেড় বছর হয়ে গেল রাজ্য সরকার পে-কমিশন চালু করে দিয়েছেন, করপোরেশনেও পে-কমিশন চালু করে দিয়েছেন। ২টি পে-কমিটির রিপোর্ট সাবমিট করেননি। প্রতিদিন অসীমবাবুর কাছে যাচ্ছি, কবে হবে? দুর্গাপুর কেমিক্যালস, দূর্গাপুর প্রজেক্টের লোক আসছে, ইষ্টার্ন ডিষ্টিলিয়ারির লোক আসছে ইন্ডিয়ান পেপার পাল্পয়ের লোক আসছে, এখনও পর্যন্ত না এফেক্ট পাচ্ছে, না পে-কমিশন পাচ্ছে। এই শেশানেই আপনি চালু করুন পে-কমিশনের ব্যাপারে ঘোষণা করুন। এই কথা বলে বাজেটের বিরোধীতা করে এবং কাট-মোশানের সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রী মলিন ঘোষ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার মাও-সে-তুঙের কথা মনে পড়ছে। জাপানের প্রধানমন্ত্রী যখন চীন দেশে গিয়েছিলেন তখন মাও-সে-তুঙ বলেছিলেন জাপান আক্রমন করলো তাই চীন দেশ স্বাধীন হল। আর তোমাদের (কংগ্রেসীদের উদ্দেশ্য করে) এই হাল কেন হল - ৭২ সাল হয়েছিল বলে সেইজন্য এই হাল হয়েছিল। একটা ভুল শ্রমনীতি এল। পটলের গোঁড়ো

উঠে গেছে। সেটা বুকে হাত দিয়ে বল, আমি বলছি যুক্তফন্টের আমলে কৃষ্ণপদ ঘোষ, মহাশয় যখন শ্রমমন্ত্রী ছিলেন কারা দালালী করেছিল? দালালশ্রী জুটমিল ছিল আমাদের হুগলী জেলায়, এখনও আছে। লক আউট ডিক্লেয়ার করেছিল। ১৯৭৭ সালে শনিবার দিন হাইকোর্টে বিচার হল, অর্ডার বার করে আনা হল, কালো কোট পরে তোমাদের মানুদা যিনি এখন বোম্বাইয়ে কেস করতে গেছেন, হজম কর, আইনটা করেছিল কেন? যুগ্ম তালিকা থেকে শিক্ষাকে তো আউট করেছে। কে পাপ করেছে? ১৯৫০ সালে সংবিধান তৈরী হয়েছিল, সেদিন শরত বসু মহাশয় একটা কথা বলেছিলেন এ কংগ্রেস নয়— যখন কনস্টিটিউয়েন্ট এ্যাসেম্বলীতে সংবিধান তৈরী হয়েছিল তিনি দমদম এয়ারপোর্টে নামলে তাঁকে জিজ্ঞাসা করা হয়েছিল হোয়াট ইজ ইউর ওপীনিয়ন? তাতে উত্তরে তিনি বলেছিলেন লারজেষ্ট ইন ভলিয়্যুম, বিগেষ্ট ইন সাইজ, পুওরেষ্ট ইন কনটেনস, কেন? সংবিধানের সেই অধিকার নেই? যে মালিক টাকা দেয় না, প্রভিডেন্ট ফান্ডে, ই.এস.আই-এ টাকা জমা দেয়না তাকে কোমরে দড়ি বাঁধার ফান্ডামেনটাল রাইট নেই, ৩২৬ ধারায় এ্যারেষ্ট করতে হবে কারা তৈরী করেছিল? ৪৯ বার সংবিধান সংশোধন হয়েছে। মহারাষ্ট্রে কাদের দেশ? যেখানে তো সি.পি.এম রা নেই , কত লকআউট হয়েছে সৎসাহস থাকে তো বলুক। আমি হিসাব দেব। সেই সব জায়গায় কেন লকআউট হচ্ছে জানিনা। আমরা অপদার্থ নই, তোমরা পাপ করেছ, জমিদারদের যেমন অবস্থা হয়েছে, সব ধ্বংস হচ্ছে এখন ঘরের সোনা বাঁধা দিয়ে খাচ্ছে। তেমনি তোমরাও তো সোণা বাঁধা দিচ্ছ। আমেরিকার কাছে। ওরা বলছে পেপসিকোলা করছে, পেপসিকোলার টাকা খেয়েছে কারা, রাজীব গান্ধী মহাশয়ের আমলে? আইনটা ডিকটেড করেছে? বলুক যদি সৎ সাহস থাকে। সেজন্য আজ এ অবস্থা। সোমবার দিন ইনডোরে সুব্রতবাবু বক্তৃতা দেবেন, আর একদিকে মন্ত্রী মহাশয় দেবেন। সিরাজগঞ্জ মোকামে বাংলার পাট ছিল, এ্যানডুলিন জুটমিল, দেখে আসবেন কারা দালালী করেছে। কোল ইন্ডিয়ায় কি করেছে, সেখানে তো টাইম অফিস হবে। আমরা সাহায্য করছি, শুনলে অবাক হবেন একটি মাত্র কোল ইন্ডিয়া — বড় চিড় চিড় করছে? কেন শোন, শুনতে হবে, কোল ইন্ডিয়ায় ১০০ কোটি টাকা খরচ হয়েছে। ঐ আনন্দবাজারের সাংবাদিক থেকে ওদেব ঐ প্রিয়রঞ্জন দাসমুন্সী অবধি সার্টিফিকেট দিয়েছেন, চাকরি দিয়েছে এভরিবডি উইল পান্চড, সবাইকে পান্চ করেছে হিম্মত থাকে তো বলুক সত্যি কথা। কেন আই.এন.টি.ইউ.সির হিম্মৎ আছে, কাজ না করে পয়সা নেবেন। মাদার ডেয়ারীর কথা বলুন, আমরা দুজন আছি, আমি এবং শান্তশ্রী বসে আছি। হিম্মৎ নিয়ে বলতে পারি কয়েক ঘন্টার মধ্যে চালু করেছি। আমরা বেরিয়ে যাইনি। ভুল ভ্রান্তি একটু হতে পারে। তার জন্য সি.আই.টি.ইউ কনডেম করেছে। আই.এন.টি.ইউ.সির সাহস আছে। খবরের কাগজ পড়ে দেখ চিত্তব্রত মজুমদারের বক্তৃতা।

[6.50 - 7.00 p.m.]

আমাদের মত নেন নি। সবাই আই. এন. টি. ইউ সি করেন। এই কারবার আমরা করি না। ওরা বলেছেন, গত বছর আমরা বিড়লার দালালী করেছি। ১৯৬৭ সালে কারা বিড়লার দালালী করেছিল? বিশেষ ট্রেনে হিন্দমোটরে যাবার ডাক দিয়েছিল কারা ? আজকে বলছেন— জ্যোতিবাবু বিড়লার দালাল! আজকে গর্ভাচভের জন্য চোখের জল ফেলছেন; কিন্তু জানবেন, বুশের দালালী করি না। আমাদের পাশেই একটা দেশ আছে - ১৯৮৯ এর চীন দেশ। তাঁদের আই. এম. এফ. এর লোন নিতে হয় না। তার দুই বছর আগে ১৯৪৭ এর ভারতবর্ষ! সমাজতন্ত্র সেখান থেকে বাদ হয়ে গেছে। এখন আই. এম. এফ. টাকা দেবে, তবে ভারতবর্ষ চলবে। এখানে বক্রেশ্বরের জন্য বলছেন, সাগর দীঘির জন্য কুম্ভীরাশ্রু ফেলছেন এবং বামফ্রন্ট সরকার আপনাদের সেই অধিকার দিয়েছেন। কিন্তু দিল্লী সিমেন্ট কোম্পানী, উত্তরপ্রদেশের ভাল সিমেন্ট কোম্পানী কাদের? ফরিদাবাদে শ্রমিকদের সঙ্গে লড়াই করেছেন। সেখানে সর্দার হাসমীকে মালিকদের টাকা খেয়ে খুন করে ফেলেছেন। আজকে ওঁরা

শ্রমিক দরদী! তো একটু পরেও ওবেরয় কন্টিনেন্টালে যাবে। ও আবার নেতা! আজকে দেখে আসুন রাষ্ট্রয়াত্ব শিল্পকে কেন্দ্রীয় সরকার কিভাবে রেখেছেন। এখন এ্যান্ড্রুলকে নিয়ন্ত্রন করছেন কারা? গোয়েঙ্কা সব করলে হবে না। কিন্তু আজকে দূর্গাপুর রোড, দিল্লী রোডে গিয়ে দেখে আসুন - আমরা দায়িত্বশীল। পশ্চিমবঙ্গের রূপ আমরা পরিবর্তন করছি। যেভাবে গ্রামে গ্রামান্তরে আমরা কৃষকের প্রাণে আনন্দ বইয়ে দিয়েছি, তেমনিভাবে আমরা শ্রমিক শ্রেণীর মনেও আনন্দের ধারা বইয়ে দেবো। এই বলে ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে এবং বাজেটকে সমর্থন করে শেষ করছি।

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের পক্ষ থেকে যে কথা বলেছেন আমি তা বোঝবার চেষ্টা করেছি। তবে আমার প্রথম থেকে মুসকিল হচ্ছে সুব্রতবাবুকে আমি ঠিক বুঝতে পারিনা। সৌগতবাবুকে অনেকটা বুঝতে পারি। কারণ সুব্রতবাবু এখানে এক কথা বলেন আর যখন কেন্দ্রের ট্রেড ইউনিয়ানের সঙ্গে বসেন তখন আর এক কথা বলেন। আমি ওনাকে ধন্যবাদ জানাই কেন্দ্রীয় সরকারের শিল্প নীতি নিয়ে যেটা তিনি ঘোষণা করেছেন সেটা প্রসংশার। কিছুটা ডিফেন্ড করার চেষ্টা করেছেন টি. ভি প্রোগ্রামের মাধ্যমে সৌগতবাবু। সুব্রতবাবু ইনটেনটেনিয়াস রিয়াকশান ব্যক্ত করেছেন যে এই শিল্প নীতি মানি না এবং তার বিরোধিতা করবো এবং সম্প্রতি কেন্দ্রীয় ট্রেড ইউনিয়ানের সঙ্গে রাজ্যের যে সভা হয়ে গেছে তাতে সুব্রতবাবু উল্লেখ্যযোগ্য ভূমিকা নিয়েছেন। সৌগতবাবু কি করবেন জানি না।

(**শ্রী সুব্রত মুখার্জী ঃ** আমাদের কথা ভাবতে হবে না)

ভাবতে হবে এই জন্য যে এই সর্ব্বনাশ যদি রুখতে হয়, এই সর্ব্বনাশ রুখতে গেলে সকলকে একসঙ্গে দাঁড়াতে হবে এবং সেই ব্যাপারে আই. এন. টি. ইউ. সি-র নেতৃত্ব এবং শ্রমিকদের একটা প্রকান্ড ভূমিকা আছে। সেই জন্য আপনাদের মধ্যে যদি অন্য কিছু দ্বিধা দ্বন্ধ দেখা দেয় তাহলে চিন্তা হয়, অন্য কিছু নয়। যাইহোক আপনারা যে আলোচনা করেছেন, আমাদের পক্ষে যাঁরা বক্তব্য রেখেছেন আমি তাঁদের ধন্যবাদ জানাই, তাঁরা কতকগুলি তথ্য এবং আরগুমেন্ট দিয়েছেন। আমি প্রথমে যে কথা বলতে চাই তা হলো কেন্দ্রীয় নেতৃত্বের মতো আমি লুকোচুরি খেলায় অভ্যস্ত নই। আমি এবং বামফ্রন্ট সরকার সরাসরি কথা বলি এবং বলছি। বাজেট সেশানে আমরা যে কথা বলেছি তাঁরা যদি সোজাসুজি দেখেন তাহলে দেখবেন আমরা কোন কিছু লুকাইনি। আমরা বলি কোমরে গামছা বাঁধো সামনে কাজে আরো বাধা। ভবিষ্যত আশা আকাংখা উজ্জ্বল এই কথা বলি না। যেমন সম্প্রতি কিছু দিন ধরে শুনলাম সোনা বাইরে চলে গেছে আমাদের দেশের অবস্থা ভাল! টাকার দাম কমে গেছে, আমাদের দেশের অবস্থা ভাল! নূতন শিল্প নীতিতে ম্যালটিন্যাশানালদের বলছে ৫১ পারসেন্টে এবং তার চেয়ে বেশী তোমরা আমাদের প্রধান শিল্প তৈরী করতে পারো। ভাবনা নেই, তাতে দেশের উন্নতি হবে, শিল্পে বিকাশ ঘটবে, শ্রমিকদের ভাল হবে! এই ধরনের কথা বলতে আমরা অভ্যস্ত নই। এবং অভ্যস্ত নয় বলেই ওনারা দুঃখ পাবেন। কিনতু কি করা যাবে পশ্চিমবাংলায় শ্রমিক শ্রেণী, কর্মচারী গত বারের চেয়ে বেশী এবারে বামফ্রন্ট সরকারকে সমর্থন করেছেন। হা-হুতাশ করে লাভ নেই, এটা বাস্তব সত্য।

(**শ্রী সৌগত রায় ঃ** বি. জে. পি-র জন্য হয়েছে)

বি. জে. পি মূলত আপনারাই সৃষ্টি করেছেন, আমরা সেই রাজনীতিতে যেতে চাই না। ওইসমস্ত ল্যাংটাবাবা, আমরাবাবা এই সবের আর্শীবাদ নিয়ে ভোট আপনারা করছেন। বি. জে. পি আমাদের সৃষ্টি নয়, আপনাদের। আমার সময় সংক্ষেপ, আমি এই দিকে যেতে চাই না। যাই হোক মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের দেশে সংকট। স্যার, আমাদের দেশ কয়েক বছর ধরে কংগ্রেস

আমল থেকে চলছে একটা নীতি, যে নীতি মানুষের পক্ষে নয়, একচেটিয়া পুঁজিপতি, জমিদার যাঁরা দেশের বাইরে এবং ভেতরে আছেন তাঁদের পক্ষে। তার মাত্রা যে ছিল প্রয়াত রাজীব গান্ধীর আমলে সেই মাত্রা ছাড়িয়ে গেছে আস্তে আস্তে সমস্ত দেশ গভীর সংকটের মধ্যে পড়ে হাবুডুবু খাচ্ছে।

[7.00 - 7.10 p.m.]

এখানে স্বীকার না করলেও বাইরে ওঁনারা স্বীকার করেন। আপনারা বলেছেন শিল্প ধ্বংস হতে চলেছে, আমি কথাটা স্বীকার করেই বলছি যে হ্যাঁ এখানে ২ লক্ষ, আড়াই লক্ষ, সোয়া তিন লক্ষ শিল্প প্রায় বন্ধ হয়ে আছে। আমি জানি হয়তো এর চেয়ে বেশী বন্ধ আছে বা বন্ধ হতে চলেছে। কিন্তু আপনারা যে মহারাষ্ট্র এবং আরো অনেক রাজ্যের তুলনা দিলেন সেখানকার কি অবস্থা আপনারা জানেন না। মহারাষ্ট্রের যেসব কথা বলেছেন সে সম্বন্ধে বলছি সেখানে শতকরা ১০০টি কারখানা উঠে গেছে, পশ্চিমবঙ্গে তা হয় নি। এবং আরো ওখানে যে শিল্প গড়ছে তাও উঠে যাচ্ছে । আমি যদি হিসাব পেতাম তাহলে দেখিয়ে দিতাম। সুতরাং পশ্চিমবঙ্গও মহারাষ্ট্র প্রভৃতি রাজ্যের মত একটি রাজ্য, তার থেকে বাইরে নয়। আমাদের এই শিল্পের অবস্থা আরো বেশী কেন খারাপ সেকথা আমি আগেরবার বাজেটে বলেছি, এবারও বলছি এবং মাননীয় মুখ্যমন্ত্রী শিল্প বাজেটে বলেছেন আমি একথা বারে বারে বলছি যে শিল্পকে এগিয়ে নিয়ে যেতে গেলে একসঙ্গে মিলেমিশে কাজ করতে হবে, আপনারাও তাতে রাজি হয়ে ছিলেন। বলেছিলেন মিলেমিশে কাজ করবেন। আপনারা আমাদের সঙ্গে একসঙ্গে শিল্পের ব্যাপারে কেন্দ্রে যেতেও রাজি হয়েছিলেন কিন্তু হঠাৎ শুনলাম যে আপনারা সেখানে আলাদা কথা বললেন। সত্য বাপুলী মহাশয় নেই এখানে, থাকলে ভালো হত। তিনি তো আলাদা কথা বললেন হলদিয়ার ব্যাপারে। কি বললেন টসলেন পরে দেখবেন হলদিয়ার ব্যাপারে। জানিনা উনি হয় তো প্লেনের টিকিট পান নি নাকি ব্যাপার বুঝতে পারলাম না। জ্যোতিবাবু আমাদের মুখ্যমন্ত্রী তিনি দিল্লীতে মিটিং ডেকেছিলেন সমস্ত এম পি এবং ট্রেড ইউনিয়নদের নিয়ে শিল্প ইত্যাদি ব্যাপারে আলোচনা করার জন্য। সেখানে হটাৎ কয়েকজন এসে কি বলে ঝড়ের বেগে বেরিয়ে গেলেন এবং বললেন যে আমরা একসঙ্গে বসবো না। সুতরাং আপনারা ভাবের ঘোরে চলেন এবং ভাবের ঘোরে চুরি করে কোন লাভ নেই। শ্রমিকদের নিয়ে আমরা সংগ্রাম করে চলেছি। এর আগেও বলেছি যে এই অবস্থার মধ্যে চেষ্টা করছি যাতে সংগঠিত ট্রেড ইউনিয়নের সদস্যদের নিয়ে এই আলোচনা করতে পারি এবং তারজন্য সবাইকে বসতে হবে, তাতে আপনাদেরও থাকতে হবে। কারণ এভাবে তো চলতে পারে না। শ্রমিকদের স্বার্থ কি করে রক্ষা করা যায় এই সীমিত ক্ষমতার মধ্যে সেই দিকটা আমাদের দেখতে হবে এবং একথা তো আমরা লুকোয় নি। তবে একথা আমি আগেও বলেছি বারেবারে, এবারও বলছি সমস্ত সদস্যদের যে সমস্ত সংগঠিত ট্রেড ইউনিয়ন একসঙ্গে যদি না দাঁড়ায় তাহলে এটা করা সম্ভব নয়। মান্নান সাহেব আমার বাজেট বক্তৃতা উদ্ধৃতি করে বললেন যে আমি নাকি অনেক আশা করেছিলাম এবং একথা বললেন ধাপ্পা দিয়ে আর কি হবে। আমি মান্নান সাহেবকে জানিয়ে রাখি যে ধাপ্পার সঙ্গে আমার কোন পরিচয় নেই, আর আশা হচ্ছে আমার একমাত্র আশা যে যেটা আমি বাজেটবক্তৃতার আগেও বলেছি এবং এবারও বলছি যে সঠিক পথে চলে শ্রমিকদের স্বার্থ রক্ষা করতে হবে এবং এইভাবে এর সমাধান সম্ভব। কিন্তু আপনাদের তো বিশ্বাস নেই, এই যে সুব্রতবাবুর তো দুটি চেহারা, কোন পথ ছেড়ে কোন পথে আসেন বোঝা মুস্কিল। তবুও আমি আপনাদের বলবো যে শ্রমিকদের স্বার্থে যদি আমরা সবাই এগিয়ে আসতে পারি তাহলে আমাদের দেখে অন্যান্য রাজ্যগুলি উৎসাহিত হবে। আমাদের দেখে ভারতবর্ষের শ্রমিকশ্রেণী উৎসাহিত হবে। এই হচ্ছে একমাত্র পথ, এই ছাড়া আর কোন পথ নেই। ২৬ তারিখে ওঁনারা কনভেনশান করছেন এবং তাতে আশা করছি প্রাথমিক পদক্ষেপ শুরু হবে। তাতে ওঁনারা কয়েকটি কর্মধারা একসঙ্গে নেবেন এবং আশা করছি সফল হবেন। এরপরে আমি কয়েকটি কথা বলছি সেটা হচ্ছে যে, মালিক পক্ষ লক-আউট, ক্লোজার

ঘোষণা করার জন্য শ্রমিকরা মরে যাচ্ছে একথা আপনারা বলছেন। কিন্তু আমি দুঃখিত যে এটা মানতে পারলাম না যে কারখানা বন্ধ হওয়ার জন্য সব শ্রমিকরা আত্মহত্যা করছে, মরে যাচ্ছে। এবং এও জেনে রাখবেন যে ওই শ্রমিকশ্রেণীর জন্য দুঃখ আপনাদের চেয়ে আমাদের কম নয়। তারপরে এখানে একটি কথা ওনারা বলেছেন যে, আমরা নাকি নন-ইন্টারভেনশান করি না। সৌগতবাবু হয়তো জানেন না, তবে জেনে রাখুন আপনারা যাদেরও পাঠান আমাদের কাছে, আমরা কোনদিন কাউকে ফেরৎ পাঠাই নি। আপনারা বেশী কাজে ব্যস্ত থাকেন সে বিষয়ে কোন সন্দেহ নেই, কিন্তু জেনে রাখবেন কোনদিন কেউ ফেরৎ যায় নি। আমাদের ডাইরেক্টরেটে যাঁরা আছেন, তারা সঙ্গে সঙ্গে ট্যাকল করেন। কিন্তু আপনারা যে বললেন যে কংগ্রেস আমলে যে মুহূর্তে আপনার কারখানা বন্ধ হয়ে গেলো লেবার মিনিষ্টার বিষয়টা ট্যাকল করতেন, এটা আমার ঠিক জানা নেই।

আরো ঐ ট্যাকলিংয়ে ডাকলে সেইগুলির কোন ফল হয় কিনা আমি জানি না। তবে কংগ্রেস আমলে কি হোত আমাদের এস. আর দাস বলেছেন এমারজেন্সির সঙ্গে আমরা পরিচিত, সাইক্লো করা কাগজ থাকত তাতে বলতে হোত এত শর্ত, সেই শর্তে সমগ্র চ্যাটার অফ ডিমান্ডসে সই করা না হলে কালো গাড়ি আছে দমদম জেলে চলে যাও - এই তো হোত। লক আউট ক্লোজার এই বেআইনী ব্যাপারে যে প্রচলিত আইন আছে সেই ব্যাপারে আমরা একটা আই. ডি. এ্যাক্ট এখানে এ্যামেন্ডমেন্ট করেছি পাসও হয়েছে। সুব্রতবাবু আপনি দয়া করে সেটা খুলে দেখবেন। কেন্দ্রীয় সরকারের সেখানে এ্যাসেন্টও পাওয়া গিয়েছে। আমরা লক-আউট এবং সাসপেনসান অফ ওয়ার্ক একসঙ্গে নিয়েছি এই দুটির উপর এ্যাক্টও গৃহীত হয়েছে। অসুবিধা হচ্ছে আই. ডি. এ্যাক্টে যে ব্যবস্থা আছে তাতে আপনি লক আউট করলে সঙ্গে সঙ্গে লক আউট বেআইনী হয়ে যায়, কিন্তু কারখানা খোলা যায় না। এটাতো আপনারাও অভিজ্ঞতা আছে। আমরা লক্ষ্য করেছি সঙ্গে সঙ্গে মালিক হাইকোর্টে চলে যায়, সেখানে এইরকম একটা দুটো কেস সফলও হয়। দ্বিতীয়তঃ ক্লোজার-র ব্যাপারে আগের বারেও বলেছিলাম সেকশান ২৫(ও) সে সম্বন্ধে হাইকোর্টে গেলে তারা হাইকোর্ট নাল এ্যান্ড ভয়েড করে দিয়েছে। ২৫(ও) এর আগে অনেকে করেছেন আবারও করেছেন নাল এ্যান্ড ভয়েড এবং তারা বলছেন বন্ধ করার অধিকার মালিকদের আছে। দুর্ভাগ্য হচ্ছে, আমাদের দেশের বিখ্যাত কিছু আইনজিবী তারা বলছেন এটা ফান্ডামেন্টাল রাইটস, মালিকদের সম্পত্তি। এটা আটকাতে পারেন না। এখন ঘটনাটা কি হয় আমাদের এখানে ২৫(ও) প্রয়োগ করে ১০০-র বেশী শ্রমিক যেখানে কাজ করে সেখানে ক্লোজার করতে চাইলে আমরা করতে দিই না। সেই সময় মালিকরা তারা লক আউট করে সাসপেনশান অফ ওয়ার্ক করে দীর্ঘস্থায়ী। এটাই হচ্ছে অবস্থা এবং আমি আগেও বলেছি মীমাংসায় অনেক কিছু তাড়াতাড়ি হতে পারে, সেটা সৌগতবাবুও জানেন। আমি তো বলেছি গৌরিপুর জুট মিল অনেক আগেই মীমাংসা হোত যদি মালিক পক্ষের সব শর্ত মানা হোত। মানা যায় না, আমরাও মানিনা, উনি মানতে পারেননি, কোন শ্রমিক মানতে পারেনা। কারণ মালিকরা যে শর্ত দিচ্ছে সেই শর্তমানা আমাদের পক্ষে সম্ভব নয়। নদীয়া জুট মিল, শ্যামনগর জুট মিল, কিংবা টিটাগড় জুট মিল এগুলি সবই মিটে যায় যদি মালিকদের কথা শোনা হয়, মালিকরা বলছে শ্রমিকদের প্রভিডেন্ট ফান্ডের পয়সা ধরে দিতে হবে, না হলে মিল বন্ধ করে দেব, এটা সম্ভব? এটা মানা যায় না। আজকে সংকটের বোঝা মালিকরা ক্রমাগত তীব্রভাবে শ্রমিকদের উপর চাপাচ্ছে। এছাড়া কিছু অসাধু মালিক আছে তারা সিক্‌নেসটাকে ব্যবসা করে নিয়েছে। সেই কারণে এটা রুখতে গেলে একসঙ্গে ছাড়া উপায় নেই। দ্বিতীয়তঃ দুঃখের কথা বলি প্রয়াত রাজীব গান্ধী তিনি একটা ইন্ডাষ্ট্রিয়াল নিয়ে বি. আই. এফ. আর করেছিলেন, যারা বি. আই. এফ. আর. - এ গেছেন তারা জানেন এটা কাদের পক্ষে আইন, মালিকের পক্ষের আইন, এবং তারা যে ব্যবস্থা দেয় সেটা আপনারা জানেন। মেটাল বক্স, এম. এম. সি. মেটাল বক্স-এ আগে তো ওখানে

এগ্রিমেন্ট হয়েছিল দিল্লীতে, মেটাল বক্স আপনাদের পার্টি, - জোতিবাবু একটা চিঠি লিখেছিলেন দিল্লীতে ডঃ মনমোহন সিংকে - মেটাল বক্সের একটা ব্যবস্থা বি. আই. এফ. আর করেছিল সেটা হচ্ছে কলকাতায় যে ইউনিটটা আছে সেটা ইচ্ছা করলে তারা বিক্রি করে চালাবার ব্যবস্থা করতে পারে। বম্বে ইউনিট মামলা করছে, সেই মামলা হাইকোর্টে আছে। কমপিটেন্ট ল-ইয়ার দিল্লী থেকে পাঠান হচ্ছে না। এ ব্যাপারে মুখ্যমন্ত্রী তিনি মনমোহন সিংকে চিঠি লিখেছেন যে আপনারা যে ল-ইয়ার পাঠাচ্ছেন তারা ইন্ডাষ্ট্রিয়াল এ্যাক্ট কিছু জানেন না, আপনারা কমপিটেন্ট ল-ইয়ার পাঠান। এটা ইউনিয়নে এসেছে, সেই ইউনিয়ন আপনাদের সঙ্গেও তো আছে, আমাদের কাছে এসেছিলো আমরা বলেছি ঠিক আছে মুখ্যমন্ত্রীকে বলবো তাকে দিয়ে চিঠি লেখাতে হবে। এবং এই কমপিটেন্ট ল-ইয়ার যাতে তারা পাঠান এই রকম কথাও আছে। এবং বি. আই. এফ. আর. নিয়ে আমি আগের বারেও বলেছিলাম। পলিসি চেঞ্জ যদি না করা যায় তাহলে তো হবে না, সমস্ত বার্ডেন শ্রমিকদেরও পর, স্টেট গভর্ণমেন্টের ওপর পড়বে। কোন ইন্ডাষ্ট্রি বি. আই. এফ. আর-এ তাদের প্যাকেজ অনুযায়ী ভায়াবেল হয়নি।

[7.10 - 7.20 p.m.]

এই কারখানাগুলো লিক্যুইডিশান চলে যাচ্ছে, সেখানে আমরা এগুলো ঠেকাবার চেষ্টা করছি। কিছু কিছু জায়গায় আমরা করতে পারছি । সেখানে আমরা তাদের টার্মস দিচ্ছি যে শ্রমিক ছাঁটাই করতে পারবেন না, পাওনা টাকা শ্রমিকদের যা আছে তা দিতে হবে, কাজকর্মের ব্যাপারে কথাবার্তা বলতে হবে। এখানে কে একজন রাণীগঞ্জ পেপার মিলের কথা বলছিলেন. হ্যাঁ, সেই মিলটা চলছে, তবে সেখানেও আবার একটা সমস্যা দেখা দিয়েছে। ব্যাঙ্কের গোঁসা হয়েছে, ঐ ব্যাঙ্ক আর ফিনানন্সিয়াল ইন্সটিট্যুইশান যাদের টাকা দেওয়ার কথা ছিল, তারা টাকা দিচ্ছে না। ওয়ার্কিং ক্যাপিট্যালের যা দরকার ছিল, সেটা তারা দিচ্ছে না। এই ব্যাপারটা আমাদের দেখতে হচ্ছে, আমাদের টেক-আপ করতে হচ্ছে। অনেকে আছেন কোর্ট থেকে লিক্যুইডিশান নিচ্ছে। এই ব্যাপারটা নিয়ে আমাদের যথেষ্ট এক্সপেরিমেন্ট করতে হচ্ছে এবং কিছু কিছু জায়গায় আমরা সফল হয়েছি। বি. আই. এফ. আর-কে আমরা বারবার বলেছি চালু কারখানা, যেমন কাঁকিনাড়া পেপার মিল নিয়ে আমরা তাদের বার বার বলেছি। সেখানে সব ইউনিয়ন একসঙ্গে বলছে। বি. আই. এফ. আর-কে আমরা বলেছি অন্য কোন পথ বাতলান, ওয়ার্কারসদের ইন্টারেস্ট ক্ষুন্ন না করে রিভাইভ করতে হবে। কিন্তু দুর্ভাগ্যের কথা এখানে কে যেন একজন বললেন, ঐ জ্যোতিবাবুর কাছে 'গণপতি' এসেছিল, আলোচনা হয়েছে। আরও দুর্ভাগ্যের বিষয়, আমি এখানে নাম বলতে পারছি না, এখানে র‍্যালিস্ ইন্ডিয়ার হেড অফিসের ব্যাপারে তিনি আমার কাছে এসেছিলেন, সেই হেড অফিসের ইঞ্জিনিয়ারিং ডিভিশান বিক্রি হয়ে গেছে। এখানে কে যেন একজন এই ব্যাপারে বললেন আমি জানিনা, কোম্পানী আইনের ব্যাপারে তো আমরা কিছু বলতে পারি না। যে কেউ শেয়ার কিনতে পারে, 'এনি বডি ক্যান পারচেজ্ শেয়ার'। সেই 'কানুনগো' তাকেও আটকানো যায়নি। এমন লোক আমার কাছে এসেছিল, যার নাম শুনলে আপনারা আঁতকে উঠবেন। কোথা থেকে সে টাকা পাচ্ছে। শ্রমিকদের প্রভিডেন্ট ফান্ডের টাকা সে সব মেরে বসে আছে। সেই লোককে টাকা দিয়েছে সেন্ট্রালাইজড় ব্যাঙ্ক, ন্যাশনালাইজড় ব্যাঙ্ক। কোম্পানী ল্-এ সেই ডিভিশান বেঞ্চ অ্যালাউ করেছে, তারা র‍্যালিস্ কিনে নিচ্ছে। যেমন ত্রিবেণী টিস্যুর বেলায় আমরা আটকাতে পারিনি, আইন নেই। আমরা এটা চেষ্টা করছি শ্রমিক কর্মচারীদের যে সার্ভিস কন্ডিশান আছে তা যেন ঠিক থাকে, মানা হয়। কানুনগোর ব্যাপারে সৌগতবাবু সব জানেন, তারা কিনে নিচ্ছে, কোম্পানি চেঞ্জ হয়ে যাচ্ছে। যার ফলে এমপ্লয়িরা আতঙ্কিত। চটকল ইত্যাদির হেড অফিস তুলে দেওয়ার ব্যাপারেও সৌগতবাবু সব জানেন ভালো

করে, কিন্তু আমরা কি করব, আমাদের কোন আইন নেই। তবু আমরা শ্রমিক-কর্মচারীদের বলেছি, ঠিক আছে আপনারা ময়দানে থাকুন, আমরা আপনাদের সাপোর্ট করব। এই হচ্ছে আমাদের পলিসি। ন্যায়-সঙ্গত শ্রমিক স্বার্থ যতটা রক্ষা করার চেষ্টা আমরা করব। তবে এর বাইরে কেউ অন্য কিছু বললে আমরা পারব না। আমাদের পলিসিতো পরিস্কার, এটা আমরা বার বার বলেছি। এই হচ্ছে আমাদের পলিসি। ন্যায়সঙ্গত শিল্পে অসুবিধা কিছু হলে সেখানে আমরা চেষ্টা করছি কিছু করার জন্য। যেমন, আমি টেলেক্স পাঠিয়েছিলাম কয়লার ব্যাপারে। এই রাজ্যে কয়লা যা আসছে ই. সি. এলের কাছ থেকে সেই কয়লার রেক ঠিকমত এখানে আসে না, অন্য জায়গায় চলে যায়। যেমন— পটারী, সেরেমিক কারখানা অনেকগুলি এজন্য বন্ধ হয়ে যাচ্ছে, এই ব্যাপারে আমরা চেষ্টা করেছিলাম, কিন্তু কাকস্য পরিবেদনা। ৫০০ কিলোমিটারের জন্য নাকি ওয়াগান অ্যালটমেন্ট আছে, কিন্তু সেরামিক যেটা রাজমহল থেকে এখানে আসে সেটার ব্যাপারে অসুবিধা হয়ে যাচ্ছে। তারপর আরও আশ্চর্য হয়ে যাবেন, বড় বড় ক্রের চাঙ্গরকে কালো রং করে দিয়ে পাঠানো হচ্ছে, আমিও চিঠি লিখেছি, কিনতু কেউ শোনেনি। সুতরাং ক্রাইসিস আজকে এখানে গিয়ে দাঁড়িয়েছে, শুধু পিগ আয়রনের ক্রাইসিস না, এইসব ক্রাইসিস। এই অবস্থায় আমি স্টেট ইলেকট্রিসিটি বোর্ডকে বলেছি যে আপনাদের যদি কিছু কয়লা বাড়তি থাকে তাহলে ধারদিন। এভাবে ঐ কারখানাগুলো আমরা চালু রাখার চেষ্টা করছি, তা নাহলে এই পটারি কারখানা বন্ধ হয়ে যাবে। এই রকম কোল বয়লার যাদের সব জায়গায় ক্রাইসিস দাঁড়িয়েছে। তারপর ধরুন বিড়ি শ্রমিক-রিজিওন্যাল ভিত্তিতে বিড়ি শ্রমিকদের মজুরী কোথায় কে কত পাবে আমি তালিকা দিয়ে বলে দিয়েছি। কিন্তু অসুবিধা হচ্ছে এই ইনডাষ্ট্রি ডোমেস্টিক ইনডাষ্ট্রি হয়ে গেছে প্রধানতঃ। কারখানা খুব কম এবং সেখানে এজেন্ট মারফত তারা নিয়োগ করে। একটা আইন আছে বিড়ি এ্যান্ড সিগারেট এ্যাক্ট, এজেন্টরা বাড়ী বাড়ী ডালা দিয়ে দেয় বিশেষ করে মহিলা এবং বাচ্ছাদের দিয়ে কাজ করায়, আইন অনুসারে তাদের আইডেন্টিফিকেশান না হলে তারা কিছু পাবে না। মালিকরা আইডেন্টিফাই করে। সাংমা এসেছিল, সাংমাকে এই আইডেন্টিফিকেশানে ব্যাপারটায় ট্রেড ইউনিয়ন, পঞ্চায়েত, মিউনিসিপ্যালিটির উপর দায়িত্ব দিয়ে বলি, সাংমা সেটা দিয়ে ছিলেন, তার ফলে আইডেন্টিফিকেশান বিভিন্ন রাজ্যে হয়েছে। তারপর যে জায়গায় মজুরী বাড়াবার আন্দোলন হচ্ছে সেখানে সমস্ত ডালা, মশলা নিয়ে রাতের অন্ধকারে পালিয়ে যায়। সংগঠন না থাকলে হবে না। আমি বার বার বলেছি সমস্ত ইউনিয়ন সংগঠিত হন, আমরা সাহায্য করতে পারি। যেখানে সংগঠিত হতে পেরেছে সেখানে হয়েছে। তারা নিজেরা অনেক জায়গায় চুক্তি করছে, আমরা বলছি আপনারা যে চুক্তি করছেন সেই চুক্তি মিনিমাম ওয়েজের চুক্তি নয়। মিনিমাম ওয়েজের চুক্তি না মনেলে আমরা ধরে সাজা দিই। আমরা চেষ্টা করছি কি করে ওয়েজ বাড়ানো যায়। কলকাতায়, ব্যারাকপুর, হাওড়ায় বেশী পাচ্ছে, পুরুলিয়া বহরমপুরে কম পাচ্ছে, দিস ইজ দি ইনডাষ্ট্রি যেখানে বিড়ি শ্রমিকদের এই অবস্থা। নূন্যতম মজুরী নিয়ে দিনের পর দিন মামলা চলছে, আমরা চেষ্টা করছি এ্যানালোগাস কিছু করা যায় কিনা। মামলা আজকে একটা কোর্টে করছে, কালকে আর একটা কোর্টে করছে, পরশু আর একটা কোর্টে করছে, মিনিমাম ওয়েজের অর্ডারেব উপর স্টে অর্ডার আছে, ইনজাংসকান আছে, যার মধ্যে দিয়ে চলতে হচ্ছে। একদিকে মামলা ঠেকাতে হচ্ছে, ৮/১০ বছর ধরে মামলা হচ্ছে, এমনকি ইনডাষ্ট্রিয়াল ট্রাইব্যুনালের উপর মামলা হচ্ছে যার মধ্য দিয়ে চলতে হচ্ছে। কৃষি শ্রমিক তাদের মজুরী পাচ্ছে না, যেখানে সংগঠিত আছে তারা সেখানে সেই মজুরী পাচ্ছে। আপনাকে কে খবর দিয়েছে জানি না চা- বাগানে সম্প্রতি যে মজুরী চুক্তি হয়েছে তাতে ভারতবর্ষের যে কোন চা-বাগানের মজুরী থেকে অনেক বেশী পাচ্ছে। আসামের রাষ্ট্রমন্ত্রী এসেছিলেন, আমাদের সঙ্গে দেখা করে ছিলেন। তিনিও স্বীকার করেছেন পশ্চিমবঙ্গে আপনারা যা পেরেছেন আমরা আসামে তা পারিনি। বোনাসেও এই সমস্ত অবস্থা হচ্ছে, চা-বাগানের শ্রমিকরা বোনাস পাচ্ছে, চা-বাগানের ১০ হাজার শ্রমিক কাজ

পেয়েছে, ৫০০ কর্মচারী নতুন কাজ পাচ্ছে। কিন্তু একটা অসুবিধা দেখা দিয়েছে ওখানে যারা শ্রমিক কর্মচারী আধি পরিবার আছে তাদের ছেলেমেয়েরা লেখাপড়া শিখছে। তারা ওখানে কাজ করতে চায় না। আমরা সেল্ফ-এমপ্লয়মেন্টের চেষ্টা করছি। কিন্তু ল্যান্ডের কোয়েশ্চন এসে দাঁড়িয়েছে। চা-বাগানের মালিকরা বলছে আমি আমাদের সেটা কি করে এ্যাভয়েড করা যায় তার চেষ্টা হচ্ছে। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের ব্যাপারে সৌগতবাবু বোধ হয় ভুল করলেন, এক বছরে ২ লক্ষ ৯৭ হাজার বেকার বলিনি, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম লেখাচ্ছে এবং আমি যা বলেছি তা হচ্ছে আমাদের এখানে নাম লেখাবার সুযোগ আছে এমপ্লয়মেন্ট লাইভ রেজিস্টার।

[7.20 - 7.30 p.m.]

যে সুযোগ অন্য রাজ্যে এতটা নেই। আমরা বলেছি আপনাদের সুযোগ আছে। তাহলে ৩।। কোটি আয় আর ১০ কোটি যোগ করলে দিল্লীর কত হচ্ছে সেই হিসাবটা সৌগতবাবু ভুলে যাবেন না। আর বছরে ১ লক্ষ করে হচ্ছে কেন্দ্রীয় সরকারের অধীনে যে সমস্ত জায়গা আছে, সেখানে। ওরা এটা হিসাবটা দিয়েছেন, আমার নয়। ওদের হিসাবে দেখা যাচ্ছে কেন্দ্রীয় সরকারের অধীনস্ত যে সমস্ত জায়গা আছে সেখানে বছরে ১ লক্ষ লোকের চাকরি হয়। পশ্চিমবাংলারটা বাদ দিয়ে তাহলে কত বছর লাগবে সেটা মাননীয়সৌগতবাবু তো পণ্ডিত লোক, আপনি একটু হিসাব করে নেবেন, যদি আর নতুন করে বেকারের জন্ম না হয়। সৌগতবাবু যদি একটু ভাল করে পশ্চৎ দিকে চোখ চেয়ে চেয়ে দেখেন তাহলে দেখবেন অত সময় লাগবে না। মান্নান সাহেব নেই - আমি একটি ব্যাপারে তাঁকে খানিকটা আশ্বস্ত করতে পারি, সবটা পারছি না - জে কে স্টীল নিয়ে আমরা চেষ্টা করছি, অন্য কোন প্রাইভেট পাওয়া যায় কিনা - কথাবার্তা চলছে। হয়ত একটা সম্ভবনা আছে এবং হয়ত কিছু ফল হবে। আর রিষড়ার সিল্ক কারখানাটি সম্ভবতঃ খোলার ব্যাপার নিয়ে কথাবার্তা চলছে এবং একটা কিছু হয়ত হবে। আর পাটের ব্যাপারটা আমি আগেই বলেছি। এই অবস্থা নিয়ে ওরা কালকে বলেছিলেন, আমাদের পক্ষ থেকে ও অনেকে বলেছেন। পাটের ব্যাপারে একটা চেষ্টা হচ্ছে। একটা গোলামাল হচ্ছে। কি গোলমাল হচ্ছে ? কেন্দ্রীয় সরকারের সংস্থা জে. সি. আই. কে পাট কেনার টাকা বন্ধ করে দিয়েছে। কার স্বার্থে আমি জানি না - আমাদের মনে হচ্ছে স্পেকুলেটরসদের স্বার্থে, জুট ট্রেডারসদের স্বার্থে - পাট তাদের হাতে গিয়ে পড়বে এবং ব্যাঙ্ক জে. সি. আই. কে ফ্রিজ করলেন। কোটি কোটি টাকার মালিকদের টাকা দিতে ব্যাঙ্কের আটকাচ্ছে না। জে. সি. আই. পাটের মরশুমে পাট কিনে, সেই পাট তারা যাতে কিনতে না পারে ডেলিভারেটলি তার জন্য এ্যাকাউন্ট ফ্রিজ করে দিলেন, বারে বারে কেন্দ্রীয় সরকারকে এই ব্যাপারটা বলা হয়েছে। সৌগতবাবু সেদিন বললেন, হ্যাঁ, আমি বলছি, ঠিক হয়ে যাবে। ঠিক হয় নি। টাকা আসতে আসতে অন্ধকার হয়ে যাবে।

**(ভয়েস সৌগত রায় ঃ** সাপোর্ট প্রাইসের নীচে এখনো পাটের দাম নামেনি)

সৌগতবাবু শুনন— পাটের যে সাপোর্ট প্রাইসে'ও পাট চাষীদের পোষায় না - এটা বারে বারে বলা হয়েছে। সাপোর্ট প্রাইস ইচ্ছা করে আপনারা কম করছেন। দিল্লীতে বারে বারে আমরা এই কথা বলেছি। এই সাপোর্ট প্রাইস পাট চাষীদের যে পোষায় না, এটা বারে বারে বলা সত্ত্বেও আপনারা যে অপেক্ষা করছেন - এটার মানেটা কি ? তাহলে সাপোর্ট প্রাইস আরো কমিয়ে পাট চাষীদের পাট যাতে বাধ্য করা হয় তার জন্যই কেন্দ্রীয় সরকার অপেক্ষা করছেন? আমি এই কথা বলব যে, বাস্তবে হচ্ছে'ও তাই। তার মানে ৩৭৫ টাকার অনেক কমে যখন পাটের দাম বাজারে নেমে যাবে সারা পশ্চিমবাংলায় তখন তারা গুলি গুটি শামুকের মত পাট কিনতে আসবেন। পাট তখন আর দেখতে পাবেন না।

(**ভয়েস সুব্রত মুখার্জী :** সেন্ট্রাল গভর্নমেন্টের উপর নির্ভর করছেন কেন, আপনাদের কোন কর্তব্য নেই)

সুব্রতবাবুকে একটু পুরানো কথা মনে করিয়ে দিই। কয়েক বছর আগে ডঃ অশোক মিত্র মিত্র যখন ছিলেন তখনও এই রকম সংকট হয়ে ছিলো। ডঃ অশোক মিত্র মারফত প্রস্তাব দেওয়া হয়েছিল, কেন্দ্রীয় সরকার আমাদের ২০০ কোটি টাকা দিক, আমরা কাঁচা পাট কিনব পঞ্চায়েত ইত্যাদি মারফত। টাকা আসেনি, অনুমোদন পাওয়া যায়নি। তখন বলা হয়েছিল কিছু ঘাবড়াবেন না, জে. সি. আই. আছে, তার মারফত হবে। অন্য আবার কি বিপদ হয়েছে জানেন - এন. জি. এম. সি.র সঙ্গে টাকা পয়সা লেনদেনের লড়াই হচ্ছে। এন. জি. সি.কে টাকা দিচ্ছে না। তাদের'ও ডেফিসিট, সাবসিডি বন্ধ করে দিচ্ছে - অনেক কমিয়ে দিয়েছে। আবার উল্টে তাদেরকেই বলা হচ্ছে তোমাদের লোক কমাতে হবে। একটা ব্যাপারে আমরা অন্তত নিশ্চিত ছিলাম যে, এন. জি. এম. সি. তে ছাঁটাই হবে না। এন. জি. এম. সি.তে এখন সেই প্রশ্ন দেখা দিয়েছে।

আমার কাছে এসেছিল, আমি বললাম, আপনাদের ছাঁটাই আমি মানতে পারবো না কিন্তু ছাঁটাইয়ের ব্যাপারে যদি কোন কথা বলতে চান তাহলে সমস্ত কেন্দ্রীয় ট্রেড ইউনিয়ানের সঙ্গে আমি বৈঠক করিয়ে দেব। ক'দিন আগেও খবর দিয়েছেন ওরা। আমাদের উপর ক্রমাগত চাপ আসছে যে তোমাদের কিছু বন্ধ করতে হবে। এই হচ্ছে পজিসান। কেন্দ্রের শিল্পনীতি, ডিভ্যালুয়েশান ইত্যাদির ব্যাপারে রয়েছে। তারপর প্রভিডেন্ট ফান্ড তো ডাইরেক্টলি আমাদের হাতে নয়। ই. এস. আই. কর্পোরেশনের যে টাকা পয়সার ব্যাপারে সেটাও আমাদের হাতে নয়। আমরা যেটা করি সেটা হচ্ছে ওদের তাগাদা দিই। সেখানে পুলিশ দিয়ে ধরাবার চেষ্টা যে আমরা করছি তা আমরা গোপন করি নি। লেবার ইন ওয়েষ্ট বেঙ্গলে দেখবেন দুটি এ্যাপেনডিক্স আছে। সেখানে পি. এফের কতগুলি কেস আছে, কোন কেস কোথায় আছে আমরা ছাপিয়ে দিয়েছি। এরজনাই আমার লেবার ইন ওয়েষ্ট বেঙ্গল প্রকাশ করতে দেরি হয়ে গেল। অন্য সব জিনিষ ছাপা হয়ে গিয়েছিল কিন্তু এটার জন্য আমাকে অপেক্ষা করতে হল কারণ ট্রেড ইউনিয়ানগুলির তো জানা উচিত যে কি সর্বনাশ হচ্ছে। ই. ইস. আই-এর ব্যাপারেও সব ছাপিয়ে দিয়েছি। যে কি ঘটনা হচ্ছে। সেখানে পুলিশ দিয়ে এ্যারেষ্ট করানো হচ্ছে এবং তারপর কিছু হয়ত এ্যানটিসিপেটারি বেল নিয়ে নিচ্ছেন। তা ছাড়া কোর্টে যাচ্ছেন।কোর্ট থেকে লং ইনসটলমেন্ট দিয়ে দিচ্ছে। ৪০ বছরের ইনসটলমেন্ট। মালিকরা হয়ত সেই ইনসটলমেন্ট মানছে না আবার কারেন্টটাও দিচ্ছে না। এর আগের বার যখন মিটিং হয়েছিল তখন আমি বলেছিলাম যে এ ব্যাপারে তো দিল্লীকে আইন করতে হবে, আমরা তো আইন করতে পারি না। বলেছিলাম এদের পারসোনেল প্রপার্টি সিজ করুন, কনফিসকেট করার আইন করুন তাহলে দেখবেন সব ঠিক হয়ে যাবে। এ্যান্টিপ্রেনিয়ার হয়ে গিয়েছে কম্পানীর ল অনুযায়ী। সৌগতবাবু জানেন যে ডাইরেকটার ইচ্ছামত চেঞ্জ করা যায়। সেখানে এ্যাডভাইসার হয়ে যায়। ঐ যে ভদ্রলোক নাম তো বলা যাবে না এখানে ওকে বললাম, এই কারখানা তো চালাচ্ছেন, এবারে তাহলে টাকা পয়সা দেবেন তো। তিনি বললেন, না, না, আমার ছেলেরা দেখছে, আমি ওদের এ্যাডভাইসার। ঐ ওকেই দিয়েছেন র‍্যালিজ। উনিই কিনেছেন র‍্যালিজ। ভাগ্যবান লোক।

(**ভয়েস :** খারাপ লোক)

খারাপ? তাই নাকি ? আচ্ছা, ঠিক আছে।

এবার আমি একটা কেসের কথা বলি। আগরপাড়া জুট মিল, তার পি. এফ ধরা হল, এ্যাকাউন্ট সিজ করা হল, কোর্ট বললো এতদিন সময় দিলাম এরমধ্যে এই টাকাটা ইনসটলমেন্টে দেবে এবং

এ্যাকাউন্টটা ফ্রি করে দাও। এ্যাকাউন্ট ফ্রি হয়ে গেল। ভদ্রলোকরা চালাক, তারা সেই এ্যাকাউন্ট থেকে সমস্ত টাকা তুলে নিল। তারপর কোর্ট-এ আবার আর. পি. এফ গেলেন। কোর্ট বললো, তাই নাকি ? ওরা বললো এতো টাকা আমরা দিতে পারবো না, তখন বললো আচ্ছা অর্ধেক দাও। দিল না। তারপর আবার যাওয়া হল তখন মালিক বললো আমি তো লক আউট করে দিয়েছি। কোর্ট বলল, তাই নাকি, আচ্ছা, লক আউট খোলার কিছুদিন বাদে আপনারা যাবেন। কি বলব বলুন। এ তো জানেন সব। জেনেও আবার এ দিক ও দিক করেন কেন বুঝতে পারি না। তবুও এর মধ্যেই আমরা চেষ্টা করে যাচ্ছি, কি আর করা যাবে। তারপর কে একজন বললেন যে শ্রমিকরা কাজ করেন না। তার কতটা অভিজ্ঞতা আছে এ ব্যাপারে আমি জানি না। কিন্তু একজন কে যেন বললেন এ কথাটা আমি শুনলাম। জয়নাল সাহেব বললেন যে ওয়ার্ক কালচার শেখানো হয়নি। জয়নাল সাহেবের পুরানো একটা বক্তৃতা আমার মনে পড়ে যাচ্ছে। তিনিই অভিযোগটা করেছিলেন এবং আমি বলেছিলাম যে সুব্রতবাবুকে জিজ্ঞাস করবেন যে ট্রেড ইউনিয়ান সম্বন্ধে, শ্রমিকদের সম্বন্ধে এটা বলা যায় কিনা। তারপর ক্লোজার, লক-আউট ইত্যাদি সম্বন্ধে বলা হয়েছে। এখন ঐ শর্তগুলি মেনে নিলে লক-আউট হয় না। তারপর বলা হয়েছে ধর্মঘট কেন কম হচ্ছে। হচ্ছে না তা তো নয়। চটকল শ্রমিকরা এখানে লাগাতার ধর্মঘট করেন নি ২/৩ বছর আগে? সুব্রতবাবু তো জানেন সে কথা। ৭৪ দিন ধরে চটকলে ধর্মঘট হয়েছিল। রাষ্টায়াত্ব ক্ষেত্রে যে চটকল আছে এন. জি. এম. সি. ইঞ্জিনিয়ারিং-ভারি উদ্যোগ সেখানে ৪৪ দিন হয়। সুব্রতবাবু জানেন।

[7.30 - 7.40 p.m.]

আমাদের এখানে হয়, রাজ্যে হয় এবং সেই ধর্মঘট নির্বিঘ্নে হয় এবং দাবী আদায়ের জন্য হয়, সেই ধর্মঘট করে তারা দাবী আদায় করেন। সেখানে আলাদা করে মিনিমাম ওয়েজের কিছু নেই। সেই দাবী আদায় করার জন্য চটকল শ্রমিকরা এক দিনের ধর্মঘট করেছে এবং আমাদের আশংকা আছে যে এভাবে চটকলের শ্রমিকরা তাদের যে দাবী পেশ করেছে, ইঞ্জিনিয়ারিং শ্রমিকরা যে দাবী পেশ করেছে সেই দাবী মালিকরা সহজে মানবে কিনা। আমি জানিনা যদি না মানেন চটকলের শ্রমিকরা কেন্দ্রিয় ভাবে একসঙ্গে - সুব্রতবাবু শুনে নিন - ধর্মঘটে নামেন, ইঞ্জিনিয়ারিং শ্রমিকরা তাদের দাবীতে একসঙ্গে ধর্মঘটে নামেন, এর আগেও যেমন বামফ্রন্ট সরকার শ্রমদপ্তর তাদের পিছনে ছিল এবারেও আমরা একইভাবে সমর্থন করবো এই বিষয়ে কোন সন্দেহ নেই। বোনাস নিয়ে ২৬ তারিখে আছে, আপনি আসুন। আমাদের যে ইতিহাস আছে, বোনাস নিয়ে যে ভাবে তুলকালাম হত, পশ্চিমবঙ্গে হয়নি। পশ্চিমবঙ্গে এটা এসট্যাবলিশড ফ্যাক্ট হয়ে গেছে যে বোনাস দিতে হবে। বেশির ভাগ কলকারখানায়, শিল্পে যেটা আইন সংগত হবে, বোনাস এ্যাক্ট তৈরী হচ্ছে। আপনাকে আমি বলি, আমার কাছে লোকসভা থেকে একটা প্রশ্ন এসেছে, তারা জানতে চেয়েছে যে বোনাস এ্যাক্ট যারা ভায়োলেট করে বেশী দিয়েছে তাদের বিরুদ্ধে কি ব্যবস্থা নেওয়া হয়েছে? আমার কাছে এই ব্যাপারে একটা প্রশ্ন এসেছে, একটা কোয়েশ্চন এসেছে। আমি লিখে জানিয়েছি যে আমাদের এই রাজ্যে বোনাস এ্যাক্টের কোন ভায়োলেশান কেস নেই। সুতরাং এই প্রশ্নের উত্তর দেবার কোন প্রশ্ন ওঠেনা, এটা লিখিত ভাবে জানিয়ে দিয়েছি। আমি আশা করছি বোনাসের যে বিরোধ সেটা মিটে যাবে। এখানে যে পরিস্থিতি সেটা বুঝতে হবে। এখানে ধর্মঘট না করে শ্রমিকরা তাদের দাবী সহজে আদায় করতে পারেন। কোন বড় শিল্পে ধর্মঘট নেই। কতকগুলি ছোট ছোট শিল্প ইউনিটে ধর্মঘট আছে। তার মধ্যে কিছু ছাঁটাই আছে, কিছু ট্রেড ইউনিয়ন অধিকার আছে। আমাদের হিসাব ছিল, আমি সেটা দিতে পারতাম কিন্তু সময় না থাকার জন্য দিতে পারছি না। এই ধর্মঘটের সংখ্যা অন্ধ্রপ্রদেশ, মহারাষ্ট্র, কর্ণাটকে যা হয়েছে এবং তার জন্য যা শ্রম দিবস নষ্ট হয়েছে, আর আমাদের এই রাজ্যে লক আউটে

যে পরিমান নষ্ট হয়েছে তার চেয়ে কম নয়, অনেক বেশী। চাইল্ড লেবার সম্পর্কে ভাল কথা বলেছেন। একটু আইন যদি জেনে নিতেই তাহলে ভাল হত। ১৯৮৬ সালে একটা আইন হল অনেক কষ্ট করে এবং তখন শরৎ মেহতা কমিটি ছিল। বর্তমানেও আইন আছে চাইল্ড লেবার রেগুলেশান এ্যাক্ট এবং আরো বিভিন্ন আইন আছে। যেমন— মাইনসে চাইল্ড লেবারের বয়স হচ্ছে এক, প্লানটেশানে বয়স হচ্ছে এক, কোয়েরিজে বয়স হচ্ছে আর এক ইত্যাদি। সেখানে একটা আইন পাশ হল অনেক আলোচনার পরে। সেই আইনটা সম্পর্কে কেন্দ্রীয় সরকার নোটিফিকেশান করবে তারপরে জারী হবে। দূর্ভাগ্য হচ্ছে কয়েকবার লিখেও কেন্দ্রিয় সরকারের নোটিফিকেশান আজ পর্যন্ত আসেনি। বলা হচ্ছে যে ডামাডোলে হয়ত আবার হতে পারে। আমরা আবার লিখছি তাদের, আবার রিমাইন্ড করছি। আমাদের এদিক থেকে রুলস ইত্যাদি যা করার কথা সেগুলি মোটামুটি আমরা করে ফেলেছি। সৌগতবাবু আর একটা কথা ঐ মুটিয়া মজদুরদের সম্পর্কে বললেন। আমাদের এখানে একটা টেন্ডার এ্যাক্ট কেষ্টদার সময়ে হয়েছিল। সেটা সম্পর্কে আমরা রুলসও করেছি। কিন্তু প্রোবলেম যেটা দেখা দিয়েছে সেটাতে আমি পরে আসছি। ডক লেবারদের একটা রিক্রুটমেন্ট সেন্টার আছে। সারা পশ্চিমবঙ্গে এই রকম বোর্ড করে যোগান দেওয়া যাবে কিনা সন্দেহ আছে। কোন হেড লোডার জোগান দেওয়া যাবে কী না সন্দেহ আছে। এই সম্পর্কে আমরা রুলস তৈরী করছি। তারপর ট্রেড ইউনিয়নদের সঙ্গে কথা বলে, সেটা কী ভাবে আমরা এ্যাপ্লাই করবো, কোথা থেকে করবো, এই সম্পর্কে আলোচনা করবো। আবার বলি, ঐ যে আমাদের বলছেন লক আউট ইত্যাদির ব্যাপারে, প্রয়াতঃ রাজীব গান্ধী যে বিলটা এনেছিলেন, সৌভাগ্য হচ্ছে, মাঝখানে ঐ জনতা সরকার এলো, যেটা আইন হলো না, সেই বিলটা আইন হলে তো আজকে লক আউট সম্বন্ধে কোন কথা বলারই সুযোগ তাকতো না এবং যেটা প্রায় সমস্ত ট্রেড ইউনিয়ন বিরোধিতা করেছিলেন, সুব্রতবাবুও বিরোধিতা করেছিলেন, কিন্তু ওঁর যাঁরা কেন্দ্রীয় নেতা, তাঁরা একটু এদিকে ওদিকে করছিলেন, এবার একটু লক্ষ্য রাখবেন কী হয়। স্যার জয় ইঞ্জিনিয়ারিং ইত্যাদি সম্পর্কে আমি আগে বলেছি, পূরাণ কথা আর আমি বলতে চাই না, সেই খ্যাতনামাদের নাম তো বলা যাবে না, নেপাল রায়ের কথা তো বলা যাবে না, প্রয়াতঃ সেই সময়ের ঘটনা আমি উল্লেখ করতে চাই না, ভাল হবে না যে চরৎরাম কী করে পিটিয়ে ছিল, কী ভাবে সাহায্য করেছিল, এই কথাগুলো না বলাই ভাল এবং তার ফলে সারা পশ্চিমবাংলায় ধর্মঘট হয়েছিল, এই সব না বলাই ভাল। তবে এখন ওরা ক্লোজার করতে চাইছিলেন, আমরা সারা ক্লোজারের পারমিশন দিইনি। হাইকোর্টে গিয়েছিলেন, এবারে আমরা হাইকোর্টকে ধন্যবাদ দিই, তাঁরা আমাদের যে অভিমত্, তাকে আপহেল্ড করেছেন, তারপর আবার সেই মামলা চলছে এবং হাইকোর্টের একটা অর্ডার আছে যে ঠিক আছে ওয়ার্কাররা কারখানায় যাবে না, তুমিও কারখানা বন্ধ করোনি, মাইনে দিয়ে যাও। এই নিয়েও আবার কোর্ট কেস হয়েছে, কোথায় গিয়ে দাঁড়াবে আমি জানি না। এখন চাইল্ড লেবার - নোটিফিকেশনটা হয়নি। তবুও আমাদের এখানে আমরা একটা সার্ভে করেছি এবং বর্ত্তমানে যে আইন আছে চাইল্ড লেবারের, সেই আইন অনুযায়ী আমরা যথাসাধ্য এটাকে প্রয়োগ করবার চেষ্টা করি। আর আমি অন্য কথা বাড়াতে চাই না, অনেক সময় নিয়েছি। আমার শেষ কথা হচ্ছে, যে যে ছাঁটাই এর প্রস্তাব আছে, আমি তার বিরোধিতা করছি, আমি আবার বলতে চাই, আমার বাজেট বক্তৃতার যে প্যারা ৪০, আমি তাতে যে কথা বলেছি, সেই কথার আমি পুনরুক্তি করছি এবং সত্যিই আমরা দেখছি অবস্থা আরও খারাপ। যে নূতন শিল্প নীতি, যে শিল্প নীতি সমস্ত দেশটাকে মালটি ন্যাশানালদের হাতে চলে যাবে। আমাদের সমস্ত শিল্প বিক্রি হয়ে যাবে, ৫১ পার্সেন্ট শেয়ার কী তার চেয়ে বেশী, সে যদি আসে, কী সর্বনাশ হয়ে যাবে জানেন? টেকনলজি মডার্নাইজেশনের আমরা বিরোধী নই, আমরা বারবার বলেছি - সুব্রতবাবু একটা কথা বলেছেন, আমরা ই নীতি ফলো করে যে মডার্নাইজেশনের ফলে যদি শ্রমিক কর্মচারীর খোরাক কাটা যায়,

আমরা সেটাকে মানতে পারি না। অলটারনেটিভ আমাদের প্রস্তাব কী, জুটেও আমরা দিয়েছিলাম, এক্সপ্যানশন করো, ডাইভারসিফাই করো, এইটা নয় যে কিছু পয়সা দিয়ে দিলাম আর বললেন খৈনীর দোকান করো গিয়ে, এটাতে রিহ্যাবিলিটেশন হয় না। এই কথা আমরা বারবার বলেছি। এখনও আবার বলছি। টেকনলজি আমাদের দেশে চলবে কী না, সেই টেকনলজি, সেটা দেখতে হবে।

[7.40 - 7.46 p.m.]

আমি জানি অনেক জায়গায় বড় বড় মেশিন এনেছে, কিন্তু বলছে চলছে না। আনার আগে দেখা উচিত ছিল। তা ছাড়াও মেশিন যদি আমাদের এখানে কর্মসংস্থানে বাধা হয়, যদি একস্পানশন না হয় এবং অলটারনেটিভ রিহ্যাবিলাইটেশন না হয় তাহলে নিশ্চয়ই তাকে গ্রহণ করা যাবে না। কিন্তু তার মানে এই নয়, কোথাও রি-ডেপলয়মেন্ট হচ্ছে না, রি-ডেপলয়মেন্ট হচ্ছে। আমরা বার বার বলছি, রি-ডেপলয়মেন্ট করুন বা অন্য যাই করুন তাদের একজিসটিং সার্ভিস কন্ডিশন যা আছে তা যেন এ্যাডভারসলি এ্যাফেক্ট না হয় দেখবেন। দরকার হলে ট্রেনিং দেবেন, কিন্তু মাইনে-পত্র যেন না কমে, অন্য কিছু যেন না কমে। এবং বার বার বলছি যা করবেন চেঞ্জ করতে গেলে একতরপা সিদ্ধান্ত নিয়ে করবেন না। সাথে সাথে ইউনিয়ন গুলিকে বলি কোন প্রস্তাব এলে মুখ ফিরিয়ে থাকবেন না। কথা বলুন, দু'পক্ষ আলোচনা করে সেটেল করার চেষ্টা করুন যে, এটা হবে, কি এটা হবে না। এখানে আমাকে বলতে হচ্ছে যে সে সহযোগিতা আমরা পাচ্ছি। যাই হোক আমি শেষ করছি এই বলে যে, এই নতুন পলিসিতে সর্বনাশ হবে। পাবলিক সেক্টরকে সিক্ নাম দিয়ে তুলে দেওয়া হবে, প্রাইভেটাইজেশন হবে। সুব্রতবাবু এ বিষয়ে ঠিকই বলেছেন, ওটা আমরা মানি না, মানতে পারি না। সিক্ ইণ্ডাষ্ট্রিকে ব্যাঙ্ক এবং অন্যান্য ফাইনানসিয়াল ইনসটিটিউশনগুলি টাকা দিচ্ছে না। 'ডানকান কটন মিল' নিয়ে প্রায় চুক্তি হয়ে গেছিল গারুলিয়াদের সঙ্গে। গারুলিয়া নামে এক ভদ্রলোক এসেছিলেন, ব্যাঙ্ক এবং ফাইনানসিয়াল ইন্সটিটিউশন বলল— তোমাকে টাকা দেব না। আবার সেটা নিয়ে নতুন করে আলোচনা শুরু করতে হবে। এই তো হচ্ছে অবস্থা! আজকে শিল্পের সর্বনাশ, শ্রমিকের সর্বনাশ, দেশের সর্বনাশ হতে চলেছে, এটাকে রুখতে হবে এবং সকলকে এক সঙ্গে রখতে হবে। পশ্চিমবাংলায় ঐক্যবদ্ধ শ্রমিক আন্দোলন, ট্রেড ইউনিয়ন আন্দোলনের একটা বিষয়ে বিরাট ভূমিকা আছে। আমি আশা করি বিরোধী পক্ষে যাঁরা আছেন—বিশেষ করে সুব্রতবাবুরা, ওঁরা ট্রেড ইউনিয়ন, শ্রমিক আন্দোলনের সঙ্গে বহুদিন জড়িত আছেন। ওঁরা ওঁদের ইতিবাচক ভূমিকা পালন করবেন। এই কথা বলে বিরোধী পক্ষ থেকে যে ছাঁটাই প্রস্তাব এসেছে তার বিরোধিতা করে আমাদের মূল বাজেট প্রস্তাবকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি আমাকে কিছু বেশী সময় দিয়েছেন। এর জন্য আমি আপনার কাছে কৃতজ্ঞ।

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই হাউসকে একটা ইনফরমেশন দিতে চাই। স্যার, সি পি এম-এর এম. পি. দীপেন ঘোষ একসপোর্ট ইন্সপেকশন কাউনসিলে একটা ইউনিয়নের নেতা। তিনি ম্যানেজমেন্টের সঙ্গে হাত মিলিয়ে একটা চুক্তিতে সই করে দিয়েছিলেন। চুক্তি অনুযায়ী ২০৮ জন কর্মচারীকে ছাঁটাই করা হয়েছিল। নূন্যতম ৭০০ টাকা বেতনের কর্মচারীদের কোচীনে বদলি করে দেওয়া হয়েছিল। আমরা ঐ দুটি অর্ডারের বিরুদ্ধে হাই কোর্টে মামলা করেছিলাম। এখন হাইকোর্ট অর্ডার দিয়েছে— কাউকে ছাঁটাই করা যাবে না এবং কোন রকম বদলিও করা যাবে না। এই দুর্মূল্যের বাজারে যখন চাকরির অভাবে লোকে আত্মহত্যা করছে তখন দীপেন ঘোষ ট্রেড ইউনিয়ন করার নামে টাকা নিয়ে চুক্তি করছেন। স্যার, অনেক খারাপ কাজ হাই কোর্ট করছে, কিন্তু

এটা একটা খুব ভাল কাজ করেছে।

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** সুব্রতবাবু জানেন, স্টেশনারী কর্মীদের ছাঁটাইয়ের ব্যাপারে ট্রেড-ইউনিয়ন বিরোধিতা করেছে, আমরা বিরোধিতা করেছি এবং সরকার থেকেও বিরোধিতা করা হয়েছে। দীপেন ঘোষ সম্বন্ধে সুব্রতবাবু যা বলেছেন এটা অসত্য। এ ব্যাপারে আমরা বিরোধিতা করি, সকলেই বিরোধিতা করেন, আপনি করেন। তাদের ২০৮ জনকে বহাল করেছে। সুব্রতবাবু, টু কল এ স্পেড, স্পেডকে স্পেড বলতে শিখুন, লোকে ভাল বলবে।

**Mr. Deputy Speaker :** Now Voting on Demand for Grants. There are 13 cut motions to demand No. 39.

The motions of Shri Debaprasad Sarkar (1-3), Shri Gyan Singh Sohan Pal (4-5), Shri Saugata Roy (6-7), Shri Rubi Noor (8), Shri Sobhandev Chattopadhyay (9-10) and Shri Subrata Mukherjee (11-13), that the amount of the Demand be reduced by Rs. 100, were then put and lost.

The motion of Shri Santi Ranjan Ghatak moved on 30th July, 1991 that a sum of Rs. 34,69,45,000 be granted for expenditure under Demand No. 39, Major Head, "2230-Labour and Employment".

(This is inclusive of a total sum of Rs. 17,35,49,000 already voted on account) was then put and agreed to.

## ADJOURNMENT

The House was then adjourned at 7.46 p.m. till 12 Noon on Monday, the 26th August, 1991 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly

## Assembled under the provision of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Monday, the 26th August, 1991 at 12.00 noon

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the chair, 13 Ministers, 6 Ministers of State and 146 Members.

[12.00 - 12.10 p.m.]

**শ্রী তপন হোড় ঃ** স্যার, আমার একটা পয়েন্ট অব অর্ডার আছে ।

**মিঃ স্পীকার ঃ** বলুন, কি আপনার পয়েন্ট অফ অর্ডার?

**শ্রী তপন হোড় ঃ** স্যার, গত কালের 'আজকালে' একটা খবর বেরিয়েছে সেটা হচ্ছে আই. আই. টি.র ডিরেকটর আমাদের প্রিয় মুখ্যমন্ত্রী মহাশয়ের নামে মিথ্যাবাদী এবং আরও কুরচিপূর্ণ মন্তব্য করেছেন এবং অশোভন কথাবার্ত্তা বলেছেন।

**মিঃ স্পীকার ঃ** হয়না, ওয়না ওভাবে হয়না। বসুন।

* ৯০ (হেল্ড ওভার)

### Held Over Starred Questions

(to which answers were given)

### Disposal of hazardous industrial wastes

*90. (Admitted Question No. *362) **Shri Sudip Bandyopadhyay:** Will the Minister-in-Charge of the Environment Department be pleased to state :–

(a) Whether the State Government has taken steps for identifying hazardous industries installations in West Bengal ;

(b) if so :–

(i) the number of such hazardous industries identified so far;

(ii) the number of such industries which have made proper arrangements for management and handling of hazardous waste; and

(iii) the number of hazardous industries which have been prosecuted so far for violation of Environment (Protection) Act, 1986 ?

**Dr. Ambarish Mukhopadhyay :** (a) Yes. (b) (i) 43 (forty three), (ii) 8 (eight) and (iii) 2 (two).

**Shri Saugata Roy :** Sir, may I know from the Hon'ble Minister that he has said that there are forty-three hazardous industries which have been identified so far and of them only eight industries have made arrangements for managing of hazardous waste and only two have been prosecuted. Actual defaulting industries number is thirty-three. May I know from the Hon'ble Minister what he has done about the other thirty-three industries?

**Dr Ambarish Mukhopadhyay :** You see, the other industries are already on the job, I feel. We have some understanding with the Government of India for that matter Central Pollution Control Board that let the cut off date be 31st December, 1991. We are constantly keeping liaison and contact with them and they are at different stages of setting up various devices in the areas. As a matter of fact two of them being naturally hard-nuts, we had to prosecute them. The whole idea is, we should have some equation somewhere or those industries might be locked - rather if I don't say 'closed'. Some industries for the matter have done some modernization work and anti-pollution-measure devices are in built in the modernization expansion and schemes. Now for me and my Secretary, we are constantly pursuing them, and I am suresome tangible results would come out by 31 st December. 1991

**Shri Saugata Roy :** I am not still clear with the reply of the Hon'ble Minister as to why only two industries have been prosecuted out of 35. Any way I want to know from the Hon'ble Minister the names of the big industries which are involved and whether any West Bengal Government undertaking is among the 33 defaulting industries ? I name here specifically the Indian Paper Mill, Hazinagar. 24-Parganas (North).

**Dr. Ambarish Mukhopadhyay :** The position is that cases are pending in the court of law for a long time. Those are all dragging and dragging. The point is that we have been pressurising them and looking into their difficulties to set up antipollution devices. The cut off date has been fixed on 31st December, 1991. The Durgapur Chemicals, Durgapur Steel and IISCO these are under modernization. Naturally during modernization plans are taken up for anti-pollution devices.

**Shri Saugata Roy :** You have mentioned about Central Undertaking like Durgapur Steel and IISCO, and State Public Sector undertakings like Durgapur Chemicals. Now I want to know specifically whether any other

State Public Sector Undertakings are involved in violating the norms of pollution Control Act ? Would you please give us a list of those Industries?

**Dr. Ambarish Mukhopadhyay :** Durgapur Chemicals, Durgapur Steet, IISCO, Durgapur Projects and Hindusthan Fertiliser, these are like that. Indian Paper and Pulp is also on the job, I should tell it. They have got project and they are going to start some civil construction. These are all done in phases. Then they willl set up water supply machine and start functioning. So, I cannot say anything more before 31st Dec., 1991.

**শ্রী আবদুল হাসনাত খান :** থার্মাল পাওয়ার প্রজেক্টগুলি হ্যাজারাস ইন্ডাসিট্রির মধ্যে পরে কিনা ?

**Dr. Ambarish Mukhopadhhay :** It is one of the hazardous industries no doubt. Sorry, I should not say that the industry is hazardous, but the pollution is hazardous, if proper arrangements are not there. Suppose if there be electric precipitator there will naturally be no fly ash, etc. In that way industries are categories.

**Shri Gyan Singh Sohanpal :** Sir, the Hon'ble Minister has stated that there are 35 defauiting industries out of whom 2 industrids are under prosecution. As to the remaining 33 industries, he has not been able to apprise the House about the actual position till date. may I know whether it is on the show cause stage ? So, my supplementary question to the Hon'ble Minister is whether the remaining 33 industries have been given any show cause notice to implement the norms within the cut off date and whether any one of them have refused to respond favourabley ?

**Dr. Ambarish Mukhopadhyay :** The point is that I have with me the details about it. But I will tell you the position in a nut-shell since it is a very big statement. Eight industries have made proper arrangements and are trying to handle the hazardous schemes to deal with the waste. Four have made some arrangements about which investigation is going on. Five industries have made arrangements Satisfactorily. Two industries have been prosecuted under A.P.Act. 18 industries have submitted emergency plan. Remaining 6 industries are rather asking clarification for submission of plan since there are some differences in their plan. Now I should Inform the honourable members that nothing is full proof. Sometimes some do not work. Sometimes necessary land is not available and so on and so forth. In any case I have got details about all of them as to how much we have done. Out of 26 industries 2 industries have submitted emergency plan and six industries are asking for clarification. All industries are in investigation

stage. If you want further details I can give you, but it will take a long time.

[12.10 - 12.20 p.m.]

**শ্রী কৃষ্ণ চন্দ্র হালদার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে একটা ছোট প্রশ্ন করতে চাই। আপনি যে ৩৫টির কথা বললেন যাদের প্রসিকিউশান অর্ডার দেওয়া হয়েছে সেই ৩৫টির মধ্যে সেন্ট্রাল পাবলিক সেকটার কটা আছে, স্টেট পাবলিক সেকটার কটা আছে এবং প্রাইভেট সেকটার কটা ইনডাসট্রি আছে এই ব্রেক আপটা আপনার কাছে চাইছি।

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** এই ব্যাপারে আমাকে নোটিশ দিতে হবে, না হলে ভুল হয়ে যাবে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** এই যে সালফিউরিক এ্যাসিড এবং সুপারফসফেট কারখানা যেটা হ্যাজার্ডসকেমিক্যাল ইনডাসট্রিজ পারভিউ-এর মধ্যে পড়ে এই রকম একটি কেমিক্যাল ইনডাসট্রি যেটা বাঁকুড়ার ওন্দা থানায় হবার ব্যাপার নিয়ে সমস্যার সৃষ্টি হয়েছিল সুন্দরবন ফার্টিলাইজার এটা জলপাইগুড়ির রাজগঞ্জ সালফিউরিক এ্যাসিড কারখানা তৈরী করতে যাচ্ছে এবং সেই জায়গাটা জন বসতিপূর্ণ এলাকা এবং কৃষি জমি নিয়ে কারখানা তৈরী করতে যাচ্ছে এই ব্যাপারে জনতার বিক্ষোভ দেখা দিয়েছিল। এই ব্যাপারে আপনার কি দৃষ্টি আকর্ষিত হয়েছে এবং এই ব্যাপারে কি কোন পদক্ষেপ নিয়েছেন?

**ডাঃ অম্বরিশ মুখোপাধ্যায় ঃ** এই ব্যাপারটা আসে আমার কাছে, দুটি কমিটি পরীক্ষা-নিরীক্ষা করে। তারপর দেখা গেল ওদের যে মিনেস আছে সেই মিনেস মোটামুটি এ্যাটেন্ড করেছে, জলের ব্যাপারে কিছু আপত্তি ছিল। আমরা বলেছিলাম উইদিন ডেফিনিট টাইম ফ্রেম করে ওদের এটা করতে হবে। ব্যাপার হয়েছে কি এই রকম ধরনের কারখানা করলে একটু অসুবিধা আসবে। ইনডাসট্রি করবো পলিউশান হবে না এটা হতে পারে না ইট ইজ এ সর্ট অফ আনথিংএবেল। কত খানি আমরা কনটেন্ড করতে পারি মিনসের মধ্যে বলা হয়েছে মিনিমাম ন্যাশানাল স্টান্ডাড-এ। পলিশি ইজ দেয়ার। দে আর ডেফিনেটলী অন দি জব সো ফার ওয়াটার পলিউশান ইজ কনসার্নড খানিকটা করেছে খানিকটা করতে পারেনি। লেটেষ্ট রিপোর্ট হচ্ছে সেখানে প্রোডাকশান হচ্ছে না। সুন্দরবন ফার্টিলাইজার এটা আপত্তি হয়। সুন্দরবন অঞ্চল থেকে জলপাইগুড়ি করার দরখাস্ত করে। এটা উলিউশান কনট্রোল বোর্ড দেখেছে, আমার এনভিরনমেন্ট ডিপার্টমেন্ট দেখেছে, তাদের বলা হয়েছে এই কনডিশান গুলি ফুলফিল করতে হবে। মুশকিল হচ্ছে ইন্ডাষ্ট্রি কোথায় করবেন? ইন্ডাষ্ট্রি, পভার্টি এবং পলিউশান এগুলো থাকবে। আপনি যেখানেই করবেন, সেখানে আজ ঘনবসতি না থাকলেও কাল হবে। সেখানে ঝুপড়ি তৈরী হবে। ভেন্ডার আসবে, যারা কনষ্ট্রাকশন ওয়ার্কার তারা ঝুপড়ি তৈরী করবে এবং অ্যালটিমেটলি সেটা জনবসতি হয়ে যাবে। তবে এর মধ্যেও আমরা চেষ্টা করছি যতখানি পারি মিন্যাস ঠকাতে। উই আর ভেরি কসাস্ এ্যাবাউট দি হ্যাজার্ডস। কাজেই সেই রকম আশংকার কিছু নেই। আমরা সেই রকম দেখলে কনসেন্ট দেব না। আমরা কনসেন্টটাকে দুই ভাগে ভাগ করেছি— (১) কনসেপ্ট টু সেট আপ। তারমধ্যে সাইট ক্লিয়ারেন্স ইত্যাদি আছে। এবারে যেখানে তৈরী হয়ে গেল, তারমধ্যে আমরা দেখছি অপারেশনের সময়ে যাতে পলিউট না করে। এই রকম প্রতিশ্রুতি না পেলে আমরা কনসেন্ট দেব না, এগুলো আমরা দেখছি। ওরা যথেচ্ছ পলিউট করবে এই রকম বুঝলে আমরা লাইসেন্স দিই না।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে, কেন্দ্রীয় সরকারের দ্বারা যে সমস্ত ইন্ডাষ্ট্রিগুলো আছে সেগুলো ষ্টেট পলিউশান কন্ট্রোল বোর্ডের আন্ডারে পড়ে কিনা ? যদি পড়ে থাকে তাহলে সেগুলোর বিরুদ্ধে কি ব্যবস্থা আপনি নিয়েছেন ?

**ডাঃ অম্বরিশ মুখোপাধ্যায় ঃ** পলিউশানের ব্যাপারে আমরা কেন্দ্র রাজ্য এই রকম ভাবে কোন ভাগ করিনা। আমরা সবগুলোকেই সমান ভাবে দেখি। সেজনাই তো এখানে সেন্ট্রাল পলিউশান কন্ট্রোল বোর্ড আছে এবং আমরা আছি। আমরা দেখি কতগুলো ইন্ডাষ্ট্রি আগে থেকে আছে, সেগুলো পলিউট করছে কিনা। আমরা আমাদের কনসেপ্ট কে নতুন যেগুলো আছে সেগুলোতে চেষ্টা করছি। আমরা প্রেসারাইজ করতে চেষ্টা করছি। কিন্তু সবই টাকা-পয়সার উপরে নির্ভর করছে। অর্থনৈতিক অবস্থা সম্বন্ধে বক্তৃতা দেবার কোন ইচ্ছা আমার নেই। আপনি আমার চাইতে এই বিষয়ে ভালো জানেন। এ্যান্টি পলিউশান ডিভাইস বিভিন্ন ষ্টেজ, বিভিন্ন ফেজে যেসব আছে সেগুলো নতুন ইন্ডাষ্ট্রি সম্বন্ধে আমাদের যে সমস্ত নর্মস্ আছে সেগুলো অনুসৃত হচ্ছে।

## Starred Questions

(to which answers were given)

### Action against environmental pollution by industries

*477. (Admitted Question No. *1109) **Dr. Tarun Adhikary And Shri Saugata Roy :** Will the Minister-in-Charge of the Environment Department be pleased to state :–

(a) the number of pending prosecution cases against delinquent industrial organisations causing environment pollution ;

(i) as on 30th June, 1991;

(ii) pending as such for more then 3 years;

(b) the reasons for delay in the disposal of such cases, if any ;

(c) to what extent these are due to procedural delays; and

(d) the contemplation of the State Government in the matter ?

**Dr. Ambarish Mukhopadhyay :**

(a) (i) 29 (Twenty-nine) under Water (Prevention & Control of Pollution) Act, 1974.

1(One) under Air (Prevention & Control of Pollution) Act, 1981.

8 (Eight) under Environment (Protection) Act, 1986.

ii) 14 (Fourteen)- under Water (Prevention & Control of Pollution) Act, 1974.

NIL - under Air (Prevention & Control of Pollution) Act. 1981.

NIL - under Environment (Protection) Act, 1986.

b) Delay occurs due to long-drawn process in Courts of Law. In

some cases, delay occurs due to lock-out / closure of the factories against whom prosecution has been started. Cases are sometimes delayed due to injunction obtained by the parties from the competent Court.

c) To a large extent cases are pending due to procedural delay.

d) State Government has asked its officers concerned to pursue the cases in the Courts of law. Government is also examining whether for trying environment cases a separate Court can be established.

**Shri Saugata Roy :** I am concerned that according to the figures, 50 such cases are pending in various Courts. Out of which 27 cases are of water polution in which more than 5,000 residents have been affected. Will the Hon'ble Minister be pleased to state, though he has admitted that much of this delay is due to procedural delay, that how much of this procedural delay due to laxity of Government machinery and the Pollution Control Board and What steps have been taken to remove the same ?

[12.20 - 12.30 p.m.]

**Dr. Ambarish Mukhopadhyay :** Delay is not because of work culture, possibly no. Delay is as the cases are pending in the Court of law. I can give you the details but it takes some times.

1. Everest Paper Mills Ltd. - Warrant of arrest issued
2. East-End paper Industries Ltd - Date fixed for evidence
3. Organic Dyes and Intermidiates Manufacturing Co. Ltd. - Charges framed. Next date fixed up for argument on mentainability ground raised by the accused.
4. Srerampore Distillery - accused obtained stay order on proceedings from the Hon'ble High Court at Calcutta
5. M/s. Carew & Company Ltd - do -
6. Kesoram Rayon (Chemical) - do -
7. Aceto Chemicals - do -
8. Bowria Cotton Mills - date fixed up for cross-examination of the P.W.S.
9. Kesoram Industries & Cotton - Date fixed for evidence

| | |
|---|---|
| Mills, Garden Reach | |
| 10.Usha Automobiles | - date fixed up for evidence |
| 11. Greaves Foseco | - do - |
| 12. Fermentation Industries, Kalyani | - date fixed up for framing of charges |
| 13. Dunbar Mills | - mill under lock-out |
| 14. Vegetable Production | - accused obtained stay order on proceedings from the Hon'ble High Court at Calcutta. |
| 15. Prakash Distillery, Siliguri | - date fixed up for evidence |
| 16. Bhartiya Chemicals | - do - |
| 17. Eastern Gelatine Pvt. Ltd | - cognizance taken by the Court. Date fixed up for appearance of the accused. |
| 18. Mahalaxmi Cotton Mill | - do - |
| 19. Bharat Battery Manufacturing | - do - |
| 20. Rasoi Limited | - date fixed up for endence |
| 21. Cycle corporation of India | - cognizance taken by the court. Date fixed up for appearance of the accused. |
| 22. Reckitt Colman of India Ltd. | - do - |
| 23. Indian Rayon Corporation Ltd | - Cognizance taken by the Court. Date fixed up for appearance of the accused. |
| 24. Damodar Valley Corporation | - Cognizance taken by the Court. Date fixed up for producing requisition. |
| 25. Vibgyor Chemicals | - Cognizance taken by the Court. Date fixed up for appearance of the accused. |
| 26. Indian Rayon Industries | - do - |
| 27. United Vegetables Manufacturers Ltd. | - do - |

28. Rupnarayan Paper Mills Ltd - do -

29. Ramswarup Industrial Corpn. - do -

There are again eight other industries. I have got a full details. It is not that we are not pursuing. But the point is that, the course of law is not only painful. It is also a lengthy process.

**Shri Saugata Roy :** Sir, instead of whatever the Hon'ble Minister is doing, it is estimated that there are 25,000 illegaly operated industrial set up in Baranagar, Chitpore, Manicktala, Behala, etc. which are defaulters in terms of smoke and noises. It has been suggested by the Indian Institute of Environmental Scineces that the present act is not enough and is quite weak. For instance, Bengal Smokers' Nuisance Act and Regulation of Emission of Air Act. These are not sufficiently strong to deal with the offenders and offences are taking place openly in Calcutta. What is the Government's contemplation in bringing about a change of law to control the menace ?

**Dr. Ambarish Mukhopadhyay :** We are having a dialogue with the Government of India. Central laws are to be made more stringent. Laws must be comprehensive. This is also a matter of dialogue as to what should be done. Now, regarding setting up of special court of law there is a controversy. So we are rather having a tight rope in matters of law and control. Now for finformation, I was the Chairman for small industries. Two important recommendations were made at that time. Firstly, there should be a common effluent treatment plant because small industries cannot get that work, i.e. anit-pollution devices set up by them.

The Second point is that - there is a Central funding agency for this purpose. But, we will be having a dialogue with the new Government and possibly some amendments might have to be brought in. The dialogue point is to be applied strictly not that we should go to that extent for the closure of the Mill. Specifically, because of the incubation period, some industries for that matter might take a recourse to declare a lock-out. So, these things are always considered when taken. We are having a direct liason with the Government of India.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি তিনি স্পেশাল ট্রাইবুনাল বা কোর্টের কথা ভাবছেন, সারা ভারতবর্ষে তিনি দুইটি রেকমেন্ডেশানের কথা বললেন এ্যাজ চেয়ারম্যান ভারত সরকারের এই দপ্তরের সঙ্গে সামঞ্জস্য করে এই জাতীয় কোর্ট কিংবা ট্রাইবুনাল কিংবা বিচারালয়, ন্যায়ালয় কিংবা আইন প্রনয়ণের কতদূর অগ্রগতি হয়েছে জানাবেন কি ?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** ভারত সরকার প্রায়ই বদলান, সঙ্গে সঙ্গে আমাদের মন্ত্রীও বদলান। আমরা আগে থেকে কথা বলেছিলাম দুইটি সুপ্রীম কোর্টের কাছে প্রস্তাবও রেখেছিলাম গভর্ণমেন্ট অফ ইন্ডিয়ার সঙ্গে সেন্ট্রাল পলিউশান কন্ট্রোল বোর্ডে সেইগুলি পেন্ডিং আছে, সেইগুলি সুপ্রীম কোর্টের বেঞ্চ ঠিক করে ডিসপোজ করা হোক, এর সঙ্গে আমরা একমতও ছিলাম। দ্বিতীয় হচ্ছে একটা স্পেশাল কোর্ট করা হোক, এটা তো একটা কথায় বলা যায় সক্রিয় বিবেচনায় আছে। আন্ডার এ্যাকটিভ কনসিডারেশান, ওদের কোর্টেও বল আছে, আমাদের কোর্টেও বল আছে, উই হ্যাভ টয়েন্টি টু প্লেয়ার্স এ্যান্ড টয়েন্টি টু বলস, ঐ ভাবে বলা যাবে না।

## হলদিয়ায় পলিটেকনিক্যাল কলেজ

***৪৭৮। (অনুমোদিত প্রশ্ন নং *১১) শ্রী লক্ষ্মণ শেঠ ঃ** কারিগরী শিক্ষা ও প্রশিক্ষণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি ঃ—

(ক) হলদিয়ায় কোন পলিটেকনিক্যাল কলেজ স্থাপনের পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ ইহা চালু হবে বলে আশা করা যায় ?

**শ্রী বংশ গোপাল চৌধুরী ঃ**

(ক) হলদিয়ায় একটি পলিটেকনিক স্থাপনের পরিকল্পনা রাজ্য সরকারের বিবেচনাধীন আছে।

(খ) আশা করা যায় আগামী ৫ বছরের মধ্যে অর্থাৎ অষ্টম পরিকল্পনায় প্রস্তাবিত পলিটেকনিকটি চালু করা সম্ভব হবে।

**শ্রী লক্ষ্মণ চন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, পলিটেকনিক কলেজ স্থাপনের সিদ্ধান্ত আছে বললেন, হলদিয়া পেট্রোকেমিক্যাল ছাড়াও সেখানে অন্যান্য রাসায়নিক শিল্প আছে, সেই জায়গায় পলিটেকনিক কলেজ খুলবেন কিনা?

**শ্রী বংশ গোপাল চৌধুরী ঃ** হলদিয়া পেট্রোকেমিক্যাল-র লক্ষ্যতেই রাজ্য সরকার এটা প্রস্তাব করেছেন এবং ওখানে পেট্রোকেমিক্যাল ইঞ্জিনীয়ারিং-র পোস্ট ডিপ্লোমা কোর্সও চালু করবেন।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** স্যার, আপনি বললেন যে অষ্টম পরিকল্পনায় এখানে যে সেন্ট্রাল গভর্নমেন্টের অবস্থা অষ্টম পরিকল্পনা কবে শুরু হবে সেই সম্পর্কে দেয়ার ইজ এ্যান এয়ার অফ ডাউট, এই জায়গায় দাঁড়িয়ে আপনারা রাজ্য সরকারের পক্ষ থেকে বর্তমান অবস্থায় এই প্রস্তাবকে কার্যকরী করার কথা ভাবছেন কিনা ?

**মিঃ স্পীকার ঃ** এটা হবে না, হবে না। নট এ্যালাউ।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার আপনি দয়া করে জানাবেন কি, প্রস্তাবিত (ক) পলিটেকনিক কি কি সাবজেক্ট, কি কি পড়াবার প্রস্তাব করা হয়েছে ?

(১) হলদিয়া পেট্রোকেমিক্যাল এবং অন্যান্য শিল্প আছে তাদের সম্পর্কে সরকার কোন কথা বলছেন কিনা যাতে চাকরির সঙ্গে ট্রেনিং করা যায়, পেট্র কেমিক্যাল ছাড়াও অন্যান্য কারখানা সেখানে আছে তাদের সঙ্গে কোন কথা হয়েছে কিনা?

**শ্রী বংশ গোপাল চৌধুরী** ঃ আপনার (ক) প্রশ্নের উত্তরে জানাই, নূতন পলিটেকনিকে কেমিক্যাল ইঞ্জিনীয়ারিং, ইন্সট্রুমেনটেশান ইঞ্জিনীয়ারিং, পেট্র-কেমিক্যাল ইঞ্জিনীয়ারিং এই তিনটি কোর্স পড়ান হবে।

(১) প্রশ্নের উত্তরে জানাই, আমাদের বিশ্বব্যাঙ্কের যে পরিকল্পনা আছে সেই পরিকল্পনা অনুযায়ী আমাদের ৩ কোটি ১৪ লক্ষ টাকার মতন ব্যয় করার প্রস্তাব আছে এবং রাজ্য সরকার সেই অনুযায়ী পরবর্তী ক্ষেত্রে শিল্পগুলির সঙ্গে আলোচনা করবেন।

* 497, * 480 – Held Over

## Pollution of Rivers of North 24-Parganas and Nadia District

*481. (Admitted Question No. *1127) **Shri Quazi Abdul Gaffar and Shri Saugata Roy :** Will the Minister-in-Charge of the Environment Department be pleased to state :–

(a) whether it is a fact that the rivers passing through North 24-parganas and Nadia districts are severely polluted by industrial wastes ;

(b) if So :–

(i) to what extent these rivers have been affected ; and

(ii) the steps taken / proposed to be taken in the matter ?

**Dr. Ambarish Mukhopadhyay :**

(a) Some of the rivers viz. the Hooghly, the Churni and the Ichhamati are polluted by industrial wastes.

i) The water of these rivers has been affected to a great extent.

ii) For prevention of pollution of the river Ganga, 29(twentynine) major industries have been identified under Ganga Action Plan and they have been asked to make necessary arrangements for treatment of their effluent.

The river Churni is being polluted from the industrial effluent discharged from an industry situated at Darshana (Bangladesh). At the initiative of West Bengal Govt., Govt. of India have requested Bangladesh Govt. to ensure that the river Churni is not polluted by the industry concerned.

[12.30 - 12.40 p.m.]

**শ্রী সৌগত রায়** ঃ মন্ত্রীমহাশয় যেটা বললেন সেটা ঠিক। গঙ্গা পল্যুউশানের ব্যাপারে সেন্ট্রাল গর্ভণমেন্টের গঙ্গা অ্যাকশান প্ল্যানের ফলে এই দূষণ কন্ট্রোল করা সম্ভব হয়েছে ও কিছু কিছু ব্যবস্থা নেওয়া হয়েছে। কিন্তু আমাদের উদ্বেগের কারণ হচ্ছে চূর্ণি এবং ইছামতীকে নিয়ে। বিশেষজ্ঞরা বলেছেন সুগার

মিল ও ডিস্টিলারীর জন্য চূর্ণি ও ইচ্ছামতীর জল দূষিত হয়ে যাচ্ছে এবং এটা বাংলাদেশের ব্যাপার নয়। এই জিনিস বন্ধ করতে সরকার কি কি ব্যবস্থা নিয়েছে ?

**ডাঃ অম্বরিশ মুখোপাধ্যায় :** বাংলাদেশ সরকারের সঙ্গে গর্ভণমেন্ট অফ ইন্ডিয়া আলোচনা করেছে, ওরা বার বার বলছে আমরা করছি। কিন্তু বিশেষজ্ঞরা বলছে কোয়ালিটি অফ্ ওয়াটার ইমপ্রুভ করেনি। বাংলাদেশ গর্ভণমেন্ট, গর্ভণমেন্ট অফ ইন্ডিয়াকে জানাল আমরা কাজ করছি, কিন্তু এগজামিন করে দেখা যাচ্ছে ওদের কথামত যা করার কথা ছিল অতখানি হয়নি। যতখানি ইমপ্রুভ করার কথা ছিল ততখানি হয়নি। এটা যেহেতু সেনসিটিভ ইস্যু, এপার বাংলা, ওপার বাংলা, ইন্টারন্যাশনাল বর্ডারের, আমরা আবার ওদের বললাম, এটা আরেকবার দেখুন। ডিফারেন্ট সিজনে যখন বেশী জল আসে, কম জল আসে, যখন পিক সিজন থাকে, এই রকম প্রত্যেকটার ব্যাপারে আমরা ওদের সঙ্গে কথা বলেছি এবং টাইম বাউন্ড প্রোগ্রামও আমরা দিয়েছি। আর গঙ্গা অ্যাকশান প্ল্যানের ব্যাপারে আপনি যা বললেন, সেই ব্যাপারে আমরা অনেকটা এগিয়েছি। কিন্তু তবু আমরা স্যাটিসফায়েড নই। যে ইন্ড্রাসট্রি গুলো চিহ্নিত করেছি সেগুলোর অপারেশান করলেই হবে না, তারা স্ট্যান্ডার্ড মেইনটেইন করছে কিনা, এই সমস্ত অনেক প্রশ্ন জড়িত থাকার জন্য, আমরা আত্মসন্তুষ্টিতে ভুগছি না। আর বিভিন্ন ধরনের ইন্ডাসট্রিকে ধরে ধরে লেটেস্ট পজিশান যা আছে তা আমরা মেইনটেইন করছি এবং আমরা টার্গেট রাখছি যে ৩১ শে ডিসেম্বরের মধ্যে ওদের করতে হবে। এই প্রসঙ্গে আপনাদের বলি এটা খুব কস্ট প্রহিবিটিভ। এই নিয়ে ইন্টারন্যাশনাল, ন্যাশনাল স্পেয়ারে কথাবার্তা হয়েছে, আমি গুজরাটে যখন গিয়েছিলাম, এই ধরনের ইন্ডাসট্রিগুলোর ক্ষেত্রে ইন দি পল্যুউশান আইন যা আছে, তাতে তাদের হেভী বার্ডেন পড়বে। এটা এগ্রিকালচারাল ইউজ কস্ট বা অন্য মেথডেও যাতে করে প্রডাকশান আসতে পারে। সব মিলিয়ে আমরা চাইছি গঙ্গা বা যে নদীগুলি বহমান সেগুলির ওয়াইড এরিয়া কভার। সেইগুলি যাতে না পড়ে, যাতে আমরা র‍্যাদার দ্যান এটাকে এগ্রিকালচারে ব্যবহার করতে পারি তখন কোন মিনাস এ্যাটেন করতে পারে না - সেই মিনাস এ্যাটেন করলে ছেড়ে দিতে পারতাম, যাতে এগ্রিকালচার রিসাইকেল করা যায় - এই ধরনের কতকগুলি পরিকল্পনা আছে।

**শ্রী সৌগত রায় :** একই প্রবলেম ইছামতী নদীতে দেখা দিয়েছে। ইছামতী নদী বসিরহাট, টাকী শহরের পাশ দিয়ে প্রবাহিত। সেখানে কতকগুলি ছোট ছোট জুট প্রসেসিং ফ্যাক্ট্রি আছে। তারা জল ছাড়ছে ইছামতীতে। তার ফলে ইছামতীর জলের কালার চেঞ্জ করে গেছে পলিউসনের জন্য। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার প্রশ্ন (ক) ইছামতী নদীর পলিউসন রোধ করার জন্য কি কি ব্যবস্থা নিয়েছেন, (খ) গঙ্গা এ্যাকসন প্ল্যানে রাজ্যের সমস্ত নদীগুলিকে যোগ করে তার পলিউসন নিয়ন্ত্রন করার জন্য আপনার কোন পরিকল্পনা আছে কি ?

**মিঃ স্পীকার :** আপনি শুধু 'ক' এর উত্তর দেবেন, 'খ' এর উত্তর দেবেন না, এটা এ্যালাও নয়।

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় :** ছোট ছোট কতগুলিকে নোটিশ দিয়েছি, আলোচনার স্তরে আছে। আমরা মেজর পলিউটিং ইনডাষ্ট্রি সম্বন্ধেই বলেছি। ইন্ডিভিজুয়াল ছোট ছোট স্মল অনেক ইনডাষ্ট্রি আছে। সেটা জানতে গেলে নোটিশ দিতে হবে, এখন আমি তৈরী নই। তবে প্রত্যেকের সঙ্গেই কথা বলতে হবে। ইছামতী নদীর তীরে ছোট ছোট অনেক ইনডাষ্ট্রি আছে। আমি নিজে চেয়ারম্যান ছিলাম অল ইনডিয়া লেভেলে এবং আমার নিজের এখন পর্যন্ত যা ধারণা তাতে ছোট ইনডাষ্ট্রিগুলি যদি মনে করে ইনবিল্ট পলিউসন ডিভাইস করবে তাহলে ইনডাষ্ট্রি উইল ক্লোজ। জ্যোতিবাবু নিজে যান নি বলে আমি চেয়ারম্যান ছিলাম - যেসব ইনডাষ্ট্রি কমন আছে সেখানে কমন এ্যাফ্লুয়েন্ট ট্রিটমেন্ট তৈরী করে একসঙ্গে কাজ করতে হবে, তাতে সুবিধা হবে। তাই মেজর পলিউটিং ইনডাষ্ট্রিগুলিকে আমরা আগে ধরবার চেষ্টা করছি এবং

সেইগুলি মনিটরিং করছি এবং তাদেরকে ডাকছি, আলোচনা করছি, চাপ দিচ্ছি। নোয়িং ফুললি ওয়েল যে, অনেক কনস্ট্রেন্টস আছে।

**শ্রী শক্তি প্রসাদ বল :** এই নদী প্রসঙ্গে পলিউসনের ব্যাপারে আমি একটি প্রশ্ন করছি, সেটা এই নদীর ক্ষেত্রে নয়, হলদী নদী সংক্রান্ত ব্যাপার। আপনি জানেন ব্যাঙ্ক অব হলদি - হলদি নদীর তীরে বেশ কয়েকটি কেমিক্যালস ফ্যাক্টি আছে, যেমন শওয়ালেস, হিন্দুস্থান লিভার ইত্যাদি। সেখানে পলিউসন ঠেকিয়ে রাখার জন্য আপনার কোন পরিকল্পনা আছে কি ?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় :** ফর ইলাসট্রেসন আমি আপনাকে বলছি যে, এই শওয়ালেস কোং, এটা একটা প্রাইভেট কোম্পানী। The existing treatment arrangement consists of acid hydrolysis neutralization followed by lagooning in an unlined pond. The quality of effluents marginally exceeds the standard of the Board. এই ধরণের প্রত্যেকটি ইনডাষ্ট্রিকে আমরা ধরে ধরে মনিটরিং করছি এবং মনিটরিং ইমপ্রুভ ও করেছে। মেশিনারি কাজ করছে যাতে ইন্টারন্যাল মনিটারিং ইমপ্রুভ করতে পারে। এই ধরণের প্রত্যেকটি ইনডাষ্ট্রিকে ধরে ধরে ডিফারেন্ট ষ্টেজে আমরা কতখানি করেছি, ওরা কতখানি করেছে সেটা খতিয়ে দেখা হচ্ছে এবং আমার কাছে সেই রিপোর্ট আছে। এইগুলি আমি দেখছি।

**ডাঃ তরুণ অধিকারী :** পশ্চিমবাংলার ভিতর দিয়ে যে সমস্ত নদী প্রবাহিত হচ্ছে - বিভিন্ন ক্ষেত্রেই দেখা যাচ্ছে ইনডাষ্ট্রির জন্য পলিউটেড্ হয়ে যাচ্ছে। এই ব্যাপারে গঙ্গা এ্যাকসন স্কীমে কোন উদ্যোগ নিয়েছেন কিনা বা উদ্যোগ নেবার ব্যবস্থা করছেন কিনা, জানাবেন ?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় :** মাননীয় সদস্য বনেদী ধরণের প্রশ্ন করেছেন। পরিবেশের যে অবস্থা হয়েছে - তার উন্নতির করার প্রশ্নও এর সঙ্গে জড়িত। নদীগুলিই হচ্ছে কারখানার জলনিকাশীর ন্যাচারাল ড্রেনেজ। আগে নৌকা করে আসত, তারপর মোটর বোট হল। নদীগুলিই তখন জলপথ ছিল এবং নদীগুলিই ডোমেষটিকে ওয়েষ্টের ক্ষেত্র ছিল। আর তার পাশাপাশি বন্দর, শহর, নগর গড়ে উঠল। আমাদের এই দিক আর্যাবর্ত্ত, বাংলাদেশে এখন পর্যন্ত আমরা যেভাবে বসবাস করি তাতে সেই ড্রেনেজ ওয়েষ্ট বর্ষাকালে ধুয়ে নদীর জলেই চলে যাচ্ছে। তারপরে নদীর নাব্যতার প্রশ্ন আছে, কতখানি জল থাকবে কি, থাকবে না সেই প্রশ্ন আছে। এই সবগুলি মিলে নদীগুলি দূষিত হয়েছে। গর্ভনমেন্ট অব ইন্ডিয়ার সেন্ট্রাল পলিউসন কন্ট্রোল বোর্ড যখন আমাদের ডাকেন - এমন কি গঙ্গার ব্যাপারে যখন আমরা যাই - আমি ন্যাশন্যাল গঙ্গা এ্যাকসন অথরিটির মিটিং-এ গিয়েছিলাম, চীফ্ মিনিষ্টারের সময় ছিল না - সেখানে আমরা এইগুলি নিয়ে আলোচনা করেছিলাম।

[12.40 - 12.50 p.m.]

সেখানে একটা প্রস্তাব উঠেছিল যে সারা ভারতবর্ষের সব নদীগুলিকে দূষণ মুক্ত করা যায় কিনা। আমি বলেছিলাম, এই টাকায় ঐ-প্রজেক্ট রিপোর্টি করা যাবে না। এর অর্থ হচ্ছে, সারা ভারতবর্ষকে দূষণমুক্ত করা। ইনডাষ্ট্রি ডোমেসটিক হ্যাবিটেশান, আমাদের নাইট সয়েল ডিসপোজাল, সেই থেকে শুরু করে এমন কি কাউডাং পর্য্যন্ত সবগুলিকে একটা উন্নত মাত্রায় নিয়ে যাওয়া। ভারতসরকারও এখনই ইচ্ছা করলেই এটা পারবেন না। আমরা বারবার এটা নিয়ে আলোচনা করছি। দূষণমুক্ত নয়, দূষন সীমিতকরণ। মেজর পলিউটিং ইনডাষট্রিস সেগুলিকে আমরা ধরেছি। আর ছোট ছোট ইনডাষট্রিগুলির ব্যাপারে আমরা জনমত তৈরী করছি, তাদের বোঝাচ্ছি। স্কুল, কলেজ, পথে ঘাটে সব জায়গায় আমরা আছি। এইটুকুই এই প্রসঙ্গে এখন আমি বলতে পারি।

**শ্রী কৃষ্ণ চন্দ্র হালদার :** দামোদর নদে যেখানে আসানসোল, রাণীগঞ্জ, দুর্গাপুর অঞ্চলের ইনডাষট্রিয়াল বেলটের ওয়েস্টেজ এসে পড়ছে সেখানে দামোদর নদের জল ভীষনভাবে দুষিত হয়ে যাচ্ছে। মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে আমার জিজ্ঞাস্য, এ ব্যাপারে কোন রকম ষ্টাডি করেছেন কিনা এবং দামোদর নদের জল দুষণমুক্ত করার জন্য কোন প্ল্যান গ্রহন করেছেন কিনা ?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় :** মাননীয় সদস্য মহাশয়ের নিশ্চয় মনে আছে যে একবার যখন বোকারো থেকে তেল গড়িয়ে এলো এবং সোজাসুজি দামোদর এলো তখন আমরা বিনিদ্র রজনী যাপন করেছি যে এই তেল এখানে ভেসে আসবে। গাল্ফ ওয়ারের পর এই তেল ভাসা সম্পর্কে নিশ্চয় আপনারা শুনেছেন এবং এর ভয়াবহতার ব্যাপারটা জানেন। এটা কি ভাবে ঠেখানো যাবে। এটা সুইপ করার ব্যাপার আছে। আলাস্কাতে যখন ট্যাংকার ডুবে গিয়েছিল তখন শেষ পর্যান্ত কোন ব্যবস্থা ওরা করতে না পারায় ব্যাকটিরিয়াল সুইপে যেতে হয়েছিল। ফ্র্যান্স ফার্টিলাইজার তৈরি করেছিল। কাজেই আমি এ ব্যাপারে বলছি যে ওদের সঙ্গে আমরা কতাবার্তা বলছি। বাট দে আর নট ইন গুড শেপ। তবুও আমরা কথাবার্তা বলছি। পাশাপাশি যে ইনডাষট্রিগুলি আছে তাদের সঙ্গেও কথা বলছি যাতে করে সরাসরি দামোদরের জল দুষিত না হয়। দামোদরের ব্যাপারে গভর্নমেন্ট অব ইন্ডিয়ার সঙ্গে কথা বলছি। কেন্দ্রে এখন নতুন সরকার এসেছেন, পার্লামেন্ট শেষ হয়ে গেলেই আমি আবার কথা বলব। এটা বিহার, বেঙ্গলের ব্যাপার। গঙ্গার মতন অতো ব্যাপাক না হলেও মোটামুটি যাতে কিছু করা যায় দেখছি। আমরা ষ্টাডি করছি, কিছু ষ্টেপ আমাদের নিতে হবে। তা না হলে জলটা এতো দুষিত হয়ে যাবে যে তার নীচে ডাউনষ্ট্রিমে তার এ্যাডভার্স এ্যাফেক্ট হয়ে যাবে। আমরা এটা ষ্টাডি করছি। তবে বিহার সরকারের সঙ্গে কথা বলতে হবে। তার কারণ, আমাদের এখানে পলিউসান হয়না তা বলছি না কিন্তু সোর্স অব পলিউসান — বিশেষ করে বোকারোতে অয়েল লিকের পর থেকে আমরা একটু ভীত হয়ে পড়েছি। দিল্লীতে গিয়ে বিহার সরকার এবং দিল্লীর সঙ্গে আমাদের কথা বলতে হবে।

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় মন্ত্রীমহাশয়কে ধন্যবাদ কারণ তিনি পরিবেশ দূষন করার বিরুদ্ধে কতকগুলি ব্যবস্থা নেবার কথা বলেছেন। সেখানে বিশেষ করে ব্যক্তি মালিকানায় যে সব সংস্থা আছে তার বিরুদ্ধে ব্যবস্থা নেবার কথা বলেছেন। আমি জেলার একটি বিষয় সম্পর্কে তার কাছে জানতে চাই। হুগলী জেলাতে সরকার পরিচালিত ব্যানডেল থারমাল প্ল্যান্টের ছাই সম্পর্কে আমি প্রশ্ন করতে চাই। এমনিতে জমিতে যারা বাস করছেন তার তা ভুগছেন।

ছাইগুলো গঙ্গার উপর যে ভাবে পড়ে, সেখানে মানুষরা স্নান করতে গিয়ে অসুস্থ হয়, এটা সরকারী পরিচালিত সংস্থা, ব্যানডেল থার্মাল পাওয়ার ষ্টেশন, এই ব্যাপারে আপনি বিদুৎ দপ্তরের সঙ্গে কোন আলোচনা করেছেন কী ?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় :** মোট ২৯টা কোম্পানী আছে, হিন্দুস্থান ফার্টিলাইজার, ইনডিয়ান অয়েল কর্পোরেশন, এটা কেন্দ্রীয় সরকারের এবং প্রাইভেটেই বেশী ষ্টেট সেকটারে আছে কম। ইনডিয়ান পেপার পাল্প, ইছাপুর মেটাল ইত্যাদি। এই সম্পর্কে সেন্টার ষ্টেট, প্রাইভেট ইত্যাদি আলাদা করে কিছু দেখা হয় না।

**শ্রী সাত্বিক রায় :** আপনি অনেক কিছু বললেন ফ্যাকটারী সম্পর্কে। আমার প্রশ্ন গ্রামাঞ্চলে যে সমস্ত পোলট্রী রয়েছে, বাড়ি ঘরের ১০ ফিটের মধ্যে রয়েছে, তার হাওয়া দূষিত হচ্ছে —

**মিঃ স্পীকার :** নট এ্যালাওড।

**শ্রী যোগেশ বর্মন :** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, উত্তরবঙ্গের শিলিগুড়ি একটা

জনবহুল শহর, এই শিলিগুড়ি শহরের মাঝখান দিয়ে মহানন্দা গেছে, সেখানে আমরা লক্ষ্য করছি ভীষণ ভাবে পলিউটেড হচ্ছে—

**মিঃ স্পীকার :** নট এ্যালাওড।

## *482 – Held Over

### গঙ্গা দূষণ সম্পর্কে ইউ-এন-এফ-পি-এ-র প্রতিবেদন

***৪৮৩। (অনুমোদিত প্রশ্ন নং *১২৩৪) ডাঃ দীপক চন্দ :** পরিবেশ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইউনাইটেড নেশন পপুলেশন ফান্ড (ইউ এন এফ পি এ) কর্তৃক প্রকাশিত গঙ্গাদূষণ সম্পর্কিত কোন বিবরণ বা তথ্য (রিপোর্ট) রাজ্য সরকারের কাছে আছে কি; এবং

(খ) থাকলে, গঙ্গানদীকে দূষণ মুক্ত করার জন্য কি কি নির্দিষ্ট পরিকল্পনা উক্ত বিবরণ বা তথ্যে আছে?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় :**

(ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

## No Supplementary

### চা-বাগান ও বনাঞ্চলের অধিবাসীদের জন্য পঞ্চায়েত গঠন

***৪৮৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৫২৩) শ্রী মনোহর তিরকী :** পঞ্চায়েত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

রাজ্যের চা-বাগিচা ও বনাঞ্চলে বসবাসকারী জনসাধারণগণকে পঞ্চায়েতের আওতায় আনার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র :**

না, বর্তমানে এই রকম কোন পরিকল্পনা নেই।

**শ্রী মনোহর তিরকী :** এই রাজ্যের সমস্ত জনগন যে লোকাল সেল্ফ গভর্নমেন্ট, পঞ্চায়েতের আওতায় রয়েছে, এই অবস্থায় চা বাগান এবং বনাঞ্চলের অধিবাসীদের পঞ্চায়েতের আওতায় না আনার কারণ কি ?

**ডঃ সূর্যকান্ত মিশ্র :** ১৯৭৩ সালের আইন অনুযায়ী যে নোটিফিকেশন হয়েছিল, সেখানে চা বাগান এবং বনাঞ্চলকে বাইরে রাখা হয়েছিল। কী পরিপ্রেক্ষিতে রাখা হয়েছিল, সেটা এখন বোঝা যাচ্ছে না, তবে আমি এই কথা বলতে পারি, ওখানে যারা বাস করেন, তাদের নিজস্ব রায়তী জমি নেই।

[12.50 - 1.00 p.m.]

ঐ বনাঞ্চলে যারা বাস করেন সেখানে তাদের ঘরবাড়ী যা আছে, তারা স্থানের ক্ষেত্রেও অনুমতী না নিয়ে আছেন। সেখানে যদি পানীয় জল, রাস্তা-ঘাট ইত্যাদি করতে হয় সেটা বন দপ্তরের ব্যাপার। এই

সব জটিলনার জন্য এটা করা হয়নি।

**শ্রী মনোহর তিরকী** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে আইনত অনেক জটিলতা আছে সে জন্য হচ্ছে না। এই সমস্ত জনগণ যে অধিকার.পেয়েছে তাকে বঞ্চিত না করে ইন ফিউচার তাদের সুযোগ-সুবিধা দেবার জন্য চিন্তা-ভাবনা করবেন কি ?

**ডঃ সূর্যকান্ত মিশ্র** ঃ তারা সেখানে কিছু সুযোগ পাচ্ছে। একেবারে পাচ্ছে না, তা নয়। যেমন— আই. আর. ডিপি, জওহর রোজগার যোজনা ঐ এলাকায় এখনও চালু আছে। তবে পরবর্ত্তী কালে এই বিষয়ে বিবেচনা করতে হবে।

**ডাঃ জয়নাল আবেদিন** ঃ মাননীয় মন্ত্রী মহাশয়, চা বাগানে বসবাসকারী কিম্বা জঙ্গলে বসবাসকারী মানুষগুলিকে পঞ্চায়েতের আওতায় না আনার ফলে বহু ঘোষিত ডিসেন্ট্রালাইজেশান অব পাওয়ার, ডেমোক্রাটাইজেশান, এই অধিকার থেকে মানুষগুলি বঞ্চিত হচ্ছে। এই বঞ্চনা বন্ধ করার কথা কি মন্ত্রী মহাশয় ভাবছেন যে কি ভাবে এরা বঞ্চনার হাত থেকে মুক্তি পেতে পারে ?

**ডঃ সূর্যকান্ত মিশ্র** ঃ মাননীয় সদস্য জানেন যে এটা ১৯৭৩ সালের পঞ্চায়েত আইন, প্রয়োজন অনুসারে ১৯৭৪ সালে নোটিফিকেশান করা হয়। কিন্তু তখন এটাকে বাদ দেওয়া হয়েছে। তারপরে ১৯৫৬ সালের যে আইন এবং ১৯৫৭ সালের পঞ্চায়েত আইনে এটাকে আওতার বাইরে রাখা হয়েছিল। সমস্যাটা আগে থেকেই রয়েছে। তবে এটা ঠিক নয় যে সব ব্যাপারে তারা বঞ্চিত হচ্ছে। সেখানে আই. আর. ডি. পি ইত্যাদি এগুলি আছে। বাকীটা আমাদের আলোচনা করতে হবে।

**শ্রী আব্দুল মান্নান** ঃ মাননীয় মন্ত্রী মহাশয়, এই চা বাগান এবং বনাঞ্চলের শ্রমিকরা ডিপ্রাইভড হচ্ছে তার কারণ বললেন যে পঞ্চায়েত এ্যাক্ট ১৯৭৩ সালে তৈরী হয়েছিল তখন এটাকে বাদ দেওয়া হয়েছিল। এটা ঠিক যে পঞ্চায়েত এ্যাক্ট তখন তৈরী হয়েছিল। কিন্তু এটাই তো সব নয়, এটাকে সংশোধন করা যায়। কাজেই যেখানে ক্ষোভ আছে সেখানে ঐ এ্যাক্টকে সংশোধন করার কথা মন্ত্রী মহাশয় চিন্তা করছেন কিনা জানাবেন কি ?

**ডঃ সূর্যকান্ত মিশ্র** ঃ মাননীয় সদস্য বোধ হয় বুঝতে ভুল করেছেন। আমি আগেই বলেছি যে ১৯৭৩ সালের পঞ্চায়েত আইনের সেকসান (১) সাব সেকশান (৩)-তে রাজ্য সরকার বিভিন্ন সময়ে নোটিফিকেশান করে যে কোন জায়গায় পঞ্চায়েত আইন চালু করতে পারেন। কিন্তু ১৯৭৪ সালে যে নোটিফিকেশান হল তাতে এটা করা হয়নি। তবে এটা করা যেতে পারে। সুবিধার কথা আমি আগেও বলেছি যে কি কি করা হয়েছে। তবে আরো যদি কিছু করতে হয় তাহলে আমাদের আইন সংশোধন করার দরকার হবেনা, নোটিফিকেশান করলেই হবে। তবে এটা নীতিগত সিদ্ধান্তরে ব্যাপার আছে, আলোচনা করার প্রয়োজন আছে।

**মিঃ স্পীকার** ঃ এখানে একটা কথা হচ্ছে, পঞ্চায়েত কোন একটা বিশেষ এলাকায় প্রযোজ্য করতে গেলে স্বাভাবিক ভাবে কতকগুলি ফ্যাক্টর চিন্তা করতে হবে। যেমন চা বাগানের বিস্তুর্ণ এলাকা চা বাগানের মালিকের অধীন। আপনার ল্যান্ড রিফর্ম এ্যাক্টের আওতায় চা বাগানকে রেখেছেন, এটা না রাখলে করা যাবে না। বিরাট বিরাট চা-বাগান হাজার হাজার একর জমির ওপর প্রতিষ্ঠিত। চা-বাগান গুলোর রাস্তা, পানীয় জল, বিদ্যুৎ, কোয়ার্টার, স্কুল, হাসপাতাল, সমস্ত কিছু মালিকরা করে। সুতরাং চা-বাগান এলাকাকে পঞ্চায়েতের অধীনে নিয়ে আসার ক্ষেত্রে বেশ কিছু অসুবিধা আছে। আইন করতে গেলে সেটা কনট্রাডিক্টারি হবে। ল্যাণ্ড রিফর্মস আইন এবং পঞ্চায়েৎ আইনের সঙ্গে কিছু কিছু কন্ট্রাডিকশন হবে। রাস্তার মালিক কারা হবে ? সেটা তো ব্যক্তিগত সম্পত্তি, তা কি আইন করে নিয়ে নেওয়া হবে ? এই

রকম অনেক কনট্রাডিকশন আছে। সুতরাং এটা নিয়ে তাড়াহুড়া করা যায় না। ভাবনা চিন্তা করে অনেক গুলো ফ্যাক্টরকে কন্সিডার করে করতে হবে। শুধু নোটিফাই করে দিলেই হবে না।

**ডঃ সূর্যকান্ত মিশ্র ঃ** আমি প্রথমেই বলেছি এর মধ্যে অনেক গুলো ফ্যাক্টর আছে, অনেক জটিলতা আছে।

**বাঁকুড়ায় শিল্প প্রশিক্ষণ প্রতিষ্ঠান**

***৪৮৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৮১) শ্রী সুভাষ গোস্বামী ঃ** কারিগরী শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) বাঁকুড়া জেলায় কোন শিল্প প্রশিক্ষণ প্রতিষ্ঠান স্থাপনের প্রস্তাব আছে কিনা ;

(খ) থাকিলে,

(১) প্রস্তাবিত প্রতিষ্ঠানটি জেলার কোন্ স্থানে হইবে ;

(২) কোন্ কোন্ ট্রেডে প্রশিক্ষণ দেওয়ার ব্যবস্থা থাকিবে ; এবং

(৩) কবে নাগাদ ঐ প্রতিষ্ঠানে প্রশিক্ষণ দানের কাজ আরম্ভ হইবে ?

**শ্রী বংশগোপাল চৌধুরী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) কলাইবেড়িয়া ছাতনা।

প্রাথমিক পর্যায়ে মোটর মেকানিক, ফিটার, ইলেকট্রনিক্স মেকানিক এবং রেডিও টি. ভি. মেকানিক এই চারটি ট্রেডে প্রশিক্ষণ দেওয়ার প্রস্তাব আছে।

আগামী শিক্ষাবর্ষে প্রশিক্ষণ দান শুরু করার প্রচেষ্টা নেওয়া হচ্ছে।

**শ্রী মনোহর তিরকী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, এখন পর্য্যন্ত ওখানে কি ইনফ্রাস্ট্রাকচার আছে?

**শ্রী বংশ গোপাল চৌধুরী ঃ** ওখানে একটা গ্রাম-সেবক ট্রেনিং সেন্টার ছিল, সেই ট্রেনিং সেন্টারটি ইতি-মধ্যে রিপেয়ারিং করার ব্যবস্থা নেওয়া হয়েছে। এ বিষয়ে জেলা-পরিষদ এবং জেলা শাসকের সঙ্গে মিটিং করা হয়েছে। আমার কাছে যত দূর খবর আছে, এক লক্ষ টাকা ব্যয়ে ওখানে একটা ওয়ার্কসপ নির্মাণ করা হচ্ছে। প্রাথমিক কাজ এগিয়ে চলেছে, বাকি কিছু কাজ করতে পারলেই আগামী শিক্ষা বর্ষে আশা করছি চালু করা যাবে।

**শ্রী মনোহর তিরকী ঃ** আমি গতকাল প্রতিষ্ঠানটি দেখে এসেছি। ওখানে খুবই ধীর গতিতে কাজ হচ্ছে। সামনের বছর চালু করার জন্য কাজ একস্পিডাইট করার জন্য চেষ্টা করছেন কি ?

**শ্রী বংশ গোপাল চৌধুরী ঃ** দ্রুততার সঙ্গে কাজ শেষ করার জন্য আমরা ইতি-মধ্যেই কিছু ব্যবস্থা নিয়েছি এবং পরবর্তীকালে ফারদার ডেভলপমেন্ট যা হবে তা আপনাদের জানিয়ে দেব।

**হলদিয়া গঙ্গা অ্যাকশন প্রকল্প**

***৪৮৬। (অনুমোদিত প্রশ্ন নং *২৮) শ্রী লক্ষ্মণ চন্দ্র শেঠঃ** পরিবেশ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) হলদিয়াকে গঙ্গা অ্যাকশন প্ল্যানের সঙ্গে যুক্ত করার কোন প্রস্তাব আছে কিনা ; এবং

(খ) থাকিলে, প্রকল্পের মূল বিষয়গুলি কি কি ?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ**

(ক) আছে

(খ) বিষয়গুলি বিবেচনাধীন।

**শ্রী লক্ষণ চন্দ্র শেঠ ঃ** এই প্রকল্পের মাধ্যমে কি কি কর্মসূচী নেওয়া হবে?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** হলদিয়াকে গঙ্গা য়্যাকশন প্ল্যানে যুক্ত করার প্রস্তাব আমাদের কন্সট্যান্টলি বিবেচনাধীন আছে। আমরা ৬ কোটি টাকার একটি স্কীম তৈরী করে দিয়েছিলাম ১৯৮৫ সালে। মোটামুটি দুর্গাচকের ৩০ হাজার পপুলেশনকে ধরে একটা পাম্পিং ষ্টেশন, ট্রিটমেন্ট প্ল্যান্ট ইত্যাদির প্রকল্প করেছিলাম। কিন্তু ডিসকাশন করার পর গঙ্গা য়্যাকশন অথরিটি (দিল্লীর) রাজী হলেন না। ওঁরা বললেন ওঁরা ওটার জন্য টাকা দিতে পারবেন না। তারপর আমবা আমাদের পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং-এর সঙ্গে কথা-বার্তা বলি একটা উপযুক্ত স্কীম তৈরী করার জন্য। তাতে পামপিং ষ্টেশন, ট্রিটমেন্ট প্ল্যান্ট থাকবে। এই সময়ে গঙ্গা প্রজেক্ট অথরিটি ১৯৮৭ সালে জি. পি. টি-কে একটা প্রজেক্ট তৈরী করতে বলেন। এটা ওঁরা '৮৭ সালের আগষ্ট মাসে বলেন।

[1.00 - 1.10 p.m.]

এই প্রজেক্ট ওঁরা তৈরী করেন এবং তৈরী করে ওখানে দেন। তখন কথা হয়েছিল সেকেন্ড ফেসে গঙ্গা এ্যকশন প্ল্যানে করা যাবে। যখন সেকেন্ড ফেস নিয়ে দিল্লীতে গিয়ে আলোচনা করি তখন দেখা যায় সব ব্যাপারে গোলমালের জায়গায় পৌঁচেছে। ৫০ পারসেন্ট, ৫০ পারসেন্টের কথা উঠেছে, নানারকম কথা উঠেছে। অর্থাৎ দি হোল থিং ওয়াজ ইন সাম সর্ট অফ টারময়েল। প্রায় ২৮ কোটি টাকার কাজ, তাদের ডেভেলপমেন্ট কনসালাটান্ট তাঁরা এটার ব্যবস্থা করেছেন। আমি কথা বলেছি, এর মধ্যে সুয়ারেজ সিসটেম থাকবে, ১৮ কোটি খরচ হবে, বাকিটা আমরা খরচ করবো। সুয়ারেজ ট্রিটমেন্ট প্ল্যান্ট-এর ব্যাপারে গর্ভনমেন্ট অফ ইন্ডিয়া এখন পর্যন্ত এ ব্যাপারে রাজি হননি, আমরাও হাল ছাড়িনি। কিন্তু হলদিয়া যেভাবে গড়ে উঠছে সেটাকে মাথায় রেখে এই পরিকল্পনা করার চেষ্টা করছি. এখানে ফুল সুয়ারেজ সিসটেম যদি করতে হয় তাহলে গঙ্গা এ্যকশন প্ল্যান না হলে হবে না, তবে কোথায় কোথায় কতটা গঙ্গা এ্যকশন প্ল্যান করবেন আর ইনডাসট্রি করতে যাঁরা আসবেন তাঁরা কতটা করবেন এই ব্যাপারটি আলোচনার মধ্যে আছে। মোট কথা, হলদিয়া যেভাবে গড়ে উঠছে এ্যন্টি-পলিউশন মেজারস তার সঙ্গে সমাঞ্জস্যপূর্ণ হতে হবে। কিন্তু এখন পর্যন্ত যথাযথব্যবস্থা গঙ্গা এ্যকশন অথরিটি, গঙ্গা এ্যকশন ডায়রেক্টরেট নেননি। আমরা আলোচনা করে যাচ্ছি, স্কীমের পর স্কীম তৈরী হচ্ছে, আলোচনার পর আলোচনা হচ্ছে। পরবর্তীকালে চীফ্ মিনিষ্টার বাইরে থেকে ফিরে এলে পর আলোচনা করার ইচ্ছা আছে।

## Starred Questions
## (to which answers were laid on the table)

### হুগলী জেলায় টাউন লাইব্রেরী

***৪৮৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৫৫) শ্রী মণীন্দ্রনাথ জানা ঃ** শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) গত ১৯৮৭ সালের পূর্বে হুগলী জেলার যে সমস্ত গ্রামীণ গ্রন্থাগারকে টাউন লাইব্রেরীতে

উন্নীত করা হয়েছিল সেসব গ্রন্থাগারগুলিকে অতিরিক্ত কোন সুযোগ সুবিধা দেওয়া হয়েছে কিনা ; এবং

(খ) হ'য়ে থাকলে, কি কি অতিরিক্ত সুযোগ সুবিধা দেওয়া হয়েছে ?

**Minister-in-Charge of the Education (M.E.E) Depertment :**

(ক) হ্যাঁ দেওয়া হয়েছে।

(খ) টাউন লাইব্রেরীতে উন্নীত গ্রন্থাগার গুলি প্রত্যেককে গৃহ সংস্কার বাবদ এককালীন ৩৫,০০০ টাকা আর্থিক অনুদান মঞ্জুর করা হয়েছে। এ ছাড়াও বেতন ছাড়া অতিরিক্ত পরিচালন ব্যয়ের জন্য এককালীন আরও ৮,৫০০ টাকা প্রত্যেক উন্নীত টাউন লাইব্রেরীকে মঞ্জুর করা হয়েছে। মঞ্জুরীকৃত অর্থ জেলা আধিকারিক বিতরণ করেছেন।

**শিল্পভিত্তিক বনসৃজন**

***৪৮৮। (অনুমোদিত প্রশ্ন নং *৯৬৬।) শ্রী দিলীপ মজুমদার :** বন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গে শিল্পভিত্তিক বনসৃজন-এর জন্য বিশ্বব্যাঙ্ক থেকে ঋণ/সাহায্যের প্রস্তাব করা হয়েছে ;

(খ) সত্য হলে —

(১) ঐ টাকার পরিমাণ কত ;

(২) ঐ টাকা কি সর্তে পাওয়া যাবে ;

(৩) ঐ টাকার দ্বারা রাজ্যের মোট কত পরিমাণ জমিতে শিল্পভিত্তিক বনসৃজনের কর্মসূচী গ্রহণ করা হবে ; এবং

(গ) উক্ত শিল্পভিত্তিক বনসৃজন কিভাবে করা হবে ?

**Minister-in-Charge of the Forest Department :**

(ক) হ্যাঁ, বিশ্বব্যাংকের সাহায্যে প্রস্তাবিত ব্যাপক বন উন্নয়ন প্রকল্পে শিল্পের উপযোগী গাছ লাগানোর বিশেষ সংস্থান রাখা আছে। এরফলে রাষ্ঠ্য ভিত্তিক শিল্পের কাঁচামালের যোগান বৃদ্ধি পাবে। এবং বনজ সম্পদ ভিত্তিক ক্ষুদ্র শিল্পের সম্ভবনা বৃদ্ধি পাবে।

(খ) (১) সামগ্রিক প্রকল্পের আনুমানিক ব্যয় ১০০ কোটি টাকা।

(২) সর্তাবলী এখনও স্থির হয় নি।

(৩) সামগ্রিক প্রকল্পে আনুমানিক ২,৫০,০০০ হেক্টর জমিতে বনসৃজনের প্রস্তাব করা হয়েছে।

(গ) বন সন্নিহিত এলাকার সাধারণ মানুষের সক্রিয় সহযোগীতায় ; পঞ্চায়েতের প্রত্যক্ষ মদতে এই বনসৃজন করা হবে।

**শিল্প প্রশিক্ষণ প্রতিষ্ঠান**

***৪৮৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৭৮) শ্রী সালিব টোপ্পো ঃ** কারিগরি শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

জলপাইগুড়ি জেলার আলিপুরদুয়ার সাব-বিভিসনে শিল্প প্রশিক্ষণ প্রতিষ্ঠান স্থাপনের কোন পরিকল্পনা সরকারের আছে কি ?

**Minister-in-Charge of the Technical Education Department :**

হ্যাঁ।

**শব্দ দূষণ**

***৪৯০। (অনুমোদিত প্রশ্ন নং *১০১৭) শ্রী পরেশনাথ দাস ঃ** পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য, কলকারখানা, গাড়ী, লাউড স্পীকার ইত্যাদির আওয়াজে, পরিবেশ দূষিত হচ্ছে; এবং

(খ) সত্য হলে, এর প্রতিকারের জন্য রাজ্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন বা করছেন?

**Minister-in-Charge of the Environment Department :**

(ক) হ্যাঁ।

(খ) (১) রাজ্য সরকারের নিয়ন্ত্রাধীনে পশ্চিমবঙ্গ দূষণ নিয়ন্ত্রণ পরিষদ ১৯৮১ সালের বায়ুদূষন পরিষদ ১৯৮১ সালের বায়ু দূষন নিয়ন্ত্রণ আইন অনুসারে কলিকাতা পৌর নিগমের এলাকার মধ্যে সকল হাসপাতাল এলাকার এবং বিনয়-বাদল-দীনেশ-বাগ - রাজভবন - রাজ্যবিধানসভা - হাইকোর্ট এলাকার ১০০ মিটার পরিধি পর্যন্ত স্থান "সাইলেন্স জোন" হিসাবে ঘোষনা করেছেন।

(২) ১৯৮৬ সালের পরিবেশ রক্ষা আইন অনুসারে কেন্দ্রীয় সরকার কয়েকটি বিশেষ ক্ষেত্রে (কলকারখানাসহ) শব্দের মাত্রা স্থির করেছেন। রাজ্য সরকার সেগুলির যথাযোগ্য প্রয়োগের ব্যবস্থা নিচ্ছে।

(৩) কেন্দ্রীয় মোটর ভেহিকিল্‌স্‌ আইন এবং রাজ্য মোটর ভেহিকিল্‌স্‌ আইন অনুসারে নিষিদ্ধ 'এয়ার হর্ন' যাহাতে গাড়ীতে ব্যবহার না করা হয় - তাহার জন্য কলিকাতা পুলিশ যথাযোগ্য ব্যবস্থা নিচ্ছে।

(৪) এ বিষয়ে জনচেতনা গড়িবার জন্য (বিশেষ করে গাড়ীর ধোঁয়া ও সাইলেন্স জোনের ব্যাপারে) পোষ্টার, ফোলডার, হোর্ডিং, ডেমনস্‌ট্রেশান সেন্টার, ইত্যাদির ব্যবস্থা করা হয়েছে।

(৫) পুলিশ আইনের পরিপ্রেক্ষিতে কলিকাতা পুলিশ ও রাজ্য পুলিশ নিজ নিজ এলাকায় লাউডস্পীকার বাজানো নিয়ন্ত্রণ করছে।

### গ্রন্থাগার ভবন নির্মাণ

***৪৯১। (অনুমোদিত প্রশ্ন নং *২৪৯) শ্রী শিবপ্রসাদ মালিকঃ** শিক্ষা (গ্রন্থগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ১৯৮৮ সালের ১ লা জানুয়ারী থেকে ১৯৯১ সালের ৩০শে জুন পর্যন্ত সময়ে কতগুলি জেলা/অতিরিক্ত জেলা গ্রন্থাগার ভবন তৈয়ারী করা হইয়াছে ;

(খ) জেলাগুলির নাম কি ;

(গ) ঐ গ্রন্থাগারগুলি তৈয়ারী করিতে কত টাকা খরচ করা হইয়াছে; এবং

(ঘ) গ্রন্থাগারগুলি কি চালু করিবার ব্যবস্থা হইয়াছে ?

**Minister-in-Charge of the Education (M.E.E) Department :**

(ক) একটিও নহে।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

(ঘ) প্রশ্ন ওঠে না।

### বান্দোয়ান বিধানসভা কেন্দ্রে বনভূমি

***৪৯২। (অনুমোদিত প্রশ্ন নং *৮৬৭) শ্রী লক্ষ্মীরাম কিস্কু ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) বান্দোয়ান বিধানসভা কেন্দ্রে বনভূমির পরিমাণ কত ;

(খ) তন্মধ্যে কত পরিমাণ জায়গায় বন—

(১) অক্ষত আছে ; এবং

(২) নষ্ট হয়েছে / হচ্ছে ?

**Minister-in-Charge of the Forest Department :**

(ক) ১৫,১২৬ হেক্টর

(খ) (১) অক্ষত বনভূমির পরিমান ১০,১৮১ হেক্টর

(২) অবশিষ্ট বনভূমি অবক্ষয়ের বিভিন্ন ধাপে আছে।

### গ্রন্থগারে পাঠ্যপুস্তক রাখার ব্যবস্থা

***৪৯৩। (অনুমোদিত প্রশ্ন নং *২২৫) শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ---

রাজ্যের গ্রন্থাগার গুলিতে টেক্সট বুক ব্যবস্থা আছে কিনা?

**Minister-in-Charge of the Education (M.E.E) Department :**

সাধারণভাবে এই দপ্তরের পরিচালনাধীন কোনো গ্রন্থাগারে টেক্স্ট বুক রাখার বিষয়ে বিশেষ কোনো নির্দেশ নাই। তবে কাযতঃ গ্রন্থাগারগুলি স্থানীয় প্রয়োজন অনুসারে টেক্স্ট বুক রেখে থাকে।

***494 – Held Over**

**পুরুলিয়া সামাজিক বনসৃজন**

***৪৯৫। (অনুমোদিত প্রশ্ন নং *১০৪৩) শ্রী সুরেন্দ্র নাথ মাঝিঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

পুরুলিয়া জেলায় ১৯৯০-৯১ আর্থিক বছরে কত হেক্টর জমিতে সামাজিক বনসৃজন কর্মসূচী রূপায়িত হয়েছে ?

**Minister-in-Charge of the Forest Department :**

(ক) ১৯৯০—৯১ আর্থিক বৎসরে ১১.৪৬৩ হেক্টর জমিতে সামাজিকে বনসৃজন করা হয়েছে।

***496, *497 – Held Over**

**বন দপ্তর কর্তৃক পার্ক / বাগান রক্ষণাবেক্ষণ**

***৪৯৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৪২৯) শ্রী দিলীপ মজুমদার ঃ** বন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) রাজ্যে কতগুলি পার্ক/ বাগান বন-দপ্তর রক্ষণাবেক্ষণ করে থাকে ; এবং

(খ) তন্মধ্যে কলকাতায় বন দপ্তরের রক্ষণাবেক্ষণে থাকা পার্ক / বাগানের সংখ্যা কত (নাম সহ)?

**Minister-in-Charge of the Forest Department :**

(ক) রাজ্যে মোট ৯২ টি পার্ক / বাগান বনদপ্তর রক্ষণাবেক্ষণ করে।

(খ) ৯টি।

নামগুলি নিম্নে দেওয়া হোল।

(১) সুরেন্দ্রনাথ পার্ক

(২) ইডেন উদ্যান

(৩) সেন্ট্রাল পার্ক, লবণ হ্রদ

(৪) তরুণ পার্ক, দমদম

(৫) শ্যামলিমা, ই এমবাইপাস, কসবা

(৬) নিরঞ্জন শিশু উদ্যান নাকতলা

(৭) নন্দন রবীন্দ্র সদন উদ্যান

(৮) জয়কৃষ্ণ গ্রন্থাগার সন্নিহিত পার্ক

(৯) রাজ্য আর্কিওলাজিক্যাল ভবনের সন্নিহিত উদ্যান।

**বন্য জন্তুর আক্রমনে প্রাণহানি**

***৪৯৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৫২১) শ্রী মনোহর তিরকী ঃ** বন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) হাতি, বাঘ, মোষ ইত্যাদি বন্য জন্তুর আক্রমণের ফলে এ রাজ্যে বছরে—

(১) কত মানুষ প্রাণহানি ও

(২) কি পরিমাণ সম্পত্তির ক্ষয়ক্ষতি হয় ; এবং

(খ) উক্ত প্রাণহানি বা সম্পত্তির ক্ষতির জন্য কি হারে ক্ষতিপূরণ দেওয়া হয় ?

**Minister-in-Charge of the Forest Department :**

(ক) ১৯৯০-৯১ আর্থিক বছরে প্রাণহানির সংখ্যা ১৩৩ জন।

(২) শস্য ক্ষতির পরিমান ৩৩৪৫১ কুইন্টাল। অন্যান্য ক্ষতির পরিমান ৩৭২৪ টাকা।

(গ) প্রতি নিহত ব্যাক্তির ক্ষেত্রে ৭৫০০ টাকা। আহত ব্যাক্তির ক্ষেত্রে বিনামূল্যে চিকিৎসা ছাড়া নগদ ৩০০ টাকা।

শস্য খাদ্যদ্রব্য ইত্যাদির জন্য প্রতি পরিবার বর্গকে পাক্ষিক ৫০.০০ টাকা করে ৩ মাস পর্যন্ত আর্থিক সাহায্য দেওয়া হয়।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To day, I have received one notice of Adjournment Motion from Dr. Manas Bhunia on the subject of alleged suspension of development work by the Gram Panchayats in rural West Bengal.

The subject matter of the motion does not merit adjournment of business of the House. The member may call the attention of the Minister

concerned through Calling attention, Mention, Question etc.

I, therefore, withhold my consent to the motion. The member may, however, read out the text of the motion, as amended.

**Dr. Manas Bhunia :** (At this stage, the Member was not found present in the House.)

**Mr. Speaker :** ডাঃ মানস ভুঁঞার এডজোর্ণমেন্ট মোশন, এ্যবসেন্ট। এডজোর্ণমেন্ট মোশন দিয়ে নিজেই এবসেন্ট হয়েগেলেন। খুব ভাল, বলার কিছু নেই।

## CALLING ATTENTION TO MATTERS OF URGENT PUBLIC IMPORTANCE

**Mr. Speaker :** Today, I have received four notices of Calling Attention, namely :

| | | | |
|---|---|---|---|
| 1. | Alleged deplorable condition of Bongaon subdivisional Hospital. | : | Shri Bhupandra Nath Sath |
| 2. | Reported clash between two groups of students in N.R.S. Medical College Students Hostel. | : | Dr. Manas Bhunia,<br>Shri Shish Mohammad,<br>Shri Saugata Roy |
| 3. | Reported closure of standard Pharmaceuticals Limited in Serampur, Hooghly. | : | Shri Abdul mannan |
| 4. | Alleged clash with citizens of Bangladash at Khanpur village in Balurghat Sub-difision of West Dinajpur district | : | Shri Tapan Hore |

I have selected the notice of Shri Abdul Mannan on the subject of reported closure of Standard Pharmaceuticals Limited in Serampur, Hooghly.

The Minister in Charge may please make a statement today, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be made on the 29th August, 1991.

**শ্রী মহঃ নিজামুদ্দিন** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয় আজকে সকালবেলায় কাগজে দেখলাম, এন. আর. এস. মেডিক্যাল কলেজের মেমিক্যাল স্টুডেন্ট ফৈয়াদ হালিম এবং আনন্দসরকার এই দুজন গুরুতরভাবে আহত হয়েছে। তাদের ইনসেনটিভ থেরাপী সেন্টারে ডাক্তাররা চিকিৎসা করছেন। খবরের কাগজে খবর আছে স্যার, যে ফৈয়দ হালিমের অবস্থা খুবই সংকট জনক। স্যার, আমি বলতে চাই যে, ৩।৪ দিন আগে এন. আর. এস. হাসপাতালে ষ্টুডেনটস ইউনিয়নের নির্বাচন হয়েছিল, সেই নির্বাচনে এস. এফ. আইয়ের জিত হয়েছে, ছাত্র পরিষদ হেরে গেছে এবং হেরে যাবার পর তারা গুন্ডা লাগিয়ে হিংস্র আক্রমণ চালিয়েছে। শ্রী ফৈয়াদ হালিম ঐ ইউনিয়নের সেক্রেটারী এবং আমাদের শ্রদ্ধেয় স্পীকার মহাশয়ের ছেলে। আমি তাঁর ছেলে বলে বলছি না, তবে দেখা যাচ্ছে যে, মাননীয় সিদ্ধার্থ শংকর রায় যখন থেকে পশ্চিমবঙ্গে কংগ্রেস (আই) য়ের সভাপতি হয়ে এসেছেন তখন থেকেই পশ্চিমবঙ্গে এই রকম হিংস্রতার সৃষ্টি হয়েছে। গুনডারা বিভিন্ন জায়গাতে এই রকম সন্ত্রাস সৃষ্টি করে চলেছে। মানব সাহাকে খুন করা হয়েছে। তারপর অমিত সাহাকে খুন করতে গিয়ে এমন অবস্থা করেছে যে সে এখনও রক্তাক্ত অবস্থায় পড়ে রয়েছে। আমাদের দাবী এই সমস্ত সমাজবিরোধীদের গ্রেপ্তার করতে হবে এবং এ ব্যাপারে আমাদের মাননীয় হেলথ্ মিনিষ্টার এবং হোম মিনিষ্টারকে হাউসের সামনে বিবৃতি দিয়ে এ সম্বন্ধে আমাদের ওয়াকিবহাল করতে হবে, আমি এই দাবী জানাচ্ছি।

(গোলমাল)

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল** ঃ স্যার, আমিও মাননীয় নিজামুদ্দিনের সঙ্গে একতম। মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী দ্রুততার সঙ্গে বিষয়টিতে হস্তক্ষেপ করুন। এই সমস্ত জঘন্য কাজকর্ম কংগ্রেস (আই) এবং বিভিন্ন দলের ছাত্র পরিষদের কাছে আমাদের আবেদন এই যে, এখানে শান্তির পরিবেশ বজায় রাখুন, এসব বন্ধ রাখুন। আর আপনার কাছে আমাদের অনুরোধ মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী দ্রুততার সঙ্গে বিষয়টিতে হস্তক্ষেপ করুন।

**ডাঃ জয়নাল আবেদিন** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরাও এই রকম বার বার হিংস্রতা ও ভায়োলেনস, রওডিজিমের বিরুদ্ধে। আজকে মাননীয় নিজামুদ্দিন সাহেব যে ঘটনার উল্লেখ করলেন তাতে এন. আর. এস কলেজে ইলেকসন হয়, এবং সেই ইলেকসনের রেজাল্ট মাননীয় মানস ভুঁইয়া জানেন। খুবই দুঃখের কথা। মাননীয় স্পীকারের ছেলে না হলেও অন্য কার ছেলে হলেও আমরা দুঃখ প্রকাশ করতাম। এই যাতে না হয় এ জন্য পরিবেশ যাতে এ্যাকাডেমিক স্পিয়ার্স যাতে মুক্ত থাকে। উই ডিড নট এনকারেজ ইট। কিন্তু দুঃখের সঙ্গে বলতে হচ্ছে যে, সারা পশ্চিমবঙ্গে ইতিমধ্যে নির্বাচনের হিংস্রতার ঘটনা ঘটার ফলে . . .

(গোলমাল)

ইট হ্যাজ নট বিন ইনটিগেটেড। হিংস্রতার বাতাবরণ সৃষ্টি হয়েছে। দুঃখের সঙ্গে স্বীকার করতে হচ্ছে শিক্ষা প্রতিষ্ঠান এবং বিশ্ববিদ্যালয়গুলি এই রকম ষাঁড়ের মত চীৎকার করলে তো মুশকিল এর নিন্দা করছি, হিংস্রতা আমরা চাই না।

[1.10 - 1.20 p.m.]

আজকে সারা রাজ্যে যে হিংসার আবহাওয়া তৈরী করেছেন তাতে এ্যাকাডেমিক ইনষ্টিটিউশনস এবং ইউনিভারসিটিতে হিংসার বাতাবরণ সৃষ্টি হয়েছে। এটা দূর করতে হবে। হায়ার সেকেন্ডারী স্কুলগুলিতে আজকে এমন একাট জগাখিচুরী সৃষ্টি হয়েছে যার জন্য দায়ী কিন্তু প্রশাসন। ওরা ইয়ং স্টার। আজকে ওরা যদি দায়িত্ব নিয়ে ইয়ং স্টারদের গাইড না করেন তাহলে কি হবে? এই দায়িত্ব যাতে নেওয়া হয় তারজন্য সরকারকে অনুরোধ করবো। সেখানে যে ঘটনা ঘটেছে তারজন্য দুঃখ প্রকাশ করছি।

**মিঃ স্পীকার ঃ** এ বার শ্রী কৃপাসিন্ধু সাহা।

(নয়েজ এ্যান্ড ইনটারপশন)

**মিঃ স্পীকার ঃ** আই হ্যাভ কল্ড শ্রী কৃপাসিন্ধু সাহা।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, হাউসে কি আলোচনা হয়েছে তার বিন্দু বিসর্গও সুব্রতবাবু জানেন না, কিনতু এসেই চেঁচামেচি শুরু করেছেন। এন. আর. এস-য়ে নির্বাচনের পর থেকেই এস. এফ. আই ছাত্রদের মারা হয়েছে। পরশু দিনের নির্বাচনের পর সেখানে বিভিন্ন নেতাদের ছেলেদের মারা হয়েছে ইচ্ছাকৃতভাবে। এই জিনিস বন্ধ হওয়া উচিত। আজকে বেছে বেছে এইভাবে নেতা এবং মন্ত্রীদের ছেলেদের যদি মারধোর করা হয় তাহলে সাংঘাতিক ব্যাপার ঘটবে। মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে অনুরোধ করবো, অবিলম্বে এই ধরণের সমস্ত ঘটনা বন্ধ করা হোক, তা নাহলে হয়ত আগামী দিনে অন্যরকম অবস্থা ঘটবে।

**ডাঃ মানস ভূঞ্যা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমে যে ঘটনা সেখানে ঘটেছে তারজন্য দুঃখ প্রকাশ করছি। ঘটনাটা অত্যন্ত মর্মান্তিক। সার্বিকভাবে এটা হওয়া উচিত নয়। মাননীয় স্পীকার মহাশয়ের ছেলে হিসাবেই নয়, যে কোন ছেলেই সেখানে যদি ঐ ঘটনার শিকার হত সেটা নিন্দানীয়। ঘটনাটা কি হয়েছিল ? বৃহস্পতিবার ছাত্র ইউনিয়ণের ইলেকশন হল। ১২টি সিটের মধ্যে ছাত্র পরিষদ ৭টি এবং এস. এফ. আই ৫টি পেলো। সেখানে ইলেকশন হবার পর কোন গণ্ডগোল হাঙ্গামা ছিল না। হঠাৎ সন্ধ্যাবেলা সেখানে উত্তেজনা সৃষ্টি হল। আপনার মাধ্যমে সবাইকে বলি, আমি কোন বিশেষ নেতার কথা বলতে চাই না। এন. আর. এস. এর ক্যাম্পাস দীর্ঘদিন ধরে সমাজবিরোধীদের আখড়া সৃষ্টি করবার চেষ্টা করছে সি. পি. এম। সেখানে উস্কানীমূলক ব্যবস্থা চালাচ্ছিলেন তারা। হোস্টেলে একটা সিট খালি হয়। হোস্টেলে সিট পাওয়ার একাট নিয়ম আছে। ঐ সিটটি নিয়ে সেখানে বিতর্ক সৃষ্টি হয়। তারপর ঐ নিয়ে সেখানে একটা স্কাফল্ হয়। স্কাফল্ এর ফলে সেখানে যে পরিস্থিতি সৃষ্টি হয়, দুভাগ্য জনকভাবে ঐ ছেলেটি তার শিকার হয়। কিন্তু তারপর পুলিশ এবং এস. এফ. আই. এর নেতৃত্বে ১৮ জন ছেলের উপর আক্রমণ চালান হয়েছে সেখানে। হাসপাতাল গুলি গুন্ডাদের আড্ডাখানা করেছেন, মর্মান্তিক বিষয় সেখানে সমাজবিরোধীরে আড্ডাখানায় পরিনত হয়েছে। পুলিশ, সি. পি. এম এবং এস. এফ. আই-এর গুন্ডারা সেখানে ছাত্র-পরিষদের ছেলেদের উপর আক্রমণ করছে। সমস্ত ঘটনাটাই দুর্ভাগ্য জনক। যার জন্য আমি কলিং এ্যাটেনশানের নোটিশ দিয়েছিলাম, জানিনা একসেপটেড হয়েছে কিনা। মাননীয় মুখ্যমন্ত্রী এখানে এসে সার্বিক ঘটনার বিবৃতি দিন তাহলে ধরা পড়বে এর আদিঅন্ত কি হয়েছে নীলরতনের বুকে। মেডিক্যাল কলেজ গুলিতে একনাগাড়ে ছাত্র-পরিষদ জিতে চলেছে, ফলে সেখানে এস. এফ. আই এবং সি. পি. এম-রে মাথা খারাপ হয়ে যাচ্ছে। তার ফলে এই ঘটনা ঘটেছে। ঘটনাটা অত্যন্ত দুঃখজনক, এটা হওয়া উচিত নয়। ছাত্রপরিষদের ১৮ জন ছেলে ইনজির্য়োড এবং তার মধ্যে আবার আমাদের এস. এফ. আই-এর ছেলে ইনজির্য়োড। সার্বিক ঘটনা দুঃখ জনক, অবিলম্বে হস্তক্ষেপ করা উচিত।

**শ্রী দীপক মুখার্জী ঃ** স্যার, আমরা অত্যন্ত দুঃখের সঙ্গে দেখছি আমাদের ছাত্র সমাজে সব থেকে উজ্জলতম ছাত্র গুলির উপর আক্রমনের লক্ষ্য বস্তুতে পরিনত করা হয়েছে। আমরা দেখেছি অজিত দাসের চোখ কুপিয়ে তুলে নেওয়া হয়েছে। আমরা দেখলাম যে মেডিক্যাল কলেজের কৃত ছাত্র ফাউদ হালিমকে উদ্দেশ্য প্রনোদিত ভাবে ডাক্তারী পড়েন যে ছাত্ররা তাঁরা জানেন কোথায় মারলে খুন করা যায়, খুন করার চেষ্টা করলে কোথায় মারতে হয় সেটা তাঁরা জানেন তার কিডনিতে বুঝে শুনে পঞ্চমবর্ষের ছাত্ররা লাথি মেরেছে। এটা খুন করবার উদ্দেশ্য নিয়ে করা হয়েছে। এটা আমরা অত্যন্ত ঘৃনার সঙ্গে লক্ষ্য করছি, ক্ষোভের সঙ্গে লক্ষ্য করছি এবং এর প্রতিবাদের ভাষা আপনার মাধ্যমে ধ্বনিত করতে চাই যে কংগ্রেস

(আই) এর নিন্দা করুক। আপনাদের ছাত্র পরিষদের নেতা যারা এই কাজ করিয়েছে তারা তাঁদের সদস্য বলে স্বীকার করেন কিনা বলুন এবং তাদের বিরুদ্ধে ব্যবস্থা নিয়েছেন কিনা বলুন। তা না হলে মাথা ঝুঁকিয়ে অবনত মস্তকে এই সভার কাছে ক্ষমা চাওয়া উচিত। নির্বাচনের পর থেকে শেষ পর্যন্ত স্পীকার স্যার আপনার ছেলে রক্ষা পাচ্ছে না। সেই জন্য ওঁদের বিরুদ্ধে এই সভা থেকে ঘৃণা এবং ধিক্কার জানিয়ে প্রস্তাব নেওয়া হোক। ওঁদের যদি সত সাহস থাকে তাহলে সর্ব্বসম্মতিক্রমে আমাদের এই প্রস্তাবকে মেনে নিন। এটাই স্যার আপনার কাছে আমাদের নিবেদন। আপনার কাছে আর একটা কথা বলতে চাই আমাদের এই উজ্জ্বল ছেলে গুলোর চোখের আলো নিভিয়ে দেবেন না, আর মায়ের কোল খালি করবেন না। অনেক হিংসাত্মক কাজ করেছেন ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্য্যন্ত, আর ভাল ভাল ছেলে গুলোকে পৃথিবী থেকে সরিয়ে দেবেন না। এই আবেদন আমি ওনাদের কাছে করছি।

**শ্রী সুব্রত মুখার্জী** : মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি প্রথমেই ব্যাপারটা আলোচনার জন্য বলছি any matter related to the speaker cannot be discussed here

স্যার, আপনি জানেন আমি ১৯৭১ সাল থেকে এখানে আছি, মাঝখানে কিছু দিন বাদ দিলে। এটা এখানে কি করে ওঠে ? আমাদের এখানে জয়নাল সাহেব অনেক দিন আছেন উনি আমাকে সাপর্ট করবেন নিশ্চই। এটা ডাইরেক্টলী রিলেটেড টু দি স্পীকার। আপনার ছেলে মার খেয়েছে। আপনি স্পীকার হিসাবে দুঃখ প্রকাশ করছি। কিন্তু আপনি স্পীকার হিসাবে আমাকে বলুন ....

**মিঃ স্পীকার** : এখানে এডমিনিসট্রেশানের সঙ্গে কি সম্পর্ক আছে ?

**শ্রী সুব্রত মুখার্জী** : সেই জন্য বলছি আপনার ছেলে মার খেলে আমরা আপনার বাড়ীতে দুঃখ প্রকাশ করতে আসি না।

**মিঃ স্পীকার** : আমার নাম দেবে কি দেবে না সেটা আমি কি করবো? He is a student of N. R. S. Medical College. কি সব আবোল তাবোল বলছেন?

**শ্রী সুব্রত মুখার্জী** : ঘটনা হয়েছে, এখানে মাননীয় মানস ভূঞ্যাঁ বক্তব্যের সঙ্গে একটু সংযোজন করতে চাই যে শুধু ৭ জন আমাদের দলের নির্বাচিত হয়েছে তা নয়, প্রেসিডেন্ট নির্বাচিত হয়েছে আমাদের দলের ছেলেরা। এখানে আমাদের ঘরে জোর করে, কৌশল করে আপনার ছেলেকে ঢুকিয়ে দিয়েছে লড়াইটা করিয়ে দেবার চেষ্টা করেছে ফয়দা লোটবার জন্য মারামারিটা লাগাবার জন্য। শুধু তাই নয় প্রশাসনের নিন্দা করি ১০টি ছেলেকে গ্রেপ্তারী পরোয়ানা করে পুট করলেন কোর্টে আর আমাদের এফ. আই. আর পুলিশ নিচ্ছে না। আমাদের ১৮ জন ছাত্র পরিষদের ছেলেকে আহত করা হয়েছে। আপনি যদি অনুমতি দেন তাহলে তাদের আপনার চেম্বারে নিয়ে আসতে পারি। দুঃখ যদি প্রকাশ করতে হয় তাহলে ছাত্র-পরিষদের আহত ছেলেদের সমেত সি. পি. এম-এর আহত ছেলেদের সমেত দুঃখ প্রকাশ করতে রাজি আছি।

[1.20 - 1.30 p.m.]

কিন্তু সি. পি. এম. এর ছেলেরা আহত হয়েছে এটা নয়। আপনি তো স্পীকার, আপনার কাছে অনুরোধ করবো, আপনার ছেলেকে যেমন আপনি দেখতে গিয়েছিলেন, তার পাশে মুখ ঢেকে আমাদের ছাত্র পরিষদের প্রেসিডেন্ট বসেছিল, সেটাও আপনার দেখতে যাওয়া উচিত ছিল। আপনি দেশের স্পীকার। সেও নির্বাচিত। আপনার ছেলে যেমন ভাইস প্রেসিডেন্ট, আমাদের ছাত্র পরিষদের ছেলেও তেমনি নির্বাচিত প্রেসিডেন্ট। তারপর দরজা বন্ধ করে বাইরের গুন্ডারা গিয়ে বেপরোয়া যে ভাবে হকি স্টিক দিয়ে মেরেছে, আপনি দেখলে স্থির থাকতে পারবেন না। তারপর আবার এরা চীৎকার করে কথা বলে। ওদিকে

গ্রেপ্তারী পরোয়ানা নিয়ে ছুটে বেড়াচ্ছে। আমি আপনার কাছে অনুরোধ করবো মাননীয় অধ্যক্ষ মহাশয়, যা হবার হয়ে গেছে। ছেলেদের মধ্যে মারামারি নতুন নয়। এটা যদি আপনি কন্টিনিউ করতে দেন তাহলে এটা চলবে। আর এর যদি মীমাংসা চান, মীমাংসার একটা শর্ত আছে - ঐ কোর্টের গ্রেপ্তারী পরোয়ানা যেটা আছে ওগুলো, সমস্তগুলো উইথড্র করুন। তারপর বন্যার মতো পরিস্থিতি হতে পারে। আর হাউসে যদি বেআইনী কাজ চলতে থাকে তাহলে ওখানেও চলবে।

**শ্রী শান্তি গাঙ্গুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার ভাবতে খুবই আর্শ্চয্য লাগে, এই আলোচনাটা হাউসে যখন প্রেসড্ হয় তখন মাননীয় বিধায়ক সুব্রত মুখার্জী উপস্থিত ছিলেন না, তিনি এখানে ঢুকে উত্তেজনা শুরু করে দিলেন। আরও দুঃখের বিষয়, মাননীয় মানস ভূঞ্যা ঐ কলেজের ছাত্র ছিলেন, তিনি ঐ কলেজের সংগঠনে ছিলেন। তিনি তাঁদের দুষ্কর্মের কথা একবারও তুলে ধরবার চেষ্টা করলেন না। আমি দুঃখিত, মানসবাবু ঐ কলেজের ছাত্র হয়েও মাননীয় অধ্যক্ষ মহাশয়ের ছেলের বুকের পাঁজর ভেঙেছে, কিডনী ফুলে গেছে, সে সম্পর্কে দুঃখ প্রকাশ করলেন না। তিনি এই ঘটনাকে উত্তেজনার মধ্যে পাস করাবার চেষ্টা করে গেলেন। ঘটনাটা পরিকল্পিত ছিল। এস-এফ-আই-এর নামে ঘটনাটাকে চাপিয়ে দিয়ে মানুষের কাছে ভুল বোঝাবার জন্য যে প্রচেষ্টা চলছে তা অত্যন্ত নিন্দনীয়, জঘন্য। আমি ওঁদের কাছে অনুরোধ করবো, ওঁদের যে ত্রুটি ছিল সেটা ওঁরা বলুন এবং আহতদের কাছে ক্ষমা প্রার্থনা করুন যে, 'আমরা অন্যায় করেছি।'

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে ঘটনাটা এখানে পরিবেশিত হলো এটা সত্যিই দুঃখজনক। এটা শুধু আপনার ছেলে বা আমার ছেলে বলে প্রশ্ন নয়। সবচেয়ে বড় কথা হচ্ছে, এটা বিচ্ছিন্ন কোন ঘটনা নয়। আমরা কিছুদিন যাবৎ লক্ষ্য করছি যে, কলেজে কলেজে যে ইলেকশান হচ্ছে সেখানে এস. এফ. আই. এর ছেলেরা ছাত্র পরিষদের ছেলেদের কাছে কলকাতার আসেপাশে হারছে। হারের জন্য এই ছাত্র পরিষদের ছেলেদের উপর নিরবিচ্ছিন্ন অত্যাচার হচ্ছে। এটা পরিতাপের বিষয় আপনার পুত্র বলে শুধু নয়, এটা দুর্ভাগ্যজনক। এর কারণ হচ্ছে ছাত্ররা গ্রামে গ্রামে আইন-শৃংখলাকে নিজেদের হাতে নিয়ে নিয়েছে। ছাত্র পরিষদের ছেলেরা গ্রামাঞ্চলে অধিকাংশ কলেজে জিতছে। কিন্তু সেখানে খুববেশী গন্ডগোল হচ্ছে না, যত গন্ডগোল হচ্ছে তা এই কলকাতার কলেজগুলোতেই হচ্ছে। এই অবস্থায় আসুন, যেটা হয়েছে, ছাত্র পরিষদের ১৮ জন ছাত্র মার খেয়েছে, কেউ বাড়িতে আছে, কেউ হাসপাতালে আছে। এটা খুবই দুঃখজনক ঘটনা, আফটারঅল তারা সবাই স্টুডেন্টস। ছাত্রদের নিয়ে রাজনীতি করার ফলে - ছাত্রদের নিয়ে যত বেশী আন্দোলন, যত বেশী রাজনীতি করা হচ্ছে ততবেশী করে কলেজগুলোতে হাঙ্গামা হচ্ছে এবং কলেজগুলোর পরিবেশ বিঘ্নিত হচ্ছে। মানস ভূঞ্যা এখানে বলেছেন যে, ওখানে সি. পি. এম. এর একটা আড্ডাখানা তৈরী হয়েছে।

**শ্রী সুভাষ নস্কর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে ঘটনা নিয়ে আজকে আলোচনা হচ্ছে এবং কংগ্রেস বন্ধুরা যেকথাগুলি এতে অনস্বীকার্য্য এবং একটু চিন্তা করে দেখবেন যে আপনার যে ঘটনা ঘটেছে, এটা শুধুমাত্র ছাত্রদের মধ্যে মারামারি হয়েছে তা নয় এবং যারা মেরেছে তারা যে শুধুমাত্র ছাত্রতা নয়, বাইরে থেকে কিছু গুন্ডা নিয়ে এসে মারধোর করা হয়েছে। সেইকারণেই আমি দাবী করছি এর পূর্ণ তদন্ত করুন। যারা মেরেছে তার ছাত্র পরিষদের ছাত্র ছিল এবং তারসঙ্গে বাইরের থেকে একটা পরিকল্পিতভাবে গুন্ডা নিয়ে এসে মারা হয়েছে। আমরা মানব সাহার খুন হবার পর থেকে দেখে আসছি এই ধরণের ঘটনা ঘটছে। সেটা কোথাও ছাত্রদের উপরে, কোথাও গরীব মানুষদের উপরে এবং এইভাবে একটা পরিকল্পিতভাবে চক্রান্ত করার চেষ্টা করা হচ্ছে। আমি আপনার কাছে দাবী করছি এর পূর্ণ তদন্ত করা হোক এবং যে সমস্ত ছাত্ররা এইভাবে মারধোর করেছে তাদের শাস্তির ব্যবস্থা করা হোক।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে বিষয়ে আলোচনা হচ্ছে তা দূর্ভাগ্যক্রমে আমাদের স্পীকারের সন্তানকে নিয়ে, এবং এই বিষয়ে আমরা সকলেই কনডেমড করছি। এর তীব্র নিন্দা করছি। তবে এই ঘটনা ক্রমশই ঘটছে, এবং আজকে স্পীকার ছেলে বলেই আলোচনা হচ্ছে কিন্তু আজকে পশ্চিমবঙ্গের বিভিন্ন কলেজে ছাত্র পরিষদ এবং এস এফ আইয়ের মধ্যে একটা মারামারি লেগেই আছে। আজকে বিবদমান পক্ষ সি পি আই (এম) এবং ছাত্র পরিষদ বলে আলোচনার বিষয় কিন্তু এই অবস্থা ক্রমশ বেড়েই চলেছে। বামফ্রন্টের ১৪ বছরের অপশাসনের প্রোডাক্টের এই আউটপুট এই ঘটনা ঘটছে। কিন্তু এই অবস্থা হচ্ছে কেন? এই কারণ প্রশাসন যদি ঠিক না থাকে এই ঘটনা ঘটতে বাধ্য। আজকে বিভিন্ন কলেজে এই দুই দলে মারামারির ঘটনা আমরা শুনতে পাচ্ছি। এই বিষয়ে একটা ব্যবস্থা নেওয়া দরকার এবং এটা বন্ধ করা দরকার। আবার আমি কনডেম করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কামাখ্যা চরণ ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জানাতে চাই যে ছাত্রদের নিয়ে এই রকম ঘটনা ঘটলো। এন আর এস হাসপাতালে এটা পূর্ব পরিকল্পিত।

(গোলমাল)

সিদ্ধার্থ রায় এখানে প্রেসিডেন্ট হবার পর থেকেই এই সব ঘটনা ঘটতে শুরু করেছে। ওরা এইসব ঘটনা ঘটাবে আর জনগণকে বোঝানোর জন্য দুঃখপ্রকাশ করে কনডেম করার চেষ্টা করছে। আসলে ওঁরা খুব খুশী হয়েছে। এইরকম একাট শিক্ষা প্রতিষ্ঠানের মধ্যে ছাত্রদের মারামারি খুবই লজ্জাজনক ব্যাপার। এবং এইভাবে বাইরের থেকে লোক এনে মারার ব্যাপারটা অত্যন্ত অন্যায় কাজ। সুতরাং আমি আপনাকে এর তদন্তের দাবী জানাচ্ছি এবং এই ঘটনা আর যাতে না হয় তারজন্য ব্যবস্থা নিতে অনুরোধ করছি।

**শ্রী দেব প্রসাদ সরকার :** মাননীয় স্পীকার মহাশয়, এই হাউসে এন আর এস কলেজে যে ঘটনা ঘটেছে সেই নিয়ে আলোচনা করা হচ্ছে। এই ঘটনা খুবই দুঃজদনক এবং আপনার ছেলের উপর এই শেম আক্রমণের বলি হয়েছে খুবই নিন্দনীয়। সাথেসাথে এইকথাও বলবো যে তদন্ত হওয়ার দরকার এবং কলেজে যে ক্রমবর্ধমান এই ধরণের আক্রমণ চলছে এটা নিন্দনীয়। যে দলের পক্ষ থেকেই হোক এই ঘটনা নিন্দনীয় এবং এরজন্যে প্রশাসনিক পদক্ষেপ গ্রহণ করার অনুরোধ করছি।

[1.30 - 1.40 p.m.]

**শ্রীমতী শান্তি চ্যাটার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই হাউসে এন. আর. এস-র ব্যাপার যে ঘটনা ঘটেছে এটি হাউসে উৎথাপিত হয়েছে। তাই আমি এই ঘটনাকে প্রচন্ডভাবে নিন্দা করছি এবং আজকাল কলেজের ছাত্রদের সঙ্গে সমাজবিরোধীদের একটা দল যে ভাবে তারা এই ঘটনাগুলি ঘটাচ্ছে, এই ব্যাপারে আমি আপনাকে জানাতে চাই ঘটনায় কারা জড়িত এবং কারা লিপ্ত ছিল তাদের ব্যাপারে আপনি তদন্ত করে শাস্তির ব্যবস্থা করুন।

**শ্রী রবীন্দ্র নাথ মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার ছেলে মার খেয়েছে, আপনার ছেলে মার না খেলেও আপনি এই ভাবে হাউসে আলোচনা করতে দিতেন অন্য কেউ মার খেলেও। আমি আপনাকে আমায় বলতে দেওয়ার জন্য ধন্যবাদ জানাচ্ছি। এই ঘটনার ব্যাপারে আমরা তীব্র নিন্দা জানাচ্ছি। তবে আমি এই বিষয়ে আশ্চর্য্য হইনি এই কারণে আমাদের রাজ্যে বিশেষ করে গণ আন্দোলনে, গণ সংগ্রামে অতীতে যে অধ্যায় চলে এসেছিল ৭০ দশকের সেই ছাত্রসমাজের একটা অংশকে তাদের বিপথে পরিচালিত করা হয়েছে এবং তারই ফলশ্রুতি আজকে ছাত্র সমাজের একটা অংশ উৎশৃঙ্খল।

পশ্চিমবাংলার বিভিন্ন কলেজে যেসব ছাত্র সংসদ নির্বাচন হচ্ছে তাতে আমরা যতটুকু জানি, খবর রাখি, তাতে এস. এফ. আই. অধিকাংশ জায়গাতেই জয়ী হয়েছে কিন্তু তা সত্ত্বেও পরাজিত ছাত্র পরিষদের উপর হামলা হয়নি। স্যার, আমি খুবই উদ্বিগ্ন সুব্রত বাবুর মত দায়িত্বশীল নেতাও বললেন 'মেরেছে বেশ করেছে'। স্যার, এখানে সভায় যে আলোচনা হয়েছে রেডিও, খবরের কাগজ, টি. ভি.-র মাধ্যমে তা সর্বত্র জায়গায় যাবে, এর ফলে যারা এই ঘটনা ঘটিয়েছে তারা এই মন্তব্যের দরুণ উৎসাহিত হবে। স্যার, সুব্রত বাবুর সম্পর্কে আমাদের মনোভাব ভাল, কিন্তু উনি এখানে বলছেন যে বাইরে চলোনা দেখে নেব, এইসব কথা বললে ওরা বাইরে উৎসাহিত হবে, আপনারা এই ধরণের পথ পরিত্যাগ করুন, এই ধরণের প্ররোচনামূলক কথা বলবেন না, আপনারা দায়িত্বশীল রাজনৈতিক দল হিসাবে এই ধরণের ঘটনাকে উৎসাহিত করবেন না। আমি এখানে মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে নিবেদন করব এই শিক্ষা প্রতিষ্ঠানগুলিতে এই ধরণের ঘটনা যাতে না ঘটে, এই ব্যাপারে সুনির্দিষ্ট পদক্ষেপ নেবার জন্য আমি দাবী জানাচ্ছি।

**Mr. Speaker :** Now Mention.

## MENTION

**শ্রী শক্তি প্রসাদ বল :** মিঃ স্পীকার স্যার, আমি একটি গুরুত্বপূর্ণ ব্যাপারে মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিয়ার তাপবিদ্যুৎ কেন্দ্রে গত ১৩ তারিখ থেকে প্রায় ৫০০ কর্মী ধর্মঘট করছে। এখানে কয়েকজন কর্মী ভেলের আন্ডারে। সাব-কন্ট্রাকটার ইস্ট ইন্ডিয়া এনটারপ্রাইজ ১৪ জন কর্মীকে ছাঁটাই করার প্রতিবাদে এ. আই. টি. ইউ. সি. ওখানে ধর্মঘট চালাচ্ছে। এবং আগামী ৩১ তারিখ থেকে অনশন ধর্মঘট করবে। অবিলম্বে এই দাবী নিয়ে ভেলের কাছে এবং ডি. ভি. সি.র কাছে ডেপুটেশান দেওয়া হয়েছে, এই বিষয় নিয়ে নীতিগত আলাপ আলোচনা হয়েছে, ত্রিপাক্ষিক আলোচনাও হয়েছে। কিন্তু লেবার কমিশনার তা সত্ত্বেও সেখানকার কন্ট্রাকটার ইস্ট ইন্ডিয়া এন্টারপ্রাইজের আলোচনাকে প্রত্যাখান করে ধর্মঘট চালিয়ে যাওয়ার পক্ষে উস্কানি দিচ্ছে এবং পুলিশের কাছে নানান ধরণের অভিযোগ করে যাচ্ছে। কাজকর্ম বন্ধ হয়ে গেছে, অবিলম্বে সেখানে যদি ধর্মঘট মেটান না যায় তাহলে কাজকর্ম বন্ধ হয়ে যাবে।

**ডাঃ মানস ভূঁঞ্যা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আজকে পূর্ত দপ্তরের বাজেটও আছে, আমাদের ওখানে বালিয়াচক থেকে সবঙ পর্য্যন্ত রাস্তাটির জন্য ৫০ লক্ষ টাকার ব্যয় অনুমোদন করা হয়েছিল। দীর্ঘ চার বছর বাদে শহরের রাস্তাটা পুকুরের মত গর্ত হয়ে গেছে, ৫০ লক্ষ টাকা খরচ করার পরেও ঐ জেলার মাননীয় মন্ত্রিমহাশয় ডাক্তার মিশ্র এখানে আছে, জেলা পরিষদ তখন উদ্যোগ নিয়েছিল। কন্ট্রাকটার এবং ইঞ্জিনিয়ারদের একাট নেকসাস্ তৈরী হয়েছে। সেখানে সমস্ত টাকা চুরি হয়ে যাচ্ছে। পিচ চোখে দেখা যাচ্ছে না, একমাস আগে ঐ রাস্তাটা রিপেয়ার করা হয়েছে। বালিচক থেকে সবঙ্ এই সাত কিলোমিটার রাস্তাটি রিপেয়ার করার নামে লক্ষ লক্ষ টাকা চুরি হচ্ছে। আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রী ও ডাক্তার মিশ্রকে অনুরোধ করব অবিলম্বে এই ব্যাপারে হস্তক্ষেপ করতে, যাতে রাস্তাটা ঠিকভাবে রিপেয়ার হয় এবং সাধারণ মানুষের ৫০ লক্ষ টাকা আপনারা চুরি হতে দেবেন না।

**ডাঃ তরুণ অধিকারী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা বিষয়ের প্রতি মাননীয় উচ্চশিক্ষামন্ত্রী ও মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিগত বিধানসভা অধিবেশনের সময় মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আমি আবেদন করেছিলাম ঋষি বঙ্কিমচন্দ্রের বাসগৃহটি স্মৃতিসৌধ হিসাবে স্থাপন করা হোক। মাননীয় মুখ্যমন্ত্রী ২৬ শে মার্চ, এক প্রশ্নের উত্তরে বলেছিলেন যে ২৫,৮২,৯৩৮ টাকা তিনি এই জন্য মঞ্জুর করেছেন। স্যার, খুব বিস্ময়ের ব্যাপার যে এই মন্ত্রীসভা শপথ নেওয়ার পর, বিগত

বছরগুলিতে সরকার যেভাবে অনুষ্ঠানের মধ্যে দিয়ে ঋষি বঙ্কিমচন্দ্রের জন্য উৎসব পালন করত, এ বছর সেই অনুষ্ঠান বন্ধ করে দিয়েছে। তাই আমি জানতে চাই সরকারের কোন নির্দেশ কি এই অনুষ্ঠানটি বন্ধ করে দেওয়া হয়েছে, না, কোন আমলাদের খাম-খেয়ালীপনায় এই অনুষ্ঠানটি বন্ধ করে দেওয়া হয়েছে। এই ব্যাপারে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং তার বিবৃতি দাবি করছি।

**শ্রী শীশ মহম্মদ :** (অনুপস্থিত)

**শ্রী ঈদ মহম্মদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে উচ্চশিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলার কাঁদিতে কোন বি. টি. কলেজ নেই, ফলে সেখানকার ছেলেরা বি. টি. পড়তে পারেনা। কাঁদিতে কয়েক বছর বি. টি পড়ানো হয়েছিল কিন্তু এখন সেটা বন্ধ হয়ে গেছে। কাঁদিতে আবার বি. টি চালু করা হোক যাতে ঐ মহকুমার আশেপাশের ছেলেরা এবং বীরভূম জেলার ছেলেরা সেখানে এসে বি. টি পড়তে পারে।

**শ্রী নাসিরুদ্দিন খাঁন :** (অনুপস্থিত)

**শ্রী প্রবীর ব্যানার্জী :** (অনুপস্থিত)

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের রাজ্যে হাসপাতালগুলিতে যে সমস্ত রোগী ভর্ত্তি হয়, তাদের বেশীর ভাগই অপুষ্ঠিজনিত রোগে ভোগে। তারা বাড়ীতে দু-বেলা ঠিকমত আহার পায়না, যার জন্য অসুস্থ হয়ে তারা হাসপাতালে ভর্ত্তি হন। কিন্তু হাসপাতালগুলিতে বর্তমানে যে অবস্থা চালু আছে তাতে সাধারণ হাসপাতালে দৈনিক খাবার বাবদ সাত টাকা এবং টি. বি. হাসপাতালগুলিতে আট টাকা বরাদ্দ আছে। কিন্তু এই দুর্মূল্যের বাজারে এই পয়সায় আহার ঠিকমত হয় না। হাসপাতাল কর্ত্তৃপক্ষ ইচ্ছা থাকলেও তারা ঠিকমত আহার দিতে পারে না। তাই আমি স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করব যে আপনাদের সীমিত ক্ষমতা আছে ঠিকই, তবে হাসপাতালে লোগীদের যাতে অন্ততঃ পুষ্ঠিজনিত খাবার দেওয়া হয় তার জন্য প্রত্যেক ক্ষেত্রে কমপক্ষে দু' টাকা করে বাড়ানো হোক এই আবেদনটুকু তার কাছে রাখছি।

[1.40 - 1.50 p.m.]

**শ্রী সুশীল বিশ্বাস :** মাননীয় স্পীকার, স্যার, আমার বিধানসভা কেন্দ্র চাপড়া থানার দাড়িয়া বিলের উপর রাণাবাঁধ সেতু নির্মানের জন্য গত ১৯৮৩ সালের জুলাই মাসে ততকালীন প্রনব মুখার্জী এর শিলান্যাস করেন। কিন্তু আজ পর্যন্ত সেই ব্রীজের কাজ শুরু হয়নি। বর্তমানে তিনি যোজনা কমিশনের ডেপুটি চেয়ারম্যান। কংগ্রেসে এই ভাবে নির্বাচনের আগে নানা রকম মিথ্যা কথা বলেছিলেন। এবং অনেক সেতুর শিলান্যাসও করেছিলেন। কেন্তু কোন কাজ করেন নি। আমি তাই আপনার মাধ্যমে যোজনা কমিশনের ডেপুটি চেয়ারম্যানের কাছে জানতে চাই যে, পশ্চিমবঙ্গের যে দাবীগুলি পড়ে আছে, সেই দাবীগুলি পূরণের জন্য পরিকল্পনার টাকা অবিলম্বে সরকারের হাতে পাঠিয়ে দিন এবং ওনার নামে যে সেতুটির উনি শিল্যান্যাস করেছিলেন সেটা যাতে অবিলম্বে তৈরী হয় তার জন্য আমি যোজনা কমিশনের ডেপুটি চেয়ারম্যানের কাছে আমপার মাধ্যমে দাবী জানাচ্ছি।

**শ্রী আবদুস সালাম মুনসি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বিধানসভা এলাকা কালিয়াগঞ্জে ১৯৮৭/৮৮ সালে দেবগ্রামে একটি সাব-রেজিষ্ট্রারার অফিস করবার অনুমোদন লাভ করে। কিনতু আজ পর্য্যন্ত সেই কাজ শুরু হয়নি। যার ফলে ঐ অঞ্চলে ২/৩ লক্ষ লোককে সুদূর কৃষ্ণনগরে গিয়ে সাব-রেজিষ্টারের অফিসে কাজ করাতে যেতে হয়। ফলে তাদের ভীষণ অসুবিধা হচ্ছে। আমি তাই বিচার মন্ত্রীর

দৃষ্টি আকর্ষণ করে বলছি অবিলম্বে যাতে দেবগ্রামে সাব-রেজিষ্টার অফিস যেটা স্যাংসান্ড হয়ে আছে, সেটার কাজ শুরু করার জন্য অনুরোধ করছি।

**শ্রী যোগেশ বর্মন** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ক্রীড়া ও যুব কল্যাণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, খেলাধূলার কথা চিন্তা করে গত বছর জলপাইগুড়িতে স্পোর্টস কমপ্লেক্স গঠন করার জন্য ভিত্তি প্রস্তর স্থাপন করা হয়েছিল এবং এই স্পোর্টস কমপ্লেক্স নিয়ে উত্তরবঙ্গের ছেলে মেয়েদের মধ্যে একটা উন্মাদনা দেখা গিয়েছিল। কিন্তু গত ২১ শে মে রাজীব গান্ধীর মৃত্যুর সাথে সাথে সারা দেশ যখন স্তব্ধ হয়ে গিয়েছিল তখন আমরাও জলপাইগুড়িতে শোক বিহ্বল হয়ে গিয়েছিলাম। কিন্তু সেইদিন রাত্রে একশ্রেণীর কংগ্রেসী আশ্রিত গুন্ডা ঐ স্পোর্টস কমপ্লেক্সের একটি অংশের পাঁচিল ভেঙ্গে দেয়। তার ফলে জনমনে, ছেলে, যুবকদের মনে একটা হতাশা এসে গেছে। এই স্পোর্টস কমপ্লেক্স শুধু বাম পন্থী ছেলে মেয়েদের জন্য নয়, গোটা উত্তরবঙ্গের সমস্ত যুব সম্প্রদায়ের জন্য নির্মিত। আমি তাই আপনার মাধ্যমে মাননীয় যুব ও ক্রীড়া মন্ত্রীর কাছে অনুরোধ করছি তিনি যেমন শিলিগুড়ির কাঞ্চনজঙঘা ষ্টেডিয়াম অত্যন্ত দক্ষতার সঙ্গে দ্রুততর নির্মান করেছিলেন, অনুরূপ ভাবে জলপাইগুড়ির এই স্পোর্টস এ্যান্ড এ্যাথেলেটিক্স কমপ্লেক্সটি গঠন করার জন্য সেই রকম উদ্যোগ নেবেন এবং উত্তরবঙ্গের অংশগ্রহনকারী ছেলে মেয়েদের ভবিষ্যৎ যাতে উজ্জ্বল হয় সেই ব্যবস্থা করবেন।

**শ্রী অজয় দে** : স্যার, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয় আপনার মাধ্যমে সভার সামনে উপস্থিত করে মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ২০শে এপ্রিল, ১৯৯১ তারিখের পর থেকে একমাত্র স্যালারি চেক ছাড়া অন্যকোন চেক রাণাঘাট ট্রেজারি থেকে পাস হচ্ছে না। তার ফলে বিশেষ করে শান্তিপুর এলাকায় পৌরসভার কাজে অচল অবস্থায় সৃষ্টি হয়েছে। পৌর এলাকায় উন্নয়নের কাজ বন্ধ হয়ে গেছে। দেখা যাচ্ছে গভর্নমেন্ট গ্রান্ট বিল ডি. এম. পাস করে পৌরসভায় পাঠিয়েছে, ডিসবার্স ড্র করার অর্ডার দেওয়া সত্বেও রাণাঘাট ট্রেজারী পাস করছে না। কৃষ্ণনগর ১ এবং ২ দুটি ট্রেজারি আছে। দেখা যাচ্ছে রাণাঘাটে হচ্ছে না, কৃষ্ণনগর ট্রেজারি ১ থেকে বিল পাস হচ্ছে। তাই আমার অনুরোধ রাণাঘাট ট্রেজারি থেকে স্যালারি ছাড়া অন্যান্য চেকও যাতে পাস করা হয় তার জন্য আমি মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী তোয়াব আলি** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, আমার বিধানসভা এলাকায় ধুলিয়ান - পাকুড় রোড বলে একটি রাস্তা আছে। এই রাস্তাটি পশ্চিমবঙ্গের প্রয়োজনের ক্ষেত্রে একটি গুরুত্বপূর্ণ রাস্তা। পাকুড়ে যে স্টোন চিপস তৈরি হয় এবং গঙ্গার ভাঙনের জন্য যে বোল্ডারের প্রয়োজন হয় তা ঐ রাস্তা দিয়ে আসে। মাঝখানে ফরাক্কার ফিডার ক্যানেলের একটি ব্রীজ আছে। স্যার, এর দুপাশের প্রায় এক কিলোমিটার রাস্তা ১০ বছর ধরে খারাপ হয়ে পড়ে আছে। এই রোডটি রাজ্যসরকারকে নেবার জন্য ফরাক্কা ব্যারেজ কর্তৃপক্ষ চিঠি লিখেছেন কিন্তু সেই ১৯৮১ সাল থেকে চিঠির আদান প্রদান চলছে, কার্যকরী কোন ব্যবস্থা হচ্ছে না। এই রাস্তাটিতে এমনভাবে সব গর্ত হয়ে আছে যে সেখান দিয়ে গাড়ী চলতে পারে না ফলে সেখানে বোল্ডার ইত্যাদির দাম বেড়ে যাচ্ছে এবং অনেক গুরুত্বপূর্ণ কাজ বন্ধ হয়ে যাচ্ছে। মাননীয় পূর্তমন্ত্রীর কাছে আমার আবেদন, সরাসরি এ ব্যাপারে হস্তক্ষেপ করুন। অফিসার মহলে দীর্ঘদিন ধরে চিঠিরই শুধু আদান-প্রদান হচ্ছে কিন্তু কাজের কাজ কিছু হচ্ছে না। এলাকার মানুষরা এর ফলে বিক্ষুব্ধ হয়ে পড়ছেন এবং সেখানে স্বাক্ষর সংগ্রহ অভিযান চলছে। কিছু না হলে শেষ পর্য্যন্ত হতাশ হয়ে জনসাধারণ রাস্তা অবরোধের পথে যেতে পারেন। ন্যাশানাল হাইওয়ে অবরোধ হলে ভয়ঙ্কর অবস্থা হবে। ফরাক্কা ব্যারেজ কর্তৃপক্ষ এই রাস্তাটি মেরামতের জন্য টাকা দিতে চায় এবং তারা এটা রাজ্যসরকারের হাতে দিতে চায় । অবিলম্বে এই রাস্তাটি অধিগ্রহন করার জন্য মাননীয় পূর্তমন্ত্রীর কাছে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী বিশ্বনাথ মন্ডল** ঃ (নট প্রেজেন্ট)

**শ্রী আব্দুল হক** ঃ (নট প্রেজেন্ট)

**শ্রীমতী মমতাজ বেগম** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সাধারণ মানুষের স্বার্থে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, মালদা জেলার রতুয়া থানার ৩৪ নং রতুয়া মৌজা ও বালুপুর মৌজায় বিদ্যুৎ সংযোগ ব্যবস্থার সম্প্রসারণ করা অত্যন্ত প্রয়োজন। এ ছাড়া ১১২ নং বৈকুণ্ঠপুর মৌজা ও ১১৩ নং মৌজা আইলপাড়ায় বিদ্যুতের পোল বসানো, সংযোগ দেওয়া ও অনেক পাড়ায় ওয়্যারিং-এর কাজ অবিলম্বে সমাধা করা একান্ত প্রয়োজন। কারণ এই মৌজাগুলিতে শ্রমিক, কৃষক, ছাত্র, শিক্ষক, সরকারী কর্মচারীরা বাস করেন। এই মৌজাগুলিতে থানা, ব্লক উন্নয়ন অফিস, আই. সি. ডি.এস অফিস, পঞ্চায়েতে ভবন, শামসী নিয়ন্ত্রিত বাজারের লিংক চেক পোষ্ট অফিস আছে। রতুয়া ব্লকে হসপিটালটিও আইলপাড়া মৌজায় অবস্থিত। এতগুলি কারণে সামগ্রিক স্বার্থে ঐ মৌজাগুলিতে অবিলম্বে বিদ্যুতের অভাব দূর করার ব্যবস্থা করতে আমি দাবী জানাচ্ছি।

**শ্রীমতী আরতি হেমব্রম** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, দক্ষিন বাঁকুড়ার সাথে সদর শহরের এবং অন্যান্য জায়গায় যোগাযোগের একমাত্র উপায় হচ্ছে শীলাবতী নদীর উপর অবস্থিত ব্রীজটি। এটি বর্তমানে ভাঙ্গাচোরা অবস্থায় পড়ে আছে এবং যেকোন সময় কোন দূর্ঘটনা ঘটতে পারে। অতি সত্বর যাতে ব্রীজটি নির্মান করা হয় তারজন্য মন্ত্রীমহাশয়কে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, * * *

**মিঃ স্পীকার** ঃ মিঃ বাপুলী, আমার প্রশ্নের আগে জবাব দিন বিল কি পাশ হয়েছে, না, পেনডিং আছে?

**শ্রী সত্যরঞ্জন বাপুলী** ঃ বিল পাস হয়নি।

**মিঃ স্পীকার** ঃ তাহলে যেভাবে বললেন এইভাবে আলোচনা করা যাবে না। লোকসভার পেনডিং ম্যাটার এইভাবে বলা যায়না। আগের পার্টে যেটা বলেছেন সেটা বাদ যাবে। আপনি নতুন করে আবার বলুন।

[1.50 - 2.00 p.m.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলী** ঃ আমাদের এই বিধানসভায় মাননীয় মন্ত্রী বুদ্ধ দেব ভট্টাচার্য মহাশয় দ্ব্যর্থহীন ভাষায় ঘোষণা করেছেন যে যেখানে যত মন্দির, মসজিদ আছে থানায় সেগুলি ভেঙ্গে দেওয়া হবে। তিনি জোর দিয়ে বলেছেন যে সব মন্দির, মসজিদ যেগুলি থানার ক্যাম্পাসে আছে সেগুলি ভেঙ্গে দেবেন। আমি সে জন্য আপনার মাধ্যমে বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয়ের কাছে জানতে চাচ্ছি, তা যদি হয় তাহলে আজকে আমাদের দেশের অবস্থা কোন জায়গায় গিয়ে দাঁড়াবে এবং এটাকে কেন্দ্র করে পশ্চিমবাংলায় একটা বিশৃঙ্খলার সৃষ্টি হবে, সাম্প্রদায়িক হাঙ্গামার সৃষ্টি হবে। আমি একথা বলতে চাই মাননীয় মন্ত্রী মহাশয় যেকথা বলেছিলেন তার ফলে দেশে সাম্প্রদায়িক হাঙ্গামা সৃষ্টি করার চেষ্টা করা হয়েছে, বি. জে. পি'র হাতকে শক্ত করার চেষ্টা করা হয়েছে। আমি একথা বলতে চাই যে মন্ত্রী মহাশয় যেন তার বক্তব্য প্রত্যাহার করে নেন এবং প্রত্যাহার করে নিয়ে সব জায়গায় যেন ষ্ট্যাটাসকো মেনটেন

**Note [* Expunged as ordered by the chair]**

করা হয় এই দাবী জানাচ্ছি।

**শ্রী ভন্দু মাঝী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাব মাধ্যমে খাদ্য সরবরাহ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা এলাকায় প্রায় ১ মাস ধরে রেশানে মাল সরবরাহ করা হচ্ছে না। যে টুকু হচ্ছে তাও প্রয়োজনের তুলনায় কম। আমি খাদ্য সরবরাহ মন্ত্রীর কাছে দাবী করছি যে চাল, চিনি, কেরোসিন এবং গম যাতে সহবরাহ করা হয় তার ব্যবস্থা করবেন।

**শ্রী মনোহর টিরকি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। দীর্ঘ কয়েক বছর পরে একস-ইলেকশান জব ওয়ার্কার, একস-সেনসাস জব ওয়ার্কার এবং শিবির কর্মচারী যারা আছেন তারা গভর্ণমেন্ট নোটিফিকেশান, ডেটেড ২১।৯।৯০-এর দ্বারা একজেমটেড ক্যাটাগোরিতে নাম লেখার অধিকার পায়। গত ১৮ই এপ্রিল ১৯৯১ তারিখে একটা সার্কুলারে তাদের সরকারী চাকুরী দেবার জন্য নোটিশ যায়। কিন্তু দুঃখের বিষয় যে এই ১৬ হাজার শিবির কর্মচারী এবং এক্স-সেনসাস ওয়ার্কাররা এখন পর্যন্ত এমপ্লয়মেন্ট থেকে সেই সুযোগ পাচ্ছে না। আমি আপনার মাধ্যমে আবেদন করছি যে এই বিষয়ে সরকারের সমস্ত ডিপার্টমেন্টে খোঁজ নিয়ে এই শিবির কর্মচারী এবং একস-সেনসাস ওয়ার্কারদের চাকুরীর সুযোগ করে দিন, এই আবেদন রাখছি।

**শ্রী সৌগত রায় ঃ** মননীয়ীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকায় অর্ফ্যানগঞ্জ মার্কেট বলে একটা মার্কেট আছে। সেটা ১২ বছর আগে রাজ্য সরকার অধিগ্রহণ করেন। মার্কেটটির অবস্থা খুবই খারাপ। সেখানে ড্রেন বন্ধ হয়ে গেছে, পানীয় জলের ব্যবস্থা নেই, গঙ্গার ঘাট নেই, বাজারের মধ্যে নোংরা আবর্জনা পড়ে আছে। সেখানে কর্পোরেশান কাজ করতে পারেনা তার কারণ রাজ্য সরকার এটা অধিগ্রহণ করেছে। আমি বিনয়বাবুকে বারবার বলেও সেখানে তাকে নিয়ে যেতে পারিনি, এবং ঐ মার্কেটের উন্নয়ণের জন্যও কোন ব্যবস্থা করাতে পারিনি। ওখানকার ব্যবসায়ীরা অনেক অসুবিধার মধ্যে আছে। এখন আবার একটা কাগজে বেরিয়েছে যে সেই মার্কেটটা নাকি ওখান থেকে সরিয়ে নিয়ে যাওয়া হচ্ছে। কালিমুদ্দিন সামসের নাম করে বলা হচ্ছে যে এটাকে সরিয়ে নিয়ে গিয়ে ব্রেজ ব্রীজে করা হবে এবং সেখানে প্রাইভেট প্রোমোটার দিয়ে নুতন মার্কেট তৈরী করা হবে। বাজারের ব্যবসায়ীরা এবং ওখানকার সাধারণ লোকে যারা ১০০ বছর ধরে বাজার ব্যবহার করছে তারা প্রচন্ড ক্ষোভ জানিয়েছেন। এটা ভূমি রাজস্ব দপ্তরের মার্কেট। বিষয়টি আমার কাছে স্পষ্ট নয়, কাজেই আমি মন্ত্রী মহাশয়ের হস্তক্ষেপ দাবী করছি এই বিষয়ে।

**শ্রী নিত্যানন্দ অধিকারী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। বার্ধক্য ভাতা এবং বৈধব্য ভাতা এবং কৃষি দপ্তরের কৃষি পেনসান, এগুলিতে এমন অনিয়ম হচ্ছে যে প্রাপকের কাছে যখন গিয়ে পৌঁছায় তাতে তাদের সত্যিকারের যে মূল উদ্দেশ্য এই ভাতাগুলির সেটা কার্যকরী হয়না। কখনও ৩ মাস, কখনও ৬ মাস, আবার ৯ মাস হয়ে যায়। এর ফলে সমাজের এই দরিদ্রতম অংশের মানুষেরা জীবন জীবিকার জন্য অভাবের তাগিতে অন্য লোকের কাছে গিয়ে হাত পাতে। এই অবস্থার পরিবর্তনের জন্য আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী লগণ দেও সিং ঃ** माननीय अध्यक्ष महाशय, हवडा रेल्वे स्टेशन पर रेल्वे प्रशासन पूरी तरह से यात्रियो को सुरक्षा प्रदान करने में असफल हो रही है । तीन-घार महीने से दर्जनो घटनाए थाने में दर्ज की गई हैं । एलार्म चेन के हाने से राहजनी, चोरी, डकेती की जाती हे । और सबसे दु:ख की बात हैं कि आर० पी० एफ०, जी० आर० पी० के पर होने हुए भी यह सब घट रहे हे । इस तरह की घटना की शिकायत डी० आर० एम०, एस० एस० को की गई

मगर इसका उनपर कोई असर नही हो रहा है ।

रेल्वे टी० टी०, टिक्ट कलक्टर स्टाफ•भी बेवजह यात्रियो से पेसा सूलते है । जो लोग बिहार, यू०पी० से आते है उनकी अनपट समय कर टिकट रहते हुए भी उनसे पैसा बसूलसे है । करने पर कहते है कि आप लेडिस कम्पार्टमन्ट मे देखल कर रहे हे अैर उनसे २००३०० बसूला जाता है । इस तरह की कीई कोई रिसिप्ट नही देते है ।

अत: मैं आपके माध्यम से सी० एम० से हस्तक्षीप कर रेल्वे मिनिस्टर से देक अप अरने का अनुरोध करता हूं ।

**শ্রী দেবেশ দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি। শুধু এন. আর. এস কলেজ নয়, প্রত্যেক কলেজে ছাত্র পরিষদের ঠেঙ্গারে বাহিনী সাধারণ ছাত্রদের উপরে আক্রমন করছে। গত ২১শে আগষ্ট চারু চন্দ্র কলেজে শংকর চ্যাটার্জী নামে এক জন ছাত্রকে, সে এস. এফ. আইয়ের মেম্বার, ছাত্র পরিষদের গুন্ডারা আক্রমন করে। এর প্রতিবাদে ২৩শে আগষ্ট ঐ কলেজে ছাত্র ধর্মঘট হয়। যখন ছাত্র ধর্মঘট চলছিল তখন ছাত্র পরিষদের গুন্ডারা ছাত্রদের উপরে ঝাপিয়ে পড়েও আক্রমন করে। এমন কি তারা মেয়েদেরও রেহাই দেয়না। তারা কয়েকটি মেয়ের গলা টিপে ধরে। তার ফলে চন্দ্রিকা ব্যানার্জী ও সুতনুকা গাঙ্গুলী, এই দুটি মেয়ে সাংঘাতিক ভাবে আহত হয় এবং আরো ৪টি ছাত্র সেখানে আহত হয়। এই রকম অবস্থায় কলেজে ভীষন ক্ষোভের সৃষ্টি হয়েছে। আমি স্বরাষ্ট্র মন্ত্রীর হস্তক্ষেপ প্রার্থনা করছি এবং অবিলম্বে এই গুন্ডাদের গ্রেপ্তার করার দাবী জানাচ্ছি।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্ত্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আমার কেন্দ্র পাণ্ডুয়ার যে রুরাল হসপিটাল আছে সেই সম্পর্কে আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পাণ্ডুয়া রুরাল হাসপাতাল বিগত ৩ বছর হল সরকার ঘোষণা করেছেন। কিন্তু কর্তৃকপক্ষ এখনও পর্যন্ত ঐ প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র বলে নামের প্লেটটা রেখে দিয়েছেন, এটাকে এখনও মায়া করে পরিত্যাগ করছেন না। রুরাল হসপিটাল বলে এখনও পর্যন্ত সেকানে নামের পরিবর্তন করেন নি। সেখানে প্রসুতি সদন রয়েছে। প্রতিদিন সেখানে কম করেও ২৫ জন করে প্রসুতি আসছে কিন্তু সেখানে কোন মহিলা ডাক্তার নেই। সেখানে যাতে মহিলা ডাক্তার পাওয়া যায় তার জন্য আমি বারে বারে আবেদন করেছি। তাছাড়া মন্ত্রী মহাশয় ৩ বছর হল বেডের সংখ্যা বাড়ানোর জন্য সুপারিশ করে পাঠিয়েছেন। স্থানীয় পঞ্চায়েত থেকে একটা ঘর ওখানে করে দেওয়া হয়েছে এবং তাতে আট দশটা বেড আছে, কিছু খাটিয়াও সেখানে দেওয়া হয়েছে। কিন্তু ওখানকার কর্ত্তৃপক্ষ টালবাহানা করছে। শুধু তাই নয়, ঐ জায়গায় ওষুধ ঠিক মত পাওয়া যাচ্ছেনা। সাপে কাটার ওষুধ সেখানে পাওয়া যাচ্ছে না। যে অর্থ মঞ্জুর করা হয়, তা যাতে জনসাধারণের কাজে লাগে এই দাবী আমি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর কাছে আপনার মাধ্যমে রাখছি।

**শ্রী দীপক মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় পূর্ত মন্ত্রী মহাশয় এর দৃষ্টি আকর্ষণ করছি, আপনি জানেন বজবজে অয়েল ইনস্টলেশন গুলো আছে, ওখান থেকে আমাদের যত অয়েল ট্যাংকার আসে বজবজ ট্র্যাংক রোড ধরে ওখানে প্রান্তিকা সরকারী আবাসনের পাশে যে একটা কালভার্ট আছে, সেটা এমন ভাবে বসে গেছে, যে কোনদিন ওটা ভেঙে পড়তে পারে। তার ফলে বৃহত্তর কলকাতায় তেল সরবরাহ বিঘ্নিত হবে। সুতরাং এই ব্যাপারে যথাযথ ব্যাবস্থা গ্রহন করার জন্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী কৃষ্ণ চন্দ্র হালদার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। তিন বছর আগে বর্ধমান জেলা গ্রামীণ হাসপাতাল এর শিলান্যাস করেছিলেন মুখ্যমন্ত্রী জ্যোতি বসু কাজটা কিছুটা আরম্ভ হওয়ার পর দেড় বছর কনস্ট্রাকশন বন্ধ হয়ে রয়েছে। বর্ধমান মেডিকেল

কলেজে, সেই হাসপাতালে তিনটে জেলা থেকে রোগী আসে। সুতরাং অবিলম্বে ঐ ডিস্ট্রিক্ট রুরাল হাসপাতালের কাজ শেষ করবার জন্য দাবী জানাচ্ছি, তানাহলে খরচ অনেক বেড়ে যাবে।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বুদ্ধদেব বাবু চীন সফরে যাচ্ছেন, আমাদের কাছে খবর আছে যে বক্রেশ্বর তাপ বিদ্যুৎ প্রকল্প রাশিয়ার কাছ থেকে তারা আর কোন সাহায্য বোধ হয় পাবেন না, সেই জন্য বুদ্ধদেব বাবু চীনের সঙ্গে একটা চুক্তি করতে চাইছেন। মাননীয় মন্ত্রী মহাশয় কী উদ্দেশ্যে চীনে যাচ্ছেন, সেটা সাধারণ মানুষ জানতে চাইছেন। তাছাড়া চীন সরকার থেকে জানতে চাওয়া হয়েছে যে গত ১৪ বছর ধরে পশ্চিমবাংলায় কী করে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আছে, সেটা তারা জানতে আগ্রহী। সেই জন্য বুদ্ধদেব বাবু কী করে রিগিং করলেন, রিগিং এর ব্লু প্রিন্ট, কাগজ পত্র নিয়ে তাদের কাছে গিয়ে সত্য কথা বলুন।

**শ্রী কালি প্রসাদ বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিক্ষা দপ্তরের সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। স্যার আপনি জানেন, হুগলি জেলায় সাক্ষরতার সার্বিক প্রকল্প চরম লক্ষ্যের দিকে পৌছে গেছে। বোধদয় প্রথম পাঠ তারা শেষ করেছে, দ্বিতীয় পাঠ শেষ করেছে এবং তাদের পাঠ্য সূচীর তৃতীয় পাঠও সমাপ্তির কাছে নিয়ে এসেছে।

[2.00 - 2.10 p.m.]

যে অসংখ্য স্বেচ্ছাসেবী এই নিরক্ষর মানুষদের মধ্যে শিক্ষার আলো জ্বালল তাদের সেই পরিশ্রম যাতে বিফলে না যায় তার জন্য পোষ্ট লিটারেসি সিলেবাস এবং সব রকম উপকরণ - বই-সহ-অবিলম্বে পাঠাবার জন্য আমি সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি।

**শ্রী রবীন্দ্র নাথ ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি জরুরী বিষয়ের প্রতি মাননীয় ত্রাণ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গত কয়েক দিনের প্রাকৃতিক দুর্যোগে হাওড়া জেলার উলুবেড়িয়া ১ ও ২ নং ব্লক এবং শ্যামপুর ১ ও ২ নং ব্লকের তপশিলী সম্প্রদায় ভুক্ত গরীব মানুষদের - যাঁরা মাটির ঘরে বাস করেন - ঘর গুলি সব পডে গেছে। ফলে আজকে তাঁরা অন্যের ঘরে আশ্রয় নিয়েছেন। আমি কয়েক দিন ধরে গ্রাম গুলি ঘুরে দেখেছি। বহু মানুষ অসহায় এবং নিরাশ্রয় হয়ে পড়েছে। অবিলম্বে তাঁদের জন্য ত্রিপল এবং পলিথিনের ব্যবস্থা প্রয়োজন। আমি আপনার মাধ্যমে বিষয়টির প্রতি মাননীয় ত্রাণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং অবিলম্বে উপযুক্ত ত্রাণের ব্যবস্থা করার জন্য অনুরোধ করছি।

**শ্রী প্রভঞ্জন মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের সাগর দ্বীপে 'সাগর গ্রামীণ হসপিটাল'টি রুদ্রনগরে অবস্থিত। বিগত এক বছর আগে সেখানে এক্স-রে মেশিন পাঠান হয়েছে, ঘর তৈরী হয়েছে, কিন্তু মেশিনটি ওপেন করা হয় নি। আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করছি অবিলম্বে মেশিনটি ওপেন করা হোক। আজকে ওখানকার হাজার হাজার রুগীকে কাকদ্বীপ, ডায়মণ্ডহার্বারে যেতে হচ্ছে। তাদের স্বার্থে মেশিনটি ওপেন করা হোক।

**শ্রী তপন হোড় :** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে আমাদের বোলপুর মহকুমা হাসপাতালটির প্রতি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৮৪ সালে বোলপুর ষ্টেট জেনারেল হাসপাতালটিকে বোলপুর সাব-ডিভিশনাল রূপান্তরিত করা হয়, কিন্তু এখন পর্যন্ত সেটিকে ফুল-ফ্লেজড্ সাব-ডিভিশনাল হসপিটাল হিসাবে গড়ে তোলা হয় নি। '৯১ সালের মাঝামাঝি সময়ে এসেও সেখানে ব্লাড ব্যাঙ্ক এবং মর্গ তৈরী করা হয়নি। হসপিটাল বিল্ডিং-এর দ্বিতলটি তৈরী হয়ে পড়ে আছে, ব্যবহার করা হচ্ছে না। এমনকি সেখান প্রয়োজনীয় ডাক্তার, ওষুধ, কিছুই নেই। নানুর, বোলপুর, লাভপুর, পারুই, এই

পাঁচটি থানার মানুষের চিকিৎসার কেন্দ্র বিন্দু এই হাসপাতালটি। কিন্তু হাসপাতালটিকে সে ভাবে গড়ে তোলা হচ্ছে না বলে এলাকার মানুষদের চিকিৎসার জন্য বর্ধমানে যেতে হচ্ছে এবং কলকাতায় আসতে হচ্ছে। অথচ কলকাতার হাসপাতাল গুলিতে এত বেশী রুগীর চাপ যে বহু রুগী এ্যাডমিশন পাচ্ছে না। কাজেই আমি দাবী জানাচ্ছি, বোলপুর মহকুমা হাসপাতালটিকে পূর্ণাঙ্গ সাব-ডিভিশনাল হিসাবে গড়ে তোলা হোক। অবিলম্বে ওখানে ব্ল্যাড ব্যাঙ্ক এবং মর্গ-এর ব্যবস্থা করা হোক।

**শ্রী মহঃ নিজামুদ্দিন ঃ** মিঃ স্পীকার স্যার, আজকে সারা দেশ জুড়ে আমরা দেখছি ধর্ম, ভাষা ইত্যাদির বিষয় নিয়ে ভারতের জনগণের ঐক্যকে নষ্ট করা হচ্ছে। তখন আমরা দেখতে পাচ্ছি আমাদের পশ্চিমবঙ্গের বামফ্রন্টসরকার সমস্ত ভাষাভাষী মানুষের মধ্যে যাতে সম্প্রীতি বজায় থাকে এবং এই সমস্ত ভাষার যাতে উন্নতি হতে পারে তারজন্য এখানে প্রথমে উর্দু ভাষার জন্য উর্দু এ্যাকাডেমী তৈরী করা হয়েছিল। তারপরনেপালী এ্যাকাডেমী তৈরী করা হয়েছে, বাংলা এ্যাকাডেমী তৈরী করা হয়েছে এবং সর্বশেষ হিন্দী এ্যাকাডেমী তৈরী করা হযেছে। আমি আপনাব মাধ্যমে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী এবং আমাদের উচ্চ শিক্ষামন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করছি, এই সমস্ত ভাষাভাষী মানুষদের যে এ্যাকাডেমী আছে তাদের জন্য একটা কো-অর্ডিনেশন কমিটি তৈরী করা হোক যাতে এই সমস্ত ভাষাভাষীর মানুষ যাতে এই সমস্ত ভাষাভাষীর মধ্যে মিলিতভাবে কাজ করা যায়, আমরা চাই বাংলার সাহিত্য সম্পদ যাতে উর্দু ভাষাভাষীর মানুষ এবং অন্যান্য ভাষাভাষীর মানুষ বুঝতে পারে এবং তাদের মধ্যে যাতে ঐক্য থাকে তারজন্য কো-অর্ডিনেশন কমিটি অবশ্যই হওয়া দরকার। এই বিষয়ে আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুভাষ বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। খুবই দুঃখের বিষয়, আমি মাননীয় বিরোধী দলের নেতাকে একটি নোটিশ দিয়েছিলাম যে আপনি অনুগ্রহকরে ২৬ তারিখে উপস্থিত থাকবেন। কারণ একটি বিষয়ে আমি খুব ব্যথিত এবং ক্ষুব্ধ। গত বছর বিধানসভার স্বাস্থ্য বিষয়ক কমিটি - যে কমিটিতে কংগ্রেসের মাননীয় সদস্য ডাঃ সুদীপ্ত রায় এবং ডাঃ তরুণ অধিকারী ছিলেন এবং যে কমিটির চেয়ারম্যান ডাঃ গৌরীপদ দত্ত ছিলেন সেই কমিটি একমত হয়ে সিদ্ধান্ত নিয়েছিলেন যতগুলি মেডিক্যাল কলেজ হাসপাতাল আছে সেখানকার অধ্যাপকরা যাতে প্র্যাকটিশ না করেন। কারণ এতে করে ছাত্র-ছাত্রীদের খুব ক্ষতি হচ্ছে এবং কোন দুরারোগ্য রোগের উপর গবেষণার ক্ষতি হচ্ছে। বিগতদিনের নাম করা অধ্যাপকরা সিদ্ধান্ত নিয়েছিনেল যে প্র্যাকটিশ করতে পারবে না। এরপর অধ্যাপকদের একটি অংশ হাইকোর্টে যান এবং হাইকোর্টে যাওয়ার পর মহামান্য হাইকোর্ট রায় দেন প্র্যাকটিশ করতে পারবে না মেডিক্যাল কলেজের অধ্যাপকরা। ছাত্রদের সর্বনাশ করছেন, চেম্বার করছেন। এই সিদ্ধান্ত হাইকোর্ট দিলেন। আর বিরোধী দলের নেতা সেইসব প্র্যাকটিশ করা ডাক্তারদের পক্ষে হাইকোর্টে দাঁড়িয়ে ওকালতি করছেন, পশ্চিমবাংলার সর্বনাশ করছেন বিরোধী দলের নেতা, কংগ্রেসের নেতা। এতে করে স্বাস্থ্যের কি হবে?

**মিঃ স্পীকার ঃ** মিঃ বোস, যখন কোন অনারেবল মেম্বারকে এ্যড্রেস করতে হয় তখন তাঁর পুরো নাম করতে হয়। সিদ্ধার্থ বলা যাবে না, কোন সদস্যের নাম বলতে গেলে পুরো নাম বলতে হবে এবং মাননীয় সিদ্ধার্থ শঙ্কর রায় বলতে হবে, শুধু সিদ্ধার্থ বলা যাবে না।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় স্পীকার স্যার, একটি খুবই গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে অনুরোধ করছি। পশ্চিমবাংলার গ্রামঞ্চলে যতগুলি হাসপাতাল আছে সেইসব হাসপাতালে কুকুরে কামড়ানোর জন্য প্রতিশেধক হিসাবে চিকিৎসার জন্য এ্যান্টি-রাবিস ভ্যাকসিন দেওয়া হয় এবং সাপে কামড়ানোর জন্য এ্যান্টি ভেনামের দরকার পড়ে। কিন্তু গ্রামাঞ্চলে সাপে কামড়ানো রোগীর সংখ্যা বেশী

দেখা যাচ্ছে, বিশেষতঃ এই বর্ষাকালে। এছাড়া কুকুরে কামড়ানো বিশেষ করে পাগলা কুকুরে কামড়ানোর রোগী বাঁচতে পারছে না।

[2.10 - 2.20 p.m.]

সারা রাজ্যের গ্রামাঞ্চলের হাসপাতালগুলিতে এই দুটি ইনজেকসনের অভাব দেখা দিয়েছে। এ্যান্টি র‍্যাবিস ভ্যাকসিন এবং এ্যানটিভেনাম ইনজেকসন এই দুটি জিনিষের অভাব থাকার জন্য হাসপাতালের ডাক্তাররা রোগীদের চিকিৎসা করতে পারছেন না, ফলে সাপ এবং কুকুরে কামড়ান রোগীরা অসহায় অবস্থায় ছুটে বেড়াচ্ছেন। অনেকে মৃত্যুও বরণ করছেন এবং কেউ কেউ শেষ ভরসা হিসাবে গুনীনের কাছে আশ্রয় নিচ্ছেন। অবিলম্বে গ্রামাঞ্চলেব হাসপাতাল গুলিতে এই সব রোগের ভ্যাকসিন সরবহার করার জন্য আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি

**শ্রী কৃষ্ণধন হালদার :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার কাছে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আবেদন রাখছি এবং আশা করছি যে এই সভার সকল পক্ষের সদস্যই আমার বক্তব্যকে সমর্থন জানাবেন। আজকে আমরা যাঁরা এই সভায় রয়েছি, তাঁরা সকলেই একদিন প্রাক্তন হয়ে যাবে। বর্তমানে প্রাক্তন বিধানসভার সদস্য মহাশয়রা যাঁরা আছেন তাঁরা বলেছেন যে, তাঁদের পেনসন নিতে গেলে বেলা ১০টা থেকে ৫টা পর্য্যন্ত ট্রেজারীতে ঘুরে ফিরে বেড়াতে হয়। সেজন্য তাঁরা যাতে ব্যাঙ্কের মাধ্যমে তাঁদের পেনসন নিতে পারেন তারই জন্য আমি আবেদন জানাচ্ছি। প্রাক্তন বিধানসভা সদস্যদের পেনসন দেওয়ার জন্য সকলে ধন্যবাদ জানিয়েছেন। কিন্তু সেই পেনসন নেবার জন্যে তাঁদের ফেকলুর মত সারাদিন ট্রেজারিতে ঘুরে বেড়াতে হয়। সেই পেনসনটা যাতে ব্যাঙ্কের মাধ্যমে পাওয়া যায় তার জন্য আমি দাবী জানাচ্ছি।

**শ্রী সত্য রঞ্জন বাপুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, * * * * *

**মিঃ স্পীকার :** এর সবটাই একপাঞ্জ হবে।

**শ্রী নটবর বাগদী :** মিঃ স্পীকার স্যার, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের উপর মাননীয় শিল্প মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমাদের রঘুনাথপুর সাবডিভিসনে ৬টি ব্লক আছে। এখানে স্ত্রী শিক্ষার খুবই অসুবিধা হচ্ছে। এখানে মেয়েদের শিক্ষার জন্য কোন হায়াব সেকেন্ডারী স্কুল নেই। এই ৬টি ব্লকে অন্ততঃ যদি একটি উচ্চ মাধ্যমিক বালিকা বিদ্যালয় স্থাপন করে মেয়েদের শিক্ষা ব্যবস্থা করা যায় সেই ব্যাপারে আমি মাননীয় শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে একটি বিষয় এখানে রাখছি। বিষয়টা হচ্ছে, জলপাইগুড়ি জেলার বর্ডার অঞ্চলে ৪০টির মত চা বাগান বেআইনীভাবে আবাদী জমির উপর গড়ে উঠেছে, ফলে সরকার তাদের লাইসেন্স দিচ্ছেন না। এর সুযোগে ঐসব চা বাগানের মালিকরা একদিকে ইনকাম ট্যাক্স ফাঁকি দিচ্ছেন, অপর দিকে শ্রমিকদের বঞ্চিত করছেন। ১৯৯০ সালের চুক্তি অনুযায়ী শ্রমিকদের যেখানে ১৭.৯০ টাকা মজুরী দেওয়ার কথা, সেখানে তারা ১৩ টাকা করে দিচ্ছেন। যাতে ঐসব বেআইনী চা বাগানের কার্যকলাপ বন্ধ করা যায়, যাতে সরকারের ট্যাক্স সরকারের ঘরে আসে এবং শ্রমিকদের বঞ্চিত না হন তারজন্য ব্যবস্থা গ্রহণ করতে অনুরোধ করছি।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বর্তমানে হুগলী জেলার সর্বত্র কোথায়ও ১০ টাকার কোর্ট ফি পাওয়া যাচ্ছে না,

**Note [* Expunged as ordered by the chair]**

যারজন্য একটা এফিডেভিট করতে গেলে ৪০ টাকা লেগে যাচ্ছে এবং গরীব মানুষের তারজন্য ৭০ টাকা ব্যয় হয়ে যাচ্ছে। সেখানে নন্-জুডিশিয়াল শ্ট্যাম্পও পাওয়া যাচ্ছে না। এ বিষয়ে মানুষ যাতে আশ্বস্ত হতে পারে তারজন্য ঐ * * * বিষয়ে যাতে তিনি দৃষ্টি দেন তারজন্য মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী আবদুস সালাম মুন্সী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়া জেলার কালীগঞ্জ থানার পানাঘাটায় প্রাক্তন স্বাস্থ্যমন্ত্রী শ্রী অজিতকুমার পাঁজা মহাশয় একটি সাবসিডিয়ারী হেলথ সেন্টার খুলেছিলেন। সেটা ১৯৭৩ সাল থেকে ১৯৭৮ সাল পর্যন্ত চলেছিল, কিন্তু তারপর থেকে আজকে ১১ বছর ধরে সেটা বন্ধ হয়ে রয়েছে। কিন্তু সেখানে পাঁচজন ষ্টাফ থেকে গেছেন যাদের বর্তমানে কোন কাজ নেই। তারা ঐ সেন্টারে পড়ে রয়েছেন এবং মাইনেও পাচ্ছেন। আমার অনুরোধ, হয় সেটা ইন্টার্ণ ট্রেনিং সেন্টার হিসাবে চালু করুন, না হয় ঐ পাঁচজনকে অন্য হসপিটালে ট্রান্সফার করুন।

**মিঃ স্পীকার :** দেবনারায়ণ চক্রবর্তী মহাশয়ের 'গ্যাড়াকল' শব্দটি বাদ যাবে।

**শ্রী প্রবীর ব্যানার্জী :** (অনুপস্থিত)

**শ্রী রবীন্দ্র ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। উলুবেড়িয়া হাসপাতালের দুরবস্থার কথা অনেকবার বলেছি। অনেক রোগী সেখানে মারা গেছেন, কিন্তু আজ পর্যন্ত স্যালাইন এবং মেডিসিনের কোন ব্যবস্থা সেখানে হয়নি। ঐ মহকুমা হাসপাতালে উলুবেড়িয়া ছাড়াও উদয়নারায়ণপুর, বাউরিয়া, শ্যামপুর, বাগনান এবং মেদিনীপুর থেকেও বহু এ্যাকসিডেন্ট কেস-এর রোগী ভর্তি হন। সেখানে ইনডোর রোগীর সংখ্যা ৩৫০ থেকে ৪০০। আউটডোরেও প্রতিদিন তিন-চারশ' রোগী হয়। সেখানে ডাইরিয়া কেসের রোগীও মারা যাচ্ছেন, যেকথা আমি এখানে পূর্বে উল্লেখ করেছি। তারজন্য স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করছি, উলুবেড়িয়া হাসপাতালের দুরবস্থার তদন্ত করে যাতে যথাযথ ব্যবস্থা গ্রহণ করা হয় সেইমত ব্যবস্থা গ্রহণ করুন।

**ডাঃ মানস ভূঞ্যা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রীর এবং কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি এই বলে যে, পশ্চিমবঙ্গে ও. এন. জি. সি যে সমস্ত জায়গাগুলিতে কাজ শুরু করেছিলেন তেল এবং গ্যাস অনুসন্ধানের জন্য, কিছুদিন ধরে দেখছি, আস্তে আস্তে তারা তা বন্ধ করে দেবার চেষ্টা করছেন। অথচ পশ্চিমবঙ্গের সমুদ্র উপকূলবর্তী দক্ষিণ ২৪ পরগণা, মেদিনীপুর, এমন কি পশ্চিম দিনাজপুর এবং জলপাইগুড়ি জেলার মাটির তলায় ভাল তেল এবং গ্যাসের সন্ধান আছে।

[2.20 - 2.30 p.m.]

আপনি যান মেদিনীপুরে, আমাদের এলাকায় ও. এন. জি. সি একটু খুঁড়েই ছেড়ে দিয়েছে, ২৪ পরগণায় দুটি জায়গায় কাজ হয়েছিল ধীর গতিতে। কোন রকমে খুঁড়িয়ে খুঁড়িয়ে কাজ হচ্ছে। এই ব্যাপারটা একটা গুরুত্বপূর্ণ ব্যাপার। এই ব্যাপারে রাজ্য সরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করা হোক।

**Dr. Zainal Abedin :** Sir, I crave you indulgence to raise a question of privilege and a matter of contempt of the House.

**Mr. Speaker :** Dr. Zainal Abedin, you have filed the notice only

---

**Note [* Expunged as ordered by the chair]**

today. I am looking into it. I will call upon you if it is necessary. Let me look into it first. You are trying into it and then we will see, but at the right time and not now. Please take your seat.

## GOVERNMENT BUSINESS

## FINANCIAL

### Budget of the Government of West Bengal for 1991-92

### voting on Demands for Grants

### DEMAND No. 25, DEMAND No. 79, DEMAND No. 31 & DEMAND No. 84

**Mr. Speaker :** Now discussions on Demand No. 25, Demand No. 79. Now there are two cut motions to Demand No. 25, both of them are in order. The member may now move his cut motions.

**Shri Saugata Roy :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100-

**Mr. Speaker :** There is only one cut motion to Demand No. 79 which is in order and may now be moved by the member.

**Shri Deba Prasad Sarkar :** Sir, I beg to move that the Amount of the Demand be reduced by Rs. 100-

**Mr. Speaker :** Now, I cal upon Shri Sudip Bandyopadhyay.

(গোলমাল)

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** স্যার, আমার একটা পয়েন্ট অফ অর্ডার আছে। স্যার, এই হাউসে পূর্ত দপ্তরের মন্ত্রী নেই, হাউস এডজোর্ন করে দিন। উনি যদি না শোনেন তাহলে রিপ্লাই দেবেন কি করে? হাউসের বিসনেস বন্ধ করে দিয়ে হাউস বন্ধ করে দিন, এডজোর্ন করে দিন।

(গোলমাল)

**মিঃ স্পীকার ঃ** That's not point of order. Please take your seat Mr. Subrata Mukherjee. Now Shri Sudip Bandyopadhyay, Please.

**শ্রী সুদীপ বন্দোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমি মন্ত্রী মহাশয়ের অনুপস্থিতে বাজেট বিতর্ক-এ অংশগ্রহন করি।

(এই সময় মাননীয় মন্ত্রী শ্রী মতীশ রায় মহাশয় হাউসের মধ্যে প্রবেশ করেন)

মাননীয় মন্ত্রী মহাশয় উপস্থিত হয়েছে, আমি তাঁর বাজেটের বিরোধিতা করে এবং আমাদের কাট মোসানের সমর্থনে আমি বক্তব্য উপস্থাপিত করছি। স্যার, এই মন্ত্রী মহাশয় সম্পর্কে একটা খবর বাজারে

চালু হয়ে গিয়েছে। মন্ত্রী মহাশয়ের নাম হয়ে গিয়েছে স্লিপিং মিনিষ্টার। মন্ত্রী মহাশয় নাকি দিনের বেলায় দেড়টা থেকে সাড়ে চারটে পর্যন্ত ঘুমান। এই কথা সংবাদপত্রে প্রকাশিত হয়েছে। এই সময় নাকি সাধারণ ভিজিটরদের সঙ্গে সাক্ষাৎ এই গুলি বন্ধ আছে। মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো এই দপ্তর ঘুমোনোর দপ্তর নয়, এই দপ্তর এমন একটা দপ্তর যেখানে প্রতিনিয়ত সজাগ প্রহরীর মতো থাকতে হবে। কারণ এখানে আনন্দের সঙ্গে যত কথাই ঘোষণা করুন না কেন বাজেট বক্তৃতার মাধ্যমে, এই দপ্তর হচ্ছে নিরানন্দের দপ্তর। গ্রাম থেকে যাঁরা এসেছেন নির্বাচিত সদস্য হয়ে এবং বিভিন্ন কেন্দ্রে নির্বাচিত সদস্যদের এই দপ্তর সম্বন্ধে অভিযোগ সীমাহীন। কারণ রাজ্য সরকারের পূর্ত দপ্তর এটা শুধু ব্যর্থতার দপ্তর নয়, এই দপ্তর সম্পর্কে দুর্নীতির অভিযোগ তুলতে গিয়ে প্রাক্তন পূর্তমন্ত্রীকে বিদায় নিতে হয়েছে। এই নজির আমরা পশ্চিমবাংলায় দেখতে পাই। সুতরাং যে দপ্তর সম্পর্কে মানুষের তীব্র ক্ষোভ, দুর্নীতি সম্পর্কে ভুরিভুরি অভিযোগ, দুর্নীতি তুলতে গিয়ে মন্ত্রীকে বিদায় নিতে হয়েছে, সেই দপ্তর সম্পর্কে আমাদের প্রথম অভিযোগ, এই দপ্তরে যে টাকা বরাদ্দ হয়ে থাকে সেই টাকা ননপ্লান একস্পেণ্ডিচারে খরচ হচ্ছে, প্লান একস্পেণ্ডিচারে খরচ হচ্ছে না। আমি যতীনবাবুর বাজেট বক্তৃতার একটা অংশ পড়ে শোনাবো - The maintenance of roads suffers owing to financial constraints. In West Bengal there are more than 23,000 KMS of roads and if the cost of maintenance is taken at the modest lovel of Rs. 21,500/- per Km., then the annual requirement of funds will be of the order of Rs. 49.50 crores against which the State Government are unable to provide more than Rs. 25 crores for the year 1987-88. I have had a detailed discussion with my esteemed colleague in the Finance Department regarding this matter. He has appreciated our position and has given me the assurance that he will try to augment our funds, if that be at all possible.

স্যার, আমার একটাই কথা যে, আমরা দেখছি এইটথ ফিনান্স কমিশন ১৯৮৪-৮৫ সালে যোজনা খাতে ২৫৫ কোটি বরাদ্দ করেছিলেন। কিন্তু আমরা দেখছি পূর্ত দপ্তর ২৫ কোটি টাকা পেল। যেখানে ৫১ কোটি টাকা পেয়েছে। আমি মন্ত্রীমহাশয় এর কাছে জানতে চাইছি, ৮ম যোজনায় পূর্ত, সড়কে যে টাকা বরাদ্দ হয়েছে সেই বরাদ্দের তুলনায় ২৫ কোটি টাকা পাওয়া সঠিক পাওয়া কিনা, না রাজ্য সরকার প্লান একস্পেণ্ডিচারের টাকা ডাইভার্সান করছে? পি. ডবলু. ডি.র যে টাকা প্রাপ্য - পি. ডবলু. ডি.র রাস্তাঘাট সম্পর্কে মানুষের সীমাহীন অভিযোগ রয়েছে, দুর্নীতি সম্পর্কে অভিযোগ রয়েছে - এই অবস্থায় এগুলো সম্পূর্ণ ভাবে রিপেয়ার করতে গেলে যে টাকা দরকার, সেই টাকা আপনি পাচ্ছেন না। রাজ্য সরকার সেই ভাবে বরাদ্দ দিচ্ছে না। যোজনা কমিশন প্লান বাজেটে যে টাকা বরাদ্দ করছে সেই টাকা আপনার হাতে আসছে না। সুতরাং পি. ডবলু- ডি.র মত গুরুত্বপূর্ণ দপ্তরের ক্ষেত্রে ভয়ংকর ব্যর্থতার কথা প্রথমে বলতে চাইছি। আপনার দপ্তর সম্বন্ধে কিছু অভিযোগ যা মূলতঃ সাধারণ মানুষ করে থাকেন যে, সরকারী পর্যায়ে পি-ডবলু-ডির কাজকর্ম কোয়ালিটির দিক দিয়ে খুবই খারাপ। রাইটার্স বিল্ডিংসের মত ভবন কতদিন ধরে হওয়া সত্ত্বেও সঠিক ভাবে দাঁড়িয়ে আছে। কিন্তু পি. ডবলু.ডির মেনটেনেন্স কিছু নেই। হাসপাতাল বাড়ি, অফিস বাড়ি এগুলো কিছুদিন পরেই মুখ থুবড়ে পড়ছে। এই ব্যাপারে আমি পার্টিকুলারলি একটি ঘটনার কথা— পশ্চিমদিনাজপুরের কর্ণঝোড়া সম্পর্কে - বলবো। সেখানে ডিষ্ট্রিক্ট হেড কোয়ার্টার করার জন্য অনেকগুলো বাড়ি করা হয়েছিল। এস. ডি. ও. অফিস হয়েছে, আরও দুচারটি বাড়ি হয়েছে। কিন্তু এখন পর্যন্ত পি. ডবলু. ডি. নির্মিত বাড়ি খালি পড়ে আছে। সেখান থেকে জানালা, দরজা সব লুঠপাট হয়ে যাচ্ছে, কোন নিয়ন্ত্রন নেই। এই ব্যাপারে আপনি গুরুত্ব দিন। পি. ডবলু. ডি. বিভাগে টু পারসেন্ট কমিশন দিয়ে টেন্ডার ফরম্ দিতে হয়। ওখানে একটা সেকসান অব কনট্রাকটর্স এ সেকসান অব ইঞ্জিনিয়ার্সের

মধ্যে একটা আনহোলি নেক্‌শাস্‌ তৈরী হয়েছে।

[2.30 - 2.40 p.m.]

আপনার পি ডব্লিউ ডি সম্পর্কে মানুষের অভিযোগ কি ? মূলত এই দপ্তরের ইঞ্জিনীয়ারদের সঙ্গে এই দপ্তরের কনট্রাক্টরদের মধ্যে একটা অশুভ আঁতাত তৈরী হয়ে আছে। সেই আঁতাত তৈরী করার ফলে যে উদ্দেশ্য নিয়ে পি ডব্লিউ ডি একটা সিদ্ধান্ত নেওয়ার দরকার সেই সিদ্ধান্ত চূড়ান্তভাবে বিশেষ রূপায়ন করতে পারছেন না। প্রতিবছরই বলেছি এবং এবারও বলছি যে টেন্ডার দেওয়ার অর্ডার দেওয়ার ক্ষেত্রে যে ঘটনা ঘটেছে সেই পরিপ্রেক্ষিতে সরকারী দপ্তর পরিচালনার ক্ষেত্রে অনেক বেশী সজাগ এবং সচেতন হতে হবে। কারণ পি ডব্লিউ ডি সম্পর্কে আরো অনেক অভিযোগ রয়েছে কিন্তু কোন অভিযোগের বিচার হয়নি, আমি আপনাকে একটি হিসাব দেবো আপনি আসার আগে ঘটনাটি ঘটেছিল। বঙ্গভবন ইন্টোরিয়ার ডেকোরেশান কোটি টাকার উপরে খরচ পড়ে এবং এরজন্য কোন টেন্ডার দেওয়া হয় নি। সেখানে আপনি শুনে আশ্চর্য্য হয়ে যাবেন যে মিঃ মুরশেদ নোট দিয়েছিলেন কোনরকম টেন্ডার না ডাকা সত্ত্বেও এবং এটা ১৮.৮.৯৬ সালে অর্ডার দেওয়া হয়েছিল। আপনি তখনও মন্ত্রী হিসাবে আসেন নি, কিন্তু এখন মন্ত্রী হয়ে এসেছেন এর জবাব দয়া করে দেবেন। সেই অর্ডারে পূর্ত দপ্তরের সেক্রেটারি, পূর্ত দপ্তরের মন্ত্রী সই করলেন এবং শেষ কালে একইদিনে মাননীয় মুখ্যমন্ত্রী সই করলেন। একটা ফাইলে ৩।৩ জন পর পর সই করলেন যেখানে মহাকরণে একটা চলতে চলতে অনেক সময় লেগে যায় এবং বিশেষ করে মুখ্যমন্ত্রীর কাছে যেতে অনেক সময় লাগে। সেখানে এই ফাইলটি ১৮.৮.৮৬ তারিখে বেলা ১ টার সময়ে পূর্ত দপ্তরের সেক্রেটারি সই করলেন বেলা ৩ টের সময়ে পূর্তমন্ত্রী সই করলেন এবং বিকেল ৫টার সময়ে চীফ মিনিষ্টার সই করলেন। একইদিনে বঙ্গভবন ইন্টেরিয়ার ডেকোরেশানের জন্য ডি. পি. কুমারকে দিয়ে দেওয়া হল। এই নিয়ে আমরা বারবার উপস্থাপন করা সত্ত্বেও এর উত্তর পাই নি। এই বঙ্গভবনের ইন্টোরিয়ার ডেকোরেশানের অবস্থাটা কি এবং এই বঙ্গভবনকে কেন্দ্র করে দিল্লীর কর্তৃপক্ষ বারে বারে অভিযোগ তুলেছে। এই দপ্তরের অনুমতি দেওয়ার ক্ষেত্রে অনেক অভিযোগ আছে। এই বঙ্গভবনের ফায়ার ব্রিগেড দপ্তরের কাছ থেকে অনুমতি নেওয়ার ক্ষেত্রে অনুমতি নিতে পারে নি। যার ফলে এখানে একটা জটিলাবস্থা সৃষ্টি হয়েছে। আমি মনে করি আপনার দপ্তরের প্রয়োজনে এই বিষয়ে নিশ্চয় অনুসন্ধান করবেন এবং আমাদের জানাবেন। বঙ্গভবনের ইন্টোরিয়ার ডেকোরেশানের ক্ষেত্রে সর্বশেষ পরিস্থিতিটি কি সেটা আমাদের জানাবেন। এছাড়া আরো বলছি যে. আপনার গভর্ণমেন্ট রোড রোলার কিনে থাকে। রোড রোলার কেনা উচিত গভর্ণমেন্টের যে সমস্ত সংস্থা আছে তার কাছ থেকে। কিন্তু আপনারা কেনেন বেশী পয়সা দিয়ে বিড়লার টেক্সম্যাকো থেকে। আমি একথা আগেও বলেছি এবং এখনো বলছি যে এখন ভায়েব্রেটার রোলার চালু হয়ে গেছে। এই ভায়েব্রেটার রোলার সর্ম্পকে আজকে সকলেই ওয়াকিবহাল। পুরোন দিনের যে রোড রোলার গুলি আছে সেগুলি এফেকটিভলি সার্ভিস দিতে পারছেন না, আজকে ভায়ব্রেটার রোলারের প্রয়োজন আছে। আপনারা সেখানে রোড রোলারগুলো বিড়লার টেক্সম্যাকোর থেকে অতিরিক্ত দামে কিনছেন এবং সেই অর্ডারের পেছনে লক্ষ লক্ষ টাকা খরচ করছেন। আমাদের কাছে এই সম্পর্কে সরকার সঠিক কোন উত্তর দিতে পারেন নি। জাতীয় সড়ক নির্মাণের ক্ষেত্রে এর যে মেনটেনেন্স দরকার সেটা ঠিকমত রক্ষা করা হচ্ছে না। সেন্ট্রাল গভর্ণমেন্টের এজেন্সি হিসাবে রাজ্য সরকার এর রক্ষণাবেক্ষণ করে। কিন্তু আজকে এই জাতীয় সড়কগুলির কি অবস্থা? আসলে এর মেনটেনেন্স ঠিকমত হচ্ছে না পশ্চিমবঙ্গের মানুষের ধারণা হয়ে গেছে যে পূর্ত দপ্তর মানে চুরির আড্ডাখাণা। আজকে আপনার কাছে আমাদের তাই অনুরোধ জাতীয় সড়কের ব্যাপারে আপনারা রাজ্য সরকার এজেন্ট হিসাবে কাজ করছেন সেই ক্ষেত্রে এই দপ্তরের সমস্ত গুরুত্বপূর্ণ বিষয়ে আপনারা ভাল ভাবে দায়িত্ব নেবেন। এবং এই ব্যাপারে যথাযথ মনোযোগ সহকারে মনোনিবেশ করবেন এই প্রত্যাশা আমরা করছি। এর পরে আমি

আসতে চাইছি পশ্চিমবাংলার গ্রোথ রেট অফ সারফেস রোড লেন্থ-র ব্যাপারে। আমাদের পশ্চিমবাংলা মহারাষ্ট্র, তামিলনাড়ু, কর্ণাটক, হরিয়াণা পাঞ্জাব থেকে বিভিন্নভাবে পিছিয়ে পড়েছে। গ্রোথ রেট অফ সারফেস রোড লেন্থ-য়ে আমরা এতই পিছিয়ে পড়েছি অন্যান্য রাজ্যের সঙ্গে তুলনা মূলক বিচারে এটাও আপনার দপ্তরের একটা পজিটিভ ব্যর্থতা। আপনি হয়ত বেশীদিন মন্ত্রীসভায় আসেননি, সেই কারণে আমাদের মনে হয়েছে যে আপনার যথাযথ দায়িত্ব পালনের ক্ষেত্রে আপনাকে আরো কিছু সময় দেওয়া উচিৎ। কিন্তু দপ্তর পরিচালনা করতে গিয়ে আপনি আরো কিছু কথা ঘোষণা করেছেন আপনার সরকার এখানে একটা পুণের ডিফেন্স অ্যাকাডেমীকে শহীদ মংগল পান্ডের একটি প্রতিমূর্তি উপহার দেওয়া হয়েছে, শহীদ কানাইলাল ভট্টাচার্যের একটি ব্রোঞ্জ প্রতিমূর্তি স্থাপন এবং যতীন দাস উদ্যানে বর্তমানে শহীদ যতীন দাসের যে প্রতিমূর্তিটি রয়েছে সেটিকে পাল্টে তার জায়গায় একটি নূতন প্রতিমূর্তি স্থাপনের কথা সক্রিয়ভাবে চিন্তা করা হচ্ছে, চার্লি চ্যাপলিনের একটি প্রতিমূর্তি গঠনের কাজ এখনও চলছে। কিন্তু আমরা এখনও বুঝতে বারলাম না রাজীব গান্ধীর মূর্তি বসানোর পরিকল্পনা সম্পর্কে এখনও আপনার সুস্পষ্ট নীতি সভাকে জানাতে পারলেন না। এই রাজীব গান্ধী যিনি ভারতের প্রাক্তন প্রধানমন্ত্রী তাঁকে যেভাবে প্রাণ দিতে হয়েছিল তার পরিপ্রেক্ষিতে বামফ্রন্ট সরকার-এর তরফ থেকে বাংলা বন্ধ করা হয়েছিল শোক সভা করা হয়েছিল, কিন্তু রাজীব গান্ধীর মূর্তির ক্ষেত্রে একটা সিদ্ধান্ত সরকার যে রাজীব গান্ধীর মূর্তি করবেন সেই সম্পর্কে একটা সুনির্দিষ্ট বক্তব্য আপনার কাছ থেকে আশা করেছিলাম, এই সভায় উৎথাপন করেছিলাম তখন আপনারা এই সম্পর্কে কোন সুনির্দিষ্ট কথা বলতে পারেননি। এ ছাড়াও আপনার বাজেটে বলেছেন নিত্যন্ত মামুলি বক্তৃতা, কোথায় কি করেছেন, ক'টা রাস্তা করেছেন, একটাও রাস্তা তৈরী হচ্ছে, তৈরী হচ্ছে বটে কিন্তু সেই রাস্তা যা হল সেই রাস্তা না হওয়ার সমান। আপনার আগের বারের বাজেট বক্তৃতার ছিল বিভিন্ন জায়গায় পুলিস কোয়ার্টার তৈরীর ব্যাপারে। সেখানেও আপনারা দায়িত্ব পালন করতে পারেননি। বিভিন্ন জেলায় জেলায়.পি. ডিবলিউ. ডি. র হাউসিং কমপ্লেক্স তৈরী করার যে প্রস্তাব ছিল যেটা আমাদের কর্মচারীদের ক্ষেত্রে বা সাধারণ মানুষের কাছে বিরাট দাবীর ব্যাপার হয়ে রয়েছে সেটাও আপনার কাছে প্রত্যাশা ছিল, সেইগুলিও আপনি পালন করতে পারেননি। আপনার ব্যয়বরাদ্দের ক্ষেত্রেও দেখেছি বাজেটের যে ব্যয়বরাদ্দ ধরেন পরবর্তীকালে আপনি যখন রিভাইসড এস্টিমেট নূতন করে আনেন তখন তার পরে এ্যাকচুয়াল বাজেট যদি দেখি যে ব্যয়বরাদ্দ আপনার দপ্তরে ধরা হয় সেই টাকাও আপনি খরচ করতে পারছেন না ফলে আমরা দেখতে পাচ্ছি আপনার দপ্তর সম্পূর্ণ ভাবে মানুষের প্রত্যাশা পূরণ করতে ব্যর্থ হয়েছেন। আমার মনে হয় প্রতিটি মানুষের কাছে এই পি. ডাবলিউ. ডি.-র দপ্তরের চাহিদা বেশী, গ্রামের এম. এল. এ. কাছে সবচেয়ে বেশী যে সমস্যা আসে সেটা হচ্ছে এই রাস্তাঘাট-র সমস্যা। রাস্তাঘাটের যতবেশী হবে কারণ এর উপর নির্ভর কবে ডেভেলপমেন্ট ও কমিউনিকেশন তাই তত বেশী একটি রাজ্য উন্নয়নের ক্ষেত্রে এগিয়ে যাবে। কিন্তু আপনার দপ্তর সেই কাজেও ব্যর্থ হয়েছেন। আপনি এবারে নূতন এসেছেন তার আগে ছিলেন যতীন বাবু তিনি বেঙ্গল ল্যাম্প নিয়ে একটা অভিযোগ করেছিলেন। পশ্চিমবাংলায় বেঙ্গল ল্যাম্প যে অসমাপ্ত পর্য্যায়ে রয়েছে এই ব্যাপারে দূর্নীতির তদন্ত আজও হল না, আপনার কাছে তাই আবেদন করছি বলিষ্ঠভাবে এবং সাহসিকতার সঙ্গে বেঙ্গল ল্যাম্পের দূর্নীতির তদন্তর অভিযোগ আপনি হাউস কমিটি করতে পারেন কিনা যার বিরুদ্ধে বহু অভিযোগ আমাদের জমা ছিল।

[2.40 - 2.50 p.m.]

বিধানসভার অভ্যন্তরে সেই আলোচনার মধ্য দিয়ে আমাদের সেই অভিযোগ আমরা ভুলে যায়নি। আজও সেই অভিযোগ আমাদের বহাল আছে। পরবর্ত্তীকালে আপনি মন্ত্রীত্বর দায়িত্বে এসেছেন, সেই জন্য আপনার কাছে এই ব্যাপারে আমরা আপনার মতামত জানতে চাই। বেঙ্গল ল্যাম্পের ব্যাপারে একটা হাউস কমিটি করে সেই দূর্নীতির তদন্ত করবার ক্ষেত্রে কোন সদর্থক ভূমিকা আপনি নিতে পারেন কিনা সেটাই

আমরা দেখতে চাই। এই বলে আজকের বাজেটের বিরোধিতা করে ও আমাদের কাট মোশনকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মনীন্দ্র নাথ জানা :** মাননীয় স্পীকার স্যার, পূর্ত, পূর্ত সড়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয় যে বাজেট উত্থাপন করেছেন সেই বাজেটকে সমর্থন করে . . . . . . . . . .

**Mr. Speaker :** One moment, Mr. Jana. Dr. Zainal Abedin, what is parliamentary philosophy ? When a contentious issue was raised during one House and People went to election and that issue was campaigned in the election, can that issue be campaigned again after the result ? Is that the parliamentary convention ? When people had gone to vote on an issue and the people had decided that issue and decided in the constituency of the person concerned, can that issue be raised again in the House ? People have decided over the matter. They are the ultimate arbiters.

**Dr. Zainal Abedin :** Securing majority does not exonerate any charge or liability.

**Mr. Speaker :** Dr. Abedin, what is the parliamentary convention ? The issue has been decided, voted and closed. Can you raise that issue again ?

**Dr. Zainal Abedin :** We can.

**Mr. Speaker :** That is a very bad parliamentary practice, especially when we had gone to vote on that count and the person concerned himself had campaigned and lost.

**Dr. Zainal Abedin :** We can go to court.

**Mr. Speaker :** Parliament can reject that.

**Dr. Zainal Abedin :** Parliament is the highest court in the land.

**Mr. Speaker :** Unfortunately, Bengal Lamp was a contentious issue in the last election. The person concerned fought the election as a candidate supported by your party. The people have voted and decided that. They have voted against you. Can that be raised in Parliament again ?

**Dr. Zainal Abedin :** Elections are not fair here. Muscle power has been used. Elections are never fair here.

**Mr. Speaker :** Dr. Abedin, you should not follow bad parliamentary practice when the people have decided over that.

**Dr. Zainal Abedin :** That is not true. People have not voted. It is the mechanical, scientific rigging and muscle power that have brought this

Government to power.

**Mr. Speaker :** Dr. Abedin, if you say that elections were rigged then you have to boycott the whole process. Then how can you sit there ? If you accept parliament as a testing factor then you sit there. Once the member belonging to left parties had brought a charge of rigging in elections against the themnruling party and they boycotted the Assembly.

**Dr. Zainal Abedin :** Sir, the members of the Treasury Benches are raising '72-77 issue on almost every occasion. Every year they are doing this.

**Mr. Speaker :** Mr. Abedin, this issue, this '72 issue came up in the presiding Officers' Conference in 1986 in Lucknow. A member was elected. He did not join parliament. He did not take oath. The members of the U.P. Assembly said, "something strange has happened. There is no constitutional provision. What do we do with this man ? He has won the election but is not taking oath. What is the remedy ?" Then I stood up and said that this man was not a precedent. In West Bengal, in 1972, fourteen members were elected to the Assembly, but they did not take oath because they chose to represent their constituencies by boycotting the Assembly. They said that it was a rigged parliament and their stand was vindicated, because in 1977 elections those fourteen members from these constituencies were backed to power by the people there. So the constituency people supported them for boycotting the Assembly, representing them in that manner. That is parliamentary democracy. So when they raise '72 issue, there is nothing unfair, But bengal Lamp issue has been decided. You have lost. What do you indicate now ? You have lost the election. That perosn has lost the election on that issue. How can you say that? Once the people have voted you, have to accept it. You cannot raise that question now. You have to submit a fresh issue.

**Dr. Zainal Abedin :** Sir, we defer.

**Mr. Speaker :** Mr. Bandyopadhyay, you may defer, but the parliament will ramain Parliament. Now, Mr. Gana.

**শ্রী মনীন্দ্র নাথ জানা :** মিঃ স্পীকার স্যার, মাননীয় পূর্তমন্ত্রী যে বাজেট উৎথাপন করেছেন সেই বাজেটকে সমর্থন করে কয়েকটি কথা আমি বলতে চাই। বিরোধী পক্ষের সদস্য সুদীপবাবু যেসমস্ত বক্তব্য রেখেছেন— এই বিভাগ কি কাজ করেছে বা তার কাজের পরিধি কতটুকু এবং কি ভাবে এই বিভাগের কাজের উন্নতি করা যায়, সেই সমস্ত কথা না বলে, তিনি সেই পুরনো বস্তা পচা কতকগুলি কথা বললেন - বঙ্গ ভবনের কথা, রোড রোলার কেনার কি হল, বেঙ্গল ল্যাম্পের কি হল ইত্যাদি ইত্যাদি এই সমস্ত কথা তিনি বললেন। এই বেঙ্গল ল্যাম্পের ব্যাপারে মাননীয় স্পীকার বললেন - যিনি এক সময়

এখানকার মন্ত্রী ছিলেন, তিনি আপনাদের দলেচলে গেলেন এবং তাঁকে আপনারা ভোটেও দাঁড় করালেন। আবার তিনি হেরেও গেলেন। কাজেই তার কথা আর না তোলাই ভাল। তার বিরুদ্ধে কেন কমিশন হচ্ছে না - এই কথা তিনি বললেন। এই প্রসঙ্গটা আর না তোলাই ভাল, কেন না, তিনি জনগনের রায়ে পরাজিত হয়েছেন। এবার আমি এই পূর্ত বিভাগের অবস্থা সম্পর্কে কয়েকটি কথা বলব। উনি জনস্বার্থে রাস্তা সংরক্ষণের কথা বলেছেন, সংস্কারের কথা বলেছেন। এই কথা ঠিক যে, পশ্চিমবাংলার গ্রামাঞ্চলের রাস্তা ঘাট ভাল করে রক্ষনা বেক্ষন করা যায় - সেটা আমরা আমাদের এই ১৪ বছর বাম ফ্রন্টের রাজত্বের মধ্যে ১৯৭৭ সাল থেকে ১৯৮৩ পর্যন্ত দেখেছি। ১৯৯০ সাল পর্যন্ত এই সরকার প্রায় ২ হাজার কিলোমিটার নতুন রাস্তা তৈরী করেছে। অপর দিকে জাতীয় সড়ক, যেটা আমাদের রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের হয়ে মেরামত, তৈরী করেন সেই রাস্তার পরিমান ষষ্ঠ পঞ্চবার্ষিকী যোজনায় যা ছিল অষ্টম পঞ্চবার্ষিকী যোজনার শুরু পর্যন্ত সেই একই জায়গায় দাঁড়িয়ে আছে। অর্থাৎ জাতীয় সড়ক পশ্চিমবঙ্গে নতুন করে আর এক কিলোমিটার'ও তৈরী হয়নি। সুদীপবাবু বললেন পশ্চিমবঙ্গে নতুন করে আর এক কিলোমিটার'ও তৈরী হয়নি। সুদীপবাবু বললেন পশ্চিমবাংলায় গ্রামের দিকের রাস্তা নাকি আরো খারাপ। উনি গ্রামে যান কিনা আমি জানি না - জেলাপরিষদ, পঞ্চায়েত গ্রামের দিকে যে রাস্তা তৈরী করেছে সেই রাস্তা সম্পর্কে অভিযোগ অনেক কম আছে। তবে স্টেট হাইওয়ে, ন্যাশন্যাল হাইওয়ে বাদে রোডগুলি ঠিকমত মেরামত হয় না, এই কথা অস্বীকার করে লাভ নেই। এই অবস্থার কথাটা একটু চিন্তা ভাবনা করা দরকার। গোটা পশ্চিমবাংলায় পূর্ত বিভাগকে প্রায় ১৭ হাজার ৭৪০ কিলোমিটার রাস্তা মেরামত করতে হয়। এর জন্য যে অর্থের প্রয়োজন সেই তুলনায় অর্থ বরাদ্দ কম। তাই রাস্তা মেরামত করতে গেলে অসুবিধা হচ্ছে। এই সম্পর্কে বিরোধীদলের বক্তব্য এটা উল্লেখ করার প্রয়োজন ছিল। কয়েক বছর আগে জিনিসের যে দাম ছিল, সেই তুলনায় বর্তমানে জিনিসের দাম অনেক বেড়ে গেছে। এটা একটু তলিয়ে দেখলে তারা আর কখনই এই কথা বলবেন না।

[2.50 - 3.00 p.m.]

যে সব মেটিরিয়ালস দিয়ে রাস্তাঘাট মেরামত করা হয় ৪ বছর আগে তার যা দাম ছিল এবং আজকে যা তার দাম হয়েছে সেটা আমি একটু উল্লেখ করতে চাই। সিমেন্ট, দু বছর আগেও ছিল ১৩শো টাকা টন, এখন সেটা ২৪শো টাকা টন। লোহাছিল সাড়ে ৬ হাজার টাকা টন, এখন হয়েছে ১১ হাজার টাকা টন। ইঁট ছিল ৮/৯ শো টাকা হাজার, এখন ১৬শো টাকা হাজার। পীচ, যা দিয়ে রাস্তা তৈরি হয় তার দামও অনেক গুন বেড়ে গিয়েছে। বাজেটে কিন্তু সেই পরিমানে টাকা বাড়ছে না। জিনিষপত্রের দাম হু হু করে বেড়ে যাবার ফলে অসুবিধা হচ্ছে। গ্রামের দিকে ওদের দলের লোকেরা আমাদের বলেন, এই যে রাস্তাঘাটের অবস্থা খারাপ এইসবের জন্যও কি কেন্দ্রীয় সরকার দায়ী? আমরা বলি, হ্যাঁ, এরজন্যও কেন্দ্রীয় সরকার দায়ী এবং এর জন্যই তাদের জবাবদিহি করতে হবে। কারণ কেন্দ্রীয় সরকারের নীতির জন্য প্রতিটি জিনিষের দাম বাড়ছে এবং সেখানে রাজ্যসরকারের পক্ষে তার সঙ্গে পাল্লা দিয়ে চলা সম্ভব হচ্ছে না। এরজন্য রাস্তাঘাটের মেরামতের কাজ করতে রাজ্যসরকারের অসুবিধা হচ্ছে। স্যার, মাননীয় মন্ত্রীমহাশয় ঠিকই বলেছেন যে গ্রামাঞ্চলের উন্নতি করতে গেলে রাস্তাঘাট, ব্রীজ ইত্যাদিগুলি করা প্রয়োজন। যোগাযোগ ব্যবস্থার যদি উন্নতি না হয় তাহলে এলাকার উন্নতি হয়েছে সেটা প্রমানিত হয়নি। সেই হিসাবে বামফ্রন্ট সরকাব ক্ষমতায় আসার পর এই ১৩/১৪ বছরে রাস্তাঘাট যা এখানে হয়েছে তার একটু হিসাব নেওয়া দরকার। বড় বড় প্রায় ৩০ টা সেতু আমরা এই ১৪ বছরে করেছি। নতুন রাস্তা প্রায় দু হাজার কিলোমিটার করেছি। এ ছাড়া পঞ্চায়েত ও জেলা পরিষদের মাধ্যমে আমরা প্রায় ২৪ হাজার কিলোমিটার রাস্তা করতে পেরেছি। এইসব কথা কংগ্রেসীরা কিন্তু একবারও বললেন না। ওরা শুধু ঐ বেঙ্গল ল্যাম্প, দিল্লীর বংঙ্গ ভবন ইত্যাদির কথা বলে গেলেন। কংগ্রেস সরকার তো এ রাজ্যে ৩০ বছর ধরে

ক্ষমতায় ছিল কিন্তু তারা প্রয়োজনীয় ঐ ৩০টি সেতু করেন নি, বামফ্রন্ট সরকার এসে সেগুলি তৈরি করেছেন। এ ছাড়া আরো বেশ কয়েকটি নতুন সেতু করার পরিকল্পনা আমাদের আছে। রাস্তাঘাট মেরামতের ক্ষেত্রে নানান সমস্যা আছে। সেখানে যেসব নিয়মকানুন আছে সেগুলির পরিবর্তন এখনও হয়নি। এখানে ১৭ হাজার ৭৪০ কিলোমিটার রাস্তা মেরামত করার প্রয়োজন হয়। এক কিলোমিটার রাস্তা করতে গেলে ইঞ্জিনিয়ারদের হিসাবমত প্রায় ২০ হাজার টাকার দরকার হয় কাজেই সেখানে ঐ ১৭ হাজার ৭৪০ কিলোমিটার রাস্তা করতে গেলে কত টাকার দরকার আশা করি কংগ্রেস দলের মাননীয় বন্ধুরা সেটা একটু হিসাব করে দেখবেন। তা ছাড়া জিনিসপত্রের দাম যে ভাবে বাড়ছে তাতে রাস্তা মেরামত করার জিনিষপত্র কেনা সমস্যা হয়ে দাঁড়িয়েছে। স্যার, কংগ্রেসের আমলে ওরা ৮ হাজার ৮ শো কিলোমিটার রাস্তা করেছিলেন কিন্তু তার গুণগত মানের দিকে দৃষ্টি দেন নি। গ্রামে ৮ ফুট করে যে সব রাস্তা ওরা করেছিলেন সেগুলি ঐ কংগ্রেসী নেতাদের জীপে করে, গাড়ীতে করে বাড়ীতে যাওয়ার জন্য। আজকে সেইসব রাস্তা দিয়ে লরি বাস ইত্যাদি যাচ্ছে। গুনগত মানের অভাবে ঐ ৮ হাজার ৮শো কিলোমিটার রাস্তা আজকে পুনর্নির্মান করার প্রয়োজন হয়ে পড়েছে। বড় বড় যান চলাচল করার জন্য দ্রুত ঐ রাস্তাগুলি খারাপ হয়ে যাচ্ছে। এ ছাড়া রাস্তা মেরামতের যে নিয়ম আছে তাতে কনট্রাক্টরদের দিয়ে টেন্ডার করিয়ে রাস্তা মেরামতের যে নিয়ম আছে তাতে কনট্রাকটরদের দিয়ে টেনডার করিয়ে রাস্তা মেরামতের কাজ করতে হয়। পি. ডবলু. ডি রোডসের ক্ষেত্রে আমরা দেখেছি যে সেখানে কনট্রাকটররা ৩০ পারসেন্ট লেসে কাজ করার জন্য টেণ্ডার দেয়। ৩০ পারসেন্ট লেসে কি ভাবে তারা কাজ করবেন জানি না। তা ছাড়া রাস্তাগুলিতে যেসব কাজ হয় সেগুলি সুপারভাইজ করার জন্য ডিপার্টমেন্টের লোকজন থাকেন না ফলে কনট্রাকটররা তাদের খুশি মতন কাজ করেন। রাস্তার পাশে জলনিকাশী ব্যবস্থা না থাকার জন্য রাস্তাগুলি খারাপ হয়ে যায়। মাননীয় মন্ত্রীর কাছে আমার প্রস্তাব, জাতীয় সড়ক এবং রাজ্য সড়ক বাদ দিয়ে জেলার সড়কগুলির ব্যাপারে পঞ্চায়েতগুলির উপর ভার দেওয়া যায় কিনা দেখুন। তারা রাস্তার পাশের আগাছা কাটবে, মাটি ফেলবে ইত্যাদি। তা হলে রাস্তাগুলির হাল শোচনীয় হবে না। এছাড়া কনট্রাক্টররা যখন কাজ করবে তখন তারা কি ভাবে কাজ করবে সেটা যদি স্থানীয় মানুষকে জানান হয় তাহলে সাধারণ মানুষ সেগুলি সুপারভাইস করে দেখতে পারে। আমরা দেখেছি যে রাস্তাঘাট তৈরী করার সময়ে বিভিন্ন ভাবে মানুষ নিজেদের স্বার্থে হাই কোর্টে, জেলা কোর্টে মামলা করে এবং তার ফলে কোন রাস্তা আরম্ভ হলেও বছরের পর বছর পড়ে থাকে। এছাড়াও আজকাল রাস্তার ধারের জমিগুলি বিভিন্ন ভাবে বেআইনী দখল করে সেগুলিকে ব্লক করে দিচ্ছে। এর ফলে রাস্তায় যাতায়াত করা, গাড়ী চলাচল করা খুবই অসুবিধা হয়ে পড়ছে। আমি অনুরোধ করবো যে এই সব জমিগুলি যারা বেআইনি দখল করে আছে সেগুলি যাতে সরকারের অধীনে আসে তার জন্য মন্ত্রী মহাশয় ব্যবস্থা গ্রহণ করবেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় পি.ডব্লিউ.ডি'র জন্য যে বাজেট বরাদ্দ এখানে পেশ করেছেন, আমি তার বিরোধিতা করছি এবং আমাদের কাট মোশনগুলির সমর্থন করে এখানে কয়েকটি কথা বলছি। এবছরের জন্য বাজেট বরাদ্দ ডিম্যান্ড নং ২৫-এতে ১৭৩ কোটি টাকা এবং ডিম্যান্ড নং ৭৯-তে ১৫৪ কোটি টাকা চাওয়া হয়েছে। গত বছর ছিল ১৫৭ কোটি এবং ১৪০ কোটি। সুতরাং দুটো মিলিয়ে ১৬ আর ১৪, মোট ৩০ কোটি টাকা বাজেট এক্সপেন্ডিচার বেড়েছে। আমরা জবাব চাইবো মন্ত্রী মহাশয়ের কাছে যে সেই তুলনায় কাজ কতটা এগিয়েছে ? আমি অন্য বক্তব্য রাখার আগে আপনার কারছে বিনীত ভাবে একটা কথা বলতে চাই। সব সময়ে সংসদীয় গণতন্ত্রে বিরোধীদল শাসক দলের দুর্নীতির অভিযোগ তুলে ধরে এবং তা নিয়ে আলোচনা করা হয়। সাধারন নির্বাচন যখন হয় সেই নির্বাচনে অনেক বিষয়ের মত দুর্নীতির বিষয়গুলিও ওঠে। সাধারন নির্বাচনে শুধু জনগনের সমর্থনই নয়, আরো অন্যান্য জিনিস যেমন সায়েন্টিফিক রিগিং, ক্ল্যাসিকাল রিগিং ইত্যাদি এগুলিকেও কাজে লাগানো

হয়। সুতরাং বামফ্রন্ট সরকারের আমলে বেঙ্গল ল্যাম্প ওঠার পরে আর একবার তারা জিতে এসেছেন বলে, প্রাক্তন পূর্তমন্ত্রী হেরে গেছেন বলে বেঙ্গল ল্যাম্পের ব্যাপারটা উঠে গেছে এটা বলা ঠিক নয়। মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে বেঙ্গল ল্যাম্পের ব্যাপারে যে অভিযোগ ছিল যে তিনি বেঙ্গল ল্যাম্পকে ফেভার করেছেন, তা শেষ হয়ে যায়নি।

**Mr. Speaker** : Mr. Roy, just a moment. The last Government and this Government are two different Governments, the last House and this House are two different Houses. That was 10th Assembly, and this is 11th Assembly. An allegation against a previous Government is being placed before a successor Government....তার দায়িত্ব কে নেবে ? এটা চলতে পারে না। এটা বলা যায় না।

**শ্রী সৌগত রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার একটা সাবমিশান আছে। আমার বিনীত নিবেদন এই, আমার মত এবং যারা সরকারের উপরে রাষ্ট্রবিজ্ঞানের প্রবন্ধ লিখেছেন তাদের অভিমত হচ্ছে গভর্ণমেন্ট ইজ এ কনটিনিউইং প্রসেস। কোন সরকারের শেষ হয় না। কোন সরকারের পিছনে ষ্ট্যাম্প মারা থাকেনা যে এটা লেফ্‌ট ফ্রন্ট সরকার, এটা কংগ্রেস সরকার। গভর্ণমেন্ট ইজ এ কনটিনিউইং প্রসেস। কাজেই গভর্ণমেন্টের একটা ডিপার্টমেন্টের সম্পর্কে যদি অভিযোগ থাকে তাহলে সেটাও শেষ হয়ে যায় না।

**মিঃ স্পিকার :** তাহলে আপনি বলছেন যে জ্যোতি বসুর সরকার চলে গিয়ে যদি সিদ্ধার্থ শংকর রায়ের সরকার আসে তাহলে আপনি তার বিরূদ্ধে এই একই অভিযোগ রাখবেন ? এটা হয়না, এখানে সেই রকম প্ল্যাটফর্ম নেই।

**শ্রী সৌগত রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এখানে এ কথা বলবো যে নূতন গভর্ণমেন্ট আসার পর এই ব্যাপারে তদন্ত করেনি। বেঙ্গল ল্যাম্পের ব্যাপারে নতুন সরকার তদন্ত করুন। তদন্ত করার পরে আমাদের কথা যদি সত্য বলে প্রমানিত না হয় তাহলে আমরা আনন্দিত হব না।

**Mr. Speaker** : Mr. Roy, Parliamentary debate are meant for the option of the public. Questions are raised in the house over five years or over a length of time for the formation of public opinion. And thereafter when the elections take place these issues keep coming up in the election debates and a new Government takes charge. So once decided that is a closed issue for the purpose of Parliament. You have to start afresh.

**Shri Saugata Roy :** Sir, you are an eminent lawyer. Just as in the law there is a limitation of Act. But there is no limitation of Act in Parliament. You know that in the case of certain serious offences even the limitation of Act does not apply. The bar on time is not there. Corruption issues can be wrecked from the past. We still disscuss the issue on Netaji's disappearance in the House, Sir.

**Mr. Speaker :** You are raising the issues which have been rejected by the people.

**Sri Saugata Roy :** Quite possibly Sir. It may not be that the corruprtion case has got no merit. It may be that we have not been able to explain the corruption matters sufficiently to the people. May be the corruption case has got merit.

[3.00-3.10 P.M]

সুতরাং আমার মনে হয় এই ব্যাপারটা এই ভাবে ধামা চাপা দেওয়া উচিত হবেনা। আমি মন্ত্রী মহাশয়ের কাছে যেটা বিশেষভাবে বলতে চাই, এই দপ্তরের বিষয়ে আমাদের সুদীপ বাবুও বলেছেন, যে সাধারন মানুষের যে আশা, যে এক্সপেকটেশন, তা এই দপ্তর পূরণ করতে ব্যর্থ হয়েছে। এই দপ্তরের মুল কাজ সরকারী বাড়ি তৈরী করা এবং পি.ডব্লিউ রোডস, রাস্তা তৈরী করা, এই দপ্তরকে দুভাগে ভাগ করা হয়েছে এবং এর সাব ডিপার্টমেন্টও আছে। তার সঙ্গে সঙ্গে সমস্ত মেনটিন্যেন্স হচ্ছে এই দপ্তরের অধীন। আপনি যদি জেলাগুলোতে যান, সেখানে সরকারী দপ্তরের অবস্থা কী পর্য্যায়ে আছে, এই সম্পর্কে এই হাউজে বারবার বোলপুর ট্রেজারী বিলডিং সম্পর্কে বলা হয়েছে, সেটা ভেঙ্গে পড়েছে। এই রকম জেলা এবং সাব ডিভিশনে কিছু কিছু নুতন বাড়ি হয়েছে বটে, কিন্তু এখনও পর্য্যন্ত ডি.এম. এর বাড়ি ব্রীটিশ আমলের পুরাণ বাড়ি, কোন ফ্রেশ প্ল্যানিং নেই টু রিপ্লেস ওল্ড ট্রেজারি এ্যান্ড ডি.এম. অফিস বাই নিউ বিল্ডিংস। আমার কন্সটিটিউয়েনসিতে ১৫০ বছরের পুরাণ বাড়িতে ডি.এম. থাকেন, ব্রীটিশ আমলের বাড়ি. থ্যাকার সাহেব সেখানে থাকতেন। ছাদ দিয়ে জল পড়ে, ওপর ওপর কিছু মেরামত করা হয়, কিন্তু পরের বছর আবার জল পড়তে শুরু করে। আপনি যদি দেখেন তাহলে দেখবেন পি.ডব্লিউ.ডি কোন মডার্ন কমপ্লেক্স তৈরী করেননি এবং পি.ডব্লিউ.ডি. মেনটিনেন্স করতেও সম্পূর্নরূপে ব্যর্থ। রাইটার্স বিল্ডিংসের কী অবস্থা, সেটা সকলেই জানেন। কোনে কোনে চা সিগারেটের দোকান এবং বাইরে থেকে লোক নিয়ে এসে, হোমগার্ড এসে রাইটার্স বিল্ডিংস পরিস্কার করেছিল। আমার নির্বাচনী এলাকায় এস. এস. কে. এম. হাসপাতাল অবস্থিত তার মেনটিন্যান্স পি. ডবলিউ. ডি. করে। আপনি যদি ক্লাস ফোর স্টাফদের কোয়ার্টার দেখেন এ্যাট এনি ডে এ্যাট এনি টাইম, দেখবেন ড্রেনগুলো চোকড হয়ে গেছে। আমি জিজ্ঞাসা করলাম পি.ডব্লিউ.ডি. কে তারা বললো, আমরা কর্পোরেশন নই, ড্রেন পরিস্কার করার লোক আমাদের নেই। এই রকম জিনিষ পি.ডব্লিউ.ডি.'র বিভিন্ন জায়গায় আমরা দেখতে পাই। এস.এস.কে.এম. হাসপাতালে আনহাইজিনিক অবস্থা চলছে। পি.ডব্লিউ.ডি কে যদি বলা হয়, তারা বলে বাজেট স্যাংশান যা আছে তাতে এই কাজ করা যাবে না। আলিপুর সেন্ট্রাল জেলও পি.ডব্লিউ.ডি'র আওতায় রয়েছে, সেখানকার অর্ডিনারী কাজগুলোও পি.ডব্লিউ.ডি ঢিলেমি করে করে না, বছরের পর বছর দেরী হয়। এস.এস.কে.এম হাসপাতালে জলের অভাব রয়েছে। কনট্রাকটাররা যে কাজ করে, তার উপর কোন ইনভেনটারী কনট্রোল আপনাদের দপ্তরের নেই। আপনাদের যে বাড়িগুলো তৈরী হচ্ছে, তাতে কত বালি লাগছে, কত সিমেন্ট লাগছে, এটা জানার মত কোন মেশিনারী নেই। আপনার ঘরে সেন্ট্রালাইজড কনট্রোল নেই, ডেট অব কমপ্লিশন কবে হবার কথা, কেন বিহাইনড্ শিডিউল চলছে, সেই রকম কোন প্রগ্রেস রিপোর্ট আপনার কাছে থাকে না। আপনার ঘরে যদি কোন কমপিউটার থাকতো, তাহলে আপনি জানতে পারতেন কেন এটা বিহাইনড্ শিডিউল হচ্ছে। পি.ডব্লিউ.ডির দেরীর জন্য একস্কালেশন হচ্ছে, খরচ বাড়ছে। সিমেন্টের দাম বাড়ছে, স্টিলের দাম বাড়ছে, অন্যান্য র-মেটিরিয়ালস-এর দাম বাড়ছে। আবার ককেনও কখনও জিনিস-পত্র আনয়্যাভেলেবল হচ্ছে। বাড়ি, রাস্তা, ব্রিজ যেটাই সরকার হাতে নিচ্ছে সেটাই দেরি করে শেষ হচ্ছে। কোনটাই সময়ে শেষ হচ্ছে না। শিয়ালদায় ফ্লাই-ওভারের পাশে কোর্ট বিল্ডিং-এর কাজ কত দিন লেগে গেল শেষ করতে। সুদীপবাবু উল্লেখ করেছেন, বঙ্গ-ভবনের কাজ কত দিনে শেষ হয়েছে। পি.ডব্লিউ.ডি কোন কাজ শুরু করার পর সে কাজ শেষ করার কোন দায়-দায়িত্ব তার থাকে না। বিহাইন্ড সিডিউল কাজ শেষ করতে পারে না। যার ফলে সল জায়গায় খরচ বেড়ে যায়। আজকে

বঙ্গ-ভবনের ওপরতলাটা করা যাচ্ছে না, দিল্লী মিউনিসিপ্যাল কমিটি এবং ফায়ার বিগ্রেডের পারমিশান পাওয়া যাচ্ছে না। বঙ্গ-ভবনে আমি অনেক সময়েই থেকে এসেছি। যখন নন্-এ.সি ছিল, ফ্যান ছিল তখনও গেছি, আবার সেন্ট্রালি এয়ারকন্ডিশন হবার পরেও গিয়ে থেকেছি। এখন এত বড় হবার পরেও ঘর পাওয়া যায় না। আমাদের বন্ধু এম.এল.এ অজয় দে গিয়েছিলেন, তিনি ঘর পান নি। তাঁকে বলা হয়েছে, মুখ্যমন্ত্রী যাবেন, সিকিউরিটিরা থাকবে, ঘর পাওয়া যাবে না, ঘর দেওয়া যাবে না। মন্ত্রী মহাশয়কে বললে তিনি ব্যবস্থা করে দেন, কিন্তু তা-নাহলে সেক্রেটারী বলে দেন, ঘর দখল হয়ে আছে, ঘর দেওয়া যাবে না। আমার মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ, বঙ্গ-ভবনে কয়েকটা ঘর এম.এল.এ-দের জন্য রিজার্ভ রাখার ব্যবস্থা করুন। কারণ সব সময় তাঁকে ধরা সম্ভব হয় না। ওখানে মুখ্যমন্ত্রীর স্যুইট্ হয়েছে, সবই হয়েছে, শুধু এম.এল.এ-দের জন্য একটু ব্যবস্থা করতে আমি অনুরোধ করছি। মন্ত্রীর শরীর খারাপ, আমি জানিনা এই বর্ষায় উনি রাস্তা দিয়ে ট্রাভেল করেন কিনা। আজকে প্রতিটি রাস্তার অবস্থা অত্যন্ত খারাপ। কোথাও কোন রাস্তার উন্নতি হচ্ছে না। শুধু একটা রাস্তা বি.টি.রোড-এর উন্নতি হয়েছে এবং সেটার শুধু মন্ত্রীর কন্সটিটিউয়েনসি পর্য্যন্তই উন্নতি হয়েছে। আর বিবেকানন্দ ব্রীজে নতুন আলো লাগান হয়েছে। কিন্তু স্যার, বি.টি.রোড ধরে মন্ত্রীর কন্সটিটিউয়েনসি ছাড়িয়ে আপনি যান দেখবেন বড় বড় গর্ত, ফলে রোজ জ্যাম জট হচ্ছে। জি.টি.রোডের অবস্থা আরো খারাপ। শ্রীরামপুরের ফ্লাই ওভার উদ্বোধন হল, আমি সেদিন ওখানে গিয়েছিলাম, জি.টি.রোডে এক মাইল ওপর রাস্তায় পিচ উঠে খোয়া বেরিয়ে আছে। এমন একটা রাস্তা গোটা রাজ্যে নেই যেটাকে ভাল আছে বলা যায়। মন্ত্রী মহাশয়, আপনি মেজর রাস্তাগুলো ঠিক রাখার কোন ব্যবস্থা গ্রহন করছেন না। পরিশেষে আমি আপনাকে বলছি যে, আজকে কলকাতা শহরে তিনটি ফ্লাই ওভার অত্যন্ত জরুরী হয়ে পড়েছে। তার মধ্যে অন্যতম হল লেক্ গার্ডেন্স ফ্লাই ওভারটি। ওখান থেকে চার বার আর.এস.পি-র বামফ্রন্ট প্রার্থী জিতে এসেছে। আগের পূর্ত মন্ত্রী বলেছিলেন, রেল পারমিশন দিয়েছে, এবারে ওটা হবে। এখানেই তারপর এক প্রশ্নের উত্তরে মুখ্যমন্ত্রী বলেছিলেন, ফ্লাইওভার হ্যাজ বিন স্যাংসন্ড। অথচ এখনো কোন কাজই হয়নি। এভাবে আর কত দিন লোক ঠকাবেন ? এখন মন্ত্রী বলছেন, ওটা এ্যাকটিভ কনসিডারেশনে আছে। সত্যি কথা কি দপ্তর থেকে বলা যায় না ? আগের বারে শচীন সেনের এক প্রশ্নের উত্তরে বলা হয়েছিল বগুল গেটের ফ্লাইওভার স্যাংসান হয়ে গেছে, এখন আপনি বলছেন এ্যাকটিভ কন্সিডারেশনের কথা। কোনটা সত্য ? আজকে আমার আপনার কাছে প্রশ্ন লেক্ গার্ডেন্স, বগুল গেট এবং লিলুয়ার ফ্লাইওভার গুলির কাজ কবে শুরু হবে এবং কবে শেষ হবে ? সেই সঙ্গে আরো বলবেন এই তিনটি ফ্লাইওভার করার জন্য কত খরচই বা আপনি ধরেছেন ? মন্ত্রীর জবাবী বক্তব্যের মধ্যে ক্লিয়ার কাট বলা দরকার যে ইন্দিরা গান্ধীর মৃত্যু হয়েছে আজ ৭ বছর , তাঁর মূর্তির কি হল ? আমি এই হাউসে গত সপ্তাহেই দাবী জানিয়েছিলাম রাজীব গান্ধীর মূর্তি কলকাতায় বসাবার বিষয়ে। আজকে আমি আবার সে বিষয়ে জানতে চাইছি, সে বিষয়ে আপনারা কি সিদ্ধান্ত নিলেন এবং কবে তা করবেন ? আর একটা কথা হচ্ছে, কমল গুহ বিশেষভাবে জানতে চেয়েছিলেন দিনহাটা থেকে কুচবিহার পর্য্যন্ত রাস্তাটির অবস্থা খুবই খারাপ, সেটা কবে মেরামত করা হবে ? আমিও আপনার কাছে বলছি কুচবিহার শহরে ঢোকার রাস্তাটির অবস্থা খুবই খারাপ। স্যার, পশ্চিমবাংলায় ২৭ হাজার কিলোমিটার সারফেস রোড আছে, পাঞ্জাব পশ্চিমবাংলার চেয়ে ছোট রাজ্য অথচ সেখানে ৪১ হাজার কিলোমিটার সারফেস রোড আছে। তাহলে আপনিই দেখুন আমরা কোথায় আছি! বেশীরভাগ রাজ্যের চেয়ে পশ্চিমবাংলায় সারফেস রোড কম। গুজরাট সাইজে প্রায় পশ্চিমবাংলার সমান, অথচ সেখানে ৬৩ হাজার কিলোমিটার সারফেস রোড্। এখানে শুধু যে রাস্তা বাড়ছেনা তাই নয়, যেটুকু আছে সেটুকুও মেনটেন করা যাচ্ছে না। মহারাষ্ট্রে ইমপর্টেন্ট থরোফেয়ারগুলি প্রাইভেট কোম্পানীর হাতে তুলে দেওয়া হয়েছে। আপনি নিজে যদি রক্ষণাবেক্ষন না করতে পারেন তাহলে বড় বড় গুরুত্বপূর্ন রাস্তা গুলি প্রাইভেট কোম্পানীর হাতে তুলে দিন।

[3.10-4.00 p.m.]

(including adjournment)

তাঁরা টাকা দিয়ে করুন। রাস্তার অভাবে পশ্চিমবাংলার ইনফ্রাস্ট্রাকচার তৈরী হচ্ছেনা। ইনডাসট্রি গুলির ডেভেলপমেন্ট হচ্ছে না। এগ্রিকালচার প্রোডিউস শহরে আসতে পারছে না বাস বন্ধ থাকার জন্য। আমতা থেকে বাগনান বাস বন্ধ হয়ে আছে। উলুবেড়িয়া থেকে বোয়ালিয়া রাস্তা খারাপের জন্য বাস বন্ধ হয়ে আছে। বামফ্রন্টের লোকেরাই এই কথা বলছেন। আর কতদিন রাস্তা খারাপর জন্য গ্রামের মানুষ সাফার করবে ? মন্ত্রী মহাশয়কে এর জবাব দিতে হবে। কাজেই আমি বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী লক্ষণ চন্দ্র শেঠঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার পয়েন্ট অফ ইমফরমেশন হচ্ছে, আমি আপনার মাধ্যমে একটি বিষয়ে হাউসকে অবগত করাতে চাই, আজকে আমাদের পশ্চিমবাংলায় শ্রমিক আন্দোলনের গুরুত্বপুর্ন ঘটনা ঘটছে। নেতাজী ইনডোর স্টেডিয়ামে সমস্ত ট্রেড-ইউনিয়ন সংগঠনগুলি এমনকি কংগ্রেস-আই দ্বারা পরিচালিত আই.এন.টি.ইউ.সির সংগঠনও কেন্দ্রীয় সরকারের শিল্পনীতি, বানিজ্যনীতি, অর্থনীতি এবং টাকার অবমূল্যায়নের বিরূদ্ধে কনভেনশন হচ্ছে। শ্রমিক শ্রেণীর গণ-ট্রেডইউনিয়নগুলি সংগঠিতভাবে কেন্দ্রীয় সরকারের এই শিল্পনীতির বিরূদ্ধে প্রতিবাদ জানানোর জন্য কনভেনশনে সামিল হয়েছেন। এটা একটা ঐতিহাসিক ঘটনা। সমস্ত শ্রমিক দলমতনির্বিশেষে একমত হয়েছেন। এই সমস্ত শ্রমিক সংগঠনগুলি কোন রাজনৈতিক চাপের কাছে নতিস্বীকার করেননি। কেন্দ্রীয় সরকারের নীতির বিরুদ্ধে প্রতিবাদ জানানোর জন্য তারা যাতে অগ্রনী ভূমিকা পালন করতে পারে তার নজীর পশ্চিমবাংলার শ্রমিকশ্রেণী স্থাপন করতে চলেছেন। আমি আপনার মাধ্যমে এই বিষয়টি উল্লেখ করলাম।

**শ্রী সুদীপ বন্দোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সমগ্র পশ্চিমবাংলায় আইন-শৃঙ্খলার অবনতির প্রতিবাদে এবং রাজ্যের প্রশাসন সি.পি.এম কুক্ষিগত করছে তার প্রতিবাদে পশ্চিমবাংলার সমস্ত জেলায় এস.পি এবং ডি.সির অফিসের সামনে কংগ্রেস দলের পক্ষ থেকে বিক্ষোভ সমাবেশের আয়োজন করা হয়েছে। রাজ্যের প্রশাসন আজকে সম্পূর্নভাবে ভেঙে পড়েছে এবং একদলীয় শাসন ব্যবস্থা কায়েম করতে চাইছে। এর প্রতিবাদে কলকাতাসহ রাজ্যের সর্বত্র উত্তাল হয়েছে।

**মিঃ স্পীকার ঃ** এখন বিরতি, আবার আমরা মিলিত হবো ৪টার সময়।

[4.00-4.10 p.m.]

(After adjournment)

**শ্রী সাত্বিক রায় ঃ** মাননায় স্পীকার মহাশয়, মাননীয় পূর্তমন্ত্রী পূর্ত বিভাগের যে বাজেট এখানে পেশ করেছেন আমি তাকে সমর্থন করে তাঁর যে সদিচ্ছা তার উপর তাঁকে ধন্যবাদ জানিয়ে ২-৪টি কথা বলতে চাই। সদিচ্ছা এই জন্য বলছি যে, আমি আগে দেখেছি আপনাদের বক্তব্য, আমাদের মাননীয় সদস্য শ্রী সত্য বাপুলি মহাশয় ১৯৭২ সালের বাজেটে বলেছেন সময়ে সময়ে মনে হয় আমাদের একটা মন্ত্রীসভা না দুটো মন্ত্রীসভা ? আমি দেখেছি ১৯৬৯ সাল থেকে ১৯৭২ পর্য্যন্ত যে সমস্ত কাজ হয়েছে তা সবই প্রায় শহরের লোকের জন্য, গ্রামের লোকের জন্য নয়। আপনাদের মাননীয় সত্য বাপুলী মহাশয় বলেছেন। উনি বলেছেন যে ২৪ বছর কিছু হয় নি। সুন্দরবনের লোকেদের জন্য বলেছেন। আমি সেজন্য বলছিলাম যে, আপনি আপনার বাজেটে গ্রামের তরফে যথেষ্ট নজর দিয়েছেন, এবং সেজন্যই আপনাকে ধন্যবাদ

জানাচ্ছি। আপনার বাজেট একটা কথা বেশ পরিস্কার হয়েছে যে, টাকা নেই, সুতরাং কাজ হবে কি করে ? কিন্তু আপনি প্রায়শঃই বলেছেন যে, বিবেচনাধীন আছে, করছি, করব, কিন্তু আমার কথা হচ্ছে যে, আপনি এই ব্যাপারে ডিপার্টমেন্টকে গতিশীল করুন। প্রশাসন মাথাভারি হয়ে গেছে, যার জন্য সত্য কথা বলতে কি কাজের কাজ কিছুই হচ্ছে না। সেজন্য প্রশাসনকে সজাগ করতে হবে। আমি একটা ব্যাপারে বলছি, আপনার ইচ্ছা থাকলেও পানাগড় থেকে মৌরগ্রাম-এর যে বিরাট স্কীম যেটা করার জন্য ১০০ কোটি টাকার একটা বিরাট প্রোজেক্ট যার জন্য ডিসট্রিক্ট মিটিং হয়েছিল, ৪টে ডিভিশন হবার কথা ছিল, মাঝে শোনা গিয়েছিল যে জমি পায়নি, আমি আপনার চীফ ইঞ্জিনীয়ারের সঙ্গে এ ব্যাপারে দেখা করেছিলাম, একজিকিউটিভ ইঞ্জিনিয়ার কে ডি.এমের সঙ্গে দেখা করে তাড়াতাড়ি ব্যবস্থা করার কথা বলেছিলাম, কিন্তু এসব বলা সত্ত্বেও ডিপার্টমেনটাল অফিসার কোন যোগাযোগ করেন নি। আমি স্বতঃপ্রবৃত্ত হয়ে এস.সি. চীফ ইঞ্জিনিয়ার সবাইকে বলেছিলাম যে, কাজটি ত্বরান্বিত না করলে দিন দিন খারাপ অবস্থা হবে। ঐ রাস্তা দিয়ে ট্রাক, বাস এবং হেভী হেভী ট্রাক যায়। রাস্তা খারাপ বলছেন, ঐ রাস্তা যখন তৈরী হয়েছিল তখন যেসব ট্রাক যেত, লোড ট্রাক থ্রি টু ফাইভ টনারস ছিল, এখন টন, টন প্রায় ১৫-২০ টন মাল নিয়ে ট্রাক যাচ্ছে, ন্যাচারালি রাস্তা খারাপ হচ্ছে। আর আপনাদের দোষ দিয়েও কোন লাভ নেই, আমাদের ওভারলোডের কোন প্রপার চেকিংয়ের ব্যবস্থা নেই। যার যা খুশী লোড নিয়ে যাচ্ছে, ফলে রাস্তা খারাপ হয়ে যাচ্ছে। বীরভূম থেকে মুর্শিদাবাদের যোগাযোগের যে রাস্তা কানুপুর থেকে বৈশালী এটা হলে বীরভূমের সঙ্গে মুর্শিদাবাদের যোগাযোগ ভাল হয়। আপনাদের অফিসাবদের কাছে জিজ্ঞাসা করে জানা গেল যে প্রথম কয়েক বছর টাকা ফেরত গিয়েছিল তবে এখন অনেকটা এগিয়েছে, এবং তার জন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। ঐ রাস্তাটা হলে ভাল হয়। আর একটা কথা বলি, লেক গার্ডেন্স এবং বগুল গেটে কয়েকটা ছেলের প্রাণ চলে গেছে ওটা ক্রস করতে। কাজেই ওটা সম্বন্ধে বিবেচনা যত তাড়াতাড়ি করা হয় তারজন্য বিশেষ অনুবোধ করছি। আর একটি কথা বলতে চাই , উত্তরবঙ্গের সঙ্গে যদি যোগাযোগ রাখতে হয় তাহলে সবচেয়ে বেশী গুরুত্ব দেওয়া অজয়-পান্ডবেশ্বর - ভীমগড় রাস্তাটির উপর, কারণ ওটি দিয়ে পাঁচ-সাতশ টনের ট্রাক নর্থবেঙ্গলে যায়। এই ব্যাপারে পূর্ববর্তী পূর্তমন্ত্রী বলেছিলেন, 'দেখছি, কিন্তু টাকা নেই'। আজকে সান নদীর উপর যে দুটি কালভার্ট আছে ঐ দুটির অবস্থা এমন হয়েছে যে, যে কোন সময় ভেঙ্গে যাবে। এটা আমি জিরো আওয়ারে গতবার বলেছিলাম, কিন্তু আজ পর্যন্ত কালভার্ট দুটি সংস্কারের কোন ব্যবস্থা হয়নি। ওদিকে বক্রেশ্বর নদীর উপর বোলপুর-সিউড়ি রাস্তার উপর যে ব্রীজটি আছে, দায়িত্ব নিয়ে বলছি, যে কোন সময় ঐ ব্রীজটি কোলাপস করবে এবং তারফলে বিরাট একটা এ্যাকসিডেন্ট হবে। বিষয়টা আপনি একটু পরীক্ষা করে দেখুন। আমি বহু লোক এবং অফিসারদের বলেছি, ঐ ব্রীজটি যে কোন সময় কোলাপস হয়ে যাবে। ঐ ব্রীজটি সম্বন্ধে তাড়াতাড়ি নজর দেবার জন্য বিশেষ অনুরোধ করছি। আপনি বলেছেন, বোলপুর থেকে সিউড়ি পর্য্যন্ত রাস্তাটি বাড়াবার একটা প্রকল্প আছে। কাজেই ঐ ব্রীজটি যত তাড়াতাড়ি হয় তারজন্য অনুরোধ করছি। আপনাব বিভাগ কাজকর্মের জন্য প্রকৃতপক্ষে যদি টাকা না পায় তাহলে যা আছে সেগুলো মেন্টেনেন্স-এব জন্য চেষ্টা করুন। একটি জায়গায় বীরভূম জেলার এস পি কে একবার বলেছিলাম যে, কেন অপরাধীকে ধরা হল না? তিনি বলেছিলেন, 'যাবো কি করে ? সেখানে জীপ নিয়ে যাবার কোন ব্যবস্থা নেই।' আজকে বোলপুর থেকে ময়ুরেশ্বর হয়ে গদাধরপুর পর্য্যন্ত যদি কোন রোগীকে নিয়ে আসতে হয় তাহলে তাকে খাটিয়া ছাড়া জীপে করে নিয়ে যাবারও কোন ব্যবস্থা নেই। সেখানকার অবস্থা দেখে প্রয়োজনীয় ব্যবস্থা নেবেন বলে আশা রাখছি। আপনার দপ্তরে অনেক কর্মচারী আছেন যাদের মাইনে দিতে অনেক টাকা চলে যাচ্ছে। কিন্তু একটি জিনিস দেখছি, আগে যেমন রোড সুপারভাইজাররা রাস্তার ধারে একটি গাছ মারা গেলে সঙ্গে সঙ্গে সেটা ডিপার্টমেন্টকে জানাতেন এবং সেটা অকশনে বিক্রি হত, বর্তমানে কিন্তু সেটা হচ্ছে না। আগে সিউড়ি, রাজনগর, সিউড়ি-দুবরাজপুর রাস্তা দুটির ধারে লক্ষ লক্ষ গাছ ছিল,

কিন্তু বর্তমানে একটি গাছও অবশিষ্ট নেই। বিষয়টা তাদের পুলিশকে রিপোর্ট করা উচিত ছিল। বর্তমানে কোন রাস্তার ধারে কোন গাছ নেই। কিন্তু আপনাকে তাদের মাইনে দিতে হয়, কিন্তু তারা স্পট ইনস্পেকশনের দায়িত্ব পালন করছেন না। আজকে বোলপুর থেকে সিউড়ি - মাত্র ২২ মাইল রাস্তা যেতে প্রাণ ওষ্ঠাগত হয়। গভর্ণমেন্টের একটা সিদ্ধান্ত আছে যে, অফিসার এবং এ্যাসিসটেন্ট ইঞ্জিনিয়ারদের জেলা হেড কোয়ার্টারে থাকতে হবে, কিন্তু তারা তা থাকেন না। আজকে রামপুরহাট-সিউড়ি রাস্তায় পাশানীর উপর যে ব্রীজটা আছে সেটা যে কোন সময় ভেঙ্গে পড়বে।

[4.10-4.20 p.m.]

এটা যেকোন সময় ভেঙ্গে পড়বে। আপনি এইগুলো দেখুন। রিপেয়ার তরান্বিত না করলে অসুবিধার মধ্যে পড়বে। এই পুজোর আগে যাতে তাড়াতাড়ি হয় সেই ব্যাপারে আপনাকে বলবো। আমি স্যার দুঃখের সঙ্গে একটা কথা আপনাকে জানাই। আপনার ডিপার্টমেন্টের একটা বাড়ি, এতো টাকা খরচা করলেন- বক্রেশ্বর একটা তীর্থক্ষেত্র, বহু যাত্রী সেখানে যায়, আপনার ইন্সপেকশান হাউসটা দিয়ে দিলেন হিলিয়াম গ্যাসকে ? তাদের টাকা অভাব রয়েছে ? গোটা ইন্সপেকসান হাউসটা আপনি দিয়ে দিলেন, এটা অত্যন্ত দুঃখজনক ঘটনা। আপনি এই ব্যাপারে ব্যবস্থা নিন। ওই এলাকার জনসাধারণ অত্যন্ত ক্ষুব্ধ। এখানে থাকার জায়গা অত্যন্ত সীমিত, থাকার অভাবে এখানে কেউ যেতে পারে না। এটা কি করে হয় ? আপনার ডিপার্টমেন্টের লোক সেখানে গিয়ে চলে যায়, থাকার জায়গা নেই, আপনার নিজেরও সেখানে কাজ রয়েছে। আপনি সেটা হিলিয়াম গ্যাসকে দিয়ে দিলেন। তাদের অফিস করার জন্য তো বহু জায়গা রয়েছে, সেই জায়গায় তারা অফিস করতে পারতো। এই কারণে আপনি এটা বিশেষ ভাবে দেখুন। আর একটা বিষয় বলে আমি শেষ করবো। ১৯৮২ সাল থেকে আজ পর্য্যন্ত জেলাতে কোন মন্ত্রীর সঙ্গে মিটিং করা সম্ভব হয় নি। আপনি চলুন, বাই রোড চলুন কিছু না পারেন, অবস্থা দেখে আসবেন। রাস্তার মধ্যে যত্র-তত্র বাম্প, হাম তৈরী করা হয়েছে। যেখানে বাম্প আছে সেখানে অন্তত বোর্ড লাগাবার ব্যবস্থা করুন। এর থেকে মাঝে মাঝে এ্যাকসিডেন্ট হচ্ছে। তাছাড়া বাম্প তৈরী করে ছিনতাই হচ্ছে। আপনার ডিপার্টমেন্টের লোকেরা সব জানেন। দয়া করে এই দিকে আপনি নজর দিন। এই কথা বলে আপনার বাজেটকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আবদুল মান্নান :** মাননীয় স্পীকার স্যার, আজকে আমাদের পূর্তমন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন সেই দাবির বিরোধিতা করে, আমাদের পক্ষ থেকে যে সংশোধনী গুলি এসেছেন তাকে সমর্থন করে আমি বক্তব্য রাখতে চাই। স্যার, আপনার কাছে জানতে চাই, আপনি তো মন্ত্রী ছিলেন, আগে ১৯৭৭ সাল থেকে ১৯৮২ সাল পর্য্যন্ত ৫ বছর মন্ত্রী ছিলেন, মন্ত্রী হয়ে কেউ মানুষের যে সাধারন বুদ্ধি গুলি থাকে, মানুষের যে সমস্ত গুন গুলি থাকে সেই গুন এবং বুদ্ধি গুলি হারিয়ে যায় ? আমরা দেখেছি এই মতীশ রায় মহাশয় যখন আগে এই দিককার বেঞ্চে বসতেন তখন অনেক সমালোচনা করেছেন, অনেক বক্তব্য রেখেছেন- এটা চাই সেটা চাই। যেই মন্ত্রী হয়ে গেলেন মন্ত্রী হয়ে তিনি সাংবাদিকদের একটা বিবৃতি দিয়ে বললেন, আর নাকি কোথাও খারাপ রাস্তা নেই। যে দিন উনি বিবৃতি দিলেন ওনার কেন্দ্র বরাহনগর যেতে যে রাস্তা পড়ে সেই রাস্তায় এক হাঁটু জল জমে থাকে, বড় বড় খাল হয়ে আছে যেন, চারিদিকে গর্ত, বাস পর্য্যন্ত যেতে পারে না। মন্ত্রী হলে যে সব কিছু বোধ-বুদ্ধি গুলি হারিয়ে যায় এটা জানা ছিল না। ওনার নিজের বিধানসভা কেন্দ্রের রাস্তাঘাটের এই যদি অবস্থা হয় তাহলে তিনি কি করে এই কথা বলেন সেটা আমি বুঝতে পারছি না। স্যার, আপনি মন্ত্রী ছিলেন, আপনি ভাল বলতে পারবেন সত্যিই বোধগুলি হারিয়ে ফেলেন কিনা। ওনার দপ্তর, উনি যে দপ্তরের মন্ত্রী সেই পি.ডব্লু.ডি দপ্তর হয়ে গিয়েছে কন্ট্রাক্টার, ঠিকাদারদের একটা স্বর্গরাজ্য। এখানে কন্ট্রাক্টররা এমনভাবে ঢুকে গিয়েছে যেন একটা মধুচক্র তৈরী হয়েছে। এই কনট্রাকটর এনলিষ্টমেন্ট করার ব্যাপারে

ক্লাসিফিকেশানের ক্ষেত্রে এমন একটা দুর্নীতি রয়েছে যে যার ফলে যখন কোন রাস্তা তৈরী হয়, কোন রাস্তা রিপেয়ার করা হয় তখন রাস্তা তৈরী করতে যে কোয়ালিটির মেটিরিয়াল লাগে সেটা পরিমান কমে যায়। রাস্তা তৈরী করতে যে কোয়ালিটি লাগে সেখানে র-মেটিরিয়াল এমন দেওয়া হয়, এমন লো-কোয়ালিটির মেটিরিয়াল দেওয়া হয় যাতে দেখা যায় নূতন রাস্তা সমস্তটা তৈরী হল না সেই রাস্তা প্রথম দিকে সারাবার জন্য টেন্ডার ডাকতে হচ্ছে। এক দিকে পিচ হলো অন্য দিকে রাস্তা শেষ হলো না প্রথমে যেখানে সারানো হয়েছিল সেখানে নুতন করে সারাতে হচ্ছে, গাড়ি যাতায়াত করতে পারছে না। আমি বক্তব্য রাখার আগে সরকারপক্ষের সদস্য সাত্ত্বিক রায় কতকগুলো কথা বলছিলেন আমি তা মনোযোগ দিয়ে শুনছিলাম। তিনি যা বলছিলেন সেগুলো পূর্ত দপ্তরের ব্যর্থতার কথা বলছিলেন। ওঁর বক্তব্য যদি সত্যি হয় তাহলে তো এই দপ্তরের বাজেট পাশ করা উচিত নয়। মাননীয় সদস্য মণীন্দ্র জানা এখানে কতকগুলো আজগুবি কথা বলে গেলেন। ওঁকে জিজ্ঞাসা করি, চন্ডীতলা শিয়াখালা অহল্যাবাই রোডে যে রাস্তাটি রয়েছে সেই রাস্তাটি কতদিন থেকে সারান হচ্ছে ? যতীন বাবুর আমল থেকে সারান হচ্ছে। শুধু তাই নয়, ন্যাশনাল হাইওয়ে গুলোর অবস্থা এমন হয়ে আছে, যেগুলোতে কেন্দ্রীয় সরকার টাকা দেয়, সেখানে আপনারা মেনটেনেন্সের কাজ করবেন তাও করতে পারছেন না। এখানে আপনারা দাবী করছেন যে প্রত্যেকটি রাস্তা, কয়েকজন সদস্য দাবী করলেন, অনেক ভালো রয়েছে। কিন্তু এটাতো অস্বীকার করার উপায় নেই যে, মেইন রাস্তাগুলোতে মাটি দিয়ে প্যাচ আপ করে কাজ হয়। গ্রামাঞ্চলে এমন সিঙ্গল একটা রাস্তাও নেই যেখানে গত পাঁচ বছরে কোন ইট পড়েছে, পীচ পড়েছে কিনা তো সন্দেহ আছে। অনেকে বলেন যে, কংগ্রেস যা করেননি আপনারা তাই করেছেন। '৭২ থেকে ৭৭ সালের কথা এখানে উল্লেখ করেন। কিন্তু এটা আমরা বলতে পারি যে কংগ্রেসের আমলে রাস্তাঘাট খারাপ বলে কোথাও বাস ধর্মঘট হয়েছে এমন উদাহরন নেই। এখনকার মাননীয় বিধায়করা জানেন প্রত্যেকটা জেলায় অন্তত মেন একটা রুট পাওয়া যায় না যেখানে রাস্তা খারাপের জন্য বাসের কর্মচারীরা, ড্রাইভাররা বাস চালানো বন্ধ করে দেয় নি। আমি অনেক রুটের উদাহরন এখানে দিতে পারি। যেমন, গোঘাট, বদনগঞ্জ, তিরল, তারকেশ্বর-চুঁচুড়া এইসব জায়গায় রাস্তা খারাপের জন্য বাস চলাচল বন্ধ হয়েছিল। রাস্তাঘাট বাস চলাচলের পক্ষে অযোগ্য হওয়ার জন্য বাস চলাচল করতে পারেনি এবং ঐ সমস্ত অঞ্চলের মানুষকে অসহায় অবস্থার মধ্যে পড়তে হয়েছিল। কনট্রাক্টররা এমন ভাবে রাস্তা তৈরী করে যে দুদিন যেতে না যেতেই তা খারাপ হয়ে পড়ে। আমাদের আমলে রাস্তা, ব্রীজ এমনভাবে তৈরী হত না। আরামবাগে চাঁপাডাঙ্গার উপর দিয়ে যে ব্রীজ তৈরীর কাজ আরম্ভ হয় , সেখানে মোট ১৬টি ব্রীজ ছিল, সেখানে -মুণ্ডাঙ্গা ব্রীজ- চারবছর ধরে সেখানে শুধু পিলারই তৈরী হচ্ছে। আর মাত্র ৩টি পিলার তৈরী বাকী আছে, কিন্তু তা যে কবে শেষ হবে তা কেউ বলতে পারে না। এই রাস্তাটি শুধুমাত্র আরামবাগ যাওয়ার রাস্তাই নয়। ঐ রাস্তা দিয়ে পুরুলিয়া,বর্ধমান এবং মেদিনীপুর যাওয়া যাবে, আরামবাগ হচ্ছে ঐ সমস্ত জায়গার যাওয়ার গেট। দূরপাল্লায় যেতে হলে ঐ গেট দিয়ে, ব্রীজ পার হয়ে যেতে হবে অথচ আপনারা ব্রীজ এখনও সম্পূর্ন করতে পারলেন না। জি.টি.রোডে ভদ্রেশ্বর ক্যানালের উপরে একটা ব্রীজ তৈরী হবে। মাননীয় মন্ত্রী মহাশয় ওখানে গেলে দেখতে পাবেন। সন্ধ্যা চ্যাটার্জী এবং আমার কনস্টিটিউয়েন্সীর পাশাপাশি অবস্থিত। যেদিন ব্রীজটি তৈরী শুরু হলো তার এক সপ্তাহ পরে ওখান দিয়ে যেতে গিয়ে দেখি যে এমন ব্রীজ তৈরী হয়েছে যার লংজিভিটি একমাসও হয়নি। যে কনট্রাক্টর এই কাজ করেছিল তার বিরুদ্ধে আপনি কি ব্যবস্থা নিয়েছেন? কনট্রাক্টর দিয়ে বিধানসভা অনেকদিন আগে তৈরী হয়েছে, কিন্তু রিপেয়ার করতে হয়নি তেমন ভাবে। রাইটার্স বিলডিং রিপেয়ার করতে হয় না। যতীশবাবুর আমলে এক একটা কাজ এমন ভাবে হচ্ছে যে, কিছুদিন পরেই সেগুলো খারাপ হয়ে যাচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি রাস্তা তৈরী করছেন, সেগুলোর সিষ্টেম একটা চেঞ্জড প্যাটার্নে করতে হবে। আগে যে প্যাটার্নে রাস্তাগুলো তৈরী হোত তখন ১২-১৬ টন ক্যাপাসিটি ধরে নিয়ে করা হোত। আপনি যে রাস্তাগুলো তৈরী করছেন তা ঐ একই

ক্যাপাসিটি, ১৬ টন ক্যারি করবে এই ভাবে তৈরী করছেন।

[4.20-4.30 p.m.]

কিন্তু দেখা যাচ্ছে যে বড় বড় লরী বা বড় রেলের ওয়াগন নিয়ে যেসব ট্রাকগুলো যায়, যাতে ২৬,২৭ টন সব মাল ধরে সেখানে রাস্তা ঠিক না থাকার জন্য যেতে পারে না। ন্যাশানাল হাইওয়ে দিয়ে ওই সব ভারী লরি যেতে গেলে ষ্ট্রেনথ্ না থাকার জন্য যে কোন সময়ে ভেঙ্গে যেতে পারে রাস্তা এবং অবিলম্বে এর মেরামতির দরকার। তারপরে আমি পূর্তমন্ত্রীকে বারে বারে বলেছি বাম্পের ব্যাপারে। আমরা ছোট বেলা থেকে দেখেছি এমন কি কংগ্রেস আমলেও দেখেছি যে রাস্তা বাম্প থাকলে একটা নোটিশ বোর্ড থাকে যে, সামনে বাম্প গাড়ী আস্তে চালাবেন। কিন্তু আপনাদের রাজত্বে এই গত ১৪ বছরে কোথাও দেখতে পাওয়া যায় না কোন নোটিশ বোর্ড। মানুষের মনে এখন একটা অদ্ভুত ধারনা হয়েছে যে আমাদের পূর্তমন্ত্রীর চেহারা যেমন তেমনি এই বাম্পগুলোও ফুলে ফেঁপে উঠেছে। এই বাম্পগুলোর সাইজ এতো বড় যে রাস্তা পার হবার কোন উপায় নেই। আপনার দপ্তর যে এই বাম্পগুলো তৈরী করেছে, সেইক্ষেত্রে তো কোন ব্যবস্থা নিতে পারেন বা একটা নোটিশ টাঙাতে পারেন বা একটা ইনডিকেশান দিতে পারেন যে এখানে বাম্প আছে বলে। আপনি জানেন যে লালবাতির গাড়ী যখন যায় তখন তার সঙ্গে হুটার থাকে, সেই হুটার সাবধান করে নিয়ে যায় গাড়ীকে। কিন্তু যখন রাতের অন্ধকারে কোন সাইকেল নিয়ে কিংবা মটর সাইকেল নিয়ে যান কিংবা কোন ছোট গাড়ী নিয়ে যখন কেউ রাস্তাদিয়ে যায় তখন যদি কোন ওয়ার্নিং না দেওয়া থাকে তাহলে বিপদ হওয়ার আশঙ্কা থাকে। এবং এক্ষেত্রে আমরা দেখেছি বাম্প বসানোর পরে সেখানে কোন নির্দেশ দেওয়া হয়নি। পর্যটনের ক্ষেত্রে তো এটা একটা বিরাট অসুবিধার সৃষ্টি করেছে। এখানে পর্যটন মন্ত্রী বসে আছেন তাকে আমি জানাচ্ছি যে, এখান থেকে বহু লোকের পর্যটন করার সুযোগ আছে, কিন্তু সেই সুযোগের তো সদ্বব্যবহার করার দরকার এবং সেখানে যদি উভয় ডিপার্টমেন্টের সঙ্গে সহযোগীতা না থাকে তাহলে পর্যটকদের আকর্ষিত করা যাবে না। এক্ষেত্রে পূর্ত দপ্তরের বিরাট ভূমিকা আছে। কলকাতা থেকে দীঘা যেমন একটা বিরাট পর্যটন কেন্দ্র, বহু পর্যটক সেখানে যায়। কিন্তু মেদিনীপুর থেকে দীঘা এই দীর্ঘ ৪০ কিলোমিটার রাস্তার কি অবস্থা আপনি জানেন। আমি জানি মুখ্যমন্ত্রী এক সময়ে গেছিলেন এবং তিনি হেলিকপ্টার করে গেছিলেন। মুখ্যমন্ত্রী বলে তিনি হেলিকপ্টার পেয়েছিলেন কিন্তু সাধারন ট্যুরিষ্টদের তোর আর হেলিকপ্টার জুটবে না। ট্যুরিষ্ট যারা আছেন তাদের ওই রাস্তা দিয়ে যেতে গেলে বহু পথ ঘুরে, বহু কিলোমিটার ঘুরে পর্যটন কেন্দ্রে পৌঁছতে হয়। তারপরে পশ্চিমবঙ্গের মেজিয়াতে রাস্তাঘাটের অবস্থা কি না দেখতে বুঝতে পারবেন না। আমাদের প্রাক্তন একজন সদস্য তোর্সা নদীর উপরে ব্রীজের কথা মাননীয় মন্ত্রীকে প্রশ্ন করেছিলেন এবং ওই ব্রীজ দিয়েই কুচবিহার যাওয়ার একমাত্র পথ একথাও বলেছিলেন। ওই ব্রীজটা সারানোর ব্যবস্থা নেওয়া হবে কিনা জিজ্ঞাসা করেছিলেন। কিন্তু দুঃখের বিষয় আপনি বলেছিলেন পরে জবাব দেবেন, আজ অবধি তার উত্তর দেননি। কলকাতার রাস্তাঘাটের কি অবস্থা সেটা আপনার এলাকা দেখলেই বোঝা যাবে। মানুষ আর কিছু না পারুক নিজের এলাকাকে ঠিক রাখে, কিন্তু আপনি কিছুই পারেন নি। কেবল সি পি এমের দয়ায় এসেছেন। জি. এন. ঠাকুর রোড থেকে দেশবন্ধু রোডের মোড় থেকে আলমবাজার এবং নারায়ণী সিনেমা হল পর্য্যন্ত রাস্তাটির কি অবস্থা আপনি নিশ্চয় জানেন। আপনার এলাকাকে আপনি যে রাস্তা মেরামতি করতে পারলেন না। আপনি তো গাড়ী করে যান এবং সঙ্গে আপনার হুটার থাকে, সুতরাং আপনি রাস্তার অবস্থা বুঝবেন কি করে। বি. টি রোড এখন বাইফারকেশান হয়ে গেছে। বি.টি রোড দিয়ে যেতে গেলে একটা আপ রাস্তা ব্যবহার করতে হবে এবং আরেকটা গাড়ীকে ডাউন রাস্তা ব্যবহার করতে হবে। এই বি.টি রোডটার এখন ভাঙ্গা অবস্থা যে গাড়ী আপ এবং ডাউন দিয়ে যেতে কষ্ট হয়। তারপরে বালি ব্রীজ যেটা সিদ্ধার্থ রায়ের আমলে কেবল সংস্কার হয়েছিল, মেরামতি হয়েছিল। কিন্তু তারপর থেকে

আজ অবধি বালি ব্রীজের কোন রিপেয়ার হয় নি। হুগলী সেতু না হওয়া পর্য্যন্ত এই বালি ব্রীজ দিয়েই অনেকটা কাজ হত কিন্তু এই বালি ব্রীজের রক্ষণাবেক্ষণ করতে না পারা জন্য যে কোন সময়ে এই ব্রীজটি ভেঙ্গে পড়বে। সবচেয়ে দুঃখ লাগে আপনি এই পূর্ত দপ্তরের মন্ত্রী হয়ে এই বালি ব্রীজকে সারানোর অবস্থা করতে পারলেন না। সুতরাং আপনার এই দপ্তরের জন্য ব্যয়বরাদ্দের দাবী করছে তাকে কখনো সমর্থন করা যায় না। আমাদের এলাকাতে যেমন বাঁশবেড়িয়া কল্যাণী যোগসূত্রের একটাই ব্রীজ তৈরী হয়ে আছে। কিন্তু ওই ব্রীজটির কোন এ্যাপ্রোচ রোড নেই। তারপরে জি.টি রোড দিয়ে দিল্লী রোড যাওয়ার কোন বড় রোড নেই, কোন স্কোপই দিল্লী রোড যেতে বড় রাস্তা দিয়ে, অলিগলি দিয়ে যেতে হয়।

যে কোন মুহূর্তে একটা দূর্ঘটনা ঘটে যাবে। উনি বললেন ব্রীজ হয়ে গেছে, কিন্তু ব্রীজের এ্যাপ্রোচ রোড কোথায়? আপনার দপ্তর সেইগুলি তৈরী করতে পারেনি। শ্রীরামপুররে ফ্লাই ওভার তৈরী করেছেন ঠিক আছে, মুখ্যমন্ত্রী ইলেকশানের আগে নিজে বললেন এটা ইনকমপ্লিট তবু আমাদেরকে উদ্বোধন করতে হল ইলেকশানের ডেট এসে যাচ্ছে বলে, কিন্তু তার পর আপনার দপ্তর কোন কাজ করেনি। যেখানে মুখ্যমন্ত্রী নিজে বলেছেন এটা ইনকমপ্লিট, ইলেকশান ডিক্লেয়ার হয়ে যাচ্ছে বলে উদ্বোধন করতে হচ্ছে, কিন্তু তা সত্ত্বেও দেখা যাচ্ছে আপনার দপ্তর কোন কাজ করতে পারছে না। ই.এস. আই. হসপিটালের সামনে থেকে ফ্লাই ওভারে যাওয়ার জন্য যে এ্যাপ্রোচ রোড চলে গিয়েছে সেখানে কাজ না হলে যে কোন সময় দূর্ঘটনা ঘটতে পারে। আজকে রাস্তার প্যাচ ওয়ার্কে কিছু পাথর ফেলে দিচ্ছে, মাটি ফেলে দেওয়া হচ্ছে, নুড়ি পাথর দিয়ে রাস্তা তৈরী হচ্ছে। স্যার, আজকে পূর্ত দপ্তর চূড়ান্ত ব্যর্থ, সেইজন্য এই বাজেটের ব্যয়-বরাদ্দের বিরোধীতা করে এবং কাটমোশানের প্রতি সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ নস্কর ঃ** মিঃ স্পীকার স্যার, মাননীয় পূর্তমন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। মাননীয় কংগ্রেস বিধায়ক মান্নান বাবু পরস্পর কন্ট্রাডিক্টরি বৈপরিত্বে ভরা যেটা উল্লেখ করে বললেন, বন্ধুবর সৌগত রায় মহাশয়ও বলেছেন কেবলমাত্র সারা পশ্চিমবাংলার মধ্যে মন্ত্রীর এলাকাটা অর্থাৎ মন্ত্রী যেখানে ইলেকট্রেড সেইটুকু রাস্তা করা হয়েছে। অন্যদিকে বন্ধুবর মান্নান বাবু বললেন মন্ত্রী তার নিজের এলাকার রাস্তাই মেরামত করতে পারছেন না ফলে সারা পশ্চিমবাংলার ক্ষেত্রে তিনি কি ভাববেন। এখানে দেখা যাচ্ছে যে ওরা নিজেরাই যে কথা বলছেন তা পরস্পর বৈপরীত্বে ভরা। মান্নান সাহেব বললেন আমরা ছোটবেলায় বলতাম রাস্তা যত উঁচু মন্ত্রীর চেহারা তত উঁচু, মান্নান সাহেব যখন ছোট তখন কারা মন্ত্রী ছিলেন সেটার মধ্যে আমি যাচ্ছি না। এখানে যেটা বলতে চাই সেটা হচ্ছে সারা পশ্চিমবাংলায় ব্লকের সঙ্গে ব্লকের ব্রীজ দিয়ে কানেকটেড করা হয়েছে, প্রয়োজনীয় ক্ষেত্রে ব্রীজ করা হয়েছে, শুধু সুন্দরবন নয়, অন্যান্য ব্লকে যে সমস্ত সি.আর.এফ. স্কিম নেওয়া হয়েছে,সেই ব্যাপারে বিভিন্ন প্রকল্পগুলি কেন্দ্রীয় সরকারের কাছে পাঠান হয়েছে কিন্তু মাসের পর মাস বছরের পর বছর সেই স্কিমগুলির ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার আবার অনুমোদন না করে ফেলে রাখেন ফলে রাজ্য সরকার আর্থিক দায়িত্বের সমস্ত কিছুর কাজ হাতে নিয়েছেন। আজকে প্রায় প্রতিটি ক্ষেত্রে আমরা দেখতে পাচ্ছি অনস্বীকার্য্যতা। আগে গ্রামে বা শহরের হাসপাতালগুলি কোন মেরামত হত না। সেখানে ছাতা ধরে ডাক্তারদেরকে চিকিৎসা করতে হোত কি বর্ষাকালে, কি শীতকালে। এখন বলা যেতে পারে প্রতিটি এলাকায় হাসপাতাল বিল্ডিংগুলি মেরামত হচ্ছে। নূতন পুলিশ কোয়ার্টারগুলি করার ব্যাপারে আমাদের সরকার দায়িত্ব নিয়েছিল ৩৭৮০টি পুলিশ কোয়ার্টার, পুলিশের আবাসন কেন্দ্র গড়ার ক্ষেত্রে হাতে নিয়েছিলেন তার মধ্যে ৩১৫৪টি প্রায় কমপ্লিট হয়ে গেছে এবং জল বিদ্যুৎ ও অন্যান্য সংযোগ সহ ২০৬২টি হস্তান্তরিত হয়ে গেছে।

[4.30-4.40 p.m.]

এইভাবে একটা বছরের হিসাব যদি এতগুলো কোয়ার্টার হস্তান্তর করা যায়, তাহলে পরিসংখ্যান দেখলে বোঝা যাবে পুরোটা। ১৪ বছর আগের কথা ওনারা বলছেন, ১৪ বছর আগে এই ধরনের কাজের গতি ছিল না। মাননীয় অধ্যক্ষ মনাশয়ের মাধ্যমে আমি মন্ত্রী মহাশয়কে বলতে চাই, যদি আমরা দেখি পরিসংখ্যান সেই সময়কার, ১৯৫১-৫২ সালে পূর্ত্ত দপ্তরের যে বাজেট বরাদ্দ ছিল, আর ১৯৯১-৯২ সালে যে বাজেট বরাদ্দ করা হয়েছে, এটা টাকার অঙ্কের দিক থেকে, সংখ্যার দিক থেকে বেশী অনেক গুন, কিন্তু যে পরিমাণে জিনিসপত্রের দাম বেড়েছে, মাল ম্যাটিরিয়ালসের দাম বেড়েছে, ট্রান্সপোর্ট কষ্ট বেড়েছে, সব কিছুর দাম বেড়েচে এবং টাকার অবমূল্যায়ন ঘটেছে, সেই দিক দিয়ে আনুপাতিক হারে কিন্তু বাজেট বরাদ্দ বেশী হয়নি। যে পরিমানে হওয়া উচিৎ ছিল। তবে হ্যাঁ, আমরা সব সময় দৃষ্টি আকর্ষন করে থাকি বিভিন্ন রাস্তাঘাটের ব্যাপারে, ব্রীজ মেরামতের ব্যাপারে, কিন্তু এইগুলি করতে গেলে টাকার দরকার। একটা ব্যাপাবে আমরা সমস্ত সদস্যরা ঐক্যমত যে পরিমানে ট্রাক, রাস্তা দিয়ে চলাচল করে, আগের তুলনায় সেটা এখন সংখ্যার দিক দিয়ে ১০গুন ছাড়িয়ে গেছে। সুতরাং ১০ বা ১৫ বছর আগে যে রাস্তা নির্মিত হয়েছিল, যে পরিমাণ থিকনেস দিয়ে, আজকে ১৫ বছর পর সেই থিকনেস যথেষ্ট নয়। এই ধরনের হেভি ট্রাক চলাচলের জন্য থিকনেস আরও বাড়ানো দরকার এবং তার জন্য আরও টাকা দরকার এবং রাস্তাগুলি মেরামত করার জন্য আরও টাকা বরাদ্দ করতে হবে। কিছু কিছু রাস্তা নতুন করে আবার সাজাতে হবে। পশ্চিমবঙ্গের পূর্ত্ত বিভাগ বেশ কিছু নতুন নতুন স্কীম হাতে নিয়েছে এবং অনেকগুলির কাজ হচ্ছে। সেন্ট্রাল রোড ফান্ড স্কীমে এগুলি পাঠানো সত্ত্বেও কোন অর্থ বরাদ্দ হচ্ছে না, তবুও মন্ত্রীমহাশয় চেষ্টা করে যাচ্ছেন অনেকগুলি স্কীম এবং ইতিমধ্যে রাজ্য সরকারের টাকায় সেই স্কীমে কাজ শুরু হয়েছে। ১৪ বছর পূর্বে সুদুর দক্ষিণাঞ্চল সুন্দরবনের বিভিন্ন এলাকা থেকে, অর্থাৎ জয়নাল বাবুরা যখন মন্ত্রী ছিলেন, তখন আমরা কলকাতায় আসতে পারতাম না। যদিও ওখান থেকে এই কলকাতার দূরত্ব মাত্র ১০০ কিলোমিটার। কিন্তু আমাদের ওই এলাকার সাথে কলকাতার সরাসরি কোন সংযোগ ছিল না। আজকে পূর্ত্তমন্ত্রীকে ধন্যবাদ বিভিন্ন ধরনের যোগসূত্র স্থাপন করার জন্য। তিনি ঐ অঞ্চলে কয়েকটি নদীর উপর ব্রীজ নির্মানের পরিকল্পনা করেছেন, যেমন - হোগলা নদীর উপর ব্রীজ। এই ব্রীজটা হলে সুন্দরবনে হাজার হাজার যে পর্যটক যান, তারা সরাসরি কলকাতা থেকে ওখানে চলে যেতে পারবেন এবং সুন্দরবনের আরও ৫০ কিলোমিটার ভেতরে একেবারে ডিপ ফরেষ্টের কাছাকাছি চলে যাবে এবং এতে ট্যুরিষ্টদের অনেক সুবিধা হবে। এদিকে হাতানিয়া-দোহানিয়া ব্রীজটি নির্মানের কথাও তিনি ভাবছেন ও হিঙ্গলগঞ্জ - হাসনাবাদ ব্রীজটির কথাও তিনি বিবেচনা করে দেখছেন, সেইজন্য আমি তাকে ধন্যবাদ জানাচ্ছি। এর পাশাপাশি আরও কতগুলি বিষয়ের প্রতি মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, দক্ষিন ২৪ পরগনার ভাঙ্গড়-ঘুসিঘাটা-ঘটকপুর যেটা ক্যালকাটা ড্রেনেজ-এর কাজ করে সেটার ব্যাপারে নতুন পরিকল্পনা গ্রহণ করেছেন এবং কাঠের ব্রীজ বদলে সেখানে নতুন প্রজেক্ট গ্রহন করেছেন সেইজন্য আপনাকে ধন্যবাদ। সেটার কাজ শুরু হয়েছে, কিন্তু কিছু সরকারি অফিসার যারা আছেন এবং আমার কাছে যে রিপোর্ট আছে যে ঐখানে তারা ঘরবাড়ী ভেঙ্গে ফেলার চেষ্টা করছেন। যেগুলো ভাঙার দরকার নেই সেগুলোও ভেঙ্গে ফেলে দেওয়ার চেষ্টা চলছে এবং খুব শীঘ্র তাদের নোটিশ দিয়ে উচ্ছেদ করবে।

বা তাদের সরে যেতে নির্দেশ দেওয়া হচ্ছে। এই বিষয়ে আমি আপনার দৃষ্টি আকর্ষন করছি, আপনি এটা একটু খোঁজ নিয়ে দেখবেন। আমি আরো কতকগুলি বিষয় মন্ত্রী মহোদয়ের নজরে আনব। আমরা জানি সেন্ট্রাল গভর্ণমেন্ট বিভিন্ন এন.এইচ, এস.এইচ. রাস্তাগুলির ক্ষেত্রেসমচ মত টাকা বরাদ্দ করেন না। তবে যে সমস্ত রাস্তা আমাদের চোখে ইতিমধ্যেই পড়েছে দেখেছি সেইগুলিকে আপনি এস.এইচ. হিসাবে ডিক্লেয়ার করেছেন, তার কাজ চলছে। সেই রাস্তাগুলির কোনটা ১০০, কোনটা ১৫০, আবার কোনটা ১৫০ কিলোমিটারের বেশী। একই সঙ্গে সেই রাস্তাগুলিকে চওড়া করা যায় না বা সেই পরিমান এস.এইচ. হিসাবে করতে গেলে যে পরিমান চওড়া হওয়া দরকার সেই পরিমান চওড়া একই সাথে করা যায় না, সেন্ট্রাল

গভর্নমেন্ট টাকা দিচ্ছেন না। কিন্তু পাশাপাশি এই রাস্তার দুপাশে পাঁচ ফুট করে ১০ ফুট রাস্তাকে ঝামা, খোয়া দিয়ে যদি চওড়া করা যায় তাহলে গাড়ীগুলির যাতায়াত করতে, পাশ দিতে খুব সুবিধা হয়। এটা তো স্যাংসান্ করা যায়। এই কাজটা এগিয়ে রাখলে বর্ষার সময় খুব সুবিধা হয়। এটা আপনি একটু বিচার করে দেখবেন। কলকাতার বাবুঘাট থেকে সরাসরি সোনাখালি পর্যন্ত রাস্তাটিকে আপনি এস.এইচ. হিসাবে ডিক্লেয়ার করেছেন। এটা খুবই সংকীর্ন রাস্তা। আপনি যে উদ্যোগ গ্রহন করেছেন তার প্রতি দৃষ্টি আকর্ষণ করে আমি বলতে চাই যে, এটাকে আরো একটু চওড়া করা দরকার। উত্তরবঙ্গের চা বাগান এলাকায় যে সমস্ত রাস্তা আছে সেইগুলির অবস্থা খুব খারাপ। সেইগুলিরও মেরামত করা দরকার। তারপর হলদিয়া ফরাক্কা রাস্তার অবস্থাও ঐ একই ধরনের হয়ে পড়ে আছে, যদিও আমরা জানি যে পরিমান টাকার বরাদ্দ আপনার দরকার, সেই পরিমান টাকার বরাদ্দ আপনি পাচ্ছেন না, কিন্তু আপনার উদ্যোগ আছে। তাই আপনার এই উদ্যোগকে আমি ধন্যবাদ জানিয়ে বাজেট ব্যয় বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ভূপেন্দ্র নাথ শেঠ ঃ** মাননীয় স্পীকার, স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রী তাঁর ব্যয় বরাদ্দের যে বাজেট পেশ করেছেন আমি সেই বাজেটের বিরোধিতা করছি এবং আমাদের দলের তরফ থেকে যে সমস্ত কাট মোশন দেওয়া হয়েছে সেইগুলিকে সমর্থন করে আমার বক্তব্য আরম্ভ করছি। মাননীয় পূর্তমন্ত্রীকে একজন সজ্জন মানুষ বলেই আমরা জানি। কিন্তু তিনি এমন একটা ডিপার্টমেন্টে গেছেন, যে ডিপার্টমেন্ট সাধারন মানুষের চোখে একটা চোর হিসাবে গন্য হয়ে আছে। কারণ তিনি যে সমস্ত কাজ কর্মের নির্দেশ দিচ্ছেন, যে সমস্ত কাজ করার জন্য পরিকল্পনা নিচ্ছেন, ডিপার্টমেন্ট থেকে সেইসমস্ত কাজ চলছে না বা হওয়ার পথে গেলে কন্ট্রাকটররা এমন ভাবে ফাঁকি দিচ্ছেন তাতে করে সাধারণ মানুষের কাছে তিনি হেয় প্রতিপন্ন হচ্ছেন। আপনি একজন দক্ষ মন্ত্রী, কাজ করার মানসিকতা আপনার আছে। আপনাকে দিয়ে নির্বাচনী চমক লাগানো কাজ যেন করাতে না পারে, এই দিকটায় আপনি সাবধান হোন, কারণ নির্বাচনের আগে আপনাকে দিয়ে বনগাঁয় ইছামতীর উপর একটি সেতুর শিলান্যাস করানো হল। আপনি সেখানে বলেছেন এর জন্য ৩ কোটি ১৬ লক্ষ টাকা মঞ্জুর করেছেন এবং এই প্রকল্পের স্বার্থক রূপায়ন করতে আনুমানিক ২ বছর সময় লাগবে। ৬ মাস হয়ে গেল ১৪ই মার্চ ১৯৯১ সালে আপনি এটা ঘোষনা করেছিলেন। আজ পর্যন্ত সেই কাজের কোন নমুনা সেখানকার সাধারন মানুষ দেখতে পাচ্ছেন না। শিলান্যাস এই সরকারের একটা দোষ হয়ে পড়েছে। ১৯৯০ সালে ক্রীড়া মন্ত্রী বনগাঁয় একটা স্টেডিয়াম হবে বলে তার শিলান্যাস করে এসেছিলেন। ২-৩ দিন হল সেখানে একটা গন্ডগোল চলছে। সেই শিলান্যাস কারা যেন সেখান থেকে তুলে ফেলে দিয়েছে।

[4.40-4.50 p.m.]

মানুষ বিক্ষুব্ধ হয়ে যাচ্ছে। আপনি যেটা বলবেন সেই কাজের অগ্রগতি যাতে ঠিক ঠিক ভাবে হয় সেটা আপনি দেখবেন, তাহলে মানুষের আস্থা আপনার উপর থাকবে। আপনি বাজেটে বলেছেন, ৩৫ নং জাতীয় সড়কে ইছামতীর উপর একটি সেতু নির্মানের আনুমানিক ব্যয় প্রস্তাবটিও ভারত সরকারের ভূপৃষ্ঠ পরিবহন মন্ত্রকের ছাড়পত্র পেয়েছে। অনেক আগেই তো আপনি সেখানে ৩ কোটি ১৬ লক্ষ টাকার কথা বলেছিলেন। তাহলে তো ব্যাপারটা কন্ট্রাডিকটরি হয়ে যাচ্ছে। একন যদি ছাড়পত্র দিয়ে থাকে তাহলে আপনি ৩ কোটি ১৬ লক্ষ টাকা পেলেন কি করে ? দু বছরের মধ্যে সেখানে ব্রীজ কমপ্লিট করাবেন একথা কি করে বলেন ? আপনাকে দিয়ে এইভাবে ভাঁওতা দেওয়ানো হচ্ছে। এইভাবে আপনার দপ্তর সাধারণ মানুষকে ভাঁওতা দিচ্ছেন বলে সাধারণ মানুষ মনে করছেন। আপনার ডিপার্টমেন্টের সুপারইনটেনডিং ইঞ্জিনিয়ার, একজিকিউটিভ ইঞ্জিনিয়ার, এ্যাসিসটেন্ট ইঞ্জিনিয়ারদের যদি জিজ্ঞাসা করা হয় যে রাস্তার এই হাল কেন তাহলে তারা বলেন যে আমাদের কোন দোষ নেই। মাননীয় মন্ত্রী মহাশয়কে তাই বলব, আপনি

এটা ঠিক করুন যে আপনার বিভাগের যে সমস্ত রাস্তা আছে পি.ডব্লু.ডি এবং পি.ডব্লু.ডি. রোডসের এবং ন্যাশানাল হাইওয়ে যেটা আপনি মেনটেনেন্স, কনস্ট্রাকসান করছেন যে সেটা কারা করবেন। ডিস্ট্রিক্ট প্ল্যানে একটা বাজেট এ্যালোকেশান হচ্ছে, সেখানে ডিস্ট্রিক্ট প্ল্যানে যেটা দেওয়া হচ্ছে রিভাইজডে দেখা যাচ্ছে সেটা অর্ধেক হয়ে যাচ্ছে। রিপেয়ার এবং মেনটেনেন্সের জন্য পি.ডব্লু.ডি রোডসের জন্য যে টাকা দেখানো হচ্ছে সেটা দেওয়া হয়না। এর ফলে সমস্ত কাজ দীর্ঘস্থায়ী হয়ে যাচ্ছে। তারপর আমি আর.এল.ই.জি.পি এবং এন.আর.ই.পি স্কীমের কথায় আসি। আর.এল.ই.জি.পি স্কীম সেন্ট্রাল গভর্নমেন্টের স্কীম। এই স্কীমে বকসারা থেকে ভায়া নোয়াহাটা আকাইপুর রেল ষ্টেশন - গাইঘাটা থানা থেকে বনগাঁ থানা - সেখানে স্যাংসান করা হয় এবং ততকালীন পঞ্চায়েতমন্ত্রী বিনয়বাবু আমাকে চিঠি দিয়ে জানান যে cash and kinds have been alotted for the construction of these roads. কিন্তু পরবর্তীকালে দেখলাম যে যতীনবাবু যখন পূর্তমন্ত্রী তখন সেখানে সি.পি.এমের নেতা, দুঃখের বিষয় তিনি আজ পরাজিত, কান্তিবাবু, তিনি নাম কেনার জন্য সেই রাস্তাটা উদ্বোধন করালেন পি.ডব্লু.ডি. ডিপার্টমেন্টকে দিয়ে। সেখানে আর.এল.ই.জি.পি'র টাকায় আর্থ ওয়ার্ক হল নোয়াদা পর্যন্ত কিন্তু তা ইনকমপ্লিট হয়ে পড়ে আছে। আকাইপুর রেলষ্টেশন পর্য্যন্ত যাবার মধ্যে দিয়ে যে সমস্ত হাইওয়ে গিয়েছে এবং অন্যান্য রাস্তা আছে তার মেনটেনেন্স কে করবে সেটাও পরিস্কার হওয়া দরকার।

(এই সময় লাল বাতি জ্বলে থাকায় মাইক বন্ধ হইয়া যায়।)

**শ্রী বিমল মিস্ত্রি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পূর্ত মন্ত্রীমহাশয় যে বাজেট পেশ করেছেন তা সমর্থন করে আমি কয়েকটি কথা বলছি। মাননীয় মন্ত্রীমহাশয় তার বাজেট পেশ করতে গিয়ে ১৯৯০-৯১ সালে এবং ১৯৯১-৯২ সালে যেসব কাজ সম্পন্ন হয়েছে এবং যেসব কাজের অগ্রগতি হয়েছে তার একটা তালিকা দিয়েছেন। এই তালিকা থেকে দেখা যাচ্ছে যে অনেক গুরুত্বপূর্ন কাজ তিনি সম্পন্ন করেছেন এবং অনেকগুলির ক্ষেত্রে অগ্রগতি ঘটিয়েছেন। এবং অনেকগুলি উন্নতি ঘটেছে। সেদিক থেকে বলতে গেলে রাজ্য সরকারের যে আর্থিক সীমাবদ্ধতা তার মধ্যে দাঁড়িয়ে যে কাজ তারা সম্পন্ন করেছে, যে কাজের অগ্রগতি ঘটেছে, সেটা নিশ্চয়ই উল্লেখযোগ্য। ওয়েষ্ট বেঙ্গল লেজিসলেটিভ এ্যাসেম্বলীর এম.এল.এরা অর্থাৎ ১৯৭৭ সালের আগে কংগ্রেস আমলে তাদের যে বাজেট বরাদ্দ ছিল তার উপরে সদস্যারা যে ভাষণ দিয়েছেন, সেই সম্পর্কে ২-১ জন বিধায়ক ইতিমধ্যে যে কথা বলেছেন এবং বামফ্রন্ট সরকার সম্পর্কে যে কথা বলেছেন, আমি সেদিকে যাচ্ছিনা। ততকালীন সরকারের এই বিভাগ-এর দুর্নীতি এবং অন্যায় কাজ সম্পর্কে বিধায়কদের যে ক্ষোভ এবং অভিযোগ ছিল তা পাতায় পাতায় বর্নিত আছে। কিন্তু একথা বলে আমাদের দায়িত্বকে আমি ছোট করে দেখাতে পারিনা। বাজেট ভাষণে কাজের অগ্রগতির সমীক্ষার যে রিপোর্ট মন্ত্রী মহাশয় দিয়েছেন, তাসত্বেও কতকগুলি সমস্যা থেকে যাচ্ছে। সেই সমস্যাগুলি সম্পর্কে আমাকে দৃষ্টি আকর্ষণ করতে হবে। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো যে এই বিষয়গুলি একটু দেখতে হবে। কেননা, আমরা দেখছি যে ঠিকাদাররা যে কাজ গ্রহন করছেন, যে দরপত্র তারা দিচ্ছেন, পরবর্ত্তীকালে দেখা যাচ্ছে তাদের কাজ অসম্পূর্ন থেকে যাচ্ছে। এর কারন হচ্ছে তারা যে দরপত্র পেল সেটাকে পরবর্ত্তীকালে ধরে রাখতে পারেন না। তবে এটা ঘটনা যে আজকাল জিনিসপত্রের দাম যে ভাবে বাড়ছে তাতে সমস্যা সৃষ্টি করছে। আমাদের এই দপ্তরকে এই বিষয়টার উপরে বেশী নজর দেওয়া দরকার। দ্বিতীয় কথা হচ্ছে, যেহেতু আপনার আর্থিক ক্ষমতা সীমিত, এই সীমিত ক্ষমতার মধ্যে যে কাজ আপনি শুরু করেছিলেন সেই কাজ যাতে সম্পন্ন হতে পারে এবং তার যে স্টক, তার যে মেটেরিয়ালস সেগুলি রক্ষণাবেক্ষণ ঠিক মত হচ্ছে কিনা, সেগুলি রক্ষণাবেক্ষণ হচ্ছে কি না, এটা দেখা অত্যন্ত গুরুত্বপূর্ন। কাজেই এই বিষয়ের প্রতি মন্ত্রী মহাশয়ের দপ্তরের নজর রাখা দরকার। এটা ঘটনা যে আজকে জাতীয় সড়কগুলির অত্যন্ত খারাপ অবস্থা হয়েছে। এই জাতীয় সড়কগুলির রক্ষণাবেক্ষণের দায়-দায়িত্ব শুধু রাজ্য

সরকারের নয়, এর দায়-দায়িত্বের একটা বিরাট অংশ কেন্দ্রীয় সরকারের। কিন্তু তারা এই ব্যাপারে তাদের যে দায়িত্ব সেটা ঠিক মত পালন করছেন কি? আমাদের এই পশ্চিমবঙ্গে যথেষ্ট নজির আছে যে তারা টাকা-পয়সা পাঠাতে অহেতুক দেরী করেন এবং এই রক্ষণাবেক্ষণের ক্ষেত্রে তাদের যে দায়িত্ব তারা সেদিকে নজর দেন না। সে ক্ষেত্রে রাজ্য সরকারকে অসুবিধার মধ্যে পড়তে হয়। স্বাভাবিকভাবে আমাদের কাজকর্মের অগ্রগতির ক্ষেত্রে এই ভাবে একটা অসুবিধার সৃষ্টি করা হচ্ছে। আর একটা কথা হচ্ছে, রাস্তার সাইডগুলি আজকে দখল হয়ে যাচ্ছে, সেখানে কোন নিয়ন্ত্রন থাকছে না। এটা ঠিক যে আজকে সমগ্র দেশে বেকারীর চেহারাটা দগদগে ঘায়ের মত হয়ে দাঁড়িয়েছে। কিন্তু এগুলি গুরুত্ব সহকারে দেখা দরকার। এই সব বেকারদের কংগ্রেস আমলে যেনতেন ভাবে অর্থ দিয়েছে, আমরা সেই রকম ভাবে বলবো না। কিন্তু কতকগুলি সড়ক আছে যেগুলি অত্যন্ত গুরুত্বপূর্ন, সেখানে মানুষ যাতায়াত করে, গাড়ী যাতায়াত করে, এবং এই অবস্থা হওয়ার জন্য সেখানে এ্যাকসিডেন্ট হচ্ছে। এই বিষয়গুলির প্রতি আপনার বিশেষ ভাবে নজর দেওয়া দরকার। আমরা অনেক এই সমস্যা নিয়ে আমাদের জেলার বিধায়করা আলোচনা করেছি। এটা অত্যন্ত গুরুত্বপূর্ন বিষয়, এই বিষয়টি আমি আপনার নজরে আনতে চাই। আপনি জানেন যে জেলা পরিষদের একটা স্থায়ী সমিতি আছে। আমি নিজে একজন জেলা পরিষদের সদস্য হিসাবে ১০ বছর কাটিয়েছি।

[4.50-5.00 p.m.]

কেননা আমি নিজে একজন জেলা পরিষদের সদস্য ছিলাম, কর্মাধ্যক্ষ হিসাবে ১০ বছর কাজ করেছি। জেলা পরিষদের যে পূর্ত বিভাগ তার সঙ্গে আপনার ডিপার্টমেন্টের কাজের সমন্বয় নেই। অনেক কাজ পূর্ত বিভাগের যে স্থায়ী সমিতি আছে, তারা অন্ধকারে থাকেন, তারা জানতে পারেন না কোথায় কী হচ্ছে। আমি বলবো, এই বিষয়টা অত্যন্ত গুরুত্বপূর্ন, এটা দেখা দরকার। এই বলে কাট মোশনের বিরোধিতা করে, বাজেটকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবোধ চন্দ্র পুরকায়েতঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পূর্ত দপ্তরের মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ এখানে পেশ করেছেন, তার উপর কয়েকটি কথা বলতে চাই। মাননীয় পূর্তমন্ত্রী, তাঁর দপ্তরের ভার পাবার পর আমরা ভেবেছিলাম যে দায়িত্ব নিয়ে তিনি তাঁর দপ্তরকে দুর্নীতি মুক্ত করে সচল করে তুলবেন। কিন্তু আমরা দেখছি যে সেই অবস্থা পূর্ববত্, তাঁর দপ্তরের নানা রকম দুর্নীতি চলছে। তা থেকে তিনি বেরিয়ে আসতে পারেননি এবং তাঁর দপ্তরের যে ব্যয়বরাদ্দ, যে পরিমান অর্থ এখানে বরাদ্দ করা হয়েছে, এই কথা অনস্বীকার্য। আমাদের পশ্চিমবঙ্গের বিভিন্ন প্রান্তে, বিভিন্ন জেলায় যে বর্তমান রাস্তাগুলো আছে, সেইগুলোর অবস্থা অত্যন্ত ভয়াবহ, সেইগুলো মেরামত করার জন্য যে অর্থের প্রয়োজন, আবার নতুন করে যে রাস্তাগুলো তৈরী হচ্ছে, তার জন্য যে টাকার প্রয়োজন, প্রয়োজনের তুলনায় বরাদ্দ অত্যন্ত কম, এই কথা অস্বীকার করার উপায় নেই। কিন্তু কম অর্থ বরাদ্দ হলেও তারা তো কথায় কথায় বলেন সীমিত ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে কাজ করতে হচ্ছে। সীমিত ক্ষমতার মধ্যে দিয়ে কাজ করতে হচ্ছে এটা ঠিক কিন্তু সেটা পরিচ্ছন্নভাবে দুর্নীতিমুক্তভাবে, প্রতিটা পয়সা যাতে সঠিকভাবে ব্যয় করা হয়, সেই ব্যাপারে কোন বাস্তব কার্য্যকরী পদক্ষেপ করতে পারেন নি। কারণ যে রাস্তাগুলোর কাজ হয়, আমরা দেখেছি সেখানে যে কাজের টেন্ডারগুলো হয়, ওখানে অফিসগুলোতে একজিকিউটিভ বা সুপারিনটেন্ডেন্টের অফিসে সেখানে যে প্যানেল তৈরী হয়ে রয়েছে, সেখানে এমন কিছু বাস্তুকার আছে, তারা নির্দিষ্টভাবে কিছু না কিছু পাবেই। সুতরাং তাদের সিলেকশন করে দেওয়া হয়। এটার ভিতর নানা রকম দুর্নীতি আছে। তার ফলে কাজ নেবার পর বাস্তবে যখন কাজটা হয়, সেইগুলো দেখা যায় অত্যন্ত নিম্নমানের কাজ হয়। সেটা মেরামতির কাজই বলুন আর নুতন কাজই বলুন। মেরামতীর কাজের ব্যাপারে দেখেছি, যে অল্প কিছু খোয়া দিয়ে ওপরে একটু পিচ ঢেলে দেওয়া হলো, তারপর দেখা গেল দু তিন মাসের মধ্যেই সেটা নষ্ট

হয়ে গেছে। বর্ষায় পিচ উঠে খোয়া বেরিয়ে পড়ছে, বাস্তবে তার বিলও পাশ হয়ে যাচ্ছে। কাজের গতিও খুব ঢিমে তালে চলে। মন্ত্রী মহাশয়ের বিষয়টা খুব কঠোরভাবে তদারক করা দরকার। এই বিষয়ে আমি একবার বলেছিলাম এবারও বলছি যে কাজগুলো হয়, তার স্পেসিফিকেশন সকলে জানতে পারে না। তা যাতে জনসাধারণ জানতে পারে, সেই ব্যবস্থা করবেন। যে এলাকায় কাজ হবে সে এলাকায় যদি বোর্ডে স্পেসিফিকেশন টাঙিয়ে দেন তাহলে এলাকার পঞ্চায়েত তথা সর্বস্তরের জনপ্রতিনিধিরা এবং এলাকার মানুষ বুঝতে পারে, এই এলাকায় এই এই জিনিষ দিয়ে এই এই কাজ হবে। জনসাধারণ তদারকি করে কাজটা বুঝে নিতে পারে। অল্প টাকার মধ্যেও সঠিকভাবে অনেকটা কাজ হতে পারে এবং জনসাধারন ক্ষোভও কমতে পারে। গত বারেও আমি এটা উল্লেখ করেছিলাম, এবারেও আবার উল্লেখ করছি। আমি আশা করছি আপনি এ বিষয়ে ব্যবস্থা গ্রহণ করবেন। রাস্তার ওপর দিয়ে ফ্লাইওভার, ব্রীজ ইত্যাদি দীর্ঘ দিন ধরে যে গুলি করছেন সে গুলির পাশ দিয়ে রাস্তা করে দিলেও যান-বাহন চলাচলের ক্ষেত্রে অসুবিধার সৃষ্টি হচ্ছে। বিশেষ করে বষার সময় খুব অসুবিধা হচ্ছে। রাস্তার এক পাড়ে নেমে অপর পাড়ে যেতে হচ্ছে। যোগাযোগ বিচ্ছিন্ন হয়ে পড়ছে। বছরের পর বছর এই জিনিস চলছে। যাদবপুরে ফ্লাইওভার কবে শেষ হবে আমরা জানি না। রেলওয়ে দপ্তর থেকে খুবই তাড়া দেওয়া হচ্ছে। ওখানে রেল লাইনের ওপর দিয়ে ফ্লাইওভার ক্রস করছে। ওটা শেষ না হবার ফলে ওখানে রেল চলাচলের ক্ষেত্রে এ্যাকসিডেন্টের সম্ভাবনা রয়েছে। দীর্ঘ দিন আগে ঐ কাজ শুরু হয়েছে, এখনো শেষ হল না। এ সম্পর্কে মন্ত্রী মহাশয় দ্রুত ব্যবস্থা নিন। মাননীয় সদস্য সুভাষ নস্কর বললেন সুন্দরবন অঞ্চল সব চেয়ে বিচ্ছিন্ন এলাকা। সেই এলাকার প্রতি একটু বিশেষ নজর দেওয়া প্রয়োজন। এই প্রসঙ্গে আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলছি যে, আপনি নীতি হিসাবে এটা গ্রহন করুন যে, যে সমস্ত এলাকায় - সে জেলা, সাব-ডিভিশন, থানা সর্বস্তরে - দীর্ঘ দিন ধরে পূর্ত(সড়ক) প্রকল্পের কোন কাজ হয় নি বা যেটুকু হয়েছে খুবই নগন্য সে সমস্ত এলাকাকে অগ্রাধিকার দেওয়া হবে। সেই সমস্ত এলাকার যোগাযোগ ব্যবস্থার দিকে গুরুত্ব দেওয়া হোক। সুন্দরবনে এমন বহু এলাকা আছে যে এলাকা গুলিকে এক একটি ছোট ছোট ব্রীজ করে দিলে বিস্তীর্ণ এলাকার মধ্যে যোগাযোগ গড়ে ওঠে। মাননীয় সদস্য বাসন্তীর কথা উল্লেখ করেছেন। এ রকম অনেক জায়গা আছে। আমার কুলতলী বিধানসভা কেন্দ্রের মধ্যে একটা ব্রীজ করলে ব্যাপক যোগাযোগ ব্যবস্থা গড়ে ওঠে। আজকে সুন্দরবনের পিয়ালী নদী তীরে কিছু কিছু পর্যটন কেন্দ্র গড়ে উঠছে। ধোসা থেকে পিয়ালী ক্রোজার পর্যন্ত ৩৫ কিলোমিটার পথ খোয়া বাঁধান। ঐ রাস্তাটা ইরিগেশন ডিপার্টমেন্ট থেকে করেছিল। এটাকে পি.ডাবলু.ডি'র সঙ্গে যুক্ত করার কথা আমরা বার বার বলছি। এই রাস্তাটিকে সঠিক ভাবে তৈরী করলে পিয়ালী ক্রোজারের পর্যটন গুরুত্ব বেড়ে যাবে। পর্যটকদের এবং এলাকার জনসাধারণের উপকার হবে। আশা করি মন্ত্রী মহাশয় এটা একটু গুরুত্ব সহকারে দেখবেন। আজকে সুন্দরবনের পর্যটন গুরুত্ব ধীরে ধীরে বাড়ছে। পরিশেষে আমি যেটা বলতে চাই, আমার নির্বাচনী কেন্দ্রের মধ্যে জামতালা-জালাবেড়িয়া রাস্তাটি চওড়া করা দরকার। এই কটি কথা বলে বাজেটের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কামাখ্যা চরণ ঘোষ :** মাননীয় স্পীকার স্যার, মাননীয় পূর্তমন্ত্রী যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন আমি তাকে সমর্থন করছি এবং বিরোধীদের ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করছি। আমার বেশী কথা বলবার সময় হবে না, আমি স্বল্প সময়ের মধ্যে কয়েকটি কথা বলতে চাই। স্যার, মাননীয় মন্ত্রী মহাশয়ের পূর্ত দপ্তরের গুরুত্ব দায়িত্বের তুলনায় বরাদ্দের পরিমান খুবই কম। সে জন্য আমি আপনার মাধ্যমে মন্ত্রীসভাকে অনুরোধ করছি, এই দপ্তরের জন্য আরো কিছু বেশী টাকা মঞ্জুর করা হোক।

[5.00–5.10 p.m.]

আপনার কাছে আমার প্রথম কথা হচ্ছে, অল বেঙ্গলের যে পজিশন তাতে আগে রাস্তায় যে ধরণের ভারী গাড়ী চলতো এখন তার চেয়ে অনেকবেশী টন ওজনের ভারী গাড়ী চলছে। এর ফলে রাস্তা খুব

তাড়াতাড়ি খারাপ হয়ে যাচ্ছে। এই বিষয়টি আপনাকে দেখতে হবে যাতে রাস্তাগুলি সেইভাবে তৈরী করা হয়। আর কনট্রাকটরদের ক্ষেত্রে আমাদের একটা প্রবলেম হয়ে দাঁড়িয়েছে। তারা র-মেটিরিয়ালস খুবই লো-ষ্ট্যার্ন্ডাডের দিচ্ছে। এগুলি চেক-আপ করলে বদলে দিয়ে করা যায়। আমি এই ব্যাপারে কয়েকটা ইন্সটান্স দিতে পারি, কিন্তু সময় কম তাই দিচ্ছি না। আপনি যে চেক-আপ করার কাজ সুরু করেছেন সেটা সঠিকভাবেই করেছেন। তাড়াতাড়ি রাস্তা করার ফলে এবং খারাপ মাল দেবার ফলে রাস্তাগুলি তাড়াতাড়ি খারাপ হয়ে যাচ্ছে। আপনি এই ব্যাপারে ভালই পদক্ষেপ নিয়েছেন। মেদিনীপুর শহরে পি.ডব্লু.ডি'র একটি রাস্তা আছে ৫০ বছর আগের। এই ৫০ বছরের উপর রাস্তাটি কংশাবতী নদী ঘাট থেকে কদমতলা এই ৫ কিমি রাস্তা ৫০ বছরেও মেইনটেনান্স হয়নি, কোন কাজ হয়নি। আমি পি.ডব্লু.ডি র ইঞ্জিনিয়ারকে ধরেছিলাম। তিনি বললেন, কয়েকলক্ষ টাকা যদি মঞ্জুর করেন তাহলে পরে কাজ করতে পারি। দ্বিতীয়তঃ হচ্ছে, নদীঘাট থেকে ষ্টেশন: মেদিনীপুর শহরের উপর একমাত্র রাস্তা। এই রাস্তাটি চলাচলের উপযুক্ত হয়, রিক্সাতেও চলাচল করা যাচ্ছে না। আমার মত বয়স্ক লোকেদের হার্টফেল করে যেতে হবে এমনই রাস্তা। আর মেদিনীপুর থেকে ধেরুয়া এবং ধেরুয়া থেকে ঝাড়গ্রাম যাবার জন্য একটি ব্রীজের দরকার তার কারণ, মেদিনীপুর থেকে ঝাড়গ্রাম যাবার জন্য ৩৬ মাইল ঘুরে যেতে হয়। এই ব্রীজটি করলে আর ঘুরতে হবে না। তাছাড়া ঝাড়গ্রাম এবং বিহারের সঙ্গে লিঙ্কও হতে পারে। আর একটি হচ্ছে, বীরেন্দ্র সেতুর ইলেকট্রিফিকেশন এখন পর্যন্ত হল না, অন্ধকারই থেকে গেল। রাত্রিবেলা চলাফেরা করা মুশকিল হয়ে যায়। যে কোন সময় দুর্ঘটনা ঘটে যেতে পারে। আপনি এটা দেখবেন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** Hon'ble Members, regarding programme of election to the four Assembly Committees, namely (1) Committee on Public Accounts, (2) Committee on Estimates, (3) Committee on Public Undertakings and (4) Committee on the Welfare of Scheduled Castes and Scheduled Tribes, I make the following announcement :-

Last date of submission of nomination - 29.8.91, instead of 27.8.91, Date of Scrutiny - 30.8.91, Instead of 28.8.91, Last date of withdrawal - 31.8.91 instead of 29.8.91 and date of election, if contested 2.9.91. (unchanged).

**ডাঃ মানস ভূঞ্যা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পূর্তমন্ত্রী পূর্ত দপ্তরের যে বাজেট এখানে পেশ করেছেন সেই নিয়ে আজকে বির্তক চলছে। আমি কয়েকটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করতে চাই এই কারণে, মূল যে ব্যাপারটি হচ্ছে একটা রাজ্যের উন্নয়ন নির্ভর করে তার বেসিক ইনফ্রাষ্ট্রাকচারের উপর এবং সেই বেসিক ইনফ্রাষ্ট্রাকচারের মূল কথা হল যোগাযোগ ব্যবস্থা, যার মূল দায়িত্বে রয়েছেন পূর্ত দপ্তর এবং পূর্ত মন্ত্রী মহাশয়। আমরা আমাদের রাজ্যে দেখছি, এটা কারও বিরুদ্ধে কোন ব্যক্তিগত অভিযোগ নয়, পূর্ত দপ্তরের ব্যয় বরাদ্দের ক্ষেত্রে শুধু মাত্র বেতন দেওয়া এবং কিছু গতানুগতিক মেনটেনেনস ছাড়া নূতন করে উদ্যোগ নিয়ে ব্যাপক কর্মপ্রচেষ্টার সুযোগ থাকছে না। তার কারণ এই বাজেটে খুব কম পরিমাণ অর্থের বরাদ্দ, এটা এই দপ্তরের অযোগ্যতা, না মন্ত্রী মহাশয় তাঁর ক্যাবিনেট থেকে মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করার অক্ষমতা আমরা সেদিকে যেতে চাইনা তবে বাস্তব অবস্থা হল এই দপ্তর যে টাকা পাচ্ছে তার ৯০ ভাগ টাকা চলে যাচ্ছে কর্মচারীদের মাইনে দিতে, সাহেবদের বেতন দিতে, ফলে কোন কাজ হচ্ছে না। এটাই বাস্তব কথা। যা ডিসট্রিবিউসন হয়, ষ্টেট বাজেটারী অর্থের এই কাঠামোর মধ্যে থেকে যেটুকু করা উচিত সেটাও করা হচ্ছে না। এই দপ্তর যে মাথাভারী প্রশাসন এবং এই দপ্তরের অফিসার এবং কন্ট্রাক্টারস

নেকশাস রয়েছে, একে ভাঙ্গার ক্ষমতা মন্ত্রী মহাশয়ের আছে কিনা তা আমি জানিনা তবে এখন অবধি কাজের মধ্যে যা প্রকাশ পাচ্ছে। পূর্ত দপ্তরের কাজ সম্পর্কে আমরা মাঝে মাঝে একটা গর্জন শুনতে পাই যে, কিছুই করতে পারেন না, তবুও ফ্রন্ট সরকার বলেন যে ওঁরা ২০ হাজার মাইল বেগে ছুটছেন। আমি কমপ্যারেটিভ ষ্টাডি করে দেখেছি যে, ন্যাশন্যাল হাই ওয়ে মেনটেনেনস, একসপ্যানসন ষ্টেট হাই ওয়ে একসপ্যানসন, পি. ডবলিউ. ডি. রোডস একসপ্যানসন করার ক্ষেত্রে সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ অনেক পিছনে পড়ে আছে। আমরা ষ্ট্যাটিটিকস ডাটা থেকে হিসাব দেখেছিলাম, তার থেকেই কোট করছি, পশ্চিমবঙ্গের ষ্টেট হাই ওয়ে ৩১৪৭ কিলোমিটার। আমি কমপ্যারেটিভ ষ্টাডি করেছি, ওঁরা বলেন যে ওঁরা হাজার হাজার মাইল স্পীডে ছুটছেন, কর্ণাটক ৭৯১২ কিলোমিটার, মধ্য প্রদেশ ১১,২৬৮, মহারাষ্ট্র ১৮,৪৯০ ইভ্‌ন মণিপুর ছোট্ট একটা জায়গা ৫২৪২ কিলোমিটার। ষ্টেট হাই ওয়ে রাজস্থান ৭২৮৫ কিলোমিটার, উত্তরপ্রদেশ ৭৯৭৫, ষ্টেট হাই ওয়েতে পি. ডবলিউ. ডি. আরও বিপদজনক অবস্থা। এখানে এ্যাকচুয়াল সারফেস রোড ১০৫৯৯ কিলোমিটার, টোটাল ১২৭০০ সেখানে অন্যান্য রাজ্যে কি রকম আছে? সেখানে পি. ডবলিউ. ডি উত্তরপ্রদেশ ৫৬৪৫৭, তামিলনাডু ৩৫২০৮, রাজস্থান ৩৭৭২০, পাঞ্জাব ২৯৮৯০ কিলোমিটার, ফিগার বলে আর কোন লাভ নেই, বঝতেই পারছেন কি রকম স্পীডে ছুটছেন, একটা রাজ্য সরকারের উন্নয়ন যদি যোগাযোগ ব্যবস্থার উপর নির্ভর করে, এটা যদি তার ইনডেকস হয় মাপকাঠির সঙ্গে যুক্ত হয় তাহলে পশ্চিমবঙ্গের পূর্ত মন্ত্রীকে স্বীকার করতেই হবে যে তাঁর দপ্তর ব্যর্থ হবে মূল মাপকাঠি যদি যোগাযোগের ক্ষেত্রে হয় এই জায়গাটায় উনি ক্যাটিগরিক্যালি বলেছেন— His department is working as an agent of the union Government in terms of maintenance of national high way.

আপনি সারা ভারতবর্ষ ঘুরেছেন, মন্ত্রী মহাশয় এবং আমবাও আপনাদের শুভেচ্ছায় ঘুরেছি আমরা কি হচ্ছে শুনেছি সমস্ত ন্যাশান্যাল হাই হয়ে ওনার দপ্তর করেছেন He is working as an agent of the Union Government in terms of maintenance of national High way.

এই রাজ্যে ন্যাশান্যাল হাই ওয়ে কত বাজেট ব্যবস্থা আছে, আছে কি নেই তার দুটো কারণ সেখানেও ওঁদের কর্তৃত্বে যে কাজগুলি হচ্ছে তাতে গলদ থেকে যাচ্ছে। দুই হচ্ছে ন্যাশান্যাল হাই ওয়ে মেনটেননস করার ক্ষেত্রে পাশাপাশি যে ভাবে এনক্রোচমেন্ট হচ্ছে এই এনক্রোচমেন্ট প্রবলেম পশ্চিমবঙ্গে যে ভাবে আমাদের ঘিরে ধরছে যে ভাবে গ্রাস করছে ভারতবর্ষের অন্য কোন রাজ্যকে সে রকম করে নি।

[5.10 — 5.20 p.m.]

সেক্ষেত্রে ওঁর দপ্তর নিয়ে কিছু করবার নেই। ওঁর দপ্তরের সঙ্গে স্বরাষ্ট্র দপ্তরের যোগাযোগ আছে। আজকে ছোটখানো রাস্তাগুলি না পারেন, ষ্টেট হাইওয়েগুলি ক্লিয়ার আপ করুন। ষ্টেট হাইওয়েগুলিতে বর্তমানে এ্যাভারেজ কিলোমিটার অফ দি ট্রান্সপোর্টেশন ৫০ কিলোমিটার টু ৬০ কিলোমিটার থাকে, কারণ সেখানে এত এনক্রোচমেন্ট এবং বাম্প অতিক্রম করতে হয় যারজন্য এটা হয়। এই জায়গাটা দেখতে হবে, কারণ ট্রান্সপোর্টেশনের ক্ষেত্রে ন্যাশনাল হাইওয়ে এবং ষ্টেট হাইওয়ে সবচেয়ে গুরুত্বপূর্ণ। উনি কোলাঘাট-হোলদিয়া রাস্তার কথা বলতে পারেন যে, এটা ভাল অবস্থায় রয়েছে। তবে উনি একটি কাজ করেছেন যারজন্য সাধুবাদ না জানালে খারাপ হবে। এতদিন পর্যন্ত রেওয়াজ ছিল, পি. ডব্লু. ডি. (রোডস) এর কর্তাব্যক্তিরা কনট্রাকটদের দিয়ে বর্ষাকালে রাস্তা সারাই করাতেন। কিন্তু তিনি গতবার বলেছিলেন এই বিধানসভাতে যে তিনি বর্ষাকালে কাজ করতে দেবেন না। এক্ষেত্রে উনি স্বার্থক হয়েছেন কিনা যদি জানান। কারণ আমরা দেখছি, বর্ষাকালে পীচ পাথর ইত্যাদি জিনিসপত্র পড়ছে এবং সেগুলো পড়বার পাঁচদিনের মধ্যেই উড়ে যাচ্ছে। জানি না, উনি বিভাগীয় স্তরে এই নির্দেশ প্রয়োগ করতে পেরেছেন কিনা। এটা করতে পারলে অনেক টাকা বাঁচবে। মূল কথা হল, ওঁর দপ্তর শুধু পূর্ত দপ্তর নয়, কারণ পূর্ত দপ্তরকে সমস্ত দপ্তরের

সঙ্গে কোঅর্ডিনেট করে কাজ করতে হয়। যেখানে বিল্ডিং কনষ্ট্রাকশন সেখানেই পূর্ত দপ্তর। যেমন স্বাস্থ্য দপ্তরের কোন বাড়ি করতে হবে, করবে পূর্ত দপ্তর। আপনি একটি তালিকা দিয়েছেন কোন কোন জায়গায় গ্রামীণ হাসপাতাল করেছেন বা এ্যানিম্যাল হাজব্যান্ড্রীর বিল্ডিং করেছেন তার। এটা কনষ্ট্রাকশন বোর্ডের সঙ্গে জড়িত। এই দপ্তরে বিভিন্নভাবে পি. ডব্লু. ডি. (হাইওয়ে), পি. ডব্লু. ডি. (রোডস), কনষ্ট্রাকশন ডিভিশন ইত্যাদি বিভাগগুলি আছে। কিন্তু দায়িত্ব নিয়ে বলছি, ওঁর দপ্তরে কর্তাব্যক্তি যারা দায়িত্বে রয়েছেন তারা আকণ্ঠ দুর্নীতিতে নিমজ্জিত হয়ে রয়েছেন। একটি স্পেসিফিক টোকেন নিদর্শন দিচ্ছি। ৫০ লক্ষ টাকা আপনি মঞ্জুর করেছিলেন বালিচক-সবং রোডের চার কিলোমিটার রাস্তা সারাই এর জন্য। কিন্তু সেখানে খুঁজে খুঁজে দেখতে হবে পীচ এবং পাথর কোথায় পড়েছিল। এক মাসের মধ্যে সেখানে এক হাত সব গর্ত হয়ে গেছে। ইনভেষ্টিগেশন করুন, গো এ্যান্ড সি, গিভ পানিশমেন্ট! কারা তারা? কারা তার সঙ্গে যুক্ত? খোঁজ নিন্ স্পেসিফিক্যালি, হু ইজ দি কনসার্ণড্ অফিসার? সেক্ষত্রে তাদের স্পেসিফিক পানিশমেন্ট দিয়ে কনসার্ণড কনট্রাকটরকে ব্ল্যাকলিষ্টেড করে প্রমান করুন যে, আপনি দুর্নীতির বিরুদ্ধে লড়াই করতে চান। এই জায়গায় সমন্বয় দরকার, কিন্তু আপনার দপ্তরে এই সমন্বয়েরই অভাব। জানি, আপনার দপ্তরে টেকনেক্রিাটি ব্যুরোক্র্যাটের লড়াই রয়েছে। এই সময় এই টেকনোক্র্যাটদের নিয়ে লড়াই করেছিলাম এবং কিছু ব্যুরোক্র্যাটের চেয়ারে টেকনোক্র্যাটদের রিপ্লেস করতে পেরেছিলাম। কিন্তু এটা নিয়ে ভাবতে হবে, কারণ এটা একটা ফেস্ অফ একসপেরিমেন্ট। আমরা চাই এবং আশা করবো টেকনোক্রাটদের উপর যে দায়িত্ব বর্ত্তেছে বিশেষ করে পি. ডবলু. ডি ডিপার্টমেন্টে সেচ দপ্তরের কথা ছেড়েই দিলাম - তাঁরা তাঁদের দায়িত্ব সঠিক ভাবে পালন করছে কিনা সেটা দেখা। অভিজ্ঞতা হচ্ছে টেকনোক্রাটরা দায়িত্বে আসার পর নিচের তলায় নিয়স্ত্রন অনেক হারিয়ে গিয়েছে। সমগোত্রীয় হওয়ার ফলে তারা ঠিক ভাবে দায়িত্ব নিয়ে কাজ করতে পারছে না। দুর্নীতির বিরুদ্ধে স্পেসিফিক অভিযোগ করা সত্ত্বেও কোন পদক্ষেপ নিতে পারছেন না, কোন কথা বলতে পারছে না, দূর্নীতির বিরুদ্ধে কোন এ্যাকসান নিতে পারছে না। এটা অত্যন্ত মর্মান্তিক। মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো বিষয়টা দেখার জন্য কারণ এটা বিতর্কের বিষয় হয়ে উঠেছে। ১৯৮৪ সাল আজকে ১৯৯১ সাল হয়ে গেল, আমরা বলেছিলাম ইন্দিরা গান্ধির একটা স্টাচু স্থাপন করতে। একাট গভর্নমেন্ট তার ১৯৮৪ সাল থেকে ১৯৯১ সাল লেগে গেল ইন্দিরা গান্ধির মূর্ত্তি কোথায় প্রতিষ্ঠিত হবে ঠিক করতে। মূর্ত্তি তৈরী হলো না কেন, কি ব্যাপার, কি মানসিকতা থেকে সেটা আমরা জানতে চাই। এই রাজ্যের মুখ্যমন্ত্রী যিনি একজন রাজনৈতিক সন্ন্যাসী ছিলেন সেই অজয় মুখার্জী, আমরা এই হাউসে দাবি করেছিলাম এবং আজকেও করছি যে এই অজয় মুখার্জীর নামে কলিকাতার একটা রাস্তার নামকরণ করা হোক এবং তাঁর একটা পূর্ণ অবয়ব মূর্ত্তি প্রতিষ্ঠা করা হোক। এই রাজনৈতিক সন্ন্যাসী হাসপাতালে শেষ নিঃশ্বাস ত্যাগ করেন। তাঁকে শ্রদ্ধা জানাবার জন্য অবয়ব মূর্ত্তি কি আমরা দাবি করতে পারি না? প্রয়াত রাজীব গান্ধির জন্য সরকার ঘোযণা করুক যে এসপ্লানেড সংলগ্ন এলাকায়, ময়দান সংলগ্ন এলাকায় তাঁর একটা মূর্ত্তি প্রতিষ্ঠা করা হবে।

(এই সময় লাল বাতি জ্বলে ওঠে)

আমি শেষ বক্তব্য রাখছি। যে সমস্ত অভিযোগ গুলি সুদীপ বন্দোপাধ্যায় করেছেন বেংগল ল্যাম্পের ব্যাপারে, যে ব্যাপার নিয়ে প্রাক্তন পূর্ত্তমন্ত্রী যতীন চক্রবর্ত্তী মহাশয় এই হাউসে বলতে চেয়েছিলেন তাঁকে বলতে দেওয়া হয় নি, অতীতে যে বিতর্ক নিয়ে পশ্চিমবাংলায় রাজনৈতিক ঝড় উঠেছিল সেই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয়ের বক্তৃতায় বলতে হবে কি ব্যাপার।

(এই সময় মাইক বন্ধ হয়ে যায়)

**শ্রী শ্যামাপ্রসাদ বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পূর্ত্ত দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে বাজেট

পেশ করেছেন আমি তা সমর্থন করছি এবং বিরোধী দলের পক্ষ থেকে যে ছাঁটাই প্রস্তাব আনা হয়েছে এবং যে সমালোচনা করা হয়েছে আমি তার বিরোধিতা করছি। মাননীয় সদস্য মানসবাবু তাঁর বক্তব্য সমাপ্তি করলেন এবং তারপর আমি উঠেছি বক্তব্য রাখতে। যেহেতু তাঁর বক্তব্যের আমি সমালোচনা করছি তাই আমাকে কয়েকটি কথা বলতে হবে। উনি বলেছেন যে আমাদের পশ্চিমবাংলায় স্টেট হাই ওয়ে অনেক কম হয়েছে, অন্য যে স্টেট গুলি আছে সেখানে এই সমস্ত স্টেট হাই ওয়ে অনেক বেশী হয়েছে। আমি জিজ্ঞাস করতে চাই মানসবাবুকে যে আপনি কি জানেন যে এই পরিবহন বা রাস্তা তৈরীর ব্যাপারে এটা মাটির উপর নির্ভর করে? উত্তরপ্রদেশে বেশী স্টেট হাই ওয়ে তৈরী হয়, জম্মু-কাস্মীরে স্টেট হাই ওয়ে বেশী করা যায়, সেখানে মাটি হচ্ছে কনজিনিয়াল। এই রকম সমস্ত টেকনিক্যাল ব্যাপার আছে। আর কেরালায় অনেক কিছু ব্যাপার আছে, এখন বলা যাবে না, আমার সময় কম সময় পেলে বলতে রাজি আছি।

[5.20 — 5.30 p.m.]

ওঁরা অনেক কিছু কথা বলছেন যে এখানে বিগত ১৪ বছর আপনারা পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার আছেন। ওঁরা বলছেন যে কোন জায়গায় রাস্তাঘাট ঠিক নেই। আমাদের পক্ষ থেকে আমরা পরিষ্কার বলতে চাই যে গ্রাম বাংলায় অর্থনীতির নতুন যে জাগরণ তৈরী হয়েছে সে সম্বন্ধে ওঁরা খবরই রাখেন না। আমরা শুধু ভাতার তৈরী করিনি। তখনকার সময়ে মাননীয় ভোলানাথ সেন তৈরী করেছিলেন এটা। আমরা আরামবাগ তৈরী করিনি। আজকে নতুন অবস্থার মধ্যে দিয়ে নতুন নতুন গঞ্জ তৈরী হয়েছে, আর ওঁরা বলছেন কোন জায়গায় রাস্তা তৈরী হয়নি। আমি জিজ্ঞাসা করতে চাই, এ সম্পর্কে কেন্দ্রীয় সরকারের কি কোন ভূমিকা ছিল না? কেন্দ্রীয় সরকারের ভূমিকা ছিল। আমি একটা উদাহরণ দিতে চাই। ১৯৭৯-'৮০ সাল এবং ১৯৮৭-'৮৮ সাল পর্যন্ত আজকে রাস্তাগুলোর উপরে যে চাপ বেড়েছে, প্রেসার বেড়েছে তা কমাবার দায়িত্ব ছিল কেন্দ্রীয় সরকারের রেল দপ্তরের। রেলওয়ে দপ্তরের ট্রাফিক ফ্রেট, ট্রাফিক প্যাসেঞ্জারের ক্ষেত্রে এগুলো বাড়ানোর দায়িত্ব ছিল। রেল দপ্তর ১৯৭৯-৮৭-৮৮ এই বছরগুলোর মধ্যে ফ্রেট ট্রাফিক বাড়িয়েছেন ৪.৫ পারসেন্ট এবং প্যাসেঞ্জার ট্রাফিক বাড়িয়েছেন ৩.৫ পারসেন্ট। এটার সোর্স হচ্ছে ইকনোমিক টাইমস্, ২৯।১০।৯০তে প্রকাশিত হয়েছে। ওঁরা আমাদের সঙ্গে সোর্স নিয়ে মাঝেমাঝে বিবাদ করেন কিনা তাই এটা উল্লেখ করলাম। রেলওয়ে ডিপার্টমেন্ট ১৯৮০-৮১ সালে ওয়াগন তৈরী করেছেন ১৩,৬০০টি। ১৯৮৭-৮৮ সালে তাঁরা তৈরী করেছেন ১৩,৪০০টি। রেলওয়ে পরিবহণ আজকে এই জায়গায় এসে পৌঁছেছে যে সমস্ত চাপটা আজকে সড়কের উপরে, সড়ক পরিবহণের উপরে এসে পড়ছে। এই বিশেষ দিকের কথা ওঁরা বললেন না। এই কথা না বলে ওঁরা গোটা হাউসকে অন্যদিকে নিয়ে যাবার চেষ্টা করছেন। আমি ছোট্ট একটি কথা বলি। বিগত ১৪ বছরে গ্রামবাংলায় যে নতুন অবস্থা তৈরী হয়েছে, সেই অবস্থাটা আমরা ধরে রাখতে চাইছি। পশ্চিমবাংলার মানুষ এটাকে ধরে রাখতে চাইছে। সেই দৃষ্টিভঙ্গী থেকে এই বাজেটকে আমি সমর্থন করছি এবং বিরোধী পক্ষ থেকে আনীত ছাটাই প্রস্তাব যা আনা হয়েছে তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী হারাধন বাউড়ি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পূর্ত দপ্তরের ভার প্রাপ্ত মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের বাজেট পেশ করেছেন আমি তাকে সমর্থন করে এবং বিরোধিদের পক্ষ থেকে যে কাট মোশান আনা হয়েছে তাকে বিরোধিতা করে কয়েকটি কথা বলতে চাই। পথঘাট সম্পর্কে প্রথমেই উল্লেখ করতে চাই জনসংখ্যার ঘনত্ব এবং রাস্তার উপরে তার চাপ কি রকম। সমগ্র দেশের মধ্যে পশ্চিমবাংলার জনসংখ্যার ঘনত্ব সবচেয়ে বেশী। এখানে প্রতি বর্গ কিলোমিটারে ৭৬৬জন লোক বাস করে। কিন্তু আমরা দেখতে পাচ্ছি যে, এখানে রাস্তার প্রয়োজনীয়তা বা উন্নতি যতখানি প্রয়োজন রাজ্য সরকারের সীমাবদ্ধ

ক্ষমতার সঙ্গে কেন্দ্রীয় সরকারের সহয়োগিতা সেই অনুপাতে হয়নি। রাজ্য সরকার সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দিয়েও নতুন রাস্তার সংযোগ, উন্নতিসাধন, সেতু নির্মান প্রভতি বহুবিধ কাজ করে চলেছেন। কিন্তু বর্তমানে রাস্তার উপরে চাপ এবং ট্রাফিক এতবেশী বেড়েছে যে যারফলে রাস্তার চাহিদা অনেক পরিমানে বেড়ে গেছে। এরফলে রাস্তাঘাট যেগুলো আছে সেগুলোর রক্ষনা-বেক্ষন করা বিশাল ব্যয়বহুল হয়ে পড়েছে।

দ্বিতীয় হুগলী সেতুর সঙ্গে যোগাযোগের জন্য যে নতুন রাস্তার পরিকল্পনা সরকার নিতে চলেছেন এগুলো গ্রহনযোগ্য এবং এগুলো করা উচিত। কিন্তু তার সাথে সাথে এটাও বলতে চাই যে - বাঁকুড়া জেলায় কতগুলি নূতন শিল্পের পরিকল্পনা নেওয়া হয়েছে ফলে এই জেলার রাস্তাগুলো চওড়া করা এবং রাস্তার গভীরতা বাড়ানো আবশ্যক। স্বাভাবিকভাবেই এই রাস্তাগুলোর উপরে ৬০-৬৫ টনের বেশী ওজনের গাড়ী চলাচল করে। এটা খুব ভালো কথা যে দারজিলিং হিল কোর্ট রোড এবং পানাগড় - ইলামবাজার রোডকে ন্যাশানাল হাইওয়ের মধ্যে নেওয়া হচ্ছে। কিন্তু ঐ রাস্তার যে যানবাহনের চাপ তার চাইতে বেশী চাপ আছে মেদিনীপুর - দুর্গাপুর রোডের উপরে। আমি আবেদন রাখবো যাতে এই মেদিনীপুর - দুর্গাপুর রোডটিকে যাতে জাতীয় সড়ক হিসাবে গ্রহন করা হয়। এছাড়া কলকাতা থেকে বাঁকুড়া দুর্গাপুর - সঁওতালডিহি রাস্তাটিকে জাতীয় সড়কের আওতায় আনা দরকার। বাঁকুড়া জেলায় কোন জাতীয় সড়ক নেই। কিন্তু এই জেলায় জনসংখ্যার যা চাপ এবং বর্তমানে যে নূতন শিল্পের পরিকল্পনা নেওয়া হচ্ছে তাতে লক্ষ্য করা যাচ্ছে যে এই জেলার জাতীয় সড়কের প্রয়োজনীয়তা রয়েই যাচ্ছে। এই জেলাতে টুরিজিমের সম্ভাবনা রয়েছে তাতে উন্নতি করতে পারলে খুব ভালো হোত এবং এক্ষেত্রে জাতীয় সড়কের প্রয়োজনীয়তা রয়েছে। আমরা লক্ষ্য করছি যে, রানীগঞ্জের সঙ্গে মেজিয়ার যোগাযোগের জন্য যে সেতুটি তৈরী হচ্ছে তার সম্বন্ধে বাজেটে কোন উল্লেখ নেই। আমি মনে করি যে এটার আলোচনা করার দরকার ছিল। আমি মনে করি আপনার ডিপার্টমেন্টের কাজের কিছু উন্নতি দরকার । সেখানে কাজের এষ্টিমেট বা প্ল্যান যত শীঘ্র করা যায় সেদিকে লক্ষ্য রাখতে হবে। কারণ প্ল্যান বা এষ্টিমেট করতে শৈথিল্য দেখা দিলে সমস্ত পরিকল্পনা পিছিয়ে যাবে। আমাদের রাজ্যে মেটাল রোড পূর্বের তুলনায় অনেক বেড়েছে। সেই তুলনায় ন্যাশানাল হাইওয়েতে কেন্দ্রীয় সরকারের টাকার মঞ্জুর অনেক কমেছে। এছাড়া কনষ্ট্রাকশানের ক্ষেত্রে যে সমস্ত উপকরন লাগে সেন্ট্রাল বাজেটে তার দাম যেভাবে বৃদ্ধি পেয়েছে সে তুলনায় বাজেটের টাকা বৃদ্ধি করা হয় নি। সুতরাং আমাদের দেখতে হবে যে কেন্দ্রীয় সরকার যদি এই ভাবে ক্রমাগত বরাদ্দ কমাতে থাকে এবং রাস্তার উপরে ক্রমাগত চাপ সৃষ্টি হতে থাকে তাহলে তো আমরা একটা অসুবিধার মধ্যে পড়ে যাবো। এবং সেক্ষেত্রে আমাদের রাজ্য সরকারের পক্ষ থেকে নতুন পরিকল্পনা নিতে হবে। রাস্তাগুলির কিভাবে আরো উন্নতি সাধন করা যায় সেইদিকে নজর রাখতে হবে এবং পি. ডব্লিউ. ডির রাস্তা যে আছে সেগুলোকে চওড়া এবং গভীরতা বাড়ানো দরকার। এইকথা বলে মন্ত্রীমহাশয় যে ব্যয়বরাদ্দ এনেছেন তাকে সমর্থন করে আমি বিরোধীদের কাটমোশানের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মতীশ রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দীর্ঘ সময় ধরে বিরোধীপক্ষের বন্ধুরা এবং সরকার পক্ষের কয়েকজন বন্ধু পূর্ত দপ্তরের বাজেট সম্পর্কে তাদের বক্তব্য যেটা রেখেছেন সেটা আমি ধৈর্য্য সহকারে শোনবার চেষ্টা করেছি। আপনাদের বলতে চাই যে, আমার বাজেটের যে বক্তব্য রেখেছি সেটা হচ্ছে মূলত কাজের একটা রূপরেখা, এটা ঠিকই যে পূর্ত দপ্তরের কাজ সঠিকভাবে বাস্তবায়িত করতে গেলেও যে টাকার প্রয়োজন, আজকে পশ্চিমবঙ্গে আমাদের রাজ্য সরকারের প্রতি কেন্দ্রীয় সরকারের যে বিমাতৃসুলভ মনোভাব তার থেকে পূর্ত দপ্তর রেহাই পায়নি। আমার প্রথম কথা হচ্ছে যে, মাননীয় বন্ধু সুদীপবাবু বললেন যে, রাজ্যের এই খাতে বরাদ্দ খুব কম এবং তার উপরে পূর্ত দপ্তরের কাজ আশাব্যঞ্জক নয়।

[5.30-5.40 p.m.]

আমি মাননীয় সদস্য সুদীপবাবুকে শুধু একটি কথা স্মরণ করিয়ে দিতে চাই রাজীব গান্ধীর আমলে পার্লামেন্টে লোকসভায় ও রাজ্যসভায় তারা মিলিতভাবে সিদ্ধান্ত নিয়েছিলেন যে কেন্দ্রীয় সরকার সি. আর. এফ. ফান্ড থেকে ভারতবর্ষের প্রতিটি অঙ্গ রাজ্যকে তারা একটা টাকা দেবেন এবং সেক্ষেত্রে পশ্চিম বাংলার অংশ ছিল প্রতি বছরে ১৫ কোটি টাকা। কিন্তু দুঃখের বিষয় গত ৩ বছর ধরে কেন্দ্রীয় সরকারের কাছে আবেদন করার পরেও আজ পর্য্যন্ত একটা পয়সাও আমরা পাইনি। অন্য রাজ্যের কি অবস্থা আমরা জানিনা। আমরা একটি পয়সাও পাইনি। এরপর আসছি ন্যাশানাল হাইওয়ের ক্ষেত্রে, আমাদের বাজেট বক্তৃতায় বলেছি যে রাজ্য সরকারের কাজ হচ্ছে এজেন্সির কাজ। টাকার মূল্য কমছে,বর্তমান আর্থিক বছরে কেন্দ্রীয় সরকার পশ্চিম বঙ্গের অর্ন্তভুক্ত যে ন্যাশানাল হাইওয়ে যেখানে গত বছর সাড়ে ১০ কোটি টাকার উপর তারা মেইনটেনেন্স বরাদ্দ দিয়েছিলেন, এই বছরে তার চেয়ে প্রায় ১ কোটি টাকা কম দিয়েছে। মুদ্রার মুল্য হ্রাস হওয়া সত্ত্বেও বাড়েনি তারা সেখানে ১ কোটি টাকা কম দিয়েছে, তার দ্বারা আপনারা বুঝতে পারছেন যে কেন্দ্রীয় সরকারের মনোভাব কি আমাদের রাজ্যের প্রতি। আজকে আমরা রাজ্য সরকারের পক্ষ থেকে আমি এবং মুখ্যমন্ত্রী আমরা বারবার দিল্লির কাছে আবেদন করেছি লিখেছি খড়গপুর বালেশ্বর রোড যেটা মেদিনীপুর বালেশ্বরের ভিতর দিয়ে গিয়েছে সেটাকে ন্যাশানাল হাইওয়ে হিসাবে পরিণত কারা হোক। ক্যালকাটা ডায়মন্ডহারবার রোড এটা ইন দি ডিষ্ট্রিক্ট অফ নর্থ ২৪ পরগনা এটা একা গুরুত্বপূর্ন সড়ক, এটাকে ন্যাশানাল হাইওয়ের মর্য্যাদা দেওয়া হোক। রাণীগঞ্জ মেদিনীপুর রোড, ডিষ্ট্রিক্ট মেদিনীপুর, বাঁকুড়া এবং বর্দ্ধমানের ভিতর দিয়ে যেটা গিয়েছে এই রাস্তাগুলিকে আমরা ন্যাশানাল হাইওয়ের জন্য দাবী করেছিলাম একটা দাবীও কিন্তু সক্রিয়তা লাভ করেনি। অথচ ন্যাশানাল হাইওয়ে স্ট্যাটস আজকে যিনি কেন্দ্রীয় মন্ত্রী তার নিজের রাজ্যে রাজস্থানে সেখানে আমরা তথ্য নিয়ে জেনেছি আমাদের রাজ্যে যেগুলি ডিষ্ট্রিক্ট রোড-ওয়েজ পর্য্যায়ে পড়ে রাজস্থানে সেইগুলিকে ন্যাশানাল হাইওয়ের স্টাটাস দেওয়া হয়েছে। তাহলেই বুঝতে পারছেন পশ্চিমবাংলা কেন্দ্রের মনোভাবে কোন জায়গায় রয়েছে। সেই কারণে আজকে আমরা বলছি যে আমাদের আর্থিক সংকট আছে, এটা যেমন সত্য কথা তেমনি একটা বাস্তব পরিকল্পনা নিয়ে আমরা কাজে এগিয়েছি। আপনারা বলবেন যে রাজ্য সরকার কাজ করতে পারছেন না, কিন্তু কি করে কাজ করবে, কাজের চাবিকাঠি তো আপনাদের হাতে চলে গিয়েছে। সিমেন্ট দরকার হয় পূর্ত দপ্তরের কাজ করতে গেলে বিগত আর্থিক বছরে আমরা কটা টাকা বরাদ্দ করেছিলাম সেখানে সিমেন্টের দাম ছিল তার ভিত্তিতে আমাদের চিন্তাভাবনা ছিল এই বছরে সিমেন্টের দাম, লোহার দাম কি পরিমানে আপনারা বাড়িয়েছেন একবার চিন্তা করে দেখুন তো। কি করে রাজ্য সরকার তার নির্দ্ধারিত পরিকল্পনাকে বাস্তবে রূপায়িত করবেন সময় সীমার মধ্যে, সেই কারণেই সম্ভব হচ্ছে না অনেক ক্ষেত্রে । কিন্তু তা সত্ত্বেও শুধু আপনাদের বিরোধী বন্ধুদের শুধু অবগতির জন্য জানালাম।

গত বছর অর্থাৎ ১৯৯০-৯১ সালে, পশ্চিমবঙ্গে নতুন রাস্তা তৈরী হয়নি, এটা আপনারা বলেছেন। জেলাওয়ারি হিসাব যদি চান, তাহলে আমি পরে দেখাতে পারব, গত বছর আমরা ১২০ কিলোমিটার পিচের রাস্তা নতুন করে তৈরী করতে পেরেছি। ঝামা দিয়ে যে রাস্তা তৈরী করে সেই রাস্তা আমরা ৮৮ কিলোমিটার করতে পেরেছি। আমি এগুলো এই কারনেই বলছি যে আপনারা একটা সর্বভারতীয় তথ্য দিয়েছেন, কিন্তু কেউ তো উল্লেখ করলেন না যে আমাদের পূর্ত্ত দপ্তরের বাইরেও জেলা পরিষদ এবং পঞ্চায়েতের মাধ্যমে যে রাস্তাগুলো তৈরী হয়েছে-সেই রাস্তাগুলো পরিমাপ করে যে সংখ্যাটা দাড়াতো, সেই সংখ্যাটা এই তথ্যের মধ্যে আনলেন না কেন । সেটা যদি যোগ করেন তাহলে সর্বভারতীয় স্তরে রাস্তার যে পরিমান আছে তার থেকে পশ্চিমবাংলা পিছিয়ে নেই। আমাদের রাজ্য সরকার একটা পরিকল্পনা

নিয়েছে, আমাদের রাজ্যকে আমরা তিনটে জোনে ভাগ করেছি। প্রথম জোনটি হচ্ছে উত্তরবঙ্গ। উত্তরবঙ্গের পাঁচটি জেলার সঙ্গে রেল যোগাযোগের সমভাবনা আজকে খুবই স্তিমিত। সেই কারণে উত্তরবঙ্গে রাস্তা যাতে তৈরী হয় , যোগাযোগ ব্যবস্থা যাতে উন্নতি হয় তার জন্য সেতুর প্রয়োজন, তার জন্য রাস্তার প্রয়োজন। সেই রাস্তার উন্নতি করার জন্য রাস্তার স্ট্রেইনদেন এবং ওয়াইডেন করার পরিকল্পনা আমরা নিয়েছি। উত্তরবঙ্গের বিভিন্ন রাস্তাগুলির ক্ষেত্রে আমরা সেই পরিকল্পনা নিয়েছি এবং বিভিন্ন স্তরে প্রতি বছর আমরা সেই কাজগুলি চালিয়ে যাচ্ছি। দ্বিতীয় জোনটি হচ্ছে দক্ষিনবঙ্গ। দক্ষিনবঙ্গের মেদিনীপুর জেলা পশ্চিমবঙ্গের মধ্যে সর্ববৃহৎ জেলা। যে জেলার মানুষেরা সড়কপথের উপরেই সবচেয়ে বেশী নির্ভরশীল, সেই জেলার যোগাযোগ ব্যবস্থা যাতে উন্নতি করা যায় তার জন্য আমরা চেষ্টা করছি। এবং সেই পরিকল্পনা আমরা নিয়েছি। মেদিনীপুরের সড়ক ব্যবস্থার আমরা উন্নতি করবো। তৃতীয় জোন হচ্ছে কলকাতা এবং তার পাশ্ববর্ত্তী এলাকা। বিগত আর্থিক বছরে যে সমস্ত ব্রীজ আমরা তৈরী করতে পেরেছি সেগুলি হচ্ছে - ভাঙ্গড় খালের উপর লাউহাটা ক্যানেল, ধোঁসা ব্রীজ, দাইহাটা ব্রীজ, চূর্ণী নদীর উপর ব্রীজ, ময়ুরাক্ষীর উপর ব্রীজ, দ্বারকার উপর ব্রীজ, যার কাজ চলছে, বর্ধমানে বাতা নদীর উপর ব্রীজের কাজ চলছে এবং আগামী বছরের মধ্যেই আমরা সেই ব্রীজের কাজ শেষ করব। দামোদর নদীর উপর মেজিয়া ব্রীজের কাজ আমরা শুরু করেছি এবং সেই ব্রীজের কাজ যথাশীঘ্র আমরা শেষ করব। আপনারা জানেন শিলিগুড়িতে মহানন্দার উপর আলাদা একটা ব্রীজের কাজ আমরা চালু করেছি এবং সময় সীমার আগে আমরা সেই সেতুটি নির্মাণের কাজ শেষ করব। কোচবিহারে যে সেতুর কাজ আমরা শুরু করেছি সেটা সময় সীমার আগে আমরা শেষ করব এটা আমি এই বিধানসভায় ঘোষণা করছি। সময় সীমার আগে সেই সেতুটি নিমাণের কাজ পূর্ত দপ্তর শেষ করবে।

[5.40-5.50 p.m.]

মুজনাই নদীর ব্রীজ আমরা ইতিমধ্যেই শেষ করেছি। আমি আপনাদের কাছে বলতে চাই যে, আপনারা অনেকেই বলছেন পূর্ত দপ্তরকে অন্যান্য দপ্তরের সহযোগী কাজগুলিকে করতে হয়। নিশ্চয় করতে হয়। সহযোগী কাজ বলতে কেউ উল্লেখ করেছেন - এর আগের দিন সুদীপবাবু বলেছিলেন পশ্চিমবাংলার পুলিশ দপ্তরের পুলিশের কোয়ার্টারের কাজের দায়িত্ব পূর্ত দপ্তরের উপর অর্পন করা হয়েছিল - পূর্ত দপ্তর সেই দ্বায়িত্ব পালন করতে সম্পূর্ণ ব্যর্থ হয়েছে। আমি বলছি সেই কাজ আমরা যথেষ্ট সাফল্যের সঙ্গে করেছি এবং যথেষ্ট সাফল্যও অর্জন করেছি। আমাদের উপর দায়িত্ব ছিল ৩ হাজার ৭৮০টি ইউনিট ফ্ল্যাট তৈরী করার এবং তার মধ্যে ৩ হাজার ৭১১টি ইউনিটের স্ট্রাকচারাল ওয়ার্ক ইতিমধ্যেই আমরা কমপ্লিট করেছি। ফ্ল্যাট আমরা কমপ্লিট করেছি ২ হাজার ৬২টি ইউনিটের, যেখানে জল, স্যানিটেশন, ইলেকট্রিসিটি ইত্যাদি সমস্ত কিছুর কাজ.কমপ্লিট করেছি। এছাড়া নাইন্থ ফাইন্যান্স কমিশন হোম (পুলিশ) ডিপার্টমেন্ট থেকে আমাদের উপর দায়িত্ব দেওয়া হয়েছিল আরো ৩৭০টি ইউনিট তৈরী করার। আমরা সেই কাজের মধ্যে ৬৮টির দায়িত্ব নিয়েছিলাম। সেই কাজ আমরা শুরু করেছি এবং ১৯৯১-৯২ সালে ২ কোটি ৫০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। এই টাকার মধ্যে আমরা আশা করছি অনেকটা কাজ এই বছরে এগিয়ে যেতে পারব। জেল ডিপার্টমেন্টের ক্ষেত্রে ২৭৮টি ইউনিট তৈরী করার আমাদের উপর দায়িত্ব ছিল। তার মধ্যে ২৬৭টি ইউনিটের কাজ আমরা ইতিমধ্যেই সমাপ্ত করেছি। এরপর আমি হেল্‌থ ডিপার্টমেন্টের ফ্যামিলি ওয়েলফেয়ার-এর কথা বলতে চাই। সেখানে আমাদের ১৪৬ টি স্কীম ছিল পি. ডবলিউ. ডির। তার একটা পি. ডবলিউ. ডি. কনস্ট্রাকসন আছে - আমি পি. ডবলিউ . ডি.র কথা বলছি। এই ১৪৬ টির মধ্যে ৪৫টি স্কীম আমরা ইতিমধ্যেই কমপ্লিট করেছি। আর বাকি কাজ আগামি স্টেজে অর্থাৎ আগামি আর্থিক বছরে চূড়ান্ত পর্য্যায়ে এগিয়ে যাব বলে আশা রাখছি। আপনারা বলছেন পূর্ত দপ্তরের কাজ ভাল নয় - কিন্তু সুদীপবাবু যে জেলার লোক, তিনি সেই জেলার কাজ নিজের চোখে নিঃশ্চয়

দেখেছেন। (ভয়েস ঃ তিনি কোলকাতার লোক) তিনি কলকাতার লোক নন, তিনি মূর্শিদাবাদ জেলার লোক। আপনারা দীর্ঘ ২৮ বছর ক্ষমতায় ছিলেন। জেলা সদর দপ্তরগুলি কি অবস্থায় ছিল সেটা আপনারা নিশ্চয় জানেন। আর বর্তমান পরিস্থিতিতে সেখানে পরিবর্তিত অবস্থায় সরকারী কাজ সুষ্ঠু ভাবে পরিচালনা করা যায় কিনা - এটা জানা সত্ত্বেও আপনারা সেই ভাবে বিভিন্ন জেলায় এ্যাডমিনিষ্ট্রেটিভ বিলডিং তৈরী করার পরিকল্পনা নেন নি -আপনাদের আমলে পরিকল্পনা নেওয়া হয়নি। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পরে বিভিন্ন জেলায় এ্যাডমিনিষ্ট্রেটিভ বিলডিং তৈরী করার নির্দেশ স্বরাষ্ট্র দপ্তরের কাছ থেকে পাই। সেই নির্দেশ পাওয়ার সাথে সাথেই আমরা বিভিন্ন জেলায় এ্যাডমিনিষ্ট্রেটিভ বিলডিং তৈরী করার কাজ শুধু শুরুই করিনি - সেই কাজগুলি এখন সমাপ্তির পথে এগিয়ে চলেছে। তার মধ্যে আছে উত্তর ২৪ পরগনার বারাসাত এ্যাডমিনিষ্ট্রেটিভ বিলডিং , বীরভূমের রামপুরহাট এ্যাডমিনিষ্ট্রেটিভ বিলডিং , মূর্শিদাবাদের বহরমপুর এ্যাডমিনিষ্ট্রেটিভ বিলডিং, বহরমপুর এ্যাডমিনিষ্ট্রেটিভ বিলডিং-এর কাজ প্রায় চূড়ান্ত পর্য্যায়ে এসে গেছে। তারপর হচ্ছে বর্ধমান এ্যাডমিনিষ্ট্রেটিভ বিলডিং।

আমি আপনাদের কাছে আরো বলছি, আমি আমার বাজেট বক্তৃতায় বলেছি যে শিক্ষা দপ্তরের বহু কাজের দায়িত্ব আমরা নিয়েছি। সল্ট লেকে আমরা ক্যালকাটা গর্ভনমেন্ট ইঞ্জিনিয়ারিং কলেজের - যার তৈরী করার খরচ ধার্য করা হয়েছে ১৪ কোটি ৮০ লক্ষ টাকা সেই কাজ আমরা পুরোদমে চালিয়ে যাচ্ছি পূর্ত দপ্তরের তরফ থেকে এবং আমরা আশা করছি সময় সীমার মধ্যেই এটা করতে পারবো। লেদার টেকনোলজির ক্ষেত্রে সল্টলেকে একটি বৃহৎ অট্টালিকার দায়িত্ব আমরা নিয়েছি। ২ কোটি ৬ লক্ষ টাকা তারজন্য খরচ ধার্য্য হয়েছে। জলপাইগুড়ি ইঞ্জিনিয়ারিং কলেজের দ্বিতীয় এবং চতুর্থ শ্রেনীর এমপ্লয়ীদের জন্য কোয়ার্টার তৈরীর যে দায়িত্ব আমাদের উপর অর্পন করা হয়েছে সেটা আমরা সমাপ্তির পথে নিয়ে যাচ্ছি। গভর্নমেন্ট হোস্টেল ঝাড়গ্রামে - গার্লস স্কুল হোস্টেল, মেয়েদের জন্য, ৩৯ লক্ষ টাকা ব্যয় করে সেই হোস্টেল করার দায়িত্ব আমরা নিয়েছি এবং সেই কাজ শুরু করেছি। তারপর কনস্ট্রাকসান অব দি সেন্টাল লাইব্রেরী, ইষ্টার্ন বাইপাশের সামনে রাজ্যসরকারের যে লাইব্রেরী হচ্ছে - আমি আপনাদের কাছে একথা বলতে চাই যে এটা ঠিকই যে রাজ্যসরকারের সীমিত আর্থিক ক্ষমতা কিন্তু তা সত্ত্বেও এই আর্থিক সংগতির মধ্যে থেকে আমরা প্রতি বছর নুতন নুতন হেল্‌থ সেন্টার নতুন নতুন হাসপাতাল, কলেজ ভবন, স্কুল ভবন, সরকারী ভবন তৈরীর বিভিন্ন দায়িত্ব আমরা নিয়েছি। এবং সেই দায়িত্ব নিয়ে আমরা যথাসময়ে তা পালন করার চেষ্টা করছি। আমাদের সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে থেকেও রাস্তার ক্ষেত্রে আমি যে কথা বলেছিলাম আবার সে কথার উল্লেখ করছি যে রাস্তা তৈরী করার ক্ষেত্রে আপনারা প্রথম এবং দ্বিতীয় পঞ্চবার্ষিকী পরিকল্পনাতে যে রাস্তাগুলি করেছিলেন সেই রাস্তাগুলি আর আজকের দিনের যানবাহন চলাচলের উপযোগী নয়। সেই রাস্তাগুলিকে যদি আমরা ষ্ট্রেনদেনি এবং ওয়াইডেনিং না করতে পারি তাহলে আগামী কয়েক বছরের মধ্যে সেই রাস্তাগুলি অস্তিত্ব মুছে যাবে। বিভিন্ন জেলায় আমরা আপনাদের অবগতির জন্য জানাচ্ছি যে মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গে কোলকাতা এবং কোলকাতার শহরতলীর রাস্তাঘাট নিয়ে আমরা আলোচনায় বসেছিলাম। তিনি বলেছেন যে রাস্তার মান, আমাদের যে সীমিত ক্ষমতা আছে সেই সীমিত ক্ষমতার মধ্যে থেকে যেটুকু কাজ আমরা করবো সেই কাজ যেন ভালভাবে হয়। সেইসব কাজের জন্য আমাদের সেইভাবে চেষ্টা চালাতে হবে। তা সেটা কোলকাতা কর্পোরেশনের ক্ষেত্রেই হোক আর হাওড়া কর্পোরেশনের ক্ষেত্রেই হোক অথবা পূর্ত দপ্তরের ক্ষেত্রেই হোক। তারজন্য প্রয়োজনীয় বাড়তি আর্থিক যে খরচ সেটা নিয়ে অর্থ দপ্তরের সাথে মুখ্যমন্ত্রী আলোচনা করেছেন এবং সেটা তারা চেষ্টা করবেন যে বাজেটে যে টাকা আমরা আজকে দাবী করছি তার বাড়তি , তার বাইরে কিছু টাকা দেওয়া যায় কি না। এতেই বুঝতে পারা যায় যে বামফ্রন্ট সরকারের দৃষ্টিভঙ্গীটা কি ? চিন্তাধারাটা কি ? আগ্রহটা কি ? সাধারন মানুষের কল্যানের জন্য কাজ করা, না, সাধারন মানুষের স্বার্থের বিরোধী কাজ করা। আমি আপনাদের অবগতির জন্য আরো কয়েকটি কথা জানাতে চাই।

[5.50-6.00 p.m.]

আমি আপনাদের অবগতির জন্য জানাচ্ছি। আপনারা অভিযোগ করেছেন যে পূর্ত দপ্তর একটা দুর্নীতির আখড়া। আমি এই সম্পর্কে বলতে চাই যে এই বিধানসভায় দুর্নীতির ব্যাপারে আমাদের সরকার পক্ষের একজন মাত্র বিধায়ক, তিনি দক্ষিন ২৪ পরগনার বিধায়ক, তিনি আমাকে একটা চিঠি দিয়ে অভিযোগ করেছেন যে আমার এলাকায় পূর্ত দপ্তরের যে মানের কাজ হওয়া দরকার, কিন্তু যে মানের কাজ চলছে সেটা আমি মনে করি যে নিম্নমানের কাজ হচ্ছে। তার সঙ্গে পঞ্চায়েতের সভাপতি চিঠির স্বাক্ষরকারী হিসাবে ছিলেন। আমি সেই চিঠি পাবার পরে তদন্তের জন্য ভিজিলেন্স পাঠিয়েছি। বামফ্রন্ট সরকার দুর্নীতির সঙ্গে আপোষ করে না। আমি আপনাদের কাছে আরো বলতে চাই যে উত্তর ২৪ পরগনার এই ধরনের আর একটা অভিযোগ আমি পেয়েছিলাম। সেই অভিযোগ পাবার পর আমি সেটাও ভিজিলেন্স ইনকোয়ারী করতে পাঠিয়ে দেওয়া হয়েছে। আমাদের বিধায়ক ভূপেন শেঠ মহাশয়ও অভিযোগ করেছেন যে ইছামতী নদীর উপরে যে ৬ মাস আগে শিল্যান্যাস হল . সেই সেতুর কাজ শুরু হলনা কেন? আমি তার অবগতির জন্য জানাচ্ছি, আমরা ৩ মাস আগেই সেই টেন্ডার আহ্বান করেছিলাম কিন্তু কেন্দ্রীয় সরকার জানিয়ে দিয়েছেন যে, তোমরা টেন্ডার ফাইনালাইজ করার মালিক নও। কোন কনট্রাকটারকে টেন্ডার দেওয়া হবে সেই ব্যাপারে তোমরা আমাদের কাছ থেকে অনুমোদন নেবে। সেই অনুমোদন কেন্দ্রীয় সরকার মাত্র ১৫ দিন আগে দিয়েছেন । কাজেই এরজন্য কেন্দ্রীয় সরকার দায়ী, রাজ্য সরকার নয়। এবারে আমি জনসংযোগে আসছি। আমাদের কয়েকজন বন্ধু প্রশ্ন তুলেছেন যে তোর্ষা নদীর উপরে রেল ব্রীজ সংস্কার করে যাতায়াতের পথ সুগম করা দরকার। আপনারা অভিযোগ করেছেন যে পূর্ত দপ্তর এই ব্যাপারে নির্বিকার হয়ে বসে আছে। আমি সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি যে ১৯৯১ সালের এপ্রিলে রেল দপ্তর আমাদের কাছে চিঠি দিয়ে বলেছেন যে এই পুল সংস্কার করার ব্যাপারে পূর্ত দপ্তরের কোন অধিকার নেই। এটা রেল দপ্তরের ইঞ্জিনিয়াররা করবেন। আপনাদের ৮ লক্ষ টাকা দিতে হবে। আমাদের রাজ্য সরকারের তরফ থেকে সেই এপ্রিল মাসে ৮ লক্ষ টাকা জমা দেওয়া হয়েছে কিন্তু রেল দপ্তর এখনও কাজে হাত দেন নি। তারপরে ৮ লক্ষ টাকার যে এষ্টিমেটস দিয়েছিল তারপরে আবার তারা বললেন যে আরো ৪১হাজার টাকা দিতে হবে। আমরা রাজ্য সরকারের পক্ষ থেকে জানিয়ে দিয়েছি যে বাড়তি যে টাকার দাবী করেছেন সেটাও আমরা দিতে রাজী আছি কিন্তু কাজটা দয়া করে শুরু করুন। এই সমস্ত জিনিসের ব্যাখ্যা দিয়ে আমাদের মাননীয় কমল গুহও চিঠি দিয়ে জানিয়েছেন। এ এলাকার সাংসদ অমর রায় প্রধানের মাধ্যমে রেল দপ্তরের সঙ্গে এই ব্যাপারে যোগাযোগ করার কথাও বলা হয়েছে। কুচবিহারে তোর্ষা নদীর উপরে দ্বিতীয় সেতু ফালাকাটা-চুর্নীবাড়ী সেতু, সেই সেতুর কাজ আমরা শুরু করেছি। সেই সেতুর যে প্রশাসনিক কাজ অর্থাৎ টেন্ডার করার ক্ষেত্রে আমাদের যে দায়িত্ব সেটা আমরা শুরু করেছি। বর্তমান আর্থিক বছরে আমরা প্রকৃতভাবে এই সেতুর কাজ শুরু করবো। এবারে আমি মূর্ত্তি সম্পর্কে দু একটি কথা বলতে চাই । আমার বাজেট বইতে আমি এই প্রসঙ্গে উল্লেখ করেছি। পশ্চিমবঙ্গের প্রাক্তন মুখ্যমন্ত্রী, শ্রী অজয় মুখার্জীর মূর্ত্তির ব্যাপারে যে দাবী করা হয়েছিল,আমাদের মুখ্যমন্ত্রী তার অনুমোদন দিয়েছেন। তার মূর্ত্তি কলকাতার প্রতিষ্ঠিত করার জন্য এবং পূর্ত দপ্তরও অনুমোদন করেছে। এবং তার জন্য আমরা শিল্পী যে এটাকে তৈরী করবেন, তা দেবার ব্যাপারটা দেখছি। আমি ইন্দিরা গান্ধীর মূর্ত্তি সম্পর্কে বলি, আমাদের এখানে সত্য বাপুলি মহাশয় যদি থাকতেন তাহলে ভাল হত, আমার আগে যিনি এই দপ্তরের দায়িত্বে ছিলেন , তিনি এই বিধানসভায় আশ্বাস দিয়েছিলেন কংগ্রেস দল যে শিল্পীকে মনোনয়ন করবেন ইন্দিরা গান্ধীর মূর্ত্তি তৈরী করার ক্ষেত্রে এবং ইন্দিরা গান্ধীর মূর্ত্তি তৈরীর মডেল কংগ্রেস যেভাবে চাইবেন, আমাদের বামফ্রন্ট সরকার সেই ক্ষেত্রে কোন আপত্তি করবেন না। আমি নিজে সত্য বাপুলির সঙ্গে যোগাযোগ করে সেই সমস্ত প্রশাসনিক যে কাজ যে দায়িত্ব পূর্ত দপ্তর পালন করেছেন,

সেই শিল্পীকে নিযুক্ত করে ইন্দিরা গান্ধীর মূর্তি তৈরীর কাজ এগিয়ে যাচছে। রাজীব গান্ধীর মূর্তির ব্যাপারে এখানে বলা হয়েছে, আমি মাননীয় সদস্যদের বলি , এই সম্পর্কে রাজ্য মন্ত্রীসভার এখনও পর্যন্ত কোন সিদ্ধান্ত হয়নি, একক ভাবে আমার পক্ষে কোন সিদ্ধান্ত নেওয়া সম্ভব নয়। যেদিন রাজ্যমন্ত্রী সভা সিদ্ধান্ত গ্রহন করবেন সেদিন এই হাউজ সেটা জানতে পারবেন। আমি আপনাদের কাছে কতগুলো কথা বলছি, যে পুলিশের কাছ থেকে আমরা মাঝে মাঝে অভিযোগ শুনতাম, সেই অভিযোগগুলো হচ্ছে পশ্চিমবাংলায় কতগুলো বড় বড় সেতু আছে , তার মধ্যে কয়েকটি কংগ্রেস আমলে তৈরী হয়েছিল, কয়েকটি সেতু আমাদের আমলে তৈরী হয়েছে। সেই সেতুগুলিতে আলো ছিল না। রাত্রি বেলায় সেই সেতুগুলোতে ছিনতাই রাহাজানি হতো, বালি ব্রীজ এবং অন্যান্য কয়েকটি সেতুতে আমরা এই জিনিস দেখেছি, এই রকম ঘটনা সেখানে ঘটতো। পূর্ত দপ্তরের আর্থিক অসুবিধা থাকা সত্ত্বেও আমি আপনাদের কাছে জানাচ্চি এই হাউজের অবগতির জন্য, যে বিবেকানন্দ সেতুকে ২৪ লক্ষ টাকা খরচ করে আলোকিত করা হয়েছে। শ্রীরামপুরে আর. ও. বি. কে ১৩ লক্ষ টাকা খরচ করে আলোকিত করা হয়েছে, রূপনারায়ন নদীর উপর যে শরৎ সেতু, সেই সেতু কে তিন লক্ষ টাকা খরচ করে আলোকিত করা হয়েছে। মালদহের আর.ও.বি. কে ১৩ লক্ষ টাকা খরচ করে আলোকিত করা হয়েছে। বহরমপুরে ভাগীরথী ব্রীজের উপর প্রতিনিয়তঃ রাহাজানি হতো, আরও আশ্চর্য্যজনক ঘটনা আমরা যখন সেতুর বৈদ্যুতিকরণের কথা বলি, তখন বিদ্যুত পর্ষদ থেকে বলা হয়, বহরমপুর মিউনিসিপ্যালিটির কয়েক লক্ষ টাকা বকেয়া ঋনের জন্য তারা আর বিদ্যুত দিতে রাজী নয়। আমরা বাধ্য হয়ে পূর্ত দপ্তর থেকে ব্যবস্থা করে ভাগীরথীকে আলোকিত করলাম। আপনাদের একজন মাননীয় সদস্য বলেছেন, যাদবপুরে আর.ও.বি. দীর্ঘদিন হলো সেটা তৈরী হচ্ছে না।

[6.00—6.10 p.m.]

তিনি বললেন এলাকার মানুষ ওটা নিয়ে চিন্তিত। আমি মাননীয় সদস্য বন্ধুর এবং হাউসের অবগতির জন্য জানাচ্ছি যে, ১৯৯১ সাল পার হবার আগেই আমরা যাদবপুর আর ও বি আমরা উদ্বোধন করতে পারব বলে আশা করছি। এনক্রোচমেন্টের ব্যাপারে এবং বাম্পের ব্যাপারে আমি হাউসের অবগতির জন্য জানাচ্ছি যে, আমরা রাজ্য সরকারের পক্ষ থেকে সিদ্ধান্তে উপনীত হয়েছি যে, আন-অথরাইজড বাম্প কোন জেলার কোন রাস্তায় রাখব না এবং জেলা শাসককে এ বিষয়ে আমরা উপযুক্ত নির্দেশ দিয়েছি সে গুলি পি. ডাবলু. ডি-র সহায়তায় ভেঙে ফেলার জন্য। এবং এনক্রোচমেন্টের ব্যাপারে বিধায়কদের তরফ থেকে কিম্বা পঞ্চায়েতের তরফ থেকে লিখিতভাবে যদি আমাদের দপ্তরে বা আমাকে ব্যক্তিগতভাবে জানান হয় তাহলে নিশ্চয়ই এনক্রোচমেন্ট উচ্ছেদের ব্যাপারে আমরা প্রয়োজনীয় ব্যবস্থা নেব। আর বেঙ্গল ল্যাম্প নিয়ে যে কথা সুদীপবাবু বললেন সে ব্যাপারে মাননীয় স্পীকার বলেছেন। আমারও সেই একই বক্তব্য, Bengal Lamp issue is already in the cold storage, in the same position for the last three years. সেই ডেড্ বডিকে আমি আর কোল্ড স্টোরেজ থেকে বের করতে চাইছি না । It is a gone issue , dead issue. So it is a closed chapter. পরিশেষে বিরোধী দল আনীত সমস্ত কাটমোশানের বিরোধীতা করে, আমি আমার দপ্তরের ব্যয়-বরাদ্দের যে দাবী এখানে পেশ করছি তা অনুমোদনের জন্য আপনাদের সকলের কাছে আবেদন রেখে এখানেই আমার বক্তব্য শেষ করছি।

The motion that the Amount of the Demand be reduced by Rs. 100, was then put and lost.

The motion of Shri MATISH RAY moved on 30.7.91 that a sum of Rs. 1,73,54,56,000 be granted for expenditure under Demand No. 25. Major Head: "2059-Public Works, 2202 -General Education (Buildings).

2205- Art and Culture (Buildings), 2210-Medical and Public Health (Excluding Public Health) (Buildings), 2216-Housing (Buildings), 2230-Labour and Employment (Buildings), 2235- Social Security and Welfare (Social Welfare) (Buildings), 2401-Crop Husbandry (Buildings), 2403-Animal Husbandry (Buildings), 2404-Dairy Development (Buildings), 2406-Forestry and Wild Life (Zoological Park and Lloyd Botanic Garden, Darjeeling), (Buildings), 2408-Food, Storage and Warehousing (Buildings), 2852- Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries) (Buildings), 2853-Non-Ferrous Mining and Metallurgical Industries (Buildings), 3475-Other General Economic Services (Buildings), 4059- Capital Outlay on Public Works, 4202-Capital Outlay on Education, Sports, Art and Culture (Buildings), 4210-Capital Outlay on Medical and Public Health (Excluding Public Health) (Buildings), 4210-Capital Outlay on Medical and Public Health (Public Health) (Buildings),4211-Capital Outlay on Family Welfare (Buildings), 4216-Capital Outlay on Housing (Buildings),4220- Capital Outlay on Information and Publicity (Buildings), 4250-Capital Outlay on Other Social Services (Buildings), 4403-Capital outlay on Animal Husbandry (Excluding Public Undertakings) (Tribal Areas Subplan) (Buildings), 4404-Capital Outlay on Dairy Development ( Excluding Public Undertakings) (Buildings),4408-Capital Outlay on Food, Storage and Warehousing (Excluding Public Undertakings) (Buildings), 4515-Capital Outlay on Other Rural Development Programmes (Panchayati Raj) (Buildings), 4851-Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan) (Buildings), and 4885- Other Capital Outlay on Industries and Menerals (Excluding Public Undertakings and Closed and Sick Industries) (Buildings)".

This is inclusive of a total sum of Rs. 90,28,85,000 already voted on accout) was then put and agreed to.

**Demand No. 79**

The motion of Shri Debaprasad Sarkar that the mount of the demand be reduced by Rs. 100/-, was then put and lost.

The motion of Shri Matish Ray moved on 30.7.91 that a sum of Rs. 1,54,31,12,000 be granted for expenditure under Demand No. 79, Major Heads : " 3054-Roads and Bridges and 5054 - Capital Outlay on Roads and Bridges."

(This is incluslive of a total sum of Rs. 77,15,71,000 already voted

on account ), was then put and agreed to.

## DEMAND NO. 31 & 84

**Mr. Deputy Speaker :** Both the demands will be taken up together.

There are 5 cut motions to Demand No. 31. All the cut motions are in order and taken as moved.

| | |
|---|---|
| 1. Shri Shobhandeb Chattopadhyay : | Sir, I beg to move that the amount of the demand be reduced by Rs. 100/- |
| 2. Shri Sibdas Mukherjee : | Sir, I beg to move that the amount of the demand be reduced by Rs. 100/- |
| 3. Shri Sankar Das Paul : | Sir, I beg to move that the amount of the demand be reduced by Rs. 100/- |
| 4-5. Shri Sudip Bandyopadhyay : | Sir, I beg to move that the amount of the demand be reduced by Rs. 100/- |

**Mr. Duputy Speker :** There is no cut motion to Demand No. 84. Shri Subrata Mukherjee.

**শ্রী সুব্রত মুখার্জী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী স্পোর্টস, পর্যটন এবং যুব কল্যান দপ্তরের যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন তার আমি বিরোধিতা করছি এবং আমাদের দেওয়া কাট-মোশনগুলি সমর্থন করছি। স্যার, এটা ঠিক, মন্ত্রীর কোন ব্যাপারে কোন উদ্যোগ নেই একথা বললে সঠিক কথা বলবো না।

[6.10—6.20 p.m.]

আমি একথা বলিনা যে , মাননীয় মন্ত্রী মহাশয় কিছু কাজ করেন না। কিন্তু মাননীয় মন্ত্রী সুভাষবাবু মূলত যেভাবে পরিচিত হয়ে গেছেন তাতে দেখা যাচ্ছে যে উনি ক্রীড়া দপ্তর বা পর্যটন দপ্তরের চেয়ে তথ্য দপ্তরের কাজ বেশী করছেন। এটা নূতন নয়, সবাই এটাকে সত্য হিসাবে ধরে নিয়েছেন। আমি জানিনা, দুষ্ট লোকে বলে যে উনি বুদ্ধদেব বাবুর সঙ্গে ওনার একটা লড়াই চলছে। এবারে তথ্য দপ্তরের কাজ কিছু করবেন । একটা আকাশে দুটো চাঁদ, সূর্য্য থাকেনা। তথ্য দপ্তরের ভার ওনার কাছ থেকে কেড়ে নেবার চেষ্টা করছেন, এই কথা দুষ্ট লোকেরা রসিকতা করে বলে ঐ তোচন ঘোষ, সুপ্রকাশ আগে ছিল এখন লোকে বলে সুভাষ গড়গড়ি ওরা বলে আপনি ফাংশান করেন, এটা বাস্তব সত্য এবং আপনি স্পোর্টস থেকে এখন সরে এসে সংকীর্ন রাজনীতি করতে চেয়েছেন, ভুল করেছেন। এমন কি ইষ্টবেঙ্গলে শচীনবাবুকে ঢুকিয়েছেন। একদম পুরোপুরি মস্তানের মত কাজ করেছেন, পিস্তল নিয়ে গিয়ে টেন্ট দখলের

চেষ্টা করেছিলেন। স্পোর্টস দপ্তরের সত্যিকার কাজগুলির আপনি করে উঠতে পারেননি। ১৪ বছরে ১৫বার ১৫টি খেলোয়াড় পশ্চিমবঙ্গকে উপহার দিতে পারেননি। মোটে ৭৫ টাকা ভাতা দিচ্ছেন ৭৫টা ছেলেকে। এতে কটা ভাল খেলোয়াড় শরীর চর্চা বা ক্রীড়াবিদ তৈরী হতে পারে ? সত্যিকার পরিকাঠামো তৈরী করতে পারেন নি। যুব কল্যান শাখাও তৈরী করতে পারেননি। প্রথম বছর যে কটা হয়েছিল সেই কটাই আছে, ক্রীড়া শাখা ডিসট্রিক্ট লেভেলে করবেন বলেছিলেন, প্রত্যেক জেলায় একটা করে ষ্টেডিয়াম করার কথাও বলেচিলেন কিন্তু এক ঐ শিলিগুড়ি আর খড়গপুর ছাড়া আর কোথাও হচ্ছেনা। প্রত্যেকটির পরিকাঠামো তৈরী করবেন বলেছিলেন এবং রাজ্য সরকারের ক্রীড়ার ব্যাপারে একেবারে গ্রাস রুট লেভেলে নিয়ে যাবে বলেছিলেন আপনার বক্তৃতাতেও সেই কথাই আছে। বৈজ্ঞানিক সচেতনতা তৈরী হবে। মৌলালী যুব কেন্দ্র তো একটা রাজনীতির কর্মক্ষেত্র তৈরী হয়ে দাঁড়িয়েছে। সেটাতে যুব ক্রীড়া সংক্রান্ত ব্যাপারে কিছু নেই, যুব আবাসনে অনেক জায়গায় আগে ছিল, এখন তৈরী হয়নি। গ্রামীন ক্রীড়ারও কিছু উন্নতি হয়নি, শিক্ষামূলক ভ্রমন, তাতেও নিজের লোক দিয়েছেন। সাম্প্রতিক কালে একটি কাজ করেছেন, একটা টীম পাঠিয়েছেন , এভারেষ্টে না কোথায় পাঠিয়েছেন, তাতে আপনার দপ্তরের কিছু লোক ছিল, তারা নেপাল কাঠমান্ডুতে একজন রিসেপশনিষ্টের গায়ে হাত দেওয়ায় তাদের তাবা ধরে রেখেছিল, তারপর বোধহয় আপনাদের ফোন এখান থেকে গেলে তবে তাদের ছেড়ে দেয়। আমি তার নাম বলতে চাই না। কারা এই জিনিষ করেছিল ? আর একটি জিনিষ সেন্ট্রাল গর্ভনমেনটের গ্রানট এলে তার সঙ্গে তবে আপনি ম্যাচিং গ্রান্ট দেবেন, কেন তা দেবেন ? আমি প্রস্তাব করছি - আমি জানি যে আপনার ক্ষমতা সীমিত - কতলোক কত জায়গায় গাড়োয়াল ইত্যাদি জায়গায় যেতে চায় ঐ রকম ম্যাচিং গ্রান্টের ব্যবস্থা না করে সেটা সরাসরি দিয়ে দেবেন। আপনি জানেন পশ্চিমবঙ্গের সবচেয়ে বড় যে খেলা সেটা হচ্ছে ফুটবল, সেই ফুটবলের কোন উন্নতিই করতে পারেননি, ক্রমশঃ যা ছিল তা কমে যাচ্ছে। জেলার তরফে আপনার কনট্রিবিউসন কি আছে? ফুটবল, বাস্কেটবল, হা-ডু-ডু-ডু স্পষ্ট করে জানাবেন। এই সব খেলাগুলির জন্য কি করা হয়েছে। আমরা খোলা চোখে খোলা মাঠে প্রত্যেক বছর দেখছি যে, সমস্ত মাঠগুলির চারিদিকের আড়াল খসে খসে পড়ছে, আর আপনি সমস্ত টাকা নিয়ে যাচ্ছেন। কেন ঠিক করছেন না ? মাননীয় অর্থমন্ত্রী বলেছেন সমস্ত খেলার উপর থেকে ট্যাকসেসন তুলে নেবেন, কিন্তু খেলা কোথায় ? ১৫ টাকার টিকিটের খেলা দু বছরে একটা হয়। বেশীরভাগ ২ টাকা ৫ টাকার টিকিটে খেলা হয়, কাগজে বেরোয় এখানে বলা হয় এই পর্য্যন্ত। মেন গ্যালারির সমস্ত টিকিটের ট্যাকস উইথড্র করা হোক। কাজেই যা দেখা যাচ্ছে তাতে ক্রীড়া দপ্তরে চূড়ান্ত ব্যর্থতা ছাড়া আর কিছু হয় নি। আরও একটা বিষয়ের কথা বলি, যেটা অনেকটা ক্ষতি করছে এবং যার সঙ্গে পশ্চিমবঙ্গের মানুষের সেন্টিমেন্ট এবং অর্থনীতি যুক্ত সেটা হচ্ছে পর্যটন দপ্তর। চৌদ্দ পনের বছর ধরে আপনি এই দপ্তর আপনি দেখছেন। একটু ভাল করে দেখুন এটা। আপনি স্বীকার করেছেন এবং শেষ অংশে বলেছেন - ' পশ্চিমবঙ্গে পর্যটনের পক্ষে রমনীয় স্থান অনেক। পশ্চিমবঙ্গের সাংস্কৃতিক ঐতিহ্যেও সমৃদ্ধিশালী। কিন্তু পরিকাঠামোগত ব্যবস্থার যথেষ্ট উন্নতি না হওয়ায় এ বাজ্যে পর্যটন যথেষ্ট সমৃদ্ধ হতে পারছে না। অবশ্যই পর্যটনের উন্নতির জন্য আরও বহু সরকারী দপ্তরের সক্রিয় সহযোগিতা প্রয়োজন। পর্যটনক্ষেত্রগুলিতে কাঠামোগত সুবিধা সৃষ্টি তথা উন্নয়ন, রাস্তা, সেতু , জল ও বিদ্যুত সরবরাহ, রেল এবং বায়ু যোগাযোগ পরিবহন উন্নয়ন এবং অন্যান্য সাধরন সুবিধাদান - এই বিষয়গুলির রাজ্য এবং কেন্দ্রের বিভিন্ন বিভাগের পরিকল্পনায় অগ্রাধিকার পাওয়া উচিত। তার মানে হল কোন দপ্তরই এর পরিকাঠামো গঠনে সাহায্যে করছে না। কিন্তু রেল ছাড়া সমস্ত দপ্তরই তো আপনাদের ! এক্ষেত্রে বাজেটে যা বরাদ্দ করেছেন সেটাও হাস্যকর। উত্তরপ্রদেশে যদি যান, দেখতে পাবেন গঙ্গোত্রী গোমুখ পর্যন্ত স্টেট গভর্নমেন্টের গভর্ণমেন্ট গেষ্ট হাউস রয়েছে। এক্ষেত্রে কোন ইনফ্রাষ্ট্রাকচার আপনারা তৈরী করতে পেরেছেন ? পারেননি। বকখালিতে কোন পর্যটক যান ?একদিকে পাহাড়, অপর দিকে সমুদ্র, চারিদিকে সুন্দর যেসব ট্যুরিস্ট স্পট আছে - সেদিকে

আপনারা ট্যুরিষ্টদের আকর্ষিত করতে পেরেছেন ? আজকে যদি দার্জিলিয়ে যান তাহলে দেখবেন, সেখানে সাধারন মানুষের থাকবার কোন সুযোগ নেই, কিন্তু আগে কম টাকার ডোমেষ্টিক ট্যুরিষ্টরা দার্জিলিং, দীঘায় যেতেন। আজকে কম টাকায় সেখানে যাবার ব্যবস্থা নেই। কিন্তু এদের জন্য কম টাকায় থাকবার ব্যবস্থা করতে হবে। ট্যুরিষ্ট স্পট গুলিতে যাবার রাস্তা নেই, বিদ্যুৎ নেই। কোন আকর্ষনে ট্যুরিস্টরা সেখানে আকর্ষিত হবেন ? সামান্য উড়িষ্যার দিকে তাকিয়ে দেখুন। সেক্ষেত্রে উড়িষ্যার ট্যুরিজমের বাজেট কত দেখবেন এবং আমাদের বাজেটের অঙ্ক টা দেখবেন। এখানে মাত্র ১.৪৩ কোটি টাকা পর্যটনের বাজেট। আজকে নতুন করে মুদ্রাস্ফিতি ঘটেছে, এই অবস্থায় এই টাকা দিয়ে পর্যটকদের আকর্ষিত করে তুলতে পারবেন ? নদীয়া জেলার পর্যটকদের আকর্ষিত করবার মত বহু জায়গা আছে, কিন্তু সেক্ষেত্রে কিছু করতে পেরেছেন ? কেবলমাত্র দীঘা আর দার্জিলিং ছাড়া আমাদের কিছু নেই। আজকে পশ্চিমবঙ্গের ট্যুরিষ্ট ছাড়া পশ্চিমবঙ্গ দেখতে বাইরের ট্যুরিষ্টরা আসেন কি ? আমি আন্তর্জাতিক ট্যুরিষ্টদের কথা ছেড়েই দিলাম। দিল্লীর সঙ্গে ঝগড়া করছেন, কিন্তু ট্রেন রুট বা এয়ার রুটে দিল্লী বোম্বের পব ট্যুরিষ্টদের কলকাতায় আসার কি ব্যবস্থা করতে পেরেছেন ? কিছুই করতে পারেন নি। সুভাষবাবু হোপ '৮৯ , '৮৬ কি সব করেন, তাই ১.৪৩ কোটি টাকা দিয়ে ট্যুরিজম ডিপার্টমেন্টের দায়িত্ব রেখেছেন। আজকে হিমাচল প্রদেশে যান, দেখবেন ঐ প্রদেশে সবচেয়ে গুরুত্বপূর্ন দপ্তর হচ্ছে ট্যুরিজম। আজকে সুভাষবাবুর মত একজন যুব নেতাকে একটা দপ্তর দিতে হবে , তাই ১.৪৩ কোটি টাকার বাজেট দিয়ে একটা দপ্তরের দায়িত্ব দেওয়া হয়েছে । কিন্তু এর উন্নতি ঘটাতে গেলে ট্যুরিজম বাজেট শুড্ বি এ্যাটলিষ্ট ওয়ান পারসেন্ট অফ দি টোটাল বাজেট। তা নাহলে নতুন ট্যুরিষ্ট দের আকর্ষিত করবার জন্য পরিকাঠামো গঠন করতে পারবেন না। ট্যুরিজমের ক্ষেত্রে দার্জিলিং, দীঘা ছাড়াও বাঁকুড়া, পুরুলিয়া এবং অন্যান্য জেলায় বহু স্থান আছে যেখানে ট্যুরিষ্টরা যেতে পারেন।

[6.20-6.30 p.m.]

যাবে কি করে ? শান্তিনিকেতনে যেতে পারে না, রাস্তার এমন অবস্থা। জলদাপাড়ায় পর্যটকরা যাবে কি করে থাকার জায়গা নেই। মন্ত্রী যদি যায় তাহলে আর কেউ যেতে পারবে না, থাকার জায়গার অভাব, ফিরে আসতে হয়। ট্যুরিষ্টরা হাতি দেখতে যায়। কেরালীয় ট্যুরিষ্টরা হাতি দেখতে যায়, কিন্তু আমাদের এখানকার হাতি ভেতরে ঢুকে পড়ছে। বাড়ি ঘর ভেঙ্গে দিচ্ছে, ফসল নষ্ট করে দিচ্ছে। মহিশুরে ট্যুরিষ্টরা বাঘ দেখতে যাচ্ছে, আমাদের এখানে বাঘ কুচবিহারে ঢুকে পড়ছে, আপনারা কিছু ব্যবস্থা করতে পারছেন না। পর্যটন খাতে ভয়ংকর ভাবে ব্যায় বরাদ্দ বাড়ানো দরকার। আপনারা এর ইনফ্রাষ্ট্রাকচার তৈরী করতে ব্যর্থ। যুব কল্যানের নামে যুব অকল্যান করে বসে আছেন। পশ্চিমবাংলার গড় সাফল্য কোথায় গিয়েছে ? একটা জায়গায় মাথা উঁচু আছে ? ভারতবর্ষের মধ্যে ফুটবল খেলা মানেই বাংলার ছেলেদের আধিক্য থাকতো। ভারতবর্ষের ফুটবল টিমে ১০ থেকে ১২ জন থাকতো বাংলার। কিন্তু আজকে ৮ কোটি মানুষের মধ্যে ১০টা প্লেয়ার দিতে পারছেন না। এখন সব মহারাষ্ট্র , গোয়া, কেরালা হয়ে গেছে। আমাদের এখান থেকে মাত্র একজন , দুজন করে যাচ্ছে। আমাদের মান তো উঠছেই না তার উপর জ্যামিতিক আকারে নিচের দিকে নেমে যাচ্ছে। কেবল ভারোত্তলন কিছু করেছে, তাও আপনি হয়ত তার নামই জানেন না, সেখানে আপনার কোন কৃতিত্ব নেই। নিজের জোরে সে করেছে। স্পোর্ট একটা গুরুত্বপূর্ন দপ্তর, স্পোর্টের সঙ্গে আমাদের কালচার যুক্ত। এটা পার্টি করার জন্য নয়। মৌলালীতে যে যুব আবাস আছে সেখানে আর কিছু হয় নি। মৌলালী যুব আবাসটি ডি.ওয়াই.এফ.আই এবং এস.এফ.আই- এর একটা পার্টি অফিস হয়ে গেছে। নেহেরু যুব আবাস এটা কেন্দ্র তৈরী করেছে, কেন্দ্র যা করেছে তারপর আপনারা আর কিছু করতে পারেন নি। স্বাভাবিকভাবে ৩টি গুরুত্ব সবচেয়ে বেশী। পর্যটন বিভাগে প্রথম হচ্ছে টাকা বাড়ানো উচিত, ভাল ইনফ্রস্ট্রাকচার তৈরী করা দরকার এবং অন্য স্টেটে গিয়ে দেখে আসা উচিত তারা

কি ভাবে পর্যটকদের আকৃষ্ট করছে। আমার মনে হয় সব দলের এম.এল.এ-দের নিয়ে একটা কমিশন তৈরী করুন, তাঁরা অন্যান্য স্টেটে গিয়ে দেখে আসুক সেখানে কি হচ্ছে। সেই অনুযায়ী তারা একটা আপনার কাছে সুপারিশ করুক এবং আপনি সেই অনুযায়ী পরিকল্পনা তৈরী করে আয় বাড়ানোর চেষ্টা করুন। এই ক্ষেত্রে একবার ইনভেষ্ট করলে আর আপনাকে ইনভেষ্ট করতে হবে না, আপনার আয় সেই তুলনায় বেড়ে যাবে। আপনি এই যে ১ কোটি ৪৩ লক্ষ টাকার ব্যায় বরাদ্দ পেশ করেছেন তাতে সামগ্রিক ভাবে এই দপ্তরের উন্নতি করা যাবে না। এই দপ্তরকে অবহেলা করার জন্য আমি এই ব্যায় বরাদ্দে বিরোধিতা করছি এবং আমাদের দলের পক্ষ থেকে যে কাট মোশান আনা হয়েছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নটবর বাগদী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ক্রীড়া এবং পর্যটন দপ্তরের মন্ত্রী মহাশয় যে ব্যায় বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে আমি সমর্থন করছি এবং কাট মোশানের বিরোধিতা করছি। মাননীয় সুব্রতবাবু যে কথা গুলি বললেন তাতে আমার একটা গল্প মনে পড়ে গেল। গল্পটা হচ্ছে, এক ভদ্রলোকের ছাইগাদায় জুতো হারিয়ে গিয়েছিল। সে বাড়িতে এসে ডালের বাটিতে জুতো খুঁজতে আরম্ভ করেছে। তা দেখে তার গিন্নি বললো কি খুঁজছো ? সে বললো ছায়ের গাদায় আমার জুতো হারিয়ে গেছে তাই ডালের বাটিতে খুঁজছি। কারন ছাই থেকে তো সার হয় এবং সেই সার মাটিতে দেবার পর ডাল হয়, সেই জন্য ডালের বাটিতে খুঁজছি! এখানে সুব্রতবাবু স্পোর্টের ব্যাপারে বক্তব্য রাখতে গিয়ে সেই সম্বন্ধে কথা না বলে বুদ্ধদেববাবু এবং সুভাষবাবুর বিরোধ নিয়ে কথা আরম্ভ করেছেন। এখন ঘটনা হয়েছে কি উনি পশ্চিমবাংলার খেলাধুলার ক্ষেত্রে যে পরিকাঠামো সেই ব্যাপারে সমস্ত দোষ পশ্চিমবঙ্গ সরকারের উপর চাপালেন। উনি বলেছেন, আমাদের রাজ্যে উন্নতি কিছু হয় নি এবং সেই ব্যাপারে সবটা রাজ্যের দোষ বললেন। কিছু স্বায়ত্বশাসিত সংস্থা আছে। আমরা এটা বলি যে স্বায়ত্বশাসিত সংস্থা যেমন সি-এ-বি বলুন,আই-এ ফ-এ বলুন, কবাডি সংস্থা বলুন, এগুলোতে কেউ হস্তক্ষেপ করতে পারে না, হস্তক্ষেপ করা উচিতও নয়। তবে ওদের যে স্বেচ্ছাচারিতা আছে এটা বন্ধ করা দরকার। সেটা রাজ্য সরকারের হতে পারে বা কেন্দ্রীয় সরকারের হতে পারে। গ্রামের ষ্টেডিয়ামের যে কথাটা বললেন - অনেকদিন আগে ১৯৮৮-৮৯ সালে সেন্ট্রাল গর্ভনমেন্টের একটা স্কীম ছিল, যেটা ছিল পরিকাঠামো ফেসিলিটিজ স্কীম। এটা সেন্ট্রাল গভর্নমেন্ট বন্ধ করে দিলেন। এই স্কীমের মাধ্যমে আমরা গ্রামে গ্রামে ষ্টেডিয়াম কবতে পারছিলাম। কেন্দ্রীয় সরকার এর জন্য পাঁচ লক্ষ করে টাকা দিতেন। তবে একবারে নয়, প্রথমে আড়াই লক্ষ টাকা দিতেন এবং সেটা খরচ করার পরে আবার আড়াই লক্ষ টাকা দিতেন। পশ্চিমবঙ্গ সরকার এর মাধ্যমে ভালো কাজ করেছেন। আমরা ইতিমধ্যে বারো-তেরটা ষ্টেডিয়াম করে ফেলেছি। ঠিক এই সময়ে কেন্দ্রীয় সরকার এটাকে বন্ধ করে দিলেন। ওঁদের বর্তমান ক্রীড়ামন্ত্রী মমতা দেবী বলছেন যে, পশ্চিমবাংলার জেলায় জেলায় ষ্টেডিয়াম করে দেবেন। সিদ্ধার্থবাবু উনিও বলছেন। উনি ড্রেস করে মাঝেমাঝে মাঠে যান, ক্রিকেট মাঠেও যান। কত রান করেছেন তা জানিনা। পশ্চিমবাংলায় ষ্টেডিয়াম করার কাজে আমরা যখন এগিয়ে যাচ্ছিলাম তখন সেন্ট্রাল গভর্নমেন্ট ওটা বন্ধ করে দিলেন, এর জন্য ওঁদের একবার বলা দরকার। আমাদের পশ্চিমবঙ্গে কিছু মিলিটারীর ও কিছু রেলের জায়গা আছে, কিছু ক্যাম্পাস গ্রাউন্ড আছে যেখানে খেলাধুলা হোত। এই রকম জায়গা যেমন কিছু বর্ধমানে আছে। সেখানে এখন সমাজবিরোধীদের আড্ডাখানা হয়ে দাঁড়িয়েছে। এই রকম শিলিগুড়িতে রেলের ও মিলিটারীর জায়গা আছে, সেখানে স্টেডিয়াম হতে পারে। সেটা আজকে সমাজবিরোধীদের আড্ডাখানা হয়ে দাঁড়িয়েছে। অথচ এখানে খেলাধুলা হতে পারে। পানাগড়ে, বর্ধমানে, শিলিগুড়িতে মিলিটারীর এবং রেলের জায়গা যেগুলো আজকে অন্য লোকেরা দখল করে নিচ্ছে। এই জায়গাগুলোতে স্টেডিয়াম তৈরী করে খেলাধুলার স্বার্থে ব্যবহার করতে পারা যায়। রাজ্য সরকার যাতে এই জায়গাগুলো বিনা পয়সায় নিতে পারে তারজন্য মাননীয় সিদ্ধার্থবাবু কি উদ্যোগ নেবেন ? পশ্চিমবঙ্গের স্বার্থে , পশ্চিমবঙ্গে খেলাধুলার স্বার্থে এটা করা

দরকার। পশ্চিমবঙ্গ সরকার-এর ক্রীড়া দপ্তর বিশেষ করে যে উদ্যোগ নিয়েছেন তাতে একটা গন উদ্যোগ তৈরী হয়েছে। আজকে যারফলে বেশী বেশী করে ছেলেমেয়েরা মাঠে যাচ্ছে এবং সেখান থেকে আমরা কোয়ালিটি প্লেয়ার তৈরী করতে পারবো বলে আশা রাখি। আমরা ইতিমধ্যে ৩৩টি স্কুলে লং টার্ম ফু টবল কোচিং ক্যাম্প তৈরী করেছি। ১৪ বছরে ভলিবল ট্রেনিংয়ের ব্যবস্থা করেছি। এ সম্পর্কে আরও কি ব্যাবস্থা গ্রহন করা যায় সে সম্পর্কে চিন্তা ভাবনা করা দরকার। গ্রামে গ্রামে, মফঃস্বলে খেলাধুলার সমস্ত দায়িত্বটা ডিষ্ট্রিক্ট স্পোর্টস এ্যাসোশিয়েশন এর উপর দেওয়া হয়েছে। ডিষ্ট্রিক্ট স্পোর্টস এ্যাসোশিয়েশন, কলকাতায় যেমন আছে, কাবাডি, হকি ফেডারেশন, ভলিবল ফেডারেশন আছে, জেলাগুলোতে এই রকম হকি ফেডারেশন, ক্রিকেট, কবাডি এই সমস্ত ডিষ্ট্রিক্ট স্পোর্টস এ্যাসোসিয়েশন পরিচালনা করতে পারে তারজন্য ব্যবস্থা করা দরকার। এই ব্যাপারে ডিষ্ট্রিক্ট স্পোর্টস এ্যাসোশিয়েশনের টাকা পয়সার খুব অসুবিধা আছে। আমি ডিষ্ট্রিক্ট স্পোর্টস এ্যাসোশিয়েশনের সঙ্গে যুক্ত আছি। ডিষ্ট্রিক্ট স্পোর্টস এ্যাসোশিয়েশনের কর্মকর্তা হিসাবে আমার কাছে ওঁদের সম্পাদক ও কয়েকজন এসেছিলেন। তাঁরা আমাকে বলেছেন যে তাঁদের আর্থিক অবস্থা ভালো নয়। এক একটা খেলা পরিচালনা করতে কম করেও দেড় লক্ষ টাকা লাগে। সম্পাদক মহাশয় বলছিলেন যে খেলাধুলার সমস্ত জিনিষ তাঁরা তৈরী করেছেন অথচ খেলাধুলা তাঁরা চালাতে পারছেন না। এই অবস্থায় আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলছি, আপনি যদি পঞ্চাশ-ষাট হাজার করে টাকা ডিষ্ট্রিক্ট স্পোর্টস এ্যাসোশিয়েশনকে সাহায্য করতে পারেন তাহলে ওঁরা খেলাধুলা পরিচালনার ব্যাপারে লাভবান হতে পারেন। আপনি যেমন সল্টলেক ষ্টেডিয়ামকে নিয়েছেন, তেমনি এই জেলায় জেলায় যে ষ্টেডিয়ামগুলো আছে সেগুলোকে যদি নিতে পারেন তাহলে সুবিধা হয়। এটা নিয়ে একটু চিন্তা-ভাবনা করার দরকার আছে।

[6.30-6.40 p.m.]

আরেকটি স্কীম ছিল সেন্ট্রাল গভর্নমেন্টের স্যাংসান প্ল্যানে ষ্টেডিয়াম করার ক্ষেত্রে ৫ লক্ষ টাকা খরচ করা হত , এখন সেখানে ৩ লক্ষ টাকা রাজ্য সরকারকে খরচ করতে হয়। কিন্তু রাজ্যের এমনিতেই টাকা কম তাতেও প্রায় ৬০ লক্ষ টাকা বর্তমানে এরজন্য খরচ হয়। আমি মনে করি কংগ্রেস বন্ধু তথা বিরোধীপক্ষের বন্ধুরা পশ্চিমবঙ্গের স্বার্থে বিষয়টা চিন্তা-ভাবনা করে দেখবেন। পশ্চিমবঙ্গের ফুটবল খেলার মান ভারতবর্ষের ফুটবল খেলার মানের চেয়ে উন্নত। কিন্তু ফুটবল খেলার ক্ষেত্রে পশ্চিমবঙ্গের ছেলেরা সেই সুযোগ পাচ্ছে না বলে ভারতবর্ষের ফুটবলের মান এখন নেমে যাচ্ছে। মাননীয় সুব্রতবাবুও একথা স্বীকার করলেন। এই ফুটবলের যে সিলেকশান কমিটি আছে তাতে প্রিয়রঞ্জন দাসমুন্সী এআইএফ-এর প্রেসিডেন্ট এবং কেরলের আরেকজন কংগ্রেস নেতা এর সেক্রেটারি। তারাই এই ফুটবল খেলাটি পরিচালনা করেন, তারা চক্রান্ত করে কোচ নেওয়ার ব্যাপারে পশ্চিমবঙ্গের প্লেয়ারদের কোন স্থান দেয় না। মাননীয় প্রিয়রঞ্জনবাবু এবং সেক্রেটারি মিলে পশ্চিমবঙ্গের মানকে নীচে রাখার জন্য এইভাবে জাতীয় স্তরের খেলাতে বাইরের থেকে কোচ নিয়ে আসেন। ফলে স্বভাবতই পশ্চিমবঙ্গের যারা ভালো ফুটবল খেলে তারা এতে কোন স্থান পায় না। ৩০ হাজার টাকা খরচ করে বাইরের থেকে কোচ এনে বৈদেশিক মুদ্রা খরচ করা হচ্ছে। পশ্চিমবঙ্গ থেকে প্রি অলিম্পিকে কোন টিম যেতে পারেনি এবং প্রি অলিম্পিকে যে সব প্লেয়ার গিয়েছিলেন তারা সবাই ১৯ বছরের নীচে বয়স, সেখানে গিয়ে কোন প্রতিভা দেখাতে পারেনি। ওই খেলাতে তারা তো কোন কৃতিত্ব রাখতে পারেনি। আমরা জানি কলকাতার কত আন্তর্জাতিক খ্যাতি সম্পন্ন প্লেয়ার আছে, তাদের চান্স না দিয়ে কেরলের ফুটবল সেক্রেটারি নিজের রাজ্যের ছেলে গেলি এব অক্ষয় কে দিয়ে খেলালেন। এইভাবে একটা চক্রান্ত করে বাংলার ছেলেদের বঞ্চিত করা হচ্ছে। আমি আপনাদের কাছে অনুরোধ করছি এই ব্যাপারে আপনাদের এবং আমাদের সকলের এই বিষয়ে চিন্তা-ভাবনা করার দরকার আছে। আমি এবং বিরোধী দলের বন্ধু মিলে গেলির খেলা

দেখতে গিয়েছিলাম। এবং সেখানে গিয়ে দেখলাম যে গেলি কর্তৃত্ব করছেন। কিন্তু ওই খেলা দেখে মনে হল যে একটা থার্ড ডিভিশান টিম খেলা করছে এবং সেই তুলনায় আমাদের অনেক ভালো টিম আছে। গেলির চেয়ে আন্তর্জাতিক খ্যাতি সম্পন্ন প্লেয়ার আমাদের রাজ্যে আছে। তাদের তুলনায় গেলি অযোগ্য এবং এরফলে প্রি অলিম্পিক খেলার ক্ষেত্রে ভারতবর্ষ প্রথম স্থান অর্জন করতে পারে নি। এআই এফ এর প্রেসিডেন্ট এবং সেক্রেটারি মিলে চক্রান্ত করে এইভাবে খেলার মানকে নীচে নামিয়ে এনেছেন, যারফলে এককালে ৬০ দশকে প্রি অলিম্পিকে ভারত চ্যাম্পিয়ান হয়ে সেখান থেকে স্বর্নপদক নিয়ে এসেছিল, এক্ষেত্রে এবার সেখানে চতুর্থ কি পঞ্চম স্থান পেয়েছে। এটা একটি স্বয়ংশাসিত সংগঠন, এদের নির্বাচন হয় কিন্তু এর প্রেসিডেন্ট এবং সেক্রেটারি মিলে পশ্চিমবঙ্গের প্লেয়ারদের উঠতে দিচ্ছেনা। আমি আরেকটি বিষয়ে প্রধানমন্ত্রীর কাছে অনুরোধ করবো সেটা হচ্ছে কয়েকদিন আগে মাননীয় মন্ত্রী বলেছেন যে আদিবাসী, ট্রাইব্যাল ছেলেদের একটা বিশেষ চেহারা আছে। খেলার জগতে অতিরিক্ত পরিশ্রমের দরকার আছে। আপনি যদি এই ট্রাইব্যালদের নিয়ে এই ফুটবল খেলার প্রশিক্ষণের ব্যবস্থা করতে পারেন তাহলে খুব ভালো হয় এবং আমার মনে হয় সেটা করার খুবই দরকার আছে। এবং এরজন্য যে লং টার্ম কোচিং ক্যাম্পের ট্রাইব্যাল এবং সিডিউল কাষ্টদের বসবাসের সুযোগ করে দিতে হবে এবং তাদের নিয়ে আসার ব্যবস্থা করতে হবে। আমি মনে করি এটা করার দরকার। আর কয়েকটি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করবো। আমি আমার মেনশনে এই প্রসঙ্গটি তুলেছিলাম যে পশ্চিমবঙ্গে কুস্তিতে ৭ বার রাজ্য চ্যাম্পিয়ান হয়েছিল অমর ঘোষ। তিনি এফ.সি.আইয়ের হয়ে খেলে এসেছিলেন। কিন্তু দুঃখের বিষয় যে আজকে তাকে ঘাস কেটে সংসার চালাতে হচ্ছে। আমরা জানি বামফ্রন্ট মন্ত্রীসভা বহু দুঃস্থ লোকেদের আর্থিক সাহায্য দিয়েছেন। সেইহিসাবে ওই অমর ঘোষ যে ৭বার রাজ্য চ্যাম্পিয়ান হয়েছে কুস্তিতে তাকে অন্তত তার জীবিকা সংস্থানের জন্য ২৫০ টাকা করে পেনশনের ব্যবস্থা করে দেওয়া হোক। অথবা রাজ্য সরকারের তো আরো অনেক অনুদান দেওয়ার ব্যবস্থা আছে বা কর্মসংস্থানের ব্যবস্থা আছে সেই দিক থেকে সাহায্য দেওয়া হোক। এই কথা বলে এই স্পোর্টস বাজেটকে পূর্ণ সমর্থন করে সমস্ত কাটমোশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুদীপ বন্দোপাধ্যায় ঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহোদয় , আজকে সুভাষবাবুর আনীত ক্রীড়া যুব কল্যান এবং পর্যটন দপ্তরের উত্থাপিত ব্যয় বরাদ্দের বিরোধীতা করে এবং আমাদের কাটমোশনের সমর্থনে কিছু বক্তব্য উপস্থিত করবো। প্রথমেই বলে রাখি সুভাষবাবু আমি আপনাকে অনুরোধ করবো ক্রীড়ামন্ত্রী হিসাবে যে মনোনিবেশ আপনার করা দরকার সেই ব্যাপারে সর্বাগ্রে মনোনিবেশ করুন। সুভাষবাবু হোপ '৮৬, নব আনন্দে জাগো বা মঙ্গেশকর সিসটারস নাইট ইত্যাদি করে আপনি নানান পরিচয় দিয়েছেন আপনি পশ্চিমবাংলার ডিফাকটো তথ্য মন্ত্রী হতে চেয়েছেন। আমরা দলের তরফ থেকে প্রত্যেকে অভিযোগ করেছি, আগেও করেছি যে আপনি কিমি, সোনমকে বা মিঠুন চক্রবর্তী সুভাষ চক্রবর্তীর ভাইপো সেজে আর কাকু বলে ডেকে বিমোহিত করে কলকাতা তথা পশ্চিমবঙ্গের ক্রীড়া জগতকে স্বখাত সলিলে নিমজ্জিত করেছেন। আমি আপনাকে বলি বাংলার মেয়ে মমতা ব্যানার্জীর প্রতি আপনাদের আতঙ্ক আছে, ভীতি আছে, কিন্তু সেই ভীতি আপনারা দূর করুন। রাজনৈতিক দিক থেকে বিষয়টি বিবেচনা না করে আপনি একজন রাজ্যের ক্রীড়ামন্ত্রী হিসাবে বাংলার মেয়ে উদ্যমী মেয়ে যে বাংলার জন্য লড়ে যে এম.পি থাকা সত্ত্বেও নিজের দলের বিরুদ্ধে কেন্দ্রে সরকার থাকা সত্ত্বেও রাজ্যের জন্য যে দিল্লীতে সোচ্চারে প্রতিবাদ করেছে পশ্চিমবাংলায় আরো শিল্পের দাবীতে, যদিও বয়সে ছোট তবুও বলব আপনারা একটা সমন্বয় করুন কেন্দ্রের ক্রীড়া দপ্তর এবং পশ্চিমবাংলার ক্রীড়া দপ্তরের সঙ্গে একটা কোঅর্ডিনেশান তৈরী করুন। এবং আমার বিশ্বাস এই ক্রীড়া দপ্তরের একটা সমন্বয় সাধন হলে পরে পশ্চিমবাংলার ক্রীড়া দপ্তরের কিছু উন্নতি সাধন হওয়া সম্ভব। সেইজন্য আমি আপনাকে বলব সংকীর্ণ দৃষ্টিভঙ্গী সম্পূর্ন পরিত্যাগ করে মমতা নামক এই মেয়ের আতঙ্ককে পরিত্যাগ করে বাংলার ক্রীড়া জগতের

উন্নতির স্বার্থে সুযোগের সদ্বব্যবহার করুন। এবং সে সুযোগের মাধ্যমে পশ্চিমবাংলার ক্রীড়া দপ্তরের কিছু উন্নতি সাধন সম্ভব। আমি আপনাকে বলব ক্রীড়া দপ্তর পরিচালনের ক্ষেত্রে এবং রাজ্যের যুব কল্যান মন্ত্রকের পরিচালনার ক্ষেত্রে এই সুযোগের সদ্ব্যবহার করুন। আমি কলকাতার মূল খেলা ফুটবল খেলার সম্পর্কে আসি। যখন কলকাতায় আজকে শতবর্ষ উদ্‌যাপন করছে মোহনবাগান এবং মহামেডান দুটি দল, তখন আজকে রাজ্য সরকারের পক্ষ থেকে কোন আর্থিক সহায়তা দিলেন না। আপনি মহামেডানের শতবর্ষ পালনের সময় আপনি একটা মিছিল করলেন এবং সমাবেশ করলেন সেটা টি.ভি তে দেখানো হল। কিন্তু দুটি ক্লাবের শতবর্ষ উৎযাপন হয়ে গিয়েছে, স্বভাবতই তাদের পাশে থেকে তাদেরকে শতবর্ষ উৎযাপন করার ক্ষেত্রে রাজ্য সরকারের কিছু আর্থিক সহায়তা দেওয়া উচিৎ ছিল, কিন্তু দুটি ক্লাবকে কোন রকম আর্থিক সহায়তা না দিয়ে এই উৎসব অনুষ্ঠানের ক্ষেত্রে আপনি তাদেরকে বঞ্চনা করলেন। এর পরে বলব কলকাতার ফুটবল গ্যালারীগুলি কংক্রীটের করা উচিৎ। মোহনবাগান, মহামেডান, ইষ্টবেঙ্গল-র এই তিনটি মাঠের গ্যালারিগুলি কংক্রিটের করা উচিৎ ছিল, কেননা আপনারা সুপার লীগ থেকে গত তিন বছরে ১৫ লক্ষ ৩০ হাজার টাকা পেয়েছেন। সুপার লীগ থেকে অর্থাৎ খেলার মাঠ থেকে অর্থ সংগ্রহ করছেন অথচ সেইগুলির উন্নয়নের জন্য আপনারা কোন উদ্যোগ গ্রহন করছেন না। আমি তাই দাবী জানাচ্ছি কলকাতার প্রতিটি ফুটবল মাঠ যেগুলি আমাদের ফুটবলের প্রানকেন্দ্র সেখানকার গ্যালারিগুলি আপনি কংক্রীটের গ্যালারি করে দিন। তার পরে আপনাকে বলব যুবভারতী ক্রীড়াঙ্গন সম্বন্ধে, আজকে সেখানে খেলাধুলাই মূল বিষয় হওয়া দরকার, কিন্তু সেই মাঠকে আপনি পার্টিবাজির হেড কোয়ার্টারে পরিনত করেছেন, নির্বাচনের আগে সেখানে পোষ্টার লিখিয়েছেন, ব্যানার তৈরী করিয়েছেন, সেই যুবভারতী ক্রীড়াঙ্গনে সেখানে সুভাষবাবুর অনুমোদন ছাড়া প্রবেশ নিষিদ্ধ!

[6.40—6.50 p.m.]

যেহেতু আলিমুদ্দিন স্ট্রীটে সি.পি.এমের হেডকোয়ার্টারে আপনার প্রবেশের দ্বার বুদ্ধদেব বাবুরা বন্ধ করে দিয়েছেন, তারা আলাদা থাকার ফলে, ডিফারেন্স থাকার ফলে সেখানে আপনি সেই ভাবে প্রবেশ করতে পারেন না, সেইজন্য আপনি যুবভারতী ক্রীড়াঙ্গন কে পাল্টা আলিমুদ্দিন হিসাবে ব্যবহার করছেন। যুবভারতী ক্রীড়াঙ্গন থেকে আপনি সমস্ত নির্বাচন ব্যাপারটা পরিচালনা করেছেন। এটা একটা রাজ্য সরকারের কাছ থেকে কখনোই প্রত্যাশা করা যায় না। যুবভারতী ক্রীড়াঙ্গন একটা ঐতিহাসিক প্রতিষ্ঠান, সেই প্রতিষ্ঠানকে আপনি আজকে দলবাজীর আখড়ায় পরিনত করেছেন। আই.এফ.এর ব্যাপারে আপনি প্রতি পদক্ষেপে ইন্টারফেয়ার করেন। ওটা একটা অটোনমাস বডি, তার প্রতি আপনি বার বার হস্তক্ষেপ করেন। আমরা দেখেছি যে অটোনমিকে চ্যালেঞ্জ করে আপনি তাদের ব্যাতিবস্ত করেছেন, তারা কখনো ধীর স্থিরভাবে কাজ করতে পারেনি। তাদের সম্পাদক, তাদের দপ্তরকে প্রতিনিয়ত আপনি ব্যাতিবস্ত করছেন সংবাদপত্রে এটা আমরা দেখেছি। গত বৎসর অল্ ইন্ডিয়া ফেডারেশন নেহেরু শতবর্ষ পরিচালনা করলেন। যেহেতু তার সভাপতি প্রিয়রঞ্জন দাসমুন্সি, তাই আপনারা সেই খেলাকে স্যাবোটেজ করলেন, আপনারা তাদের সঙ্গে সহযোগিতা করলেন না এবং সবচাইতে লজ্জার কথা দর্শকদের স্টেডিয়ামে নিয়ে যাবার জন্য ও খেলার শেষে ফেরার জন্য একটা আবেদন রাজ্য সরকারের কাছে এ আই.এফ.এ করেছিল, ট্রান্সপোর্ট সিস্টেম করবার জন্য একটা প্রস্তাব রাজ্য সরকারের কাছে দিয়েছিল। কিন্তু লজ্জায় আমাদের মাথা হেঁট হয়ে যায়, যে চারটি স্টেট ট্রান্সপোর্টের বাস খেলা দেখার মানুষদের নিয়ে যাবার জন্য ও নিয়ে আসার জন্য দেওয়া হয়েছিল। আমি আপনাদের এই অভিযোগে অভিযুক্ত করছি যে, কলকাতা শহরে যে নেহেরু শতবর্ষ ফুটবল প্রতিযোগিতা হয়েছিল সেটা সফল না হওয়ার অন্যতম কারণ ছিল পশ্চিমবঙ্গ রাজ্য সরকার এবং বিশেষ করে ক্রীড়া দপ্তরের সীমাহীন অসহযোগিতা। যার ফলে কলকাতার মানুষ প্রকৃত ক্রীড়া দেখা থেকে সেদিন বঞ্চিত হয়েছে। আজকে আপনি স্টেডিয়াম করেছেন বলে দাবি করেন। আমরা

জানি কেন্দ্রীয় সরকারের সহযোগিতা পেয়েছিলেন বলেই আপনি ১২টা স্টেডিয়াম নির্মান করতে সক্ষম হয়েছিলেন। এখানে আপনি বলতে পারেন যে কেন্দ্রীয় সরকারের সহযোগিতায় ১২টি স্টেডিয়াম নির্মান করেছেন, রাজ্য সরকারের একক উদ্যোগে নয়। আজকে সেই কারণে কেন্দ্রীয় সরকারের সহযেগিতা ব্যতীত পশ্চিমবাংলায় এই ক্রীড়া দপ্তরের মূল সমস্যাগুলি কখনোই প্রকৃত অর্থে সমাধান করতে পারবেন না। কেন্দ্রীয় সরকার প্রতিনিয়ত আপনাদের দিকে সহযোগিতা হাত বাড়িয়ে দিয়েছে; প্রকৃত খেলোয়াড় যারা কৃতী খেলোয়াড় যারা তাদের উৎসাহিত করবার জন্য প্রতি রাজ্যে প্লেয়ারদের চাকরি দেবার ব্যবস্থা আছে। কিন্তু আপনার সরকার গুণী কৃতী খেলোয়াড়দের চাকরী দেবার কোন ব্যবস্থা করেননি। তার ফলে ছাত্র-যুবদের প্রত্যাশা মিলিয়ে যাচ্ছে, তারা খেলার জগতে ডিভোটেড হচ্ছে না। সেই ডিভোশান, মোটিভেশান না হলে খেলার জগতে উন্নতি হবে না। সেই ছেলেরা মনে করছে তারা স্কুলে যাবে, কোন রকমে একটা হায়ার সেকেন্ডারী পাশ করে কলেজে যাবে, তারপর কোন রকমে সি.পি.এমের খাতায় নাম লিখিয়ে ডি.ওয়াই.এফ.আইয়ের সদস্য হয়ে, সুভাষবাবু বা বুদ্ধদেববাবুকে ধরে কর্পোরেশানের ফোর্থ বা থার্ড গ্রেডে একটা চাকরি করবে। খেলাধূলায় যদি এদের মোটিভেশান করতে না পারেন, ইন্সপায়ার করতে না পারেন তাহলে হবে না। আপনারা বলুন যে অমুক যোগ্যতার মানে কৃতিত্ব অর্জন করতে পারলে তাদের চাকরি দেওয়া হবে। তাহলে তাদের মধ্যে একটা মোটিভেশন আসবে। এটা আপনার ক্রীড়া দপ্তরের একটা সীমাহীন অযোগ্যতা। একটা সরকার ১৮ বছর ধরে পশ্চিমবঙ্গে বসে আছে একটা নূন্যতম ওয়েলফেয়ার টু দি ইউথ ফ্রম দি স্পোর্টস আপনারা দেখাতে পারলেন না। তারপরেও আপনি ক্রীড়া ও যুব কল্যান দপ্তরের মন্ত্রী হিসাবে আজকে এই দপ্তর পরিচালনা করছেন। আজকে সেই জন্য আমরা বলতে পারি যে আপনাকে দিয়ে হবে না। যুবভারতী ক্রীড়াঙ্গনে আপনারা যে সমস্ত নাইট করলেন , সেখানে রাজ্য সরকারের কত টাকা খরচা হল বা কত টাকা পেল তার কোন হিসাব আপনি দেননি। হোপ '৮৬ নাইট, নব আনন্দে জাগো.মঙ্গেশকর নাইট, এসবের হিসাব কোথায় ? কোটি কোটি টাকার টিকিট বিক্রি করলেন কিন্তু তার হিসাব এই হাউসের কাছে সাবমিট করলেন না।

কোথায় আপনার অডিট রিপোর্ট ? আপনি ইচ্ছামত টিকিট বিক্রি করবেন, টিকিট বিলি করবেন, ইচ্ছামত দলবাজী করবেন টিকিট নিয়ে, আর বিধানসভা বছরের পর বছর চলবে অথচ একটা মানুষকেও হিসাব দেবেন না, বিধানসভায় পেশ করবেন না, আর আমরা আপনাকে বাজেট বরাদ্দের অনুমোদন দিয়ে দেব ! আমাদের সুব্রতবাবু পর্যটন দপ্তরের টাকা কমের কথা বলেছেন। হোপ ১৯৮৬, নব আনন্দে জাগোর হিসাব আপনি দিচ্ছেন না আমরা দাবী করছি প্রত্যেকটি অনুষ্ঠানের টাকা পয়সার হিসাব আপনি দিন বিধানসভায়। আপনার নিজের বিবেকের দংশন থাকা উচিত। আমি আপনাকে দুর্নীতিপরায়ন বলতে চাই না। কিন্তু মন্ত্রী হিসাবে দপ্তর চালাতে গেলে তার কতকগুলি বেসিক আউটলুক , কতকগুলি বেসিক অবজেকটিভস থাকবে। আপনার মধ্যে সেটা নেই। তাই আপনি একটির পর একটি অনুষ্ঠান করছেন, অথচ তার হিসাব আপনি দিচ্ছেন না। আপনাদের গায়ে তো লাগবেই। এত যদি বামাল এদিক ওদিক হয়ে যায় তাহলে অভিযোগ করলে গায়ে তো লাগবেই। গায়ে যন্ত্রনা হলেও শুনতে হয় বিরোধী দলের বক্তব্য। এবার আমি পর্যটন দপ্তরের কথায় আসব। আপনার পর্যটন দপ্তর দ্বিতীয় হুগলী সেতুর কাছে অনাবাসী ভারতীয়দের নিয়ে ৫তারা ফ্লোটিং হোটেল করছেন। হোটেলের সিদ্ধান্ত গৃহীত হয়ে গেছে। অনাবাসী ভারতীয়রা আসছে. ৫ তারা হোটেল হবে। কিন্তু টেনডার কোথায় ? কত কোটি টাকার প্রজেক্ট, এই প্রজেক্ট ইমপ্লিমেন্ট করতে গেলে কত টাকা লাগবে ইত্যাদি বিষয়ে আপনার টেন্ডার ডাকা উচিত নয় ? আপনি গঙ্গাবক্ষে ফ্লেটিং হোটেল করছেন, হাউসকে সেই কথা আজ পর্যন্ত আপনি জানান নি।গঙ্গাবক্ষে এই যে ৫ তারা হোটেল করছেন, এই সম্পর্কে সব কিছুই আমাদের হাউসকে সরাসরি জানান। আপনি পিয়ালীতে পর্যটন কেন্দ্র করছেন। এরজন্য কেন্দ্রীয় সরকার ১ কোটি টাকার উপর দিয়েছেন। কমিউনিকেসনের অভাবে পিয়ালীতে পর্যটন কেন্দ্র হতে পারছে না। রাস্তা-ঘাট, ইনফ্রাস্ট্রাকচার নেই। পিয়ালী পর্যটন কেন্দ্র

নিয়ে আমরা বারে বারে এই হাউসে প্রশ্ন করেছি। আপনি সব সময় একটা স্পষ্ট উত্তর না দিয়ে অস্পষ্ট উত্তর দিয়েছেন। পিয়ালী পর্যটন কেন্দ্রটিকে আপনি পশ্চিমবাংলার পর্যটন কেন্দ্রের মূল দ্বার বলে চিহ্নিত করতে চেয়েছেন। কিন্তু এই পিয়ালি পর্যটন কেন্দ্র আগামি দিনে একটা যে বিরাট কিছু পরিবর্তন ঘটাবে তার কোন চিহ্ন আমরা দেখতে পাচ্ছিনা। আপনি গ্রেট ইষ্টার্ন হোটেল সমন্ধে বলেছেন। এই গ্রেট ইষ্টার্ন হোটেলের দেওয়া খাবার খেয়ে মানুষ অসুস্থ হয়ে পড়ল, আপনি হাউসে জানিয়েছেন। কিন্তু এইভাবে শাক দিয়ে মাছ ঢাকা যায়না। এই হাউসে মাছ দিয়ে মৎস্যমন্ত্রী মানুষকে অসুস্থ করেছেন। গ্রেট ইষ্টার্ন হোটেলের খাবার খেয়ে মানুষ অসুস্থ হয়ে পড়ল, আর আপনার দপ্তরের অফিসারেরা ছেপে দিচ্ছেন, আপনি মন্ত্রী হিসাবে সেই ষ্টেটমেন্ট লিখে দিচ্ছেন। আপনাদের সংখ্যাগরিষ্ঠতার জোর আছে। সেই সংখ্যাগরিষ্ঠের জোরে বিরোধী কন্ঠরোধ করার প্রবনতা আপদের চিরকালই আছে। কমুউনিষ্ট ট্যাকটিক্স তাই হয়। সেই ট্যাকটিক্স এ্যাডপ্ট করতে গিয়ে সোভিয়েত ইউনিয়নে কি হয়েছে সেটা আপনারা দেখেছেন। সোভিয়েত্ ইউনিয়ন থেকে কমুনিষ্টরা উচ্ছেদ হয়ে গেছে, সেই শিক্ষা আপনাদের গ্রহন করা উচিত। তাই ধৈর্য ধরে সংসদীয় গনতন্ত্রে বিরোধীদেব বক্তব্যের মর্যাদা দিতে হয়, তাদের বক্তব্য শুনতে হয়। তাদের বক্তব্যের প্রতি যদি মর্যাদা দিতে না শেখেন তাহলে ইতিহাসের অতীতে কমিউনিষ্ট পার্টি কমিউনিজম্ ধ্বংস হয়ে যাবে, ভেসে যাবে, যা যেতে চলেছে, তার ধ্বনি আপনারা শুনতে পেয়েছেন। আমি ব্যক্তিগত ভাবে আপনাকে পছন্দ করি। আপনার প্রতি আমার ব্যক্তিগত ক্ষোভ, আক্রোশ নেই। আপনি তিনটি গুরুত্বপূর্ন দপ্তর ক্রীড়া, যুব ও পর্যটন দপ্তর চালাচ্ছেন। বিরোধী পক্ষের সমালোচনা শোনবার মানসিকতা নেই বলে আপনারা আজকে তাই আতঙ্কিত এবং সেই জন্য কিছু উচ্চিংড়ের দল এই ভাবে চীৎকার করে বিরোধী পক্ষের কন্ঠরোধ করার চেষ্টা করছেন। প্রকৃত ভাবে আপনাদের ভবিষ্যত্ শিক্ষা দেবে। আমি তাই আপনাকে বলব, আপনি প্রকৃতভাবে আমাদের বক্তব্যের উত্তরগুলি দেবেন, কোন রকম ভাবে পাশ কাটিয়ে চলে যাবেন না। এই বলে এই ব্যয় বরাদ্দের দাবীর বিরোধীতা করে এবং আমাদের কাট মোসানগুলিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[6.50-7.00 p.m.]

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় ক্রীড়া, পর্যটন, যুব কল্যান দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয় আজ এই সভায় তার দপ্তরের যে ব্যয় বরাদ্দের দাবী পেশ করেছেন তা সমর্থন করে আমি কয়েকটি কথা বলছি। স্যার, বিরোধীপক্ষের বক্তারা যা বক্তব্য রাখলেন তা আমি শুনলাম। সুব্রতবাবু, সুদীপবাবু তারা ছিদ্রান্বেষনের চেষ্টা করলেন। তো এই রকম একটা অবস্থার মধ্যে যারা সরকার চালাচ্ছেন এবং যারা কথায় কথায় একথা বলেন যে আমাদের ক্ষমতা সীমাবদ্ধ সেই অবস্থার মধ্যে তাদের ছিদ্রান্বেষন করা খুব কঠিন কাজ নয়। কিন্তু ওদের বক্তব্যের মধ্যে দিয়ে যদি ওরা বলতেন যে ওদের সামনে কোন পরিকল্পনা আছে এবং ওরা সেই কাজটা করতে চান, মন্ত্রীকে সেই কাজটা করতে হবে তাহলে বুঝতাম তারা একটা পজিটিভ এ্যাসপেকট থেকে তাদের বক্তব্য রেখেছেন। তাহলে আমাদের খুব বেশী করারও ছিল না কিন্তু তা ওরা করেন নি। কিন্তু ওদের সমস্ত কিছুর মধ্যেই যেটা ওরা ধরার চেষ্টা করেছেন সেটা হচ্ছে ক্রীড়া এবং যুব কল্যান মন্ত্রী সুভাষবাবু, তিনি কতটা দলবাজী করেছেন, তিনি কোথায় কোথায় বিরোধীপক্ষকে সঠিক মত সুযোগ দেন নি ইত্যাদি। কিন্তু এসব কথা বলার যৌক্তিকতা কি ? স্যার, প্রথমেই যে কথাটা সুভাষবাবু সম্পর্কে আমি বলতে চাই সেটা হচ্ছে, তিনি এই দপ্তরটা এমনভাবে মানুষজনের মধ্যে এনে ফেলেছেন যেটা এর আগে কোনদিন হয়নি। অর্থাৎ এর আগে এই দপ্তরের অস্তিত্ব থাকলেও এটা এমনভাবে মানুষের সামনে এসে উপস্থিত হয়নি। তার কাজের ধারাই হচ্ছে যে তিনি বহু মানুষকে সঙ্গে নিয়ে কাজ করতে ভালোবাসেন এবং সে অভ্যাস তার আছে। আজকে দলবাজীর কথা বলা হচ্ছে কিন্তু আমাদের অভিজ্ঞতা অন্য কথা বলে। তার সঙ্গে কাজ করতে গিয়ে ব্যক্তিগতভাবে কখন কখন

আমাদের মনে হয়েছে যে তিনি তার কাজকে এত বেশী পরিব্যাপ্ত করে ফেলেন, এত বড় পরিধি নিয়ে কাজ করেন যে সেই কাজ সামাল দিতে আমাদের অনেক সময় হিমসিম খেতে হয়েছে। যেহেতু তাকে ব্যক্তিগতভাবে জানি,তিনি আমার বন্ধু লোক, অনেক সময় সেইহেতু তাকে বলেছি যে আপনি আপনার কাজগুলি এত ব্যপ্ত আকারে, এত বড় আকারে করেন এবং এত রিস্ক নিয়ে করেন যে যারা আপনার দপ্তরের করনিক তারা থেকে শুরু করে আমাদেরও অনেক সময় ভীষনভাবে হিমসিম খেতে হয় কিন্তু দেখেছি, তিনি এইভাবে কাজ করতে অভ্যস্ত! তিনি সব সময় দেখেন যে কত বেশী মানুষকে এরমধ্যে ইনভলভ করা যায়, কত বেশী যুবক-যুবতীদের খেলাধুলা সম্পর্কে ইন্টারেষ্ট ডেভালপ করা যায়। ক্রীড়া এবং হালকা আমোদ প্রমোদের ব্যাপারে মানুষকে ইনভলভ করানোর জন্য সুভাষবাবু যে প্রচেষ্টা চালিয়েছেন তাতে তিনি যথেষ্ট সাফল্য লাভ করেছেন। এই রকম সাফল্য অতীতে কেউ পেয়েছেন কিনা সে বিষয়ে যথেষ্ট সন্দেহ আছে। এর পর আমি যুব ভারতী ক্রীড়াঙ্গনের ব্যাপারে আসছি। আজকে আমরা শুনি যে যুব ভারতী ক্রীড়াঙ্গনকে কেন্দ্র করে বলা হয় যে এটাপার্টিবাজীর আখড়ায় পরিণত হয়েছে । স্যার, এর জবাবে আমি পরে আসছি। তার আগে বলি, এই যে বিরাট অট্টালিকা তৈরী হয়েছিল সেটা যখন তৈরী হয় তখন সেই ময়দানের কারবার দেখে আমরাও সুভাষবাবুকে অনেকে বলেছিলাম যে আপনি যে পরিকল্পনা করেছেন সেটা হওয়া সম্ভব ? এটাকি সার্থক হবে? কিন্তু আজকে সুভাষবাবুকেই মনে হচ্ছে তিনি ময়দানব যিনি এতবড় একটা বিরাট অট্টালিকা তৈরি করে ফেলেছেন। যুব ভারতী ক্রীড়াঙ্গন আজ পশ্চিমবাংলা তথা ভারতবর্ষের গর্ব। এখানে বিভিন্ন রাজ্য থেকে খেলোয়াড়রা আসছেন, ট্রেনিং নিচ্ছেন, অনুশীলন করছেন। স্যার, বিখ্যাত বিখ্যাত প্লেয়াররা সব এখানে এই যুবভারতী ক্রীড়াঙ্গনের এসেছেন, ট্রেনিং নিয়েছেন। ঐ বিজয়ন বলুন, পাপ্পাচান বলুন, বিখ্যাত বিখ্যাত সব খেলোয়াড় তাদের সঙ্গে কথা বলে জেনেছি যে তাদের রাজ্যেও এই ধরনের ব্যবস্থা এখনও পর্য্যন্ত হয় নি। পশ্চিমবঙ্গে যে ধরনের ফেসিলিটি খেলোয়াড়রা পাচ্ছেন সেটা ওরা ওদের রাজ্যে পান না। স্যার, আমরা জানি, আমাদের এখানে বিরোধীদলের যিনি নেতা তিনি একজন ক্রীড়াপ্রেমী মানুষ। তিনি নিজেও এক সময় খেলতেন বলে শুনেছি। তার আমলে তিনি বলেছিলেন যে তিনি একটি ষ্টেডিয়াম দিয়ে যাবেন কিন্তু তা তিনি দিয়ে যেতে পারেন নি। যাইহোক, আজকে এটা বাস্তবে রূপ নিয়েছে। কঠোর পরিশ্রমের মধ্যে দিয়ে এই কাজটি করতে পারা গিয়েছে। আমি আশা করেছিলাম বিরোধীপক্ষের মাননীয় সদস্যরা এরজন্য আমাদের ধন্যবাদ দেবেন, কিন্তু দেখলাম তা তারা দিলেন না বরং উল্টে এটা পার্টিবাজীর জায়গায় এনে দাঁড় করানো হয়েছে। এই সব কথা বললেন, হোপ '৮৬, নব আনন্দে জাগো এইসব কথা বললেন। তারপর ওয়েষ্ট বেঙ্গল স্পোর্টস কাউন্সিল -- এটা প্রায় মৃত অবস্থায় ছিল। সুভাষবাবু দায়িত্ব নেওয়ার পর এই স্পোর্টস কাউন্সিল আজকে তাদের দায়িত্ব পালন করছে এবং খুব ভালোভাবেই তারা কাজকর্ম করছে। জেলায় জেলায় স্পোর্টস কাউন্সিল তৈরী হয়েছে এবং তারমধ্যে সর্বস্তরের ক্রীড়া সংস্থাগুলিকে নিয়ে এসে খেলাধুলার উন্নতি করার চেষ্টা করা হচ্ছে। কাজটা খুব কঠিন কাজ। আগেই আমি উল্লেখ করেছি যে একটা সীমাবদ্ধ ক্ষমতা নিয়ে এই সরকারকে চলতে হচ্ছে। এই সব কাজ করার জন্য হাতে নগদ পয়সা থাকা দরকার। ফ্লো অব মানি না থাকলে এই কাজগুলি করা যায়না। তাসত্ত্বেও এগুলি গড়ে তোলার চেষ্টা করা হয়েছে। গ্রামীন লেভেলে যে সমস্ত ছেলেমেয়েরা খেলাধুলা করে তাদের তৈরী করার জন্য ট্রেনিংয়ের ব্যবস্থা করা হয়েছে। ব্যাডমিন্টন বলুন, খো খো বলুন, ক্রিকেট বলুন, হা-ডু-ডু বলুন, কাবাডি বলুন, ফুটবল বলুন, সব ক্ষেত্রে ট্রেনিংয়ের ব্যবস্থা কররা হয়েছে। প্রতিভা পাওয়া যাচ্ছে না এটা ঠিক। এর দুটো দিক আছে। একটা হচেছ ভার্টিক্যাল দিক, আর একটা হচ্ছে হরিজনটাল দিক। হরিজনটাল দিকের কাজটা করে ফেলা যায় কিন্তু ভার্টিক্যাল রেজাল্ট যেটা হবে সেটা পেতে দেরী হবে। আজকে অনুর্দ্ধ ১৯ যে খেলাধুলা তার দিকে তাকিয়ে দেখুন। জুনিয়ার বেঙ্গল কারা খেলছে ? আপনারা ফুটবল বলতে সেমি প্রফেসন্যাল ফুটবলকে বোঝেন। মোহনবাগান, ইষ্টবেঙ্গল, মহঃ স্পোর্টিং ইত্যাদি। আজকে এরা যে ধরনের খেলা খেলছে তাতে প্লেয়ার

নষ্ট হয়ে যাচ্ছে। আজকে যারা জুনিয়ার বেঙ্গল খেলছে তাদের দিকে তাকিয়ে দেখুন। ন্যাশানাল চ্যাম্পিয়ন যারা হচ্ছে তারা ঐ জুনিয়ার বেঙ্গল থেকেই আসছে, সাব-জুনিয়ার লেভেলে খেলে আসছে এবং তারাই বাংলার মুখ উজ্জল করছে। সুভাষ চক্রবর্ত্তী মহাশয় ১০ বছর ধরে যে প্রক্রিয়ায় কাজ করে আসছেন তার দায়িত্বশীলতায় এটাই নেট রেজাল্ট। আজকে সে সম্পর্কে আপনারা কিছু বললেন না, এর জন্য তাকে ধন্যবাদও দিলেন না। হ্যাঁ, নামী-দামী খেলোয়াড় তিনি হয়ত করতে পারেন নি। কিন্তু জুনিয়ার এবং সাব-জুনিয়ার লেভেলে খেলার মানকে যে উন্নত করতে পেরেছেন,এটা অস্বীকার করা যায় না। তারপরে ট্যুরিজম-এর ক্ষেত্রে দার্জিলিংয়ে যে অব্যবস্থা সেটা যে কোন কারণেই হোক বা না কেন - সেখানে ট্যুরিষ্টদের যাওয়ার ক্ষেত্রে একটা অসুবিধা দেখা দিয়েছে। এই ধরনের জিনিষ সেখানে হওয়া উচিত নয়। সে সম্পর্কে ও তিনি চিন্তা করেছেন। তিনি এই বিষয়ে বিকল্প ব্যবস্থা করার অন্য চেষ্টা করছেন। আজকে সে জন্য পিয়ালী, দীঘার মত জায়গার কথা ভাবা হচ্ছে এবং এগুলি গড়ে তুলতে হচ্ছে। বিকল্প জায়গা সৃষ্টি করতে না পারলে ট্যুরিষ্টদের আমরা আকৃষ্ট করতে পারবো না। মাননীয় মন্ত্রী মহাশয় এগুলিকে মাথায় রেখে চেষ্টা করে যাচ্ছেন। এই রাজ্যে যদি ট্যুরিজম তৈরী করা যায়, রাজ্যের বাইরে থেকে ট্যুরিস্টরা এখানে আসতে পারে সেইচিন্তা মাথায় রেখে তিনি চেষ্টা চালিয়ে যাচ্ছেন। ক্রীড়া পরিচালনার ক্ষেত্রে এবং নূতন নূতন ট্যুরিজম করার ক্ষেত্রে তার যে প্রচেষ্টা আছে সেটা অস্বীকার করে লাভ নেই। কাজেই আমি এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মহম্মদ ইয়াকুব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়,মাননীয় মন্ত্রী মহাশয় ক্রীড়া এবং পর্যটন দপ্তরের জন্য যে ব্যয় বরাদ্দ এখানে উথাপন করেছেন, আমি তাকে সমর্থন জানিয়ে ২-১টি কথা বলতে চাই। বিরোধী-পক্ষ থেকে যে কাট মোশান দেওয়া হয়েছে আমি তার বিরোধীতা করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী পক্ষ থেকে নানা ভাবে এই বাজেটের সমালোচনা করা হয়েছে, আক্রমন করা হয়েছে। কিন্তু দুঃখের সঙ্গে আমি একথা বলতে বাধ্য হচ্ছি যে বিরোধী বন্ধুরা কি বলতে পারেন যে প্রায় ৪৫ বছর স্বাধীনতার পরে আমাদের দেশে কোন জাতীয় ক্রীড়া নীতি তৈরী হয়েছে কি ? এটা নেই এবং কখনও তৈরী হয়নি। আজকে এর জবাব কি তারা দিতে পারেন ?

[7.00-7.10 p.m.]

আজকে নিশ্চয়ই আমরা আশা করেছিলাম যে তারা জাতীয় ক্রীড়া নীতির পক্ষে বলবেন, কিন্তু সেটা তাঁরা বলেননি। তাই বিগত দিনের খেলাধুলার মান আর আজকের মান বিগত ১৪ বছরে কী ভাবে উন্নতি হয়েছে, সেটা তারা নিজেরা বাস্তব অবস্থাকে বিবেচনা করে দেখুন, তারপর তাঁরা সমালোচনা করুন। কিন্তু দুঃখের কথা, তাঁরা সেদিকে গেলেন না, শুধু একটা রাজনৈতিক দৃষ্টিভঙ্গি নিয়ে সমালোচনা করে গেলেন। পশ্চিমবাংলায় বিগত ১৪ বছরে যে ভাবে বাংলার খেলার মান উন্নত করার চেষ্টা চলেছে এটা আরও উন্নত হওয়া দরকার কিন্তু আর্থিক এবং অন্যান্য দিকের যে অসুবিধা আছে, যার ফলে যে প্রয়াস, যে চেষ্টা, সেটা ঠিক ভাবে এগোতে পারছে না। সেই জন্য আমি ক্রীড়া ও পর্য্যটন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করবো, তাঁকে আরও জোর দিতে হবে যাতে খেলা ধুলার মান আরও উন্নত করা যায়। সেই জন্য কয়েকটি বিষয়ে বিশেষ করে দৃষ্টি আকর্ষন করছি তার কাছে। আমাদের খেলাধুলার বিষয়ে যেমন ধরুন ফুটবল খেলাকে কেন্দ্র করে যে মামলাগুলো মহামান্য হাইকোর্টে চলে যায়, মহামান্য হাইকোর্ট খেলাধুলা সম্পর্কে আলাদা আইন না থাকায় প্রশাসনিক দিক থেকে তাঁরা বিচার করেন। খেলাধুলা যে অন্য একটা বিষয়, সেদিক দিয়ে মহামান্য বিচারপতিরা বিচার করেন না, স্বাভাবিকভাবে এটা হওয়া উচিত। শুধু তাই নয়, তার সঙ্গে সঙ্গে এটা বলতে চাই, ভারতীয় অলিম্পিক এ্যাসোসিয়েশন যেমন আছে, তেমনি ষ্টেট অলিম্পিক এ্যাসোসিয়েশন গড়ে তোলা দরকার, এটার আজকে প্রয়োজন আছে। এছাড়া প্রয়োজন আছে বহু প্লেয়ার যারা রিটায়ার করে গেছেন, কিন্তু আজকে তাদের আর্থিক অবস্থা এমন পর্য্যায়ে

পৌঁচেছে, যা বর্ণনা করা যায় না। তাদের কে পেনশনের কোন ব্যবস্থা করা যায় কী না, সেটা আজকে দেখা আমাদের দরকার। শুধু তাই নয়, খেলাধুলার জন্য যে বাজেট বরাদ্দ এবং এই বরাদ্দটা বাড়ানোর ক্ষেত্রে আমি মনে করি কেন্দ্রীয় সরকারের এডুকেশনে যে বরাদ্দ তাকে ১০ শতাংশ করা এবং রাজ্যকেও ১০ শতাংশ করার, তার মধ্যে দিয়ে তিন শতাংশ যাতে খেলাধুলার ক্ষেত্রে ব্যয় করার জন্য ব্যবস্থা গ্রহন করা। এটা একান্ত ভাবে দরকার এবং খেলাধুলার মান উন্নত করতে গেলে এই বিষয়টা অবশ্যই দরকার হয়ে পড়েছে। তা ছাড়া ক্রীড়া পর্ষদ যা আছে, কাউন্সিল যা আছে, কিন্তু সেই কাউন্সিলে যুব ছাত্র , সংগঠনের প্রতিনিধিত্ব থাকা দরকার বলে মনে করি। এটা খুবই দরকার। কারণ এই পর্ষদ গঠন হয়, কিন্তু যুব ছাত্রদের প্রতিনিধিত্ব সেখানে থাকে না, সেটার অভাব আমরা সকলেই বোধ করছি। এছাড়া, এই কথা বলতে চাই, ফুটবল সম্পর্কে অনেক আলোচনা হয়েছে। কিন্তু ফুটবল খেলার মান এখন যেরকম জুনিয়ার, সাব-জুনিয়ারে উন্নত হয়েছে, ক্ষিতি বাবু এই সম্পর্কে বলেছেন, তাঁর বক্তব্য কে সমর্থন করে বলছি আগের তুলনায় উন্নতি হলেও সিনিয়ার ডিভিশন ফুটবলে প্লেয়ার বিভিন্ন দেশ থেকে আমদানি করা হচ্ছে, এই সম্পর্কে বিশেষ ভাবে চিন্তা ভাবনা করা উচিত। এতে আমাদের দেশের ভাল খেলোয়াড়দের সুযোগ ঘটছে না আর বিদেশ থেকে প্লেয়ার আমদানি করার জন্য আর্থিক দিকে আমাদের দেশের টাকা বাইরে চলে যাচ্ছে এবং খেলার মান উন্নত হচ্ছেনা। আমি মনে করি এটা বন্ধ করা উচিত। অবিলম্বে বন্ধ করা উচিত। তাছাড়া ফুটবল খেলার মান উন্নত করতে গেলে গ্রমাঞ্চলে, বিশেষ করে আদিবাসী সাঁওতাল ও পাহাড়ী এলাকার ১৪ থেকে ১৮ বছরের ছেলেদের নিয়ে ফুটবল খেলার প্রশিক্ষন দিতে হবে। তাহলে আমরা আমাদের দেশে আরো ভাল ফুটবল খেলা দেখতে পাব এবং ভাল ভাল প্লেয়ার তৈরী করতে পারব। এই কটি কথা বলে বাজেটকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শিশির কুমার সরকার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে ক্রীড়া ও পর্যটন দপ্তরের মাননীয় মন্ত্রী যে বাজেট বরাদ্দ পেশ করেছেন তাকে আমি সমর্থন জানিয়ে, বিরোধী পক্ষ যে কাট মোশান এনেছে তার বিরোধিতা করে দু-একটি কথা বলতে চাই। একথা আজকে অস্বীকার করা যাবে না যে, বামফ্রন্ট সরকার আসার পর, বিশেষ করে সুভাষবাবু এই দুই দপ্তরের ভার পাওয়ার পর পশ্চিমবাংলা দেশের ক্রীড়াজগতে এবং পর্যটন জগতে একটা নতুন আলোড়ন সৃষ্টি করতে পেরেছে। প্রথম দিকে এই কর্ম উদ্যোগ যে গতি পেয়েছিল আজকে হয়ত নানা কারণে - বিশেষ করে আর্থিক কারণে সে গতি কিছুটা স্তিমিত হয়েছে। তবুও আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে এই দু বিভাগে নতুন মাত্রা যোগ করার জন্য আবেদন রাখছি। আমাদের দেশের যে গুলি স্পর্শকাতর দপ্তর সেই দপ্তর গুলিকে যদি আকর্ষনীয় করে তোলা যায় তাহলে উন্নয়নের প্রতি মানুষের দৃষ্টি আকর্ষন করা যায়। বিগত কয়েক বছরে আমাদের পর্যটন দপ্তরকে আকর্ষনীয় করে গড়ে তোলার মধ্যে দিয়ে যে কাজ হয়েছে তাকে আমি খুবই গুরুত্বপূর্ন কাজ বলে মনে করি। ভারত সরকার ১৯৯১ সালকে পর্যটন বর্ষ হিসাবে ঘোষনা করেছেন। পশ্চিমবাংলা তথা ভারতবর্ষ কৃষ্টি, সংস্কৃতির ঐতিহ্যে যুগ যুগ ধরে ঐতিহ্যশালী,যার ফলে আমরা আমাদের দেশের বিভিন্ন পর্যটন কেন্দ্রে শুধু দেশী পর্যটকদেরই নয় বিদেশী পর্যটকদেরও যুগ যুগ ধরে আকর্ষণ করেছি। আজকে বর্তমান বিজ্ঞান এবং প্রযুক্তিকে এর সাথে যুক্ত করে আমরা এই আকর্ষনকে ক্রমাগত বাড়িয়ে তুলতে পারি। আজকে পর্যটন শুধু কিছু লোকের কাছে কৃষ্টি, সংস্কৃতি বা আনন্দ উপভোগের ব্যাপার আর নেই, আজকে পর্যটন একটা বিরাট অর্থনৈতিক দিকও আছে। পর্যটন আজকে শিল্প-বানিজ্য হিসাবে গড়ে উঠেছে। কেন্দ্রীয় সরকারের সহায়তায় পশ্চিমবঙ্গ সরকার গোটা পশ্চিমবঙ্গে পর্যটনকে সেই স্তরে নিয়ে যাবার চেষ্টা করছেন। সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে দিয়ে পশ্চিমবঙ্গ সরকার এ বিষয়ে উদ্যোগ গ্রহণ করেছেন তা সত্যিই প্রশংসনীয়। আজকে গোটা পশ্চিমবাংলায় পাহাড় থেকে আরম্ভ করে সমুদ্রতীর পর্যন্ত অভ্যন্তরের বিভিন্ন কেন্দ্র সহ যে পর্যটন কেন্দ্রগুলি গড়ে উঠছে তা একদিকে যেমন মানুষকে আনন্দ দিচ্ছে, চিত্তবিনোদনে সাহায্য করছে, অন্য দিকে বহু মানুষের অর্থনৈতিক উন্নতি ঘটাচ্ছে। বিভিন্ন উৎসব, বিভিন্ন

মেলা, শিল্প মেলা প্রভৃতিকে কেন্দ্র করে পর্যটন কেন্দ্র গুলিকে অধিকতর আকর্ষণীয় করে তোলা হয়। বসন্ত উৎসব ইত্যাদির ক্ষেত্রে আমরা তা দেখতে পাই। কিছু দিন আমাদের পাহাড় এলাকায় বিচ্ছিন্নতাবাদী আন্দোলন ইত্যাদির জন্য কিছুটা অসুবিধার সৃষ্টি হয়েছিল। আজকে সেখানে পার্বত্য পরিষদের সহযোগিতায় আবার নতুন করে কাজ শুরু হয়েছে।

ক্রীড়া ক্ষেত্রে আমরা দেখেছি, অতীতে কলকাতা শহরকে কেন্দ্র করে এই দপ্তরের সব রকম কাজকর্ম সীমিত ছিল। আজকে বামফ্রন্ট রাজত্বে গ্রাম গঞ্জে, কৃষক শ্রমিকদের ছেলে-মেয়েদের মধ্যেও ক্রীড়া ছড়িয়ে দেওয়া হয়েছে। যারা চিরকাল ক্রীড়ার বিভিন্ন সুযোগ সুবিধা থেকে বঞ্চিত হত, আজকে তারা সে সমস্ত সুযোগ সুবিধা ভোগ করছে। আজকে জেলা স্তর থেকে ব্লক স্তর পর্যান্ত বিভিন্ন ধরনের গ্রামীন ক্রীড়া জগতের মধ্যে যুক্ত করা হয়েছে। তারা আসতে আসতে শুধু জেলা স্তরেই নয় রাজ্য স্তরেও কৃতিত্ব প্রদর্শন করছে এবং আমাদের আশা আগামী দিনে জাতীয় স্তরেও কৃতিত্ব দেখাতে পারবে। আজকে মহকুমা স্তর থেকে আদিবাসী এবং তপসিলী জাতির ১৪-১৫ বছরের ছেলেদের নিয়ে বিভিন্ন খেলাধুলার কোচিং দেওয়া হচ্ছে। আবার রাজ্য স্তরেও ক্রীড়া মানের উন্নতির জন্য বিভিন্ন ব্যবস্থা গ্রহন করা হয়েছে। আজকে ব্লক স্তর পর্যন্ত ক্রীড়া ক্ষেত্রের সম্প্রসারন বামফ্রন্ট সরকারের একটা সাফল্যের প্রতীক।

[7.10-7.20 p.m.]

পর্যটন ক্ষেত্রে আরো প্রয়োজন আছে। মুর্শিদাবাদের ক্ষেত্রে আমি মনে করি ফরাক্কা অত্যন্ত গুরুত্বপূর্ন জায়গা। ফরাক্কায় যদি এই ধরনের পর্যটন কেন্দ্র গড়ে তোলা যায় - পদ্মা এবং গঙ্গা ভাগীরথীর মিলনস্থলে - যেমন হয়েছে পিয়ালী সেন্টারের মতন লেক করা যায় এবং সেখানে যদি বোটিং-এর ব্যবস্থা থাকে তাহলে মালদা এবং মুর্শিদাবাদের পর্যটন কেন্দ্রে দেশী-বিদেশী পর্যটকদের আকর্ষনীয় স্থান হবে। আজকে গ্রামে গঞ্জে এই সমস্ত জিনিস আরম্ভ হয়েছে। আমি আগেও বলেছি, ক্রীড়া জগতে এবং পর্যটন জগতে একটা নতুন মাত্রা যোগ হয়েছে। এবং প্রথম দিকে যে যোগটা ছিল সেটাকে আরো বাড়াতে পারলে ভালো হয়। খেলাধুলার জগত নিয়ে কয়েকজন সদস্য বললেন। সারা জীবন খেলাধূলা করে এই সমস্ত খেলোয়াড়দের দেখা গেছে ভিক্ষাবৃত্তি বা অন্য কোন সামান্য কাজের উপর নির্ভর করে থাকতে হয়। ক্রীড়াজগতের সেই সমস্ত দিক্‌পালদের যদি অনুদান এবং ভাতা প্রবর্তনের ব্যবস্থা হয় তাহলে খেলাধুলার জগত আরো মানুষের কাছে আকৃষ্ট হবে। এই কথা বলে এই বাজেট-এর ব্যয় বরাদ্দকে সমর্থন করে এবং কাট-মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** আজকে স্যার, দুটো আলাদা মন্ত্রকের বাজেট একসাথে রাখা হয়েছে। বোধহয় কারণটা দুটো দপ্তরের মন্ত্রী এক, ক্রীড়া এবং পর্যটন। আমার পূর্ববর্তী বক্তারা ক্রীড়া জগত নিয়ে বেশীক্ষন বলেছেন, সুতরাং আমি পর্যটন নিয়ে বেশী বলবো এবং তার আগে প্রথমেই মন্ত্রীকে স্মরণ করিয়ে দেব পর্যটন খেলা নয় অর্থাৎ পর্যটন নিয়ে খেলা করা উচিৎ নয়। সুতরাং যেটা আমি বরাবর বলে থাকি, এর আগের বাজেটেও বলেছি যে মন্ত্রী পর্যটনে যদি আরো বেশী জোর দিতেন তাহলে ভাল হতো। তার মানে এই নয় যে, আমি বলবো সরকারকে প্রত্যক্ষভাবে পর্যটনে টাকা বিনিয়োগ করতে হবে। ভারতবর্ষের যে অর্থনৈতিক অবস্থা তাতে পর্যটন একটি টারসিয়ারি সেকটর বা সার্ভিস সেকটরে এখানে অনেক কাজের সুযোগ আছে, চাকরী সৃষ্টি করার সুযোগ আছে। কিন্তু যেহেতু এটাই মূল বিষয় নয় সেহেতু আমি বলবো না আরো বেশী ট্যুরিষ্ট লজ্ করে আরো বেশী টাকা খরচ করুন। পর্যটন দপ্তরের যা করা দরকার সেটা হচ্ছে আরো ইনফ্রাস্ট্রাকচার তৈরী করা, তার মানে পর্যটনের সবটাই লিঙ্কড যেটা আমি আগেই বলেছি। মতীশ রায়ের দপ্তরের রাস্তা যদি খারাপ হয় বা বিদ্যুৎ দপ্তর ঠিক সময় বিদ্যুৎ না দিতে পারে বা পুলিশ আইন-শৃঙ্খলা না রাখতে পারে তাহলে সবটাই পর্যটন কে এ্যাফেক্ট করে, ক্ষতিগ্রস্থ করে। কাশ্মীরে পর্যটনের

সব ইনফ্রাস্ট্রাকচার আছে। কিন্তু যেহেতু আইন-শৃঙ্খলা নেই, সেখানে মানুষের নিরাপত্তা নেই, কাশ্মীরে দু-চার বছর যাচ্ছেনা। সুতরাং আমাদের পশ্চিমবাংলায় পর্যটনের যে ন্যাচারাল এ্যাডভান ছিল যে সুযোগ-সুবিধা ছিল সেটাকে কেন্দ্র করে যদি আমরা ইনফ্রস্ট্রাকচার তৈরী করতে পারতাম ত এখানে এমনিতেই পর্যটন ডেভেলপ করতো। কিন্তু আপনি দেখুন, পশ্চিমবাংলায় পর্যটনের অবস্থা ক্রমশ খারাপ হচ্ছে। আমি একটা হিসাব দিই, আপনি বুঝতে পারবেন, পশ্চিমবাংলায় নাম্বার ফরেনারস স্টেয়িং এ্যাট ডিফারেন্ট ট্যুরিষ্ট লজেস কি রকম থাকছে, ১৯৮৫ সালে ছিল ৫ হাজার সেটা কমে ১৯৮৭ সালে হল ২ হাজার ৭১৪। ১৯৮৯ সালে সেটা আর একটু বেড়ে হল ৩ হাজার এবং ১৯৯০ সালে জানুয়ারী টু সেপ্টেম্বর সেটা দাঁড়িয়েছে ২ হাজার ৩৯৬ - তারপর হাজার খানেক হতে পারে। সুতরাং নাম্বার অফ ট্যুরিস্ট স্টেয়িং এ্যাট ট্যুরিষ্ট লজেস - মানে ফরেন ট্যুরিষ্টের কমে গেছে। ঠিক একই রকম আপনি যদি দেখেন পশ্চিমবঙ্গ সরকারের যে গাড়ীগুলি আছে আরনিং ফ্রম টুরিস্টস ভেহিকেলস ডিউরিং দি পিরিয়ড ১৯৮৬ সালে ছিল ২৭ লাখ, সেটা কমে ১৯ দাঁড়ালো ২০ লাখ তারপর একটু বেড়ে ২২ লাখ আর একটু বেড়ে ২৫ লাখ কিন্তু ১৯৮৬র যে আর্ণিং ফ্রম ট্যুরিষ্ট ভেহিকেল্‌স সেটা আর রাজ্য সরকারের এলনা। মন্ত্রী মহাশয় নিশ্চয়ই বলবেন এটার কোন উন্নতি হল না, কেন বিদেশী টুরিষ্টের সংখ্যা কমে যাচ্ছে ? আপনি যদি দেখেন ১৯৮৯ স আগে জি.এন.এল.এফের এ্যাকর্ডে সই হয়ে গেছে, সুতরাং এতদিন অপেক্ষা করার কারণ ছিল না কম ফরেন ট্যুরিষ্ট হচ্ছে। আমি বলতে চাইছি যে, ভারতবর্ষের অন্য রাজ্যের সঙ্গে তুলনা করুন, বি ট্যুরিষ্ট ভেহিকলস বা ট্যুরিষ্টরা যে সার্কিটে ঘোরে পশ্চিমবঙ্গ তার মধ্যে পড়ে না। উত্তরে আগ্রা, জয়পুর এই একটা ট্রাংগল আছে, আর কোণারক, পুরী, ভুবনেশ্বর পূর্ব-ভারতে এই ট্রাংগল আছে। একটা ট্রাংগল আছে, কিন্তু ট্যুরিষ্টরা - কাশ্মীরে - যেদিন থেকে গন্ডগোল হচ্ছে সেজন্য সেদিন সেদিকে না গিয়ে গোয়ায় যাচ্ছে, যেখানে সী-সাইড আছে। পশ্চিমবঙ্গে এই রকম ট্যুরিষ্ট ট্র্যাংগল ট্ সার্কিট তৈরী করতে পারা যায় নি। আগেই বলেছিলাম ট্যুরিজম তিন প্রকার, (১) ফাইভ স্টার টুরি ফাইভ স্টারে ব্যবস্থা অন্য রকম, পয়সাওলা লোকেদের জন্য, (২) বাজেট ট্যুরিজম, মধ্যবিত্ত লো অল্প খরচে ট্রাভেল করতে পারে আর একটা হচ্ছে ফরেন ট্যুরিষ্ট, আলাদা প্রয়োজন আছে এবং ট্যুরি মধ্যে আবার বিভিন্ন রকমের ট্যুরিজম আছে। এ্যাডভেনচার ট্যুরিজম, রিলিজিয়াস ট্যুরিজম, কেউ এ্যাডভেনচারের জন্য বেড়াতে যায়, কেউ শুধু ধর্মস্থানে বেড়াতে চায়। আমার প্রশ্ন এই যে, পশ্চি এ্যডভেনচারের যে সুযোগটা আছে, সেই এ্যডভেনচারের সুযোগ বা ধর্মের স্থান যেটা আছে তার কি ইনফ্রস্ট্রাকচার সরকার তৈরী করতে পেরেছেন ? যেখানে লোকে যাচছে সেখানে সরকারের সংস্থা তৈরী করার কিছুটা এ্যডভানটেজ নিতে পারতেন। মাননীয় সুভাষবাবু নিশ্চয়ই নেপাল গিয়েছি ওখানে যেমন কাঠমান্ডুতে স্থায়ী সংস্থা আছে এ্যাডভেনচার ট্যুরিজমে নিয়ে যায়, কুশীনদীর ও র‍্যাফটিং করায়, র‍্যাপিড ক্লাইম্বিং , র‍্যাফটিং, র‍্যাপিডর‍্যাফটিং দার্জিলিং এবং কালিম্পঙে করার কথা ১০ বছর ধরে কথা হচ্ছে, যে এইগুলি করাবেন, এখন পর্য্যন্ত করান গেল না। তার কোন ইনফ্রস্ট্রা হল না। জঙ্গল রয়েছে ওখানে ন্যাশানাল পার্ক হলে কোটি কোটি টাকার ফরেন এক্সচেঞ্জ অর্জন ব পারে। সুন্দরবনের পিয়ালী নদীর ওখানে পর্যটন কেন্দ্রের ট্যুরিষ্ট হাট করবেন, তারপর সেখান মধুছন্দা করেছেন, সেখানে নিয়ে যাবেন এইসব কথা হচ্ছে বহুদিন ধরে এখন তৈরী হল না। উত্ত অতবড় জঙ্গল রয়েছে কাজিরাঙ্গায় যে ফেসিলিটি আছে হলংয়ের মত উত্তর ভারতের ডুয়ার্সে জঙ্গলে ফেসিলিটি তৈরী করতে পারলেন না। দার্জিলিংয়ে ন্যাচারাল ট্যুরিজম আছে, শান্ত হবার পর ত আসছে, কিন্তু সেখানেও দার্জিলিং গোর্খা হিল কাউন্সিল তাদের সহযোগিতায় যে ধরনের ফেসিলিটি করা উচিত ছিল সেটা করা যায় নি। দার্জিলিংয়ে হোটেল সব বন্ধ হয়ে গিয়েছিল জি.এন.এল.এ এ্যাজিটেসনের জন্য, আবার আসতে আসতে এক একটা করে হোটেল খুলছে। যে রাসটা কাশ্মীর

সেটা এখন বন্ধ হওয়ায় ওখানে রাস হতে পারে, সে ট্যুরিষ্ট রাস দেখছি না। তারপর বীরভূম ইনডিভিজুয়াল ডিসট্রিক্ট হিসাবে ২-৩টি জেলা সেপারেট লোকাল ট্যুরিজমের সুযোগ আছে। একটা হচ্ছে বীরভূমের তারাপীঠ, বক্রেশ্বর, আর একটা হচ্ছে মালদাতে গৌড়, আদিনা মসজিদ এই সব নিয়ে একটা ট্রাংগল হতে পারে। তারপর মূর্শিদাবাদের হাজারদুয়ারী, আর বহরমপুরের সার্কেলটা হতে পারে।

[7.20–7.30 p.m.]

মালদায় একটা ট্যুরিস্ট লজ আছে, পুরাণো ইলমেনটেইন্ড সেটা। বহরমপুরেও একটা ট্যুরিষ্ট লজ আছে। কিন্তু তারপর থেকে কোন ফারদার ইনফ্রস্ট্রাকচার তৈরী হয়নি। আমি সেজন্য বলছি, পশ্চিমবঙ্গের জন্য একটা প্ল্যান ফর ট্যুরিজম্ তৈরী করুন যদি আগামী দিনে কিছু করতে চান। আমি একথা বলতে পারি না যে সরকরের স্কেয়ার্স রিসোর্স ট্যুরিষ্ট লজ করতে খরচ করুন। কিন্তু যে হোটেল চেইন আছে তাদের দিয়ে ছোট হোটেল করাতে পারেন কি না সেটা দেখুন ! ওবেরয় এবং তাজ - মনে হয় ডেফিনিটলি সেই ইনফ্রাস্ট্রাকচার থাকলে অলটারনেটিভ চেইনের কথা তারা ভাবতেন, কিন্তু সেই ফেসিলিটিজ না পেলে তারা থ্রি স্টার হোটেল, লো বাজেট হোটেল করতে পারে না। এমন নয় যে, আপনাদের সঙ্গে তাদের সম্পর্ক ভাল নয়। কিন্তু এখনও পর্য্যন্ত তাজকে দিয়ে একটা সেকেন্ড হোটেল খোলাতে পারেন নি। ওবেরয় মাউন্ট এভারেষ্ট খুলেছিল, কিন্তু সেটাও বন্ধ হয়ে গেছে। কোন সেকেন্ড বাজেট হোটেল করাতে পারলেন না। তাজের এখনও আমি বিরূদ্ধে। যে টার্মে এবং যেভাবে চিড়িয়াখানার কাছে তাদের হোটেল করতে দিয়েছেন, আমি তার বিরুদ্ধে। এখনও পর্য্যন্ত তাজকে কি টার্মে জমি দিয়েছেন সেটা ক্লিয়ার নয়। তারা কর্পোরেশন ট্যাক্স দিচ্ছে না কেন সেটা ক্লিয়ার নয়, জলের ট্যাকস্ দিচ্ছে না কেন সেটা ক্লিয়ার নয়। এটা নিয়ে একদিন ডিবেটের ব্যবস্থা করুন, সেখানে আমি সব বলবো। কিন্তু তাজ গ্রুপ ওয়েলকাম গ্রুপ। তাজকে আই.টি.সি. সারা ভারতবর্ষে হোটেল করেছে, কিন্তু পশ্চিমবঙ্গে কোন হোটেল করেনি। এ ব্যাপারে আপনাকে পারস্যুয়েড করতে হবে। তাদের বলতে হবে, একটি ফাইভস্টার করতে গেলে কনডিশন অন্য জায়গায় একটা লো বাজেট থ্রি স্টার হোটেল করতে হবে। এই যে পরিকল্পনাগুলি বাজেট বক্তৃতার মধ্যে রেখেছেন তাতে এই জিনিসগুলি ক্লিয়ারলি বেরিয়ে আসেনি। এই ধরনের প্রচেষ্টা এতে কমপ্লিট হবে না।

লাষ্টলি গ্রেট ইষ্টার্ন হোটেল সম্বন্ধে বলেছেন যে, এটাতে লাভ করেছেন। বলেছেন, গত বছরের আগের বছর লাভ করেছেন ৮৭ লক্ষ টাকা এবং গত বছরে লাভ হয়েছে ৯০ লক্ষ টাকা। তবে গ্রেট ইষ্টার্ন হোটেলের রেপুটেশন কিছুটা ধাক্কা খেয়েছে যখন সেখানকার খাবার খেয়ে অসুস্থ হবার ঘটনা ঘটেছে এবং সেটা ক্লিয়ার হতে সময় লাগবে। আনি জানি না, কিভাবে সেটা ক্লিয়ার করবেন। ওদিকে রিজ্ দশ-বার বছর বন্ধ হয়ে রয়েছে। একবার কথা হয়েছিল, ওটা আই.টি.সি. নেবে। ঐ রিজ্ খুলবার ব্যাপারে কি করতে পেরেছেন জানাবেন। আজকে গ্রেট ইষ্টার্ন হোটেলের সার্ভিস, কোয়ালিটি মাষ্ট বি ইমপ্রুভড। সেখানে ইউনিয়নগত প্রবলেম রয়েছে পে কমিটি সংক্রান্ত ব্যাপারে। কিন্তু একটা রিলিফ আন্ডারটেকিং এভাবে চলতে পারে না। ইভন্ ফ্রম দি ট্যুরিজম্ এ্যাঙ্গেল, গ্রেট ইষ্টার্ন হোটেল ডালহৌসীর উপর রয়েছে। দীর্ঘ দিন ধরে এর একসটেনশনের পরিকল্পনা রয়েছে। কিন্তু এই একসটেনশনের ব্যাপারটা যে জায়গায় ছিল সেই জায়গাতেই রয়ে গেছে। আর একটি বড় জিনিষ হল ফেষ্টিভাল ওর্গানাইজ করা। গত কয়েক বছর ধরে বিষ্ণুপুরে ফেষ্টিভাল হচ্ছে, আবার রাজস্থানের জয়শলমীরে ও ডেজার্ট ফেষ্টিভাল হচ্ছে। কিন্তু আপনি যদি রাজস্থানে যান দেখতে পাবেন, সেখানে ডেজার্ট ফেষ্টিভাল কত বড় করে করা হয় এবং সেখানে কত ফরেন ট্যুরিষ্ট আসেন এবং তার থেকে বুঝবেন যে, আমাদের কোথায় লিকেজ আছে।

আমাদের এখানে মেলা হয়, জয়দেবের কেনদু-বিল্লোর মেলা, বাউলেরা সব আসে, অসংখ্য ফরেন

ট্যুরিষ্ট আসে। কিন্তু কাছাকাছি থাকার পর্য্যন্ত জায়গা নেই। কেউ শান্তিনিকেতনেব ট্যুরিষ্ট লজে থাকে, কেউ সিউড়িতে থাকে। লোকেরা অনেক দূর থেকে আসে। যদি একটা অরগানাইজড ফেসিটিভ্যালের ব্যবস্থা আপনি করতে পারেন, সেই জায়গায় মিনিমাম থাকার ব্যবস্থা করতে পারেন তাহলে ভাল হয়। আমরা সেই দিন প্রশ্ন-উত্তর পর্বে অসীমবাবুকে জিজ্ঞাসা করেছিলাম যে এমনিতে প্রতিবার ফাইভ স্টার হোটেলের উপর ট্যাক্স বসান, তাতে আমাদের কোন আপত্তি নেই, যারা খরচ করতে পারে তারা ফাইভ স্টার হোটেলে যায়, ট্যাক্স বসলে কোন আপত্তি নেই, কিন্তু মফঃস্বলে ছোট ছোট হোটেলগুলোতে রিলিজিয়াস ট্যুরিষ্ট লোকেরা বেড়াতে যায় বা তীর্থ করতে যায়, যেমন তারাপীঠে অসংখ্য হোটেল আছে সেখানে আপনি দেখবেন রিলিজিাস ট্যুরিষ্টদের জন্য সেই ট্যাক্স সমান ভাবে চাপানো হচ্ছে। তার ফলে একটা বেসিক প্রবলেম হয়ে যাচ্ছে যে ইনক্রিজড টারিফ সেই ইনক্রিজড টারিফ দিতে পারছে না। সুতরাং এটা ভাবা দরকার। অর্থ দপ্তরেব সঙ্গে বসে এই ব্যাপারে কিছু করতে পারেন কিনা সেটা একটু দেখবেন। এবারে আমি আমার বক্তব্য শেষ করবো। আমাদের ভারতবর্ষে ফরেন ট্যুরিষ্ট-এর সংখ্যা এতো গন্ডোগোল হওয়া সত্ত্বেও জেনারেলী আপওয়ার্ড সুয়িং-এ রয়েছে। এখানে শুধু নর্থ আমেরিকা থেকে ১ লক্ষ ৭ হাজার ফরেন ট্যুরিষ্ট ছিল ১৯৮৯ সালে, সেটা বেড়ে ১ লক্ষ ৭৪ হাজার হয়েছে। এবারে ওয়েষ্টার্ন ইউরোপ থেকে আমাদের ফরেন টুরিষ্ট সব চেয়ে বেশী, ৩ লক্ষ ৩১ হাজার ছিল ১৯৮১ সালে সেটা বেড়ে হয়েছে ৫ লক্ষ ৭২ হাজার হয়েছে ১৯৮৯ সালে, ৩ লক্ষ ৩১ হাজার থেকে বেড়ে ৫ লক্ষ ৭২ হাজার তার মানে ২ লক্ষ ৪১ হাজার বেড়েছে, তার মানে ৭৫ পারসেন্ট বেড়েছে। এখানে নর্থ আমেরিকার টুরিষ্ট এই রকম ৭৫ পারসেন্ট বেড়েছে। কিন্তু এটা আপনার নিজেকে প্রশ্ন করতে হবে যে যেখানে জেনারেলী রাইজ ইন দি নাম্বার অফ ফরেন টুরিষ্ট রয়েছে যারা এই রকম ভ্যালুএবেল ফরেন এক্সচেঞ্জ নিয়ে আসে পশ্চিমবাংলায় কেন বাড়ছে না। এটা বেসিক্যালি নিজেকে প্রশ্ন করতে হবে। আমি মনে করি আপনার টুরিষ্ট লজ পসিটি ছাড়াও ওভারঅল ইনফ্রাস্ট্রাকচার তৈরী করতে সরকারের হেল্প পাচ্ছেন না যে হেল্প হরিয়ানা টুরিজিম এজ এ হোল পেয়েছে। যার ফলে দিল্লীর চার পাশে লো বাজেট টুরিজিম ওরা করেছে। এটা আমি বার বার উল্লেখ করি, এবারেও করছি। আইডিয়াল টুরিজিমের জায়গা হরিয়ানা, হরিয়ানার সুরজকুন্ড, হরিয়ানার বাদখাল কিংবা সোনাকি সুরজকুন্ড যান কিংবা হিমাচল টুরিজিমের ধর্মশালা কিংবা সিমলা হোটেল দেখুন দেখবেন আমরা টুরিজিমের ক্ষেত্রে ভারতবর্ষের মধ্যে কোথায় পেছিয়ে আছি। আমি আশা করবো আরো ভাল কাজ করবেন, এবারে আবার আপনি দায়িত্ব পেয়েছেন, আমরা আশা করবো আগামী দিনে আপনি উন্নতি করবেন। আর টুরিজিম ডেভলপমেন্ট করপোরেশান সম্পর্কে বিশেষ কিছু বলার সময় নেই, শুধু বলি খুব সিরিয়াস কতকগুলি কমপ্লেন আসছে। সল্টলেকে যে উদয়চল টুরিষ্ট লজ সম্পর্কে আমার কাছে একতাড়া অভিযোগ আছে দুর্নীতির বিষয়ে। এই গুলি অনেক সময় ডিসম্যানটেল্ড এমপ্লয়িজরা দেয়, এটা আমরা ভেরিফাই না করে দিতে পারি না, এটা আপনার দেখার দরকার আছে। সল্টলেকে উদয়াচল টুরিষ্ট লজ রয়েছে সেখানকার ব্যাপারে কিছু কিছু সিরিয়াস কমপ্লেন আমার কাছে এসেছে, আমি মনে করি সেই টুরিষ্ট লজ ঠিক ভাবে চলছে না এবং এই ব্যাপারে আপনার দেখা উচিত বলে মনে করি। এই কথা বলে বাজেট বরাদ্দের বিরোধিতা করে এবং কাট মোশান সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ চক্রবর্ত্তী ঃ** মাননায় উপাধ্যক্ষ মহাশয়, ৩১ নং এবং ৮৪ নং দাবির উপর আলোচনার সমাপ্তিতে আমি প্রথমে ৩১ নং দাবি সম্পর্কিত যে কাট মোসান আছে আমি তার সব গুলোর বিরোধীতা করছি। আমি বিরোধী পক্ষের সদস্যদের বক্তব্য যথেষ্ট সহানুভূতির সঙ্গে শোনবার এবং বোঝবার চেষ্টা করেছি। আজকে দুটি দাবির উপর যেহেতু একসঙ্গে আলোচনা হচ্ছে আমি খুব সংক্ষেপে দুটি দপ্তর সম্পর্কে আমার বক্তব্য খুব সংগঠিত ভাবে বলবো।

[7.30-7.40 p.m.]

কারণ যে সময় বরাদ্দ ছিল, পরিস্থিতির তাগিদে আমার প্রিয় বন্ধুরা কম সময়ের মধ্যে শেষ করেছেন। সেজন্য আমি অবশিষ্ট সময়ের মধ্যে আমার দায়িত্ব পালনের চেষ্টা করছি। প্রথমতঃ এক কথায় আমি বলি, ক্রীড়া এবং যুব কল্যান সম্পর্কিত বক্তব্যে বিরোধী পক্ষের সদস্যারা যে সমস্ত বিষয় উৎথাপন করেছেন, এটা বোঝার অক্ষমতা থেকে প্রশ্নগুলিকে তাঁরা উৎথাপন করেছেন। রাজ্য সরকারের বা কেন্দ্রীয় সরকারের ক্রীড়া দপ্তর এবং ক্রীড়া জগতের প্রশাসনের এক্তিয়ারের সীমা, কার্যকর ক্ষমতা, এর মধ্যে ভিন্নতা আছে এবং সম্পূর্ন পার্থক্য আছে। রাজ্য সরকারের ক্রীড়া দপতর বা কেন্দ্রীয় সরকারের ক্রীড়া দপ্তরের মূল কাজ এককথায় হচ্ছে পরিকাঠামো তৈরী করা। পরিকাঠামো তৈরী করে তার রক্ষণাবেক্ষণ এবং সেখানে যাতে ক্রীড়া প্রশাসক যাঁরা আছেন বিভিন্ন খেলাধূলার জন্য তাঁরা যাতে সেটাকে সদ্ব্যবহার করেন তা দেখা ক্রীড়া দপ্তরের কাজ। কারণ তারা স্বয়ত্তর বা স্বশাসিত সংস্থা নয়। তাদের স্বাতন্ত্র এবং নিজস্বতা বজায় রেখে যাতে গনতান্ত্রিক ব্যবস্থাতে তারাকাজ করতে পারে, সরকার তাদের সেই ব্যাপারে সাহায্য করবে। এখানে গুলিয়ে ফেলা হয়েছে। আমরা সব সময় বলি, আমাদের মুখ্যমন্ত্রী বারবার বলেন যে, রাজনীতি সমাজ জীবনের বহুক্ষেত্রে হয়। অমাদের একটা জগৎ আছে যেখানে রাজনীতি, দলবিরোধী, মতবিরোধী জাতিধর্ম সবকিছু পার্থক্য ঘুচিয়ে আমরা এক জায়গায় হতে পারি। তাই খেলাধূলার ক্ষেত্রে এবং সংস্কারের ক্ষেত্রে আমরা কখনও রাজনৈতিক দলীয় মতবাদকে প্রাধান্য দিয়ে বা তার প্রভাবকে কার্যকর করার জন্য কোন দৃষ্টিভঙ্গী নিই নি। আমাদের সরকারের বিরুদ্ধে এই ১৪-১৫ বছর সময়কালে একটা দৃষ্টান্ত কেউ উল্লেখ করতে পারবেন না যে দলীয় মনোভাব নিয়ে রাজ্য সরকার কোন প্রশাসনিক ব্যবস্থা কারও প্রতি নিয়েছেন। সুতরাং যে সমস্ত অভিযোগ এসেছে ক্রীড়া এবং যুব কল্যাণ দপ্তর সম্পর্কে, বিভিন্ন পরিকাঠামো সম্পর্কে, এগুলো না বোঝার অক্ষমতার পরিপ্রেক্ষিতেই এসেছে। দু নম্বর হচ্ছে, বিরোধীতা করতে গেলে কিছু না কিছু বিরোধীতা করতে হয় তাই তাঁরা করছেন। সেজন্য আমি বিস্তারিত ভাবে যাচ্ছি না। দ্বিতীয়তঃ পর্যটনের ক্ষেত্রে আমাদের এটা সমস্যা, ঐতিহাসিক সমস্যা, আমরা ভারতবর্ষের মানচিত্রে ভৌগলিক যে অবস্থানে আছি এই সত্যটাকে একদিকে আমাদের অনুধাবন করতে হবে, সেই সাথে আমরা গর্ব করি, পূর্ব-ভারতের প্রাণকেন্দ্র পশ্চিমবাংলা। বাঙালী জাতি বিশেষ ভাবে ভ্রমন বিলাসী। পর্যটনের দিকে মানুষকে আকর্ষণ করার চাইতে এঁরা পর্যটকের ভূমিকা বেশী করে পালন করে থাকেন। এটা দেড়শ দুশো বছরের ইতিহাস। সাম্প্রতিককালে যদি আমরা দেখি, তাহলে আমরা দেখবো যে সারা ভারতবর্ষ মিলে পর্যটকদের যে সংখ্যা, সারা ভারতবর্ষে পারিপার্শ্বিক অঞ্চল থেকে যা যায়, পশ্চিমবাংলা সম্ভবত শীর্ষে নয়, ভারতবর্ষের বহু রাজ্য মেলালে যা হয়, পশ্চিমবঙ্গের সংখ্যা তাই হয়। সদ্য অন্য কাজের সুবাদে আমি ঘুরছিলাম, সেখানে দেখেছি প্রতি দশজনের ছ'জন আমি বাঙালী লক্ষ্য করেছি। এটা সেপ্টেম্বর, অক্টোবর, নভেম্বরে লক্ষ্য করে দেখবেন, আগে উচ্চবিত্ত এবং নিম্নমধ্যবিত্তের মধ্যে সীমাবদ্ধ ছিল, এখন সব স্তরেই বৃদ্ধি পেয়েছে। সারা রাজ্যে এটা বৃদ্ধি পেয়েছে। এবং সেই কারণে স্বাভাবিকভাবেই এই সরকারের মানসিকতার মধ্যে এটা আজকে বামফ্রন্ট সরকার আছে বলে হচ্ছে না তা নয়, আমি ডাঃ রায়ের কথা বলতে পারি, তাঁর সময়কালে এই রাজ্যে পর্যটন শিল্পকে গড়ে তোলার ক্ষেত্রে যে পরিকাঠামো দরকার সেটা ঠিক সরকারী বিভাগ থেকে গ্রহণ করা হয় নি। এই বিষয়ে যেকথা সৌগতবাবু বারে বারে উল্লেখ করেছেন এবং আমিও বলেছি যে রাস্তা, আলো, জল, আইনশৃঙ্খলা ইত্যাদি এই গুলো রূপায়ণের ক্ষেত্রে যে দৃষ্টিভঙ্গী থাকার দরকার সেটা দেখা হয় নি। অতীত থেকে যেটা কাজ হয়নি ভ্রূণ থেকে যে কাজ শুরু হওয়ার কথা সেটা যখন হয়নি আজকে রাতারাতি তা করা সম্ভব নয়। তবে চেষ্টা হচ্ছে এবং মানসিকতা রয়েছে সরকারী দপ্তরে, তবে তৎসত্বেও সাফল্যের মাত্রা খুব বেশী এগোয়নি। এতদসত্বেও যথেষ্ট ত্রুটি বলবো না, চেষ্টা আমরা করছি, ত্রুটিপূর্ণ হতে পারে, সেখানে চেষ্টার সাফল্যের ছবি গুলো এখনো আসেনি। দ্বিতীয়তঃ বিদেশী পর্যটকদের আকৃষ্ট করার ক্ষেত্রে যে প্রাকৃতিক অবস্থার যে সুযোগ

হিমালয়ের দার্জিলিংয়ের পার্ব্বত্য অঞ্চলের বনাঞ্চলে এবং জলপাইগুড়িতে আছে সেটা আমরা গত কয়েক বছরে বিশেষ একটা সামাজিক রাজনৈতিক কারণে ব্যবহার করতে পারিনি। তারফলে বাসের ভীড় কমেছে, অনেক ইনকাম কমেছে, অনেক ক্যাশ লস হয়েছে। যে ট্যুরিষ্ট লজগুলি থেকে স্বাভাবিক নিয়মে ৬০ লক্ষ টাকা আয় হতে পারতো আজ সেখানে সেই আয় হতে পারেনি। আমরা এই ব্যাপারে বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে দুটো সম্মেলনও করেছিলাম। কেন্দ্রীয় পর্যটন মন্ত্রীর সঙ্গে দেখাও করেছি এবং তাতে বারেবারে দাবী করেছি যে, পূর্বাঞ্চলীয় ভারতে প্রাকৃতিক বৈচিত্র এবং সৌন্দর্য্যকে বিদেশী পর্যটকের কাছে উপস্থিত করার ব্যাপারে যে পরিকল্পনা দরকার তা একটা রাজ্য সরকারের পক্ষে সম্ভব নয়। না হিমাচল, না মেঘালয়, না আসাম, না অরুণাচল, না পশ্চিমবঙ্গ - কারুর পক্ষেই সম্ভব নয়। যদি কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে পূর্বাঞ্চলীয় ভারতকে উন্নতি করে এবং বিদেশী পর্যটকদের আনার ক্ষেত্রে যে ব্যবস্থাগুলি দরকার সেটা না করে তাহলে কোনভাবেই অগ্রসর হওয়া সম্ভব নয়। এরজন্য দরকার বিমান সংখ্যা বাড়ানো, বিমান ফ্লাইট সংখ্যা বাড়ান। আপনি শুনে অবাক হয়ে যাবেন যে, এরোড্রোমগুলোর ক্ষেত্রে কলকাতা ব্রিটিশ ভারতের রাজধানী ছিল বলে একমাত্র দমদম এয়ারপোর্ট ছাড়া আর পূর্বাঞ্চলীয় ভারতে কোন এয়ারপোর্ট নেই। নাইট ল্যান্ডিং ফেসিলিটি অর্থাৎ রাতে বিমান নামার সুযোগ আজ পর্যন্ত কোথাও নেওয়া হয় নি। আমি সাড়ে ৪ বছর ধরে প্রতিটি সম্মেলনে দাবী করেছি, সিভিল ডিভিয়েশান ডিপার্টমেন্টে ডেপুটেশান দিয়েছি এবং গত কয়েকদিন আগে চিঠিও দিয়েছি, তাতে বারেবারে দাবী করেছি যে গৌহাটি থেকে বাগডোগরা পর্য্যন্ত কোন জায়গায় নাইট ল্যান্ডিং ফেসিলিটির কোন সুযোগ নেই। বিমানসংখ্যা স্বাভাবিকভাবে খুব কম এবং আরো অনেক বহু কারণ আছে। সেই কারণে পূর্বাঞ্চলীয় ভারতে বিদেশী পর্যটকদের আকৃষ্ট করতে গেলে বিমান সংখ্যা বাড়াতে হবে এবং ল্যান্ডিং ফেসিলিটি দিতে হবে। আমাদের প্রাকৃতিক যে সম্পদ আছে তাতে দার্জিলিং, অরুনাচল, মনিপুর, এবং মেঘালয়ে আছে। আমাদের সুন্দরবনেও প্রাকৃতিক সম্পদ প্রচুর আছে। এইসবগুলোকেই কলকাতাকে ঘিরেই এটা করতে হবে। কলকাতাকে কেন্দ্র করেই এটা করতে হবে। শুধু মাত্র এয়ারপোর্ট সমস্যাই নয়, বিদেশী পর্যটকদের বা ট্যুরিষ্টদের সামনে পূর্বভারতের সৌন্দর্য্যকে তুলে ধরার ব্যাপারে শুধু রাজ্যের পর্যটন দপ্তরের পক্ষে কার্যকর করা সম্ভব নয়। যদি পূর্বাঞ্চলীয় ভারতের সঙ্গে পূর্ব ভারতকে একই সারকিটের মধ্যে না নেওয়া হয় তাহলে কিছুই করা যাবে না। আমাদের বাগডোগরা এয়ারপোর্ট হচ্ছে আমাদের প্রধান সম্পদ এবং এই মুহূর্তে যদি দার্জিলিংয়ের পার্ব্বত্য অঞ্চল, জলপাইগুড়ির বনাঞ্চল, তরাইয়ের বনাঞ্চলে যেতে হয় তাহলে বাগডোগরা এয়ারপোর্টে ল্যান্ডিং ফেসিলিটি দিতে হবে। এই বিষয়ে আমি বহুবার এবং বহুদিন ধরে বলে আসছি, জনতা সরকারে সময়ে তারা স্বীকারও করেছিলেন এবং আমাদের চিঠিও দিয়েছিলেন যে আমারা এক্সপ্যানসানের জন্য টেক আপ করছি। কিন্তু পরবর্তী কালে আবার যে কে সেই হয়ে গেলো। পূর্বাঞ্চলীয় ভারতকে কেন্দ্র করে যদি পর্যটন ব্যবস্থাকে শক্তিশালী করতে হয় তাহলে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করতে যেটা আমাদের কর্তব্যের মধ্যে এবং করণীয়র মধ্যে পড়ে তা আমরা করছি। আর অন্যান্য কাজের মধ্যে যে সমস্ত সুসম্পন্ন, সংহতিপূর্ণ কার্য্য রয়েছে তার সবটাই করে উঠতে পারিনি, তার যেভাবে যে ধরণের দপ্তরের মানসিকতা থাকার দরকার সেই মানসিকতা এখনো প্রাধান্য লাভ করেনি।

[7.40-7.44 p.m.]

আমরা আমাদের আন্তর্জাতিক যোগ্যতা সম্পন্ন পর্য্যটন কেন্দ্র যাতে গড়ে তুলতে পারি এই সুন্দরবনকে ঘিরে আমারা তারই প্রয়াস নিয়েছি। আপনারা সকলেই জানেন যে এখানকার নদীমাতৃক অবস্থান দ্বীপমালা এর বৈচিত্র্য এর জন্তু জানোয়ার থেকে শুরু করে সমস্ত রকম আকর্ষণ সর্ব ভারতীয় ক্ষেত্রে একটা বিশেষ স্থান লাভ করেছে এবং এটাকে যদি বিদেশীদের কাছে উপস্থিত করা যায় তাহলে নিশ্চয় এটা রোমহর্ষক পর্যটন কেন্দ্র হিসাবে সুন্দরবনকে গড়ে তোলা যাবে। আমরা আমাদের সরকারের

সময়কালে আমরা কিছু কিছু ট্যুরিষ্ট লজ তৈরী করেছি, কিছু কিছু স্পট আউট করেছি, কিছু কিছু যাতায়াত ব্যবস্থা করেছি, কিন্তু আন্তর্জাতিক পর্যটকদের আনতে গেলে তাদেব স্বাচ্ছন্দ্য তাদের সুখ-সুবিধা ইত্যাদি সমস্ত কিছু দেখে করতে গেলে যে ধরণের ইনভেষ্টমেন্ট করা প্রয়োজন সেটা আমরা এখনও করে উঠতে পারিনি। তবে আমরা এটাকে পরিকল্পনার মধ্যে নিয়েছি, এবারেও আমরা এটাকে টোটাল সার্ভে করে সুন্দরবনকে কি করে ডেভেলাপমেন্ট করা যায় তার পরিকল্পনা রাজ্যের মুখ্যমন্ত্রী উপস্থিত করবেন যাতে এটা কেন্দ্রীয় পরিকল্পনা কমিশন দায়িত্ব নেন। যাতে পূর্বাঞ্চলীয় ভারতে শুধু নয় এটা সর্বভারতীয় ক্ষেত্রে আন্তর্জাতিক গুরুত্বসম্পন্নট্যুরিষ্ট স্পট হিসাবে প্রাধান্য লাভ করতে পারে। সেই উদ্যোগকে আম রা সংগঠিত করেছি। যারা এখানে বললেন এবং সৌগতবাবু ও যে দৃষ্টিভঙ্গী এখানে কথাগুলি বলেছেন আমার সেই বিষয়ে তার মত বা মনোভাবের সঙ্গে কোন বৈপরীত্ব নেই, কোন বাধা নেই, সেইগুলি নিয়ে বিবেচনা করে এগুতে হবে। আমি এই কথা বলে কাটমোশান যেগুলি উপস্থিত করা হয়েছে ৩১ নং দাবীতে তার সর্বাত্মক বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি এবং দাবী উপস্থিত করছি।

The motion that the amount of the Demand be reduced by Rs 100/ - was then put and lost.

The motion of Shri Probodh Chandra Sinha moved on 30.7.91 that a sum of Rs. 19,04,29,000 be granted foc expenditure under Demand No.31, Major Head : " 2204-Sport and Youth Services" ( This is inclusive of a total sum of Rs. 9,52,77,000 already voted on account) was then put and agreed to.

The motion of Shri Probodh Chandra Sinha moved on 30.7.91 that a sum of Rs. 3,99,97,000 be granted for expenditure under Demand No. 84, Major Heads : " 3452 - Tourism and 5452 - Capital Outlay on Tourism", was then put and agreed to.

## ADJOURNMENT

The House was then adjourned at 7.44 P.M. till 12 Noon on Tuesday the 27th August, 1991 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly Assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House Calcutta, on Tuesday, the 27th August 1991 at 12.00 Noon.

### PRESENT

Mr. Speaker ( Sri Hashim Abdul Halim) in the Chair, 15 Ministers, 8 Ministers of State and 168 Members.

[12.00 - 12.10 p.m.]

**Mr. Speaker :** Held over Starred 114 and Held over Starred 121 will be taken up together.

### Held Over Starred Questions (to which oral Answers were given.)

**কলকাতা শহরে ভিডিও পার্লারের সংখ্যা**

*১১৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৩) **শ্রী দেবপ্রসাদ সরকার :** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :

৩০শে জুন, ১৯৯১ পর্যন্ত কলকাতা শহরে ভিডিও হল/পার্লারের সংখ্যা কত ?

**পশ্চিমবঙ্গে ভিডিও পার্লারের সংখ্যা**

*১২১। ( অনুমোদিত প্রশ্ন নং *১৬৪) **শ্রী শিবপ্রসাদ মালিক :** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভার প্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :

৩০শে জুন, ১৯৯১ পর্যন্ত পশ্চিমবঙ্গে ভিডিও হল-পার্লার-এর সংখ্যা কত ?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য :**

কলকাতা শহরে কোন ভিডিও হল /পার্লার নাই।

৩০শে জুন, ১৯৯১ পর্যন্ত পশ্চিমবঙ্গে ভিডিও হল /পার্লারের মোট সংখ্যা ৬৮১ টি।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় মন্ত্রি মহাশয় জানাবেন কি, পশ্চিমবাংলার শহরে এবং গ্রামাঞ্চলে এই যে ভি.ডি.ও গুলি রয়েছে এগুলি অধিকাংশ ক্ষেত্রে সমাজের ক্ষেত্রে অবাঞ্ছিত এবং অত্যন্ত নিম্ন মানের ছবি প্রদর্শিত হচ্ছে এবং যার ফলে এটা কি সত্যি যে, আমাদের রাজ্যে অপরিনত বয়স্ক ছেলেমেয়েরা তাঁরা অবক্ষয়ের শিকার হচ্ছে ?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য :** হ্যাঁ। মাননীয় সদস্য যে উদ্বেগ প্রকাশ করেছেন আমি তার সঙ্গে খানিকটা একমত। এই মূল প্রশ্নটা, আমাদের সেনসার ব্যবস্থা, সেনসারডশিপ তার যে আইন, তার যে গাইডলাইন তার সঙ্গে খানিকটা জড়িত প্রশ্ন। এই ফিল্মগুলি দেশের ক্ষেত্রে বে-আইনী, তথাকথিত সেনসারড হয়ে আসে - সেনসারড ফিল্মস - তার সামাজিক তাৎপর্য্য, সাংস্কৃতিক তাৎপর্য্যতে কি ক্ষতি

হতে পারে তার সবটাই যাঁরা গাইডলাইন তৈরী করেছেন তাঁরা সবটাই বিবেচনার মধ্যে আনেননি। এর ফলে চলচিত্রগুলি তরুন মনকে খানিকটা বিপর্যস্ত করছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই বিষয়টা আমাদের এই বিধানসভায় পিটিশান কমিটিতে আলোচনা হয়েছিল। আমার যেটা জিজ্ঞাসা আপনার কাছে, পশ্চিমবাংলায় এই অবাঞ্ছিত ভি.ডি.ও.গুলির প্রদর্শন নিয়ন্ত্রন করা বা বন্ধ করবার জন্য উপযুক্ত আইন আছে কিনা ? আইন না থাকলে সে রকম কার্য্যকরী আইন প্রণয়ন করবার কথা চিন্তা করছেন কি না ?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য ঃ** মাননীয় সদস্যর প্রশ্ন খুব একটা নির্দিষ্ট নয়। ভি.ডি.ও. শোয়ের ক্ষেত্রে সরকার এক্ষুনি আইনের কথা ভাবতে পারছেন না। অবাঞ্ছিত কথাটা বিতর্কিত। যে বইগুলি সেনসারড হচ্ছে সেই বইগুলি নিয়ন্ত্রন করবার চেষ্টা করা হচ্ছে। নিয়ন্ত্রন মুলতঃ দুটি ব্যাপারে, (১) লাইসেন্স নিতে হবে, না হলে ভি.ডি.ও. পার্লার চলবে না। এই লাইসেন্সের ব্যবস্থা আমরা করতে পেরেছি। মামলা ছিলো। আমরা মামলা জিতেছি। আনসেনসারড বই যে গুলি দেখানো হচ্ছে সেখানে সরাসরি আমরা পুলিশকে ব্যবস্থা গ্রহন করতে বলেছি। এবং এটা আমরা সব সময় করে যাচ্ছি।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় মন্ত্রি মহাশয় জানাবেন কি, এই যে সংখ্যাটা আপনি বললেন ৬৮১, এইগুলি কি সরকারী অনুমোদন লাভ করেছে ?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য ঃ** হ্যাঁ। সরকারী অনুমোদনের হিসাবটা আমরা করতে পেরেছি। ডি.এমের কাছ থেকে লাইসেন্স নিয়েছে ৬৮১টি, কিন্তু এখনো আমরা দেখতে পাচ্ছি যে এই হিসাবের বাইরেও কিছু রয়ে গেছে, যাদের আমরা এই লাইসেন্সের মধ্যে আনতে পারিনি।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** লাইসেন্স ছাড়া শহরাঞ্চলে বা গ্রামাঞ্চলে ভি.ডি.ও. হল গজিয়ে উঠছে, ওদের লাইসেন্স নিতে বাধ্য করার জন্য কোন নতুন কার্যকরী ব্যবস্থা গ্রহণ করবেন কি ?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য ঃ** এটা ১০ বছর পুর্বে শুরু হয়েছিল এবং পাঁচ, ছয় বছর যাবৎ এটা ব্যপক হয়েছে এবং আমরা লাইসেন্স কার্যকর করতে পেরেছি মাত্র কয়েক মাস আগে। তার আগে ভি.ডি.ও. হল খুললে লাইসেন্স নিতে হবে কি না এই ব্যাপারে একটা মামলা চলছিল। এখন লাইসেন্স ব্যবস্থা আমরা শুরু করেছি তার ফলে যেগুলি বে-আইনিভাবে চালু হয়েছিল সেগুলিকে নিয়ন্ত্রন করতে কিছু সময় লাগবে, তবে আমরা নিয়ন্ত্রন করব।

**শ্রী অতীশ চন্দ্র সিনহা ঃ** একটা গ্রাম পঞ্চায়েতে বা একটা গ্রামের মধ্যে একাধিক ভি.ডি.ও হল থাকতে পারে কিনা এবং বিভিন্ন ভি.ডি.ও হলে বিভিন্ন রকমের টিকিট চালু আছে এই ব্যাপারে কি চিন্তা করছেন ?

**মিঃ স্পিকার ঃ** একটা প্রশ্নের উত্তর দেবেন।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য ঃ** প্রথম প্রশ্নের উত্তরটা আপনাকে দিচ্ছি, যে সেই রকম কোন নিয়ম নেই এবং সিনেমা হলের ক্ষেত্রেও সেই ধরনের একটা আইন করা যায়নি। একটা বড় শহরে দেখা যায় পর পর চারটে সিনেমা হল আছে। সিনেমা হল ওনারদের যদি কোন আপত্তি না থাকে তাহলে অসুবিধা নেই। বাজারের দর্শকদের চাহিদা অনুযায়ী এটা করা হয়। ভি.ডি.ও পার্লারদের ক্ষেত্রেও এরকম বাধাধরা কোন নিয়ম নেই।

**শ্রী মলিন ঘোষ :** মাননীয় মন্ত্রি মহাশয় জানাবেন কি, গ্রামে যাত্রানুষ্ঠান করতে পঞ্চায়েতের পারমিশান লাগে। গ্রামে একটার পর একটা করে ভি.ডি.ও. হল চালু হচ্ছে, এ ব্যাপারে পঞ্চায়েত সমিতিকে কোনভাবে ইনভলভড্ করা যায় কিনা বলবেন কি ? পুলিশতো টাকা খেয়ে অনেক জায়গায় হল চালাবার অনুমতি দিচ্ছে।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য :** বর্তমানে নিয়ম অনুসারে ডি.এম-এর কাছ থেকে লাইসেন্স নিতে হয়। এটা স্থানীয় প্রতিষ্ঠান পঞ্চায়েতের হাতে দেওয়ার ব্যাপারে আমাদের ভাবতে হবে।

**শ্রী ভূপেন্দ্র নাথ শেঠ :** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি. ভি.ডি.ও হল পার্লারদের যে লাইসেন্স নিতে হয় সেটা কি সিনেমা অ্যাক্ট লাইসেন্সের সমতুল্য। ওদের ক্রাইটিরিয়া আর এদের ক্রাইটিরিয়া কি এক, না ভি.ডি.ও দের ক্ষেত্রে কিছু রিলাকসেশান দিচ্ছেন।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য :** আইন সংক্রান্ত মূল মামলাটি এখনো নিস্পত্তি হয়নি। সিনেমা অটোগ্রাফি অ্যাক্ট্ অনুযায়ী আমরা ভি.ডি.ও-কে সিনেমা বলছি এবং সেই অনুযায়ী লাইসেন্স নিতে হচ্ছে। ভি.ডি.ও পার্লারের ক্ষেত্রে আমরা রুলস্ আলাদা করেছি এবং সেই অনুযায়ী লাইসেন্স হচ্ছে। কিন্তু একদল ভি.ডি.ও হল মালিক রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে হাইকোর্টে মামলা করে। তারা বলে ভিডি.ও-কে সিনেমার সঙ্গে ব্যবহার করা চলবে না। ভি.ডি.ও সিনেমা নয়। এর বিরুদ্ধে ভারত সরকার এবং আমরা একসঙ্গে লড়ছি এবং সেই মূল মামলার এখনো নিস্পত্তি হয়নি। আমাদের মত হচ্ছে ভি.ডি.ও-টাও একটা সিনেমা।

**শ্রী কৃপাসিন্ধু সাহা :** মন্ত্রিমহাশয় জানেন কি যে গ্রামাঞ্চলে নতুন উপসর্গ দেখা দিয়েছে যে বিভিন্ন ছবি দেখাবার মাঝে মাঝে একটা পার্টে হঠাৎ ব্লু ফ্লিম দেখানো হচ্ছে এবং এটা বেশীর ভাগই নাইটশোতে দেখানো হচ্ছে। যদি এই জাতীয় কোন খবর থাকে তাহলে আপনি কি ব্যবস্থা গ্রহণ করবেন ?

[12.10 - 12.20 P.M.]

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য :** গ্রামাঞ্চলে সব জায়গায় কি হচ্ছে এই সম্পর্কে কিছু সংবাদপত্র খানিকটা দৃষ্টি আকর্ষণ করেছে। সম্প্রতি কেন্দ্রীয় মন্ত্রী এই ব্যাপারে আমারও দৃষ্টি আকর্ষন করেছে। আমি তাকে একটি চিঠির জবাব দিয়েছি। সমস্যা হচ্ছে - সেনসার্ড ফিল্মের যে অংশটা সেনসার্ড হয়েছে, সেই অংশটা বেআইনীভাবে দেখানো হচ্ছে, এই খবরটা আমার কাছে আছে। সেনসার্ড হয়েছে যে অংশটা - ধরুন সেনসার্ড হয়েছে মাদ্রাজে, কলকাতায় এসে সেনসার্ড পার্টটা দেখিয়ে দিচ্ছে। এখন কোনটা সেনসার্ড ভারসান, আর কোনটা আনসেনসার্ড ভারসন, কলকাতায় বসে একজন ইন্সপেকটরের পক্ষে খুঁজে বের করা খুবই মুশকিল। আর সম্পূর্ণ আলাদা একটা অংশ জুড়ে দেওয়া হচ্ছে - এটা যদি বলেন তাহলে আমি বলব যে এটা একেবারে অপরাধ। এই অপরাধকে আমরা যদি আর একটু সতর্ক ভাবে দেখে নির্দিষ্টভাবে খবর পাই তাহলে সেই সম্পর্কে আমাদের যা করণীয় তা করব।

**ডাঃ জয়নাল আবেদিন :** আপনি মামলার কথা বললেন - ইন দি নেম অব কফি হাউস অর টি হাউস, ওখান থেকে ব্যারিষ্টার, উকিল চিঠি দিচ্ছে রান দিস, এদের কোন লাইসেন্স নেই, আমরা দেখেছি। এ ইয়ার ব্যাক অর টু ইয়ারস ব্যাক, আই হ্যাভ সিন সাচ থিং। মাননীয় সদস্য মলিন ঘোষ তো বললেনই যে, পুলিশের সঙ্গে ওদের একটা বন্দোবস্ত আছে। এইগুলি বন্ধ হওয়া উচিত বলে আমরা মনে করি এবং কৃপাবাবু যে ইঙ্গিত করলেন - এইগুলি কিন্তু আমাদের সমাজকে শেষ

করে দিচ্ছে। আপনি একটা ব্যবস্থা করুন, আপনি রিফাইন্ড মানুষ।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য :** মাননীয় সদস্য যা বললেন - আইন বলছে, আমি যদি কোন লাইব্রেরী থেকে ভিডিও জোগাড় করে নিয়ে এসে বাড়ীতে বসে দেখি তাহলে দেশের কোন আইন নেই যে, তার উপর তাকে লাইসেন্স নিতে হবে, এই কথা বলতে পারব না। কিন্তু কফি হাউসে হচ্ছে, দল বেঁধে দেখছে, টিকিট সেল করছে - দু এক টাকার টিকিট সেল করলেও কফি হাউসের নামে যদি ভিডিও দেখে তাহলেও আমাদের লাইসেন্স নিতে হবে এবং এই ট্যাক্স দিতে হবে। এই ট্যাক্সের সিদ্ধান্ত আমরা অতি সম্প্রতি করেছি। আর আপনি মূল কথা যেটা বললেন - বইগুলি খারাপ - এর উত্তর পাচ্ছিনা। কারণ, ভাল, খারাপের সংজ্ঞা দুনিয়ায় পরিবর্তনশীল।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার :** ভিডিও লাইসেন্স নতুন যখন দেওয়া হবে তাতে আপনার রুলস করবার দরকার আছে। গ্রাম পঞ্চায়েত বা পঞ্চায়েত সমিতির সম্মতি ছাড়া কোন লাইসেন্স দেওয়া যাবে না, সেই ব্যাপারে আপনি নির্দেশ দেবেন কিনা - কেন না, তারাই গ্রামের সংস্কৃতির ব্যাপারটা ভাল বোঝে। কাজেই তাদের আপত্তি থাকলেও যাতে এই লাইসেন্স না দেওয়া হয়, সেই নির্দেশ আপনি দেবেন কিনা - জানাবেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য :** আপনি যা বলছেন, সেটা আমি বুঝতে পেরেছি। কোন্ জায়গায় ভিডিও পার্লার হবে এবং লাইসেন্স দেওয়া উচিৎ কিনা সেই ব্যাপারে ডি.এম.এর সেখানকার স্থানীয় প্রতিষ্ঠানের মত নেওয়া উচিৎ। এই বিষয়টি আমরা নিশ্চয় ভবিষ্যতে বিবেচনা করে দেখব।

**শ্রী প্রবোধ পুরকাইত :** আপনি বললেন ভিডিও লাইসেন্স জেলা শাসক দেবেন। কিন্তু ইতিমধ্যেই গ্রামাঞ্চলে যেসমস্ত ভিডিও চলছে সেইগুলিকে লাইসেন্সের আওতায় আনবার জন্য আপনি আইনগত কোন ব্যবস্থা নিয়েছেন কিনা বা তাদের লাইসেন্স নেওয়াতে বাধ্য করবেন কিনা - জানাবেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য :** গত ৩ বছর আমরা এটা করতে পারিনি। এই ৪ মাস আগে আমরা হাইকোর্টের মামলায় জিতেছি লাইসেন্স দেবার জন্য। এখন প্রত্যেকটি ডি.এম. কে বলা হয়েছে আপনার জেলায় কতগুলি পার্লার আছে তার লিষ্ট পাঠান এবং তাদের প্রত্যেককে ধরিয়ে দিন আদালতের নির্দেশ যে, এই বছর থেকে লাইসেন্স করতে হবে। লাইসেন্স না নিলে আমরা বন্ধ করে দেব, এই কথা পরিস্কার করে জানিয়ে দিন এবং এই বছর থেকেই এটা আমরা আরম্ভ করব, ইনট্রোডিউস করব ট্যাক্স। আমরা প্রতিটি ভিডিওর প্রতি সপ্তাহে গ্রামের জন্য, শহরের জন্য আধা শহরের জন্য কি এ্যামিউজমেন্ট ট্যাক্স নেব, সেটা ঠিক হয়েছে। এই বছর হয়ত সম্পূর্ন করতে পারব না, পরের বছর থেকে ট্যাক্স নিতে পারব, সেটা হচ্ছে আব একটা রেসট্রিকসন। লাইসেন্সটা গুরুত্বপূর্ন ব্যাপার। ৩ বছর মামলার জন্য এটা আটকে ছিল। গুনগত বিচার রাজ্য সরকার করেন না, আপনারা জানেন গুনগত বিচার করে সেনসর্ডগাইড লাইন - আপনি এই ব্যাপার কেন্দ্রকে একটি কড়া করে চিঠি দিলে আমি খুব খুশী হব।

**শ্রী আবুল হাসনাত্ খান :** আমার প্রশ্নটা প্রায় হয়ে গিয়েছে। সেনসার্ড ফিল্ম সম্পর্কে আমাদের সরকারের করার কিছু নেই তেমন। কিন্তু আনসেনসার্ড এবং ব্লু ফিল্ম সমাজবিরোধী এবং পুলিশের সহযোগিতায় গ্রামের বিভিন্ন জায়গায় যা দেখানো হচ্ছে সেটা একটা সামাজিক ব্যাধি বলে আমরা মনে করি। এ সম্পর্কে মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ গ্রহন করার জন্য। আমি আমার উত্তর পেয়ে গিয়েছি।

**শ্রী সুনির্মল পাইক :** অল্প বয়সী ছেলে যারা এই সমস্ত আনসেনসার্ড ফিল্ম দেখছে তাতে

তাদের চরিত্রের অবক্ষয় ঘটছে। তা ছাড়া যে সমস্ত ছবি সেক্স, ভায়োলেন্স ইত্যাদিতে ভরা সেগুলিও তাদের চরিত্রের অবক্ষয় ঘটাচ্ছে। আমাদের তথ্য ও সংস্কৃতি দপ্তর থেকে কেন্দ্রের সেনসার বোর্ড অফ ফিল্ম ইন্ডাষ্টির কাছে এর বিরুদ্ধে কোন প্রতিবাদ জানানো হয়েছে কিনা, যদি না হয় তাহলে তা জানানোর কোন ব্যবস্থা করবেন কিনা?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য ঃ** আমি একটু আগেই বলেছিলাম যে সম্প্রতি কেন্দ্রীয় মন্ত্রী আমাকে এ ব্যাপারে একটা চিঠি দিয়েছেন। সিনেমার পোষ্টারের ব্যাপারে আমি বললাম যে আমাদের আইন আছে সিনেমার পোষ্টার আটকানোব। আমারা আটকাচ্ছি। ১৯ টা মামলা করেছি, ৭ টাতে জিতেছি। আমরা কিছু পোষ্টার আটকেছি। আমি নাম করছি না, দুটি সিনেমার একটি পোষ্টারও মারতে দিই নি। কিন্তু শুধু পাবলিসিটি মেটিরিয়ালস আটকালেই হবে না। সেখানে ফিল্মটা যদি বেরিয়ে আসে তাহলে আমরা কি করবো ? গাইড লাইন যেটা আছে সেনসারশিপ সম্পর্কে সেই গাইডলাইনে ভালগারিজম বলুন, সেক্স এ্যান্ড ভায়োলেন্স বলুন সে সম্পর্কে পুনর্মূল্যায়ন না হলে চলচিত্রের এই রকম ঠেকানো যাবে না। সেই গাইড লাইন তৈরী করে কেন্দ্রীয় সরকার।

## মেদিনীপুর জেলার রামনগর থানায় অগ্নিদগ্ধ গৃহ

*২৯৩। ( অনুমোদিত প্রশ্ন নং *৯৩৪) **শ্রী মৃনাল কান্তি রায় ঃ** ত্রান ও কল্যান (ত্রান) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ

(ক) ১৯৯০-৯১ আর্থিক বছরে জুন '৯১ পর্যন্ত মেদিনীপুর জেলার রামনগর থানায় কতগুলি গৃহ অগ্নিদগ্ধ হয়েছে বলে সরকারী তথ্য আছে ;

(খ) উক্ত সময়ে উক্ত এলাকার কতগুলি অগ্নিদগ্ধ গৃহের তদন্ত রিপোর্ট ত্রান দপ্তরে পৌঁছিয়েছে; এবং

(গ) উক্ত ঘটনাগুলিতে কতজন ব্যাক্তি ত্রান সাহায্য পাওয়ার উপযুক্ত বলে বিবেচিত হয়েছে?

**শ্রীমতী ছায়া ঘোষ ঃ**

(ক) ১লা এপ্রিল '৯০ থেকে ৩০শে জুন '৯১ পর্যন্ত মোট ৩১টি গৃহ অগ্নিদগ্ধ হয়েছে বলে সরকারী তথ্যে জানা গেছে।

(খ) ঐ সময়ের মধ্যে ২১টি অগ্নিদগ্ধ গৃহের তদন্ত রিপোর্ট পাওয়া গেছে।

(গ) এ পর্যন্ত মোট ১২জন ব্যাক্তি জাতীয় বীমাকোম্পানী দ্বারা ত্রান সাহায্য পাওয়ার উপযুক্ত বিবেচিত হয়েছেন।

**শ্রী মৃনাল কান্তি রায় ঃ** বীমার ক্ষেত্রে টাকার পরিমান কত তা মন্ত্রীমহোদয়া জানাবেন কি ?

**শ্রীমতী ছায়া ঘোষ ঃ** গ্রামীন এলাকায় ৪শো টাকা মাসিক আয় এই ধরনের ব্যাক্তিদের এক হাজার টাকা করে দেওয়া হয় গৃন নির্মান করার জন্য এবং ৫শো টাকা করে দেওয়া হয় গৃহে যদি জিনিষপত্র থাকে এবং তদন্তে প্রমানিত হয় যে নষ্ট হয়েছে তাহলে। মোট ১৫০০ টাকা দেওয়া হয়।

**শ্রী মৃনালকান্তি রায় ঃ** টাকার পরিমানটা বাড়ানোর কোন পরিকল্পনা আছে কিনা মন্ত্রীমহোদয়া জানাবেন কি?

**শ্রীমতী ছায়া ঘোষ ঃ** না।

**শ্রী প্রবোধ পুরকায়েতঃ** অগ্নিদগ্ধ ঘরের ক্ষেত্রে টাকার পরিমানটার কথা মন্ত্রীমহোদয়া বললেন। ঘর তৈরী করার ক্ষেত্রে টাকাটা খুব নগন্য। নগন্য হলেও এই টাকাটা পেতেও অনেক দেরি হয়ে যায়। দ্রুত এটা যাতে লোকে পেতে পারে তার ব্যবস্থা করবেন কি ?

[12.20 - 12.30 P.M.]

**শ্রীমতী ছায়া ঘোষ ঃ** মাননীয় সদস্য যেটা বলেছে সেটা খুবই সঠিক কথা। কিন্তু এটা রাজ্য সরকারের ব্যাপার নয়। কোন বাড়ী পুড়ে গেলে পুলিশ প্রথমে তদন্ত করে। তারপরে বি.ডি.ও সেটা পাঠিয়ে দেয় জাতীয় বীমা কোম্পানীর কাছে। বীমা কোম্পানী টাকাটা দেন।

**শ্রী লক্ষণ শেঠঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে এই ক্ষতিপুরণের পরিমাণ ১ হাজার টাকা, আর ৫ শত টাকা এবং আপনি আরো বললেন যে এটা বাড়ানোর কোন পরিকল্পনা নেই। আমি আপনার কাছে জানতে চাইছি, এটা কি কেন্দ্রীয় সরকারের গাইড লাইনের ভিত্তিতে এই ব্যবস্থা হয়েছে ?

**শ্রীমতী ছায়া ঘোষ ঃ** এটা কেন্দ্রীয় সরকারের গাইড লাইন অনুসারে এই ব্যবস্থা আছে।

**শ্রী শক্তি প্রসাদ বল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই তদন্তটা দ্রুততর করার জন্য পঞ্চায়েতের উপরে দায়িত্ব ছেড়ে দেওয়া যায় কিনা ?

**শ্রীমতী ছায়া ঘোষ ঃ** আমি বলেছি যে পুলিশ প্রথমত তদন্ত করে। তারপরে বি.ডি.ও ক্লেম-কাম সেটেলমেন্ট অফিসার হিসাবে তদন্ত করে সেটা বীমা কোম্পানীকে জানায়। বীমা কোম্পানী সেটা তদন্ত করে। পঞ্চায়েতে সাধারনভাবে বি.ডি.ও সাহায্য করে। কিন্তু এখনও পর্যন্ত আইনগত সেইরকম কোন হার্ড এ্যান্ড ফাষ্ট রুল তৈরী নেই।

## Starred Questions
## (to which oral answers were given)

### নগর বিকেন্দ্রীকরণ

*৫০০। ( অনুমোদিত প্রশ্ন নং *৪৭৯) **শ্রী সুব্রত মুখার্জী ঃ** উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের ভার প্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ

(ক) অষ্টম পরিকল্পনায় কেন্দ্রীয় সরকারের কাছে নগর বিকেন্দ্রীকরণের প্রস্তাবিত খসড়ায় রাজ্য সরকার কোন্ কোন্ এলাকায় কি কি উন্নতি মূলক প্রকল্প অন্তর্ভূক্ত করেছেন ; এবং

(খ) উক্ত খসড়া প্রস্তাবে রাজ্য সরকার অতিরিক্ত কতগুলি এলাকা অন্তর্ভূক্ত করার প্রস্তাব করেছেন ?

**শ্রী বিনয় কৃষ্ণ চৌধুরী ঃ**

(ক) অষ্টম পরিকল্পনায় অন্তর্ভুক্তির জন্য রাজ্য সরকারের প্রস্তাবসমূহ পরিবর্তিত আর্থিক পরিস্থিতি বিবেচনা করে যোজনা কমিশনের নিকট পাঠানোর জন্য কমিশন থেকে সম্প্রতি নির্দেশ এসেছে।

নগর বিকেন্দ্রীকরণ সংক্রান্ত প্রশাসনিক বিষয়গুলি মূলতঃ সরকারের নগর উন্নয়ন, পৌরসভা বিষয়ক এবং উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের টাউন ও কান্ট্রি প্ল্যানিং শাখা ভারপ্রাপ্ত আছেন। অষ্টম

পরিকল্পনায় অন্তর্ভূক্তির জন্য নগর বিকেন্দ্রীকরণের প্রস্তাবিত এলাকা এবং সংশ্লিষ্ট প্রকল্প প্রস্তাবগুলি প্রধানতঃ নিম্নরূপ ঃ

লবনহ্রদের দক্ষিণে অনুন্নত জলাভূমি ভরাট করে ইলেকট্রনিকস শিল্প ও শিল্পনগরীর প্রয়োজনীয় পরিকাঠামো গঠনের প্রস্তাব রেখেছেন সরকারের নগর উন্নয়ন বিভাগ।

পশ্চিমবঙ্গের পৌরসভাগুলির মধ্যে যেগুলি উন্নতিমূলক প্রকল্প সরকারের পৌরসভা বিষয়ক বিভাগ দেখেন, সেইগুলিতে যে বিভিন্ন প্রকার উন্নয়ন প্রকল্প চালু আছে সেগুলিও অষ্টম পরিকল্পনার খসড়ায় অন্তর্ভুক্ত হবে। এই প্রকল্পগুলি প্রধানতঃ পৌরসভাগুলির সামগ্রিক উন্নয়ন, বস্তি উন্নয়ন, জল সরবরাহ, ছোট ও মাঝারি শহরগুলির উন্নয়ন, এছাড়া "নেহেরু রোজগার যোজনা" এবং "আরবান বেসিক সার্ভিসেস ফর দি পুওর" - এই দুটি প্রকল্পও নাগরিক জীবনের অত্যাবশ্যক পরিষেবামূলক। এছাড়া সরকারের উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের অধীন টাউন ও কান্ট্রি প্ল্যানিং শাখা ডেভেলপমেন্ট অথরিটি গঠন করে নিম্নবর্নিত উন্নয়ন প্রকল্প গ্রহন করেছেন যেমন -

হলদিয়াকে একটি সম্পূর্ন শিল্পনগরী হিসাবে গড়ে তোলার জন্য কতগুলি সুসংহত প্রকল্প।

আসানসোল - দূর্গাপুর অঞ্চলের উন্নয়ন।

শিলিগুড়ি - জলপাইগুড়ি অঞ্চলের উন্নয়ন।

বীরভুম জেলার শান্তিনিকেতন শ্রীনিকেতন এলাকার উন্নয়ন। এছাড়া বর্ধমান জেলার বর্ধমান সদর সহরের ও দক্ষিন ২৪ পরগনা জেলার ফলতা মুক্ত-বানিজ্য অঞ্চলের পরিকল্পনা মাফিক উন্নয়নের ব্যবস্থা নেওয়া হচ্ছে।

দীঘার উন্নয়ন অধিকতর সুসংহত করার জন্য টাউন এবং কান্ট্রি প্ল্যানিং ১৯৭৯ সালের আইন মোতাবেক দীঘা পরিকল্পনা কর্তৃপক্ষ স্থাপন করা হয়েছে। অষ্টম পরিকল্পনায় দীঘায় পানীয় জল সরবরাহ ও পয়ঃপনালীর উপর জোর দেওয়া হয়েছে।

(খ) খসড়া প্রস্তাবে রাজ্য সরকারের নগর উন্নয়ন বিভাগ চিন্তা সিং ভেড়ি ও তৎসংলগ্ন ২৩৭.৪৪ একর জমি উন্নয়নের প্রস্তাব করেছেন।

**শ্রী সুব্রত মুখার্জী** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কী, আপনি নিজে স্বীকার করেছেন যে নগর বিকেন্দ্রীকরণের ব্যাপারটা খুব গুরুত্বপূর্ন, বিশেষ করে কলকাতার যা অবস্থা, তাকে কেন্দ্র করে আপনি যে পরিকল্পনা করেছেন অষ্টম যোজনা কালে, তার টোটাল টাকা কত এবং এতে কেন্দ্রীয় সরকার এর অনুদান কত ?

**শ্রী বিনয় চৌধুরী** ঃ আপনি টোটাল টাকার কথা তো বলেননি। আপনি জিজ্ঞাসা করেছেন অষ্টম পরিকল্পনায় কেন্দ্রীয় সরকারের কাছে নগর বিকেন্দ্রীকরণের প্রস্তাবিত খসড়ায় রাজ্য সরকার কোন্ কোন্ এলাকায় কী কী উন্নতিমূলক প্রকল্প অন্তর্ভুক্ত করেছেন। আমি এই সম্পর্কে ডিটেলে বলেছি। আপনি বর্ত্তমানে যেটা জানতে চাইছেন, এই সম্পর্কে আলাদা একটা প্রশ্ন দেবেন নির্দিষ্ট ভাবে, আমি উত্তর দিয়ে দেব।

**ডাঃ মানস ভূঞ্যা** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কী, নগর বিকেন্দ্রীকরণ এবং অষ্টম যোজনার যে পরিকল্পনা, সেই সম্পর্কে বিস্তারিতভাবে বললেন, আজকে কলকাতার বয়স ৩০০ বছর এবং হাওড়ার বয়স ৫৫০ পূর্ণ হয়েছে, এই দুটো শহরের জন্য কী পরিকল্পনা অষ্টম পরিকল্পনার জন্য

রাজ্য সরকার পেশ করছেন, যেখানে ক্যালকাটা মেট্রোপলিটন ডেভলপমেন্ট পরিকল্পনাগুলো এবং এর সঙ্গে হাওড়াকে ইনকরপোরেট করে আপনারা কিছু করবেন কী আগামী দিনে ?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য ঃ** আমি অনুমতি নিয়ে বলছি, মাননীয় সদস্যের প্রশ্নের উত্তরে এটাই বলছি, শুধু এটা ৩০০ বছর বা ৫০০ বছরের প্রশ্ন নয়, আমাদের এই মুহূর্তে নুতন নগর তৈরী করার পরিকল্পনা রয়েছে, গঙ্গার পাশে হাওড়ার পশ্চিমাঞ্চলে নতুন নগর স্থাপন করার পরিকল্পনা করা হয়েছে, এটা সি.এম.ডি.এ. রুপায়িত করবে। তার জমি অধিগ্রহনের কাজ সম্পূর্ণ হয়েছে।

**শ্রী কৃষ্ণ চন্দ্র হালদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মন্ত্রী মহাশয় অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় যে যে নগর উন্নয়নের কথা বলেছেন তার মধ্যে বর্ধমান আছে। আপনি জানেন যে কলকাতা ওভার পপুলেটেড হয়েছে এবং ভবিষ্যতে খুব সংকটজনক অবস্থার সৃষ্টি হবে। আমি বলেছিলাম যে বর্ধমান থেকে কলকাতায় আসা যায় মাত্র দেড় ঘন্টার মধ্যে , সেখানে সুযোগ সুবিধা আছে, সেই জন্য আরও পরিকল্পিত ভাবে এটা করা যায় কী না যে বর্ধমানকে কর্পোরেশন হিসাবে ঘোষনা করে সেই ভাবে ডেভলপমেন্ট করার কোন পরিকল্পনা আছে কী না ?

**শ্রী বিনয় কৃষ্ণ চৌধুরী ঃ** আপনি যদি লক্ষ্য করে থাকেন, আমি বলেছি বর্ধমান একটা অথারিটি করা হয়েছে। কিন্তু কর্পোরেশনের কথাটা বলা হয়নি। কারণ এর যেটা দরকার আছে, ড্রেনেজ এই সবের পরিকল্পনার জন্য একটা অথরিটি করা হয়েছে। আমি এটা আগে বলেছি, যা হয়েছে সেটা বলেছি। আর একটা বিষয় পরিস্কার করে বলছি, প্রশ্ন এখানে যা রয়েছে তার উপর উত্তর দিয়েছি।

### পশ্চিমবঙ্গে দমকল কেন্দ্রের সংখ্যা

*৫০১। ( অনুমোদিত প্রশ্ন নং *১৭৬) **শ্রী শিবপ্রসাদ মালিক** ঃ পৌর বিষয়ক বিভাগের ভার প্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ

(ক) বর্তমানে রাজ্যে দমকল কেন্দ্রের সংখ্যা কত ; এবং

(খ) বর্তমান আর্থিক বৎসরে কতগুলি নতুন কেন্দ্র খোলার পরিকল্পনা গ্রহণ করা হয়েছে ?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য ঃ**

(ক) ৮০ টি।

(খ) বর্তমান আর্থিক বৎসরে আরামবাগ এবং কাটোয়া পুর অঞ্চলে দুটি নতুন কেন্দ্র খোলার পরিকল্পনা আছে।

[12.30 - 12.40 P.M.]

**শ্রী শিবপ্রসাদ মালিকঃ** ৮০ টি দমকল কেন্দ্রের সাহায্যে গোটা রাজ্যের যে কোন জায়গায় আগুন নেভানো সম্ভব ?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য ঃ** না, সম্ভব নয়। কিন্তু কেন্দ্র খোলা নির্ভর করে আর্থিক ক্ষমতার উপর।একটি কেন্দ্র খুলতে কম পক্ষে ৫ লক্ষ টাকা খরচ। যার জন্য আমরা বছরে ২-৩টির বেশী কেন্দ্র খুলতে পারি না। আমাদের মাত্র ৮০টি ফায়ার ষ্টেশন আছে, সংখ্যাটা দ্বিগুন করতে পারলে নিশ্চয়ই একটা জায়গায় যাওয়া যেত।

**শ্রী শৈলজা কুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, ৮০টি কেন্দ্রের মধ্যে ক'টি রেনটাল হাউসে আছে এবং ক'টির নিজস্ব বাড়ী আছে ?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য ঃ** এই মুহূর্তে সে হিসাব আমার কাছে নেই। তবে বর্ত্তমানে সরকারের সিদ্ধান্ত হচ্ছে নতুন করে আর কোন ফায়ার ষ্টেশন রেনটাল হাউসে করা হবে না এবং সমস্ত কেন্দ্রগুলিকেই নিজস্ব বাড়িতে নিয়ে আসা হবে। গত বছর থেকে এই নিয়ম চালু করেছি। নতুন করে আর কোন কেন্দ্র বেসরকারী ভাড়া বাড়িতে করা হচ্ছে না। যে গুলি এখন পর্যন্ত বেসরকারী ভাড়া বাড়িতে আছে সেগুলিকেও নিজস্ব বাড়িতে বা সরকারী বাড়িতে নিয়ে আসা হবে।

**শ্রী বীরেন্দ্র কুমার মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, নতুন কেন্দ্র খোলার পদ্ধতি কি ? সাব-ডিভিশন ছাড়াও অন্যত্র কি আপনাদের কেন্দ্র খোলার কোন পরিকল্পনা আছে ?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য ঃ** মাননীয় সদস্য এটি একটি গুরুত্বপূর্ণ প্রশ্ন করেছেন। আমাদের কাছে একটি তালিকা আছে, রাজ্যে ২৯টি নতুন কেন্দ্র খোলা দরকার। সে অনুযায়ী সাব-ডিভিশন গুলিতে খোলার ক্ষেত্রে আমরা যে সব স্যাব-ডিভিশনকেই বেশী গুরুত্ব দিচ্ছি সেই সব জায়গায় একটু বেশী ব্যবসা বা শিল্প কেন্দ্র আছে। ডিষ্ট্রিক্ট সেন্টারের পরেই সাব-ডিভিশন সেন্টারকে যেমন গুরুত্ব দিচ্ছি তেমন আবার সাব-ডিভিশনের ক্ষেত্রেও যেখানে শিল্প-বানিজ্য বেশী হয়, অর্থাৎ ইন্ডাষ্ট্রিয়াল সাব-ডিভিশনকে গুরুত্ব এবং অগ্রাধিকার দেওয়া হয়। তবে জমি পাওয়ার ক্ষেত্রে একটা সমস্যা যদি কোথায় দেখা দেয় এবং সেই সমস্যার সমাধান হতে যদি দেরি হয় তাহলে তার আগে অন্য জায়গায়, যে জায়গাকে পরে অগ্রাধিকার দেওয়া হয়েছে সে জায়গায় কেন্দ্র চালু হয়ে যেতে পারে। মূলতঃ আমরা একটা নীতির ভিত্তিতে চলছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমার কেন্দ্র বারুইপুরে একটা নতুন দমকল কেন্দ্র খোলার জন্য জমি দখল না নিয়েই বহু টাকা খরচ করে জলের জন্য পাইপ লাইন বসে গেছে। এখন জমির মালিকের সঙ্গে পৌর দপ্তরের বিরোধের ফলে কাজ বন্ধ হয়ে রয়েছে। এ বিষয়ে আপনার কাছে কোন তথ্য আছে কি ?

**মিঃ স্পিকার ঃ** এই প্রশ্ন হবে না। এর জন্য আলাদা নোটিশ দেবেন।

**শ্রী সুনির্মল পাইকঃ** দমকল ডাইরেক্টরেট থেকে দমকল কেন্দ্র করার জন্য যে সমস্ত জায়গা পরিদর্শন করা হয়েছিল সে সমস্ত জায়গায় দমকল কেন্দ্র স্থাপন করার কোন পরিকল্পনা আছে কি ?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য ঃ** পরিদর্শন, একটা প্রাথমিক কাজ। আমি ইতিমধ্যেই বলেছি যে, আমাদের নতুন কেন্দ্র করার জন্য ২৯টি কেন্দ্রের তালিকা প্রস্তুত করা হয়েছে। সেগুলি আমরা করার চেষ্টা করছি।

**শ্রী প্রভাত আচার্য্য ঃ** মালদায় একটি ষ্টেশন আছে, সেটা এখন পর্যন্ত ভাড়াটে বাড়িতে । এই ব্যাপারে জমি এ্যাকুইজিসন বা রিক্যুইজেসন হয়েছে কিনা এবং হলে তার পরিকল্পনাটা কি দয়া করে জানাবেন ?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য ঃ** না। আমি বলেছি, নির্দেশ গেছে সমস্ত সরকারী জায়গায় চলে আসতে হলে। জমি এ্যাকুইজিশন হলে তো জানতে পারতেন, আপনি তো চেয়ারম্যান ছিলেন মালদায়।

### Unauthorised Transport Companies

*502. (Admitted Question No. *44) **Shri Sudip Bandyopadhyay** : Will the Minister-in-Charge of the Transport Department be pleased to state :

(a) Whether the Government has any information that a large number of Goods Booking Agencies/Transport companies are engaged in Calcutta and Howrah in the business of collecting, forwarding or distribution of goods carried by goods carriages without obtaining the requisite licence from the State Government; and

(b) if so, the steps taken by the State Government in the matter?

**Shri Shyamal Chakraborty** :

The matter of controlling of regulating the business of such goods booking agencies through licences under Section 93 (1) (ii) of the Motor Vehicles Act, 1988, has been taken up by the State Government after the coming into force of the amended Act.

Meanwhile, the State Government have requested the Calcutta Municipal Corporation not to grant or renew Trade Licences to persons or companies engaged in transport business who have not obtained agents licences from the Transport Department in order that this Department may ascertain and identify those among them who are required to take out such licences. A large number of Transport Companies have already applied to this Department for clearance being given to the Calcutta Municipal Corporation to grant or renew trade licences under the M.V.Act. Similar applications have been submitted in the districts. Their applications are under process. A few licences have also been issued.

**Shri Sudip Bandyopadhyay** : Will the Hon'ble Minister-in-Charge be pleased to state whether there is any proposal to shift the godowns of these big transport companies to fringe areas of the city?

**Mr. Speaker** : How does this question arises from that question. This is regarding licences not regarding godowns as such it is disallowed. Put another question.

**Shri Sudip Bandyopadhyay** : Will the Hon'ble Minister-in-Charge be pleased to state whether there is any proposal from the Government to set up any transport terminal like Bombay, Delhi or

Madras to ease traffic congestion in the city because illegal godowns are causing hazards in the city and they have captured the total areas by deploying their illegal construction ? Whether you have any plan regarding this.

**Shri Shyamal Chakraborty** : Already there is a question. Some MLAs put that question and the Urban Development Minister answered regarding that. There is a proposal to set up a bus terminal at Kona to ease the traffic congestion in the city. There are so many problemes but still we are waiting for that.

### লীজ দেওয়া দেবোত্তর সম্পত্তি

*৫০৩। ( অনুমোদিত প্রশ্ন নং *৪২১) **শ্রী ঈদ্ মহম্মদ** ঃ ভূমি ও রাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ

(ক) বেশ কিছু দেবোত্তর সম্পত্তি দীর্ঘ সময়ের জন্য লীজ দেওয়া হইয়াছে - এই মর্মে কোন তথ্য বা সংবাদ সরকারের কাছ আসিয়াছে কি না ; এবং

(খ) আসিয়া থাকিলে , উক্ত দেবোত্তর সম্পত্তি পুনরুদ্ধার করার জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে বা হইতেছে ?

**শ্রী বিনয় কৃষ্ণ চৌধুরী ঃ**

(ক) এই মর্মে কোন সংবাদ এই দপ্তরে নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী ঈদ্ মহম্মদ** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই মর্মে কোন সংবাদ বা তথ্য দিই তাহলে ব্যবস্থা গ্রহন করা হবে কি ?

**শ্রী বিনয় কৃষ্ণ চৌধুরী** ঃ আপনার প্রশ্নটা হচ্ছে, " বেশ কিছু দেবোত্তর সম্পত্তি দীর্ঘ সময়ের জন্য লীজ দেওয়া হইয়াছে - এই মর্মে কোন তথ্য বা সংবাদ সরকারের কাছে আসিয়াছে কিনা " - আমার উত্তর হচ্ছে এর কোন খবর আসেনি।

**শ্রী ঈদ্ মহম্মদ** ঃ যদি আমি তথ্য দিই ?

**শ্রী বিনয় কৃষ্ণ চৌধুরী** ঃ শুনুন, দেবোত্তর ২ রকমের আছে। দেবোত্তর ডিড্ যে কথা লেখা আছে সেটা দেবোত্তর সম্পত্তি। তার পূর্ণ আয় যদি সেই কাজের জন্য ব্যয় হয় তবে তাকে এ্যাবসোলিউট দেবোত্তর বলা হয়। যদি তা না হয় সেই দেবোত্তর অর্ডিনারী রায়ত হিসাবে ট্রিটেড হয়। এই ব্যাপারে কোন লিজ দেওয়া - পরবর্তীকালে ১৯৮১ সালে সেকেন্ড এ্যামেন্ডমেন্ট এনে তার ৪-৪ সেকশনে পরিস্কার বলে দেওয়া আছে এগুলি কোন লিজ দেওয়া যাবে না।

[12.40 - 12.50 P. M.]

ওটা হবার পর থেকে বে-আইনিভাবে বেনামী এইসব হচ্ছে, এজন্য যেটা আপনি বলছেন সেটা হয়ত কোন পার্টিকুলার কেস আপনি জানেন, এটা কমপ্লিট করতে হলে আপনি নামটা দিয়ে দেবেন।

এই কেসের তথ্যটা পেলে খবর নিয়ে তার এগেনষ্টে যদি কোন লিগ্যাল কেস করতে হয় তো করব।

**শ্রী ঈদ্ মহম্মদ :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে বলবেন, এই সব দেবোত্তর সম্পত্তি দ্বিতীয় ভূমিসংস্কার আইনের মধ্যে পড়ছে কি ?

**শ্রী বিনয় কৃষ্ণ চৌধুরী :** আমি তো আগেই বলেছি। ব্যাপারটা আপনি ভাল করে জেনে নিন। যখন এই সমস্ত শিলিং আইন তখন সমস্ত জমির মালিকরা দেবদ্বিজে অত্যন্ত ভক্তিমান হয়ে উঠলেন। অনেকেই এই রকম সমস্ত রিলিজিয়াস এ্যান্ড চ্যারিটিবল ট্রাষ্ট করতে লাগলেন অসটিনসিবলি ফাঁকি দেবার জন্য, যে জন্য আমাকে ওটা করতে হল। আমাকে ওগুলি এ্যাবসলিউটলি এনকোয়ারী করে দেখে আইন করতে হল। সম্পত্তি দেবতা খাচ্ছে না দেবতার সেবাইত দেবতার নাম দিয়ে খাচ্ছে। কোয়েশ্চেন হচ্ছে এটাই, কোয়েশ্চেন ইনফরমেশনের জন্য, আইনের ব্যাখ্যা চাইলে আমরা সব সময় এ্যাভেলেবল, আমার কাছে আসবেন, আমি আইনের বই নিয়ে আপনাকে সমস্ত ব্যাখ্যা করে দেব।

**শ্রী শক্তি প্রসাদ বল :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে বলবেন কি - এই দেবোত্তর সম্পত্তি ফাঁকি দেবার জন্য মেদিনীপুর জেলার মহিষাদলের রাজার যে হাজার হাজার বিঘা দেবত্র জমি রয়েছে সেটা অধিগ্রহণ করার কথা চিন্তা করছেন কি ?

**শ্রী বিনয় কৃষ্ণ চৌধুরী :** আমি কিছুদিন আগে হলদিয়া গিয়েছিলাম, সেখানে ওটা নিয়ে ডি.এমের সঙ্গে আমার কথা হয়েছে। আপনার এটা কংক্রীট প্রশ্ন, ওটা আমার নোটিশে আছে, কিন্তু এখন আমি ওটার জন্য প্রিপেয়ার হয়ে আসিনি।

**শ্রী আবদুল মান্নান :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি - এই দেবত্র সম্পত্তি গুলি ল্যান্ড সিলিং এ্যাক্টের আওতার বাইরে যাবার জন্য অনেকেই ওয়াকাফ দেবত্র করে দিচ্ছে যাতে গভর্নমেন্ট না নিতে পারে। যাঁরা এই জমির মতোয়ালী আছেন তাঁরা বিভিন্ন জায়গায় - মাননীয় ঈদ্ মহম্মদ সাহেব যা বললেন - সেই প্রশ্নটা ঠিকই, সেটেলমেন্টে বে-আইনী করা যায় না বলে রেজেস্টারী দলিল করে লীজ দিচ্ছে, ঘটনাটি সত্য কিনা তা দেখার জন্য কোন সুপারভিষণের ব্যবস্থা আছে কি?

**শ্রী বিনয় কৃষ্ণ চৌধুরী :** আমি আপনাকে আবার বলছি শুধু এখানে হচ্ছে ল্যান্ড মর্টগেজ থেকে আরম্ভ করে সমস্ত সোর্স এখন বন্ধ আছে, এখন বে-আইনীভাবে করছে। সেই জিনিষ যখনই খবর পাচ্ছি, আমার নিজের সোর্সে হোক, বা আমার অফিসারের সোর্সেই হোক। যেমন ধরুন সল্ট লেকের জমি নিয়ে তারা হয়ত করছে, তবে এখানে নয়, কেউ ম্যাড্রাস, কেউ বোম্বে গিয়ে ডিড করছে। খবর পেলে গিয়ে ব্যবস্থা করছি। সেজন্য একটা জিনিষ হচ্ছে কোয়েশ্চেনের ব্যাপার, তাতে রিকোয়েস্ট ফর এ্যাকসন হয় না। Question is only to elicit information. আর আমরা জানি, আইন ফাঁকি দেবার জন্য তারা উকিলের বাড়ী গিয়ে পরামর্শ নিয়ে এই সমস্ত করছে। যথা সম্ভব এগুলি ধরবার চেষ্টা করছি। আপনারা সাহায্য করবেন, আমি নানাভাবে চেষ্টা করব, এই রকম কিছু কিছু খবর যদি আমাকে দিতে পারেন তাহলে খুব ভাল হয়।

## Permanent exhibition site near the Metropolitan Bypass

*504. (Admitted Question No. *1150) **Shri Ambica Banerjee :** Will the Minister-in-Charge of the Urban Development Department be pleased to state :

(a) where there is any proposal to develop a permanent exhibition site near the Metropolitan Bypass: and

(b) if so,

(i) the brief outlines of the proposal: and

(ii) the estimated cost of the project?

**Shri Buddhadeb Bhattacharyay** :

(a) Yes.

(b) The proposed permanent exhibition Complex has been planned to include the following :

i) Trade Fair Complex.

ii) Fair Ground.

iii) Cultural & Recreation Complex.

iv) Office Complex.

v) Facilities & Services.

vi) The Gate Complex.

vii) Transportation Facilities.

viii) Electric Supply & Lighting arrangement.

ix) Water Supply System.

x) Drainage System.

xi) Sanitation & Solid Waste Management Facilities.

xii) Landscaping.

(II) Preliminary estimated Cost of the First Stage Action plan amounts to Rs. 510 lacs. This estimate is based on P.W. (Roads) Schedule of 1989-90 rates. This however does not include the cost of land and the cost of removal of garbage.

**শ্রী সুব্রত মুখার্জী** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন যে একটা প্রপোজাল হয়েছে। আপনি জানেন একজিবিশানে কলিকাতা খুব জনপ্রিয় হয়েছে আপনি জানেন। এই ব্যাপারে যে টাকাটা বরাদ্দ করেছেন সেটা খুব কম টাকা, তাতে দিল্লীর মতো এটা আকর্ষণীয় জায়গা হবে বলে আমার মনে হচ্ছে না। তবে আপনার যে প্রস্তাব তাকে আমি স্বাগত জানাচ্ছি। মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, এখানে প্রচুর ভেড়ী দখল করে মাল্টি-স্টোরেড বিল্ডিংস করার ব্যবস্থা করেছে প্রমোটাররা, এটা বন্ধ করে এই একজিবিশানটা আরো বড় করে করার জন্য একজিবিশান গ্রাউন্ড করতে পারেন কিনা, এটাকে আরো আকর্ষণীয় করতে পারেন কিনা ? এবং যে প্রভিশান আছে কাজ শুরু করতে পেরেছেন কিনা ?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য :** মাননীয় সদস্য যে প্রশ্ন করলেন, প্রগতি ময়দানের মতো না হলেও আমাদের প্রাথমিক কাজ সুরু হচ্ছে ৪৩.৩ একর জমিকে নিয়ে। পরে ফেজে তার উল্টো পিটের জায়গা হচ্ছে পার্কসারকাস কানেকটার ইষ্টার্ন মেট্রোপলিটান বাইপাস পর্যন্ত পৌঁছাছে। তার সম্পূর্ণ ডান দিকের অঞ্চল নিয়ে কাজ সুরু হবে। দ্বিতীয় ফেজে আছে চিনাপট্টির পাশে সেটা ৩৪ একর এবং তৃতীয় ফেজে আরো ৪৭ একর জমি নেবার পরিকল্পনা আছে। সেটা প্রগতি ময়দানের কাছে পৌঁছতে পারবে। এতো বড় দায়িত্ব একসঙ্গে নিতে পারছি না। এই হচ্ছে আমার এলাকার অধীন। এই প্রসঙ্গে বলি জমিটা যেহেতু সি.এম.সি ল্যান্ড সেই জন্য আমাকে সম্পূর্ন ক্যালকাটা করপোরেশানের উপর নির্ভর করতে হবে। আর আমার প্রাথমিক খরচের জন্য ৫ কোটি ১০ লক্ষ টাকা পেয়েছি। এটা দিয়ে কিছু হবে না শুধু বেসিক ইনফ্রস্ট্রাকচার তৈরী করার জন্য। আমি সম্পূর্ণ নির্ভর করছি মুলত খরচের জন্য - এখানে কালচারাল এ্যান্ড রিক্রিয়েশান কমপ্লেক্স , অফিস কমপ্লেক্স এবং আদার্স সমস্ত খরচের জন্য, আমি শুধু জমি তৈরী করে দেব এবং জল দেব - টাকাটা দেবে ট্রেড ফেয়ার অথরিটি। ট্রেড ফেয়ার অথরিটি যথেষ্ট উৎসাহিত, তাঁরা ইতিমধ্যে এসেছে এবং জয়েন্ট কমিটি এসেছে। ট্রেড ফেয়ার অথরিটি যারা প্রগতি ময়দানের সঙ্গে জড়িত তারা করবে। তারা বলেছে একটা কম্পানী ফ্ল্যাট করবে, স্টেট গভর্নমেন্ট সেটা দিতে রাজি হয়েছে।

**শ্রী সুব্রত মুখার্জী :** এই যে জমি দুটোর কথা বললেন বোধ হয় আপনার বিধানসভা এলাকার মধ্যে পড়ছে। আমার প্রশ্ন হচ্ছে ভেড়ী নিয়ে ডেভলপমেন্ট করছেন ?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য :** এর মধ্যে একটুও ভেড়ী নেই।

**শ্রী অতীশ চন্দ্র সিনহা :** মাননীয় মন্ত্রী মহাশয় যে জায়গাটার বিবরণ দিলেন আমার মনে হয় আমরা যখন ওই রাস্তা দিয়ে যাই তখন নাকে রুমাল দিয়ে যেতে হয়। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, যখন এই একজিবিশান গ্রাউন্ড হবে তখন আমাদের নাকে রুমাল দিয়ে যাতায়াত করতে হবে কিনা ?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য :** মাননীয় সদস্য ভাল প্রশ্ন করেছেন। এই জায়গাটায় এই ধরনের কেন্দ্র করার অন্যতম উদ্দেশ্য হলো কলিকাতা শহরের পাশ থেকে আর্বজনা সরিয়ে ফেলা এবং আর একটা উদ্দেশ্য হলো এই গারবেজকে নিয়ে কি করা যায় সেটা ভাবা হচ্ছে। এই ডামপিং গ্রাউন্ডকে সরিয়ে নিয়ে অনেক দুরে নিয়ে যাওয়া হচ্ছে এবং সি.এম.সি কত দিনের মধ্যে সরিয়ে নিয়ে যাবে সেটাও ঠিক হয়েছে। এই গারবেজকে দিয়ে দেশ-বিদেশে কি করা হচ্ছে, রিসাইকেল করে কি করা যায় এবং এই গারবেজকে পুড়িয়ে কিছু করা যায় কিনা সেই ব্যাপার দিয়ে খোঁজ খবর করা হচ্ছে। কিন্তু এই কেন্দ্র শুরু হবার আগে ওখান থেকে সমস্ত আবর্জনা অপসারিত হয়ে যাবে।

[12.50-1.00 P.M.]

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় মন্ত্রী মহোদয় একটা ভালো উদ্যোগ নিয়েছেন। ওঁর কথা যেটা বুঝলাম, ট্রেড ফেয়ার অথরিটি অব ইন্ডিয়া এটা করছে এবং এতে যে একজিবিশান হবে তাতে কোলাবোরেশান করবে আদার ষ্টেটস্ এ্যান্ড গভর্নমেন্ট অব ইন্ডিয়া। তাদের প্রোডাক্টস্ও এগজিবিট করবে, অর পিরিওডিক্যাল ট্রেড ফেয়ার যে রকম হয় সেই রকম হবে, না প্রগতি ময়দানের মত পিরিওডিক ফাংশান হবে, না পারমানেন্ট এগজিবিশান অব আদার ষ্টেটস্ এ্যান্ড গভর্নমেন্ট অব ইন্ডিয়া - এটা সম্ভব হবে কিনা?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য :** ষ্টেট ফেয়ার অথরিটির কনসেপ্ট হচ্ছে, ওরা তিনটি আঞ্চলিক কেন্দ্র

করতে চায়, বোম্বে, ম্যাড্রাস, এবং কলকাতাতে। দিল্লীর প্রগতি ময়দানে বার্ষিক যে এগজিবিশান হয়, সেই রকম এটা হবে পূর্বাঞ্চলের ট্রেড ফেয়ার অথরিটির এগজিবিশান। সেখানে প্রত্যেক রাজ্য এগজিবিশান করবেন, সেজন্য ওঁরা ইন্টারেষ্ট দেখাচ্ছেন। ইন্টারন্যাশানাল ট্রেড ফেয়ার, তাঁরাও কলকাতায় সম্ভাবনা আছে বলে ইন্টারেষ্ট দেখাচ্ছেন। আর একটা হচ্ছে, আমাদের রাজ্যে যত রাজ্যের এগজিবিশান হয় রবীন্দ্র সদনের উল্টোদিকের সবুজকে নষ্ট করে, আমরা তাদের সবাইকে - শাড়ী, বুক ফেয়ার ইত্যাদি যত হয় - বলবো তোমরা সবাই ওখানে চলো।

**ডাঃ জয়নাল আবেদিন** ঃ কিন্তু টাকা তো খুব কম ?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য** ঃ আমরা পাঁচ কোটি টাকা দিয়েছি, ট্রেড ফেয়ার অথরিটি বাকী সমস্ত দায়িত্ব নেবে বলে বলেছে। তারা আই-ডি-বি-আই কে সাথে নিয়ে আসছে।

## উলুবেড়িয়ায় রবীন্দ্রভবনের নির্মানকার্য

*৫০৫। ( অনুমোদিত প্রশ্ন নং *১০৪৯) **শ্রী রবীন্দ্র ঘোষ** ঃ তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ

(ক) উলুবেড়িয়া রবীন্দ্রভবনের অসম্পূর্ন কাজটি কবে নাগাদ -

(১) পুনরায় শুরু ও

(২) শেষ হবে বলে আশা করা যায় ; এবং

(খ) উক্ত কাজের জন্য মঞ্জুরীকৃত অর্থের পরিমান কত ?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য** ঃ

(ক) (১) রবীন্দ্রভবন নির্মানের কাজ চলছে .

(২) ভবনটির কাজ কবে সমাপ্ত হবে তা এই মুহুর্তে বলা সম্ভব নয়।

(খ) (১) তথ্য ও সংস্কৃতি

| | |
|---|---|
| দপ্তর কর্তৃক - | টাঃ ১,৪৪,০০০.০০ |
| (২) অন্যান্য বিভাগ কর্তৃক - | টাঃ ৯,৫৫,০০০.০০ |
| সর্বোমোট মঞ্জুরীকৃত অর্থ - | টাঃ ১০,৯৯,০০০.০০ |

No Supplementary

## পশ্চিমবঙ্গে সেটেলমেন্ট বিভাগে কাজের অগ্রগতি

*৫০৬। ( অনুমোদিত প্রশ্ন নং *৮৮০) **শ্রী নুরুল ইসলাম চৌধুরী** ঃ ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ

(ক) পশ্চিমবঙ্গে সেটেলমেন্ট বিভাগের কাজে সুসংহত প্রকল্প চালু হওয়ার পর কাজের অগ্রগতি কিরূপ দ্রুত হয়েছে ;

(খ) সমস্ত গ্রাম পঞ্চায়েতে আর আই অফিস চালু করা সম্ভব হয়েছে কিনা ; এবং

(গ) মুর্শিদাবাদ জেলার বেলডাঙ্গা ১নং পঞ্চায়েত সমিতির এলাকাধীন প্রতি গ্রাম পঞ্চায়েতে উক্ত অফিস কতদুর চালু করা সম্ভব হয়েছে ?

**শ্রী বিনয় কৃষ্ণ চৌধুরী ঃ**

(ক) ভূমি সংস্কার বিভাগের প্রশাসনের দুটি ধারাকে একটি সুসংহত কাঠামোর মধ্যে আনার পর গ্রাম পঞ্চায়েতভিত্তিক অফিস স্থাপিত হওয়ায় ভূমি সংস্কার প্রশাসনের সাথে গ্রামের জনসাধারণের নৈকট্য স্থাপিত হয়েছে। এর ফলে সবচেয়ে অগ্রগতি দেখা গেছে কাজের গুণগত মানে এবং কাজের জনমুখীনতায়। পরিমাণগত ভাবেও বেশ কয়েকটি ক্ষেত্রে উল্লেখযোগ্য অগ্রগতি হয়েছে - যেমন উদ্বৃত্ত জমি বিতরন। এই সুসংহত কাঠামোর প্রশাসন পঞ্চায়েতের সাহায্যে অকৃষি জমির সমীক্ষা করছেন এবং এর মধ্যেই যথেষ্ট বিতরণযোগ্য জমি পাওয়া গেছে। এবং ঐ জমি বিতরণের ব্যবস্থা নেওয়া হচ্ছে। ক্রমশ বিভিন্ন কার্যক্রমে আরও অগ্রগতি আশা করা যায়।

(খ) ৩৩০৫টি গ্রাম পঞ্চায়েতে আর.আই অফিস খোলা হয়েছে।

(গ) ১২টি গ্রাম পঞ্চায়েতেই আর.আই অফিস চালু করা হয়েছে।

**শ্রী অতীশ চন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, বেলডাঙ্গায় ১নং পঞ্চায়েত সমিতির মধ্যে কতটা জমি উদ্বৃত্ত হিসাবে পেয়েছেন এবং গত এক বছরে তারমধ্যে কতখানি জমি বিলি করতে পেরেছেন ?

**শ্রী বিনয় কৃষ্ণ চৌধুরী ঃ** যখন সুসংহত কাঠামো চালু হয়নি, যেমন ধরুন এটা আরম্ভ হয়েছে যখন তার আগে মামলা মোকর্দ্দমা ইত্যাদি হয়েছিল। তার আগে ১৯৮৫-৮৬ সালে হয়েছে, ১৩,৬৫১ একর জমি বিলি হয়েছিল। আবার ৪,২০৩ একর হয়েছে। তারপর এটা চালু হবার পর ১৯৮৮-৮৯তে ২৪,৪০৫ একর বিলি হয়েছে। তারপর এটা বেড়েছে। ১৯৮৯-৯০তে ৩২,২১০ একর জমি বিলি হয়েছে। ২০ হাজার ৭০৫, তারপরে যেটা অকৃষি জমির সমীক্ষা হয়েছে ৫ লক্ষ ৩১ হাজার ৬৪৫ একর কৃষি জমি বিতরণযোগ্য ২৮,৭১২ আর বন সৃজনের যোগ্য ১৪,২৪৯ একর ইত্যাদিতে ধরা হয়েছে। তারপরে খাজনা আদায়ের ক্ষেত্রে ১৯৮৭-৮৮ সালে ৪,৮৫,৬৫;৮৫৩ টাকা ধরা হয়েছে এবং ১৯৮৮-৮৯ সালে ৬,৪৮,৭৯,৪১৩ টাকা।

**শ্রী অতীশ চন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, অকৃষি জমির ক্ষেত্রে বেলডাঙ্গা পঞ্চায়েত সমিতি সেটেলমেন্ট করছে কি এবং যে সমস্ত সেটেলমেন্ট না হচ্ছে এবং বাকী আছে সেগুলোর সম্বন্ধে আপনার কোন ধারনা আছে কি ?

**শ্রী বিনয় কৃষ্ণ চৌধুরী ঃ** সেটেলমেন্টের সম্পর্কিত নির্দিষ্ট প্রশ্ন আলাদাভাবে দিতে হবে। কারণ এই দুটি ডিপার্টমেন্টই একত্রিত হয়ে গভর্ণমেন্টের অধীনে কাজ করছে। ফলে আলাদাভাবে উত্তর দেওয়ার কোন প্রয়োজন নেই। এর জন্য আমরা কম্পিউটারের ব্যবস্থা করেছি এবং ট্রেনিং দেওয়ার ব্যবস্থা হয়েছে। বর্দ্ধমানে কাজ শুরু হয়ে গেছে ট্রেনিং দেওয়ার এবং হাওড়াতে কাজ শুরু হয়েছে। কয়েকদিন আগে গ্রেট ইস্টার্ন হোটেলে এই কম্পিউটারাইজেশানের ওয়ার্কশপ খোলা হয়েছে। ম্যানয়েলি করলে অনেক ভুল হতে পারে, ইন্টারপোলেশান হতে পারে সেই কারণে কম্পিউটারের মেমারি ঢুকিয়ে দিলে ইন্টারপোলেশানের সুযোগ থাকবে না। এই কারণে কম্পিউটারাইজেশান করে সেটেলমেন্টের ব্যবস্থা করা হয়েছে।

**শ্রী বীরেন্দ্র কুমার মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, সেটেলমেন্টের সঙ্গে

স্টেট এ্যাকুইজিশানের যে মামলাগুলি ছিল সে তারজন্য যারা কাজ করছিল না তারা এখন কি সব জয়েন করেছে?

**শ্রী বিনয় কৃষ্ণ চৌধুরী :** আমরা সব মামলাতেই জিতে গেছি, সুপ্রিম কোর্টে গিয়ে জয়লাভ করে এসেছি। এবং সবাই প্রায় জয়েন করেছে, যারা এখনো জয়েন করেনি তারাও দু-একদিনের মধ্যে জয়েন করবে। তবে কাজ আরম্ভ হয়ে গেছে।

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, গ্রাম পঞ্চায়েত লেবেলে কি আর আই অফিস করেছেন এবং গ্রাম পঞ্চায়েত অফিসের এক জায়গায় আর আই অফিস সুবিধামত করেছেন কি এবং আরেকটি প্রশ্ন হচ্ছে এক ব্যক্তি কি একাধিক ভাবে গ্রাম পঞ্চায়েত এবং আর আই অফিসের অধীনে কাজ করতে পারে ?

**শ্রী বিনয় কৃষ্ণ চৌধুরী :** গ্রাম পঞ্চায়েত অফিস এবং আর আই অফিস সম্পূর্ন আলাদা। আর আই অফিসের জন্য আলাদা বাড়ী ভাড়া নেওয়া হয়। তবে গ্রাম পঞ্চায়েতের যদি একস্ট্রা ঘর খালি থাকে তখন অন্য জায়গায় না গিয়ে ওই খালি ঘরেই সেটেলমেন্ট অফিস খোলা হয়।

[1.00-1.10 P.M.]

কিন্তু সেটা আলাদা অফিস এটা নয়। এটা হচ্ছে যখন আপনার গ্রাম পঞ্চায়েত অঞ্চলে থাকবে এবং অফিস যেটা হবে আর.আই. অফিস সেখান থেকে কাজগুলি করতে হবে। এই হচ্ছে ব্যাপার। আপনি আর একটা প্রশ্ন করলেন অনেক জায়গায় আর.আই. অফিস খোলা হয়েছে সেখানে রিক্রুটমেন্ট হয়ে গেছে। কোন কোন জায়গায় আর. আই. অফিস খোলা হয়েছে কিন্তু সেই পার্টিকুলার জায়গায় আর.আই. অফিসের লোক নেই, কোন জায়গায় সহায়ক ভাবে পাশ্ববর্ত্তী আর. আই. অফিসের লোক আসছে, কিন্তু এই গুলি থাকবে না আমরা রিক্রুটমেন্ট করছি এইগুলিতে যাতে ম্যানিং করতে পারি। প্রত্যেকটি আর.আই. অফিসে যাতে ম্যানিং হয় সেইগুলি আমরা টাইম টু টাইম দেখছি।

## Starred Questions
## (to which answers were laid on the table)

### নতুন রাষ্ট্রীয় পরিবহণ সংস্থা স্থাপন

*৫০৭। (অনুমোদিত প্রশ্ন নং *২৪) **শ্রী লক্ষণ চন্দ্র শেঠঃ** পরিবহন বিভাগের মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ

(ক) নতুন কোন রাষ্ট্রীয় পরিবহন সংস্থা স্থাপনের পরিকল্পনা রাজ্য সরকারের আছে কিনা ; এবং

(খ) থাকলে, পরিকল্পনাটি কবে নাগাদ বাস্তবায়িত হবে বলে আশা করা যায় ?

Minister-in-Charge of the Transport Department :

(ক) দার্জিলিং জেলার পার্ব্বত্য অঞ্চলে যাত্রী পরিবহণ করার জন্য রাজ্য সরকার একটি নূতন রাষ্ট্রীয় পরিবহন সংস্থা গঠন করার নীতিগত ভাবে সিদ্ধান্ত নিয়েছে।

(খ) খসড়া প্রস্তাবটি তৈরী করা হচ্ছে। পরিকল্পনা পর্ষদ-এ পাঠানো হবে। এটা নির্ভর করছে পরিকল্পনা পর্ষদের ইতিবাচক সিদ্ধান্ত গ্রহণ করতে কত সময় লাগবে তার উপর।

***508 – Held Over.**

**হুগলী জেলার মুণ্ডেশ্বরী নদীর উভয় তীরে বাঁধের জন্য অধিগৃহিত**

**জমির জন্য ক্ষতিপূরণ প্রদান**

*৫০৯। ( অনুমোদিত প্রশ্ন নং *১৫০৭) **শ্রী বিষ্ণু পদ বেরা :** ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের ভার প্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :

ইহা কি সত্য যে, হুগলী জেলার মুণ্ডেশ্বরী নদীর উভয়তীরে বাঁধের জন্য অধিগৃহীত জমির ক্ষতিপূরণ বাবদ দেয় অর্থ এখন জমির মালিকদের দেওয়া হয় নাই ?

**Minister-in-Charge of the Land and Land Revenue Department:**

হ্যাঁ।

**Restriction on consumption of Diesel/Petrol in the Ministers' Cars**

*510. (Admitted Question No. *1514) **Shri Sobhandeb Chattopadhyay :** Will the Minister-in-Charge of the Transport Department be pleased to state :

(a) whether the State Government has imposed any restriction on consumption of Diesel/Petrol in Government cars allotted to the Minister; and

(b) if so ; what are the restrictions ?

**Minister-in-Charge of the Transport Department :**

- Yes.

All Ministers, except the Chief Minister, are expected to observe a "no Car Day" once in every week on some working day, during which they would not use any car either of the Pool Car Office, of the Transport Department in Calcutta, or of the District Transport Pools. Except in the case of the Chief Minister, no Pool Car of the Transport Department. is provided for the use of Ministers for road-journeys beyond Berhampore,Burdwan and Kharagpur. Even for State Guests, including Ministers of the Central Government and other States, Pools vehicles are not usually provided for journeys beyond the Calcutta Municipal District, and for periods in excess of 4 days, except with the concurrence of the Minister-in-Charge, Transport Department.

**মেদিনীপুর জেলার ঘাটালে দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থার ডিপো স্থাপন**

*৫১১। ( অনুমোদিত প্রশ্ন নং *১২১) **শ্রী রতন চন্দ্র পাখিরা :** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :

(ক) ইহা কি সত্য যে, মেদিনীপুর জেলার ঘাটাল ব্লকে দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহণ সংস্থার জন্য একটি বাসডিপো স্থাপন করা হবে , এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, তা কতদিনের মধ্যে কার্যকরী হবে ?

**Minister-in-Charge of the Transport Department :**

(ক) বর্তমানে কোন পরিকল্পনা নাই।

(খ) প্রশ্ন উঠে না।

***512 - Held Over.**

**কলকাতা - বাঘমুন্ডী রুটে বাস চলাচল**

*৫১৩। ( অনুমোদিত প্রশ্ন নং *৮০১) **শ্রীমতী আরতি হেমব্রম :** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :

কলকাতা থেকে বাঘমুন্ডী (ভায়া ঘাটাল-রায়পুর-ঝিলিমিলি) পর্যন্ত বাস চালানোর কোন পরিকল্পনা রাজ্য সরকারের আছে কিনা ?

**Minister-in-Charge of the Transport Department :**

বিবেচনাধীন আছে।

**কলকাতায় নতুন ট্রাম লাইন সংস্থাপন**

*৫১৪। ( অনুমোদিত প্রশ্ন নং *১২৫৩) **শ্রী শক্তি বল :** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :

(ক) ট্রামের ভাড়া বৃদ্ধির ফলে কলকাতা ট্রামওয়েজ কোম্পানীর আয় বৃদ্ধির পরিমাণ কত ; এবং

(খ) কলকাতার ভবানীপুরে নতুন করে ট্রাম লাইন বসানোর কোন পরিকল্পনা সরকারের আছে কিনা?

**Minister-in-Charge of the Transport Department :**

(ক) ট্রাম ভাড়া বৃদ্ধির ফলে এই কোম্পানীর আয় প্রতি মাসে প্রায় ২৫(পঁচিশ) লক্ষ টাকা পরিমাণ বৃদ্ধি পেয়েছে।

(খ) এমন কোন পরিকল্পনা রাজ্য সরকারের আপাততঃ নেই।

**আন্তঃ রাজ্য রুটে উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহণ সংস্থার বাস চলাচল**

*৫১৫। ( অনুমোদিত প্রশ্ন নং *১৫২৪) **শ্রী মনোহর তিরকী** ঃ পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ

(ক) বর্তমানে কয়টি আন্তঃরাজ্য রুটে উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহণ সংস্থার বাস চলাচল করে ; এবং

(খ) উক্ত রুটগুলির মধ্যে কোন রুট থেকে সর্বাধিক আয় হয় ?

**Minister-in-Charge of the Transport Department :**

(ক) ৩৬টি আন্তঃ রাজ্য রুটে উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহণ সংস্থার বাস চলাচল করে।

(খ) আলিপুরদুয়ার হইতে রাঁচী রুটে সর্বাধিক আয় হয়।

***516 - Held Over.**

**কলকাতার পরিবহণ ব্যবস্থার উন্নয়নে জাপান সরকারের অর্থ সাহায্য**

*৫১৭। ( অনুমোদিত প্রশ্ন নং *২৫) **শ্রী লক্ষন চন্দ্র শেঠ** ঃ পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ

(ক) কলকাতার পরিবহণ ব্যবস্থার উন্নতিকল্পে জাপান সরকার অর্থ সাহায্য করতে রাজি হয়েছেন কিনা ; এবং

(খ) রাজি হয়ে থাকলে, অনুমোদিত

(১) প্রকল্পগুলি কি কি ; ও

(২) অর্থের পরিমাণ কত ?

**Minister-in-Charge of the Transport Department :**

(ক) কলিকাতা মহানগরীর পরিবহণ ব্যবস্থার পরিকাঠামো উন্নতি সাধনের জন্য একটি প্রকল্প রাজ্য সরকার ১৯৮৯ সালের অক্টোবর মাসে কেন্দ্রীয় সরকারের মাধ্যমে জাপান সরকারের বিবেচনা সাপেক্ষে অনুদান দেওয়ার জন্য পাঠান। ১৯৯০ সালের ডিসেম্বর মাসে (জাপান সরকারের একটি সংস্থা)-র সাথে কেন্দ্রীয় সরকার ও রাজ্য সরকারের এ বিষয়ে একটি কারিগরী ও অর্থনৈতিক সমীক্ষা করার জন্য চুক্তি স্বাক্ষরিত হয়।

(খ) (১) ১২টি গাড়ী চলাচলের জন্য উড়ালপুল নির্মান, ১৪টি পথযাত্রীদের চলাচলের জন্য উড়ালপথ এবং ২টি ভূ-গর্ভস্থ বহুতল বিশিষ্ট পার্কিং কমপ্লেক্স এই প্রকল্পের অন্তর্ভুক্ত।

(২) এই প্রকল্পগুলির জন্য আনুমানিক মোট ১২০.৪৩ কোটি টাকা খরচ করার কথা।

**হাওড়া থেকে উলুবেড়িয়া পর্যন্ত দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহণ সংস্থার বাস চলাচল**

*৫১৮। ( অনুমোদিত প্রশ্ন নং *১০৫২) **শ্রী রবীন্দ্র ঘোষ** ঃ পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ

(ক) হাওড়া থেকে উলুবেড়িয়া (ভায়া মাতাপাড়া) পর্যন্ত দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহণ সংস্থার বাস চালানোর কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(খ) থাকলে, পরিকল্পনাটি কবে নাগাদ কার্যকরী হবে বলে আশা করা যায় ?

**Minister-in-Charge of the Transport Department :**

(ক) বর্তমানে কোন পরিকল্পনা নেই।

(খ) প্রশ্ন উঠে না।

**ঝাড়গ্রাম-মালদা রুটে উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহণ সংস্থার বাস চালানোর পরিকল্পনা**

*৫১৯। (অনুমোদিত প্রশ্ন নং *১০৭৮) **শ্রীমতী আরতি হেমব্রম** ঃ পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ

ঝাড়গ্রাম থেকে মালদা পর্যন্ত উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহণ সংস্থার বাস চালানোর কোন পরিকল্পনা রাজ্য সরকারের আছে কিনা ?

**Minister-in-Charge of the Transport Department :**

না।

**কলকাতা থেকে ঢাকা পর্যন্ত বাস চলাচল**

*৫২০। (অনুমোদিত প্রশ্ন নং *২৭) **শ্রী লক্ষণ চন্দ্র শেঠ** ঃপরিবহণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ

(ক) রাজ্য সরকার কলকাতা থেকে ঢাকা পর্যন্ত বাস চালু করার প্রস্তাবটি নূতন কেন্দ্রীয় সরকারের কাছে দিয়েছেন কি ; এবং

(খ) যদি উত্তর 'হাঁ' হয়, তাহলে তা কোন পর্য্যায়ে আছে ?

**Minister-in-Charge of the Transport Department :**

(ক) কলিকাতা হইতে ঢাকা পর্যন্ত যাত্রীবাহী বাস চালু করার একটি প্রস্তাব রাজ্য সরকার ১৯৮৯ সালের ডিসেম্বর মাসে পাঠিয়েছিলেন।

(খ) তৎকালীন কেন্দ্রীয় বিদেশমন্ত্রী রাজ্যের পরিবহণ মন্ত্রীকে ১৯৮০ সালে মৌখিক ভাবে জানিয়েছিলেন যে বাংলাদেশ সরকার এ বিষয়ে আগ্রহী নন।

## Adjournment Motion

**Mr. Speaker :** Today I have received one notice of Adjournment Motion from Dr. Manas Bhunia on the subject of alleged disorder in the admission of students in the Colleges of the State.

The subject matter of the Motion does not call for adjournment of the business of the House. Moreover, the Member may call the attention of the concerned Minister to the subject through Calling

Attention, Question, Mention etc.

I, therefore, withhold my consent to the Motion. The Member may, however, read out the text of the Motion as amended.

**ডাঃ মানস ভুঞ্যা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল - সমগ্র পশ্চিমবঙ্গে প্রতিটি কলেজে ছাত্র-ছাত্রীদের স্নাতক পর্য্যায়ে ভর্ত্তি নিয়ে চলছে চূড়ান্ত অরাজকতা। অসম্পূর্ন ফল নিয়ে যাঁরা এখনও এক অস্বাভাবিক পরিস্থিতির মধ্যে রয়েছেন তাদের ভর্ত্তির বিষয় নিয়ে কর্তৃপক্ষ নীরব। হাজার হাজার ছাত্র-ছাত্রী এক অন্ধকারময় ভবিষ্যতের দিকে চেয়ে রয়েছে , অদ্ভুত ভাবে নীরবতা পালন করছেন।

**Mr. Speaker :** I have received six notices of Calling Attention, namely :

| | |
|---|---|
| 1. Reported bus accident at Nowda P.S. of Murshidabad district resulting in death of nine persons | : Shri Abdul Haque, Dr. Manas Bhunia and Shri Deba Prasad Sarkar |
| 2. Alleged dacoity in Gour Express near Khana Junction Station on 25.8.91 | : Shri Mohohar Tirkey, Shri Shish Mohammad, Shri Id. Mohammad and Shri Birendra Kumar Moitra |
| 3. Alleged deplorable condition of Bongaon Subdivisional Hospital | : Shri Bhupendra Nath Set |
| 4. Reported danger of "Gouranga Setu" by the erosion of Bhagirathi | : Shri Biswanath Mitra |
| 5. Alleged trouble in different Colleges in admission of students | : Shri Saugata Roy |
| 6. Alleged negligency by the Medical Team on duty at the Blood Donation Camp arranged by East Calcutta Cooperative Society on 25.8.91 | : Shri Tapan Hore |

I have selected the notice of Shri Bhupendra Nath Seth on the subject of alleged deplorable condition of Bongaon Subdivisional Hospital.

The Minister-in-Charge may please make a statement today, if possible or give a date.

পরিশ্রুত পানীয় জল সরবরাহের কোন ব্যবস্থা নেই। ১৯৭৫ সালে তদানান্তন জনস্বাস্থ্য কারিগরী বিভাগের প্রচেষ্টায় কয়েকটি রাস্তায় জল সরবরাহের ব্যবস্থা করা হয়, কিন্তু অধিকাংশ জায়গাতেই কোন রকম জলসরবরাহের ব্যবস্থা নেই। এর ফলে বসিরহাট এলাকার অধিকাংশ মানুষ পানীয় জলের কষ্টে ভুগছে। সেই কারণে জনস্বাস্থ্য কারীগরী বিভাগের মন্ত্রীমহাশয়ের কাছে আবেদন যাতে শহরে স্বাভাবিকভাবে এই পানীয় জলের ব্যবস্থা করা হয় ও পাইপ লাইন এক্সটেন্ডেড হয়ে বাড়ীতে বাড়ীতে জলসরাবরাহের ব্যবস্থা করা যায়।

**শ্রী বিশ্বনাথ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি খুব উদ্বেগের সঙ্গে আপনার মাধ্যমে আমাদের স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমি এই ব্যাপারটা নিয়ে এর আগেও বহুবার বলেছি। মুর্শিদাবাদ জেলার খড়গ্রামে চারটি উপস্বাস্থ্যকেন্দ্র আছে। সেখানে ডাক্তার ছিল না কিন্তু বর্ত্তমানে তিনটে হাসপাতালে ডাক্তার আছে এবং তারা কাজ করছেন, কিন্তু একটা হাসপাতালে এখনো ডাক্তার যায়নি। ঐ হসপাতালটি আগে ভাঙ্গাচোরা অবস্থায় ছিল, তখন ওখানে ইনডোর চলত। আমাদের সরকার আসার পর সেখানকার ঘরবাড়ী মেরামত হয়, কিন্তু ইনডোর এখনো চালু হয়নি এবং এর ফলে সমস্ত মানুষের খুব অসুবিধা হচ্ছে। অবিলম্বে ঐ ইনডোরটি চালু করার জন্য আমি অনুরোধ করছি।

**শ্রীমতী শান্তি চ্যাটার্জ্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা এলাকা তারকেশ্বরে একটা পূর্ণাঙ্গ হাসপাতাল অনুমোদন হয়েছিল ১৯৮৫ সালে এবং সেই হাসপাতালের কাজ আরম্ভও হয়েছিল। কিন্তু এখন সেই হাসপাতাল শেষ হবার কোন আশা দেখছি না। ওখানে কোন লোক অসুস্থ হয়ে পড়লে তাকে গাড়ী জোগাড় করে চন্দননগর, শ্রীরামপুর বা আরামবাগে রোগীকে নিয়ে যেতে হয় এবং অনেক সময় রোগী রাস্তাতেই মারা যায়। সেজন্য আমি অনুরোধ করব ঐ হাসপাতালটিকে পূর্ণাঙ্গ হাসপাতাল করে যত শীঘ্র চালু করা যায় তার ব্যবস্থা করবেন।

**শ্রীমতী মমতা মুখার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার জনদরদী বামফ্রন্ট সরকার বিগত দিনগুলিতে পশ্চিমবাংলায় ক্ষেতমজুরদের ভরতুকি সহ রেশন দেবার ব্যবস্থা করেছিলেন সুখা মরশুমে। ভাদ্র-আশ্বিন মাসগুলিতে পশ্চিমবাংলার ক্ষেত-মজুররা খুব দূরাবস্থার মধ্যে দিয়ে দিন কাটাত। সেইজন্য আমি খাদ্য ও সরাবরাহ মন্ত্রীমহাশয়কে বলতে চাই যে আগামী সুখা মরশুমের দিনগুলিতে ঠিক সময় মত পশ্চিমবাংলার ক্ষেত-মজুরদের পঞ্চায়েতের মাধ্যমে যাতে রেশন দেওয়ার ব্যবস্থা করা হয় তার জন্য আমি অনুরোধ জানাচ্ছি।

[2.30 - 2.40 p.m.]

**শ্রী অরুণ গোস্বামী ঃ** মাননীয় স্পীকার, স্যার, আমি আপনা'র মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে পশ্চিমবঙ্গ সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। কীর্তন সম্রাজ্ঞী এবং পশ্চিমবাংলার অন্যতম শিল্পী শ্রীমতী রাধা রাণী দেবী তাঁর দেশের বাড়ী মুর্শিদাবাদের জিয়াগঞ্জে নিদারুন আর্থিক সংকটে পড়ে তিনি এক অত্যন্ত অসহায় অবস্থায় দিন কাটাচ্ছেন। স্বর্ণ পদক ইত্যাদি তাঁর যাবতীয় পুরস্কার থেকে শুরু করে নানান বাদ্য যন্ত্র এমন কি হারমোনিয়াম পর্যন্ত সমস্ত কিছুই বিক্রী করে তিনি এক অসহায় অবস্থার মধ্যে পড়ে আছেন। তিনি খেতে পাচ্ছেন না। পশ্চিমবাংলার লক্ষ লক্ষ মানুষকে একদিন তিনি তাঁর সুকণ্ঠে সংগীত পরিবেশন করে আনন্দ দান করেছিলেন, অথচ আজকে তাঁর এই অবস্থা হয়েছে। পশ্চিমবঙ্গ সরকারের এখুনি তাঁকে ভাল মত দেখাশুনা করার ব্যবস্থা গ্রহন করা উচিত এবং এখুনি তাঁকে আর্থিক সাহায্য করার জন্য আমি অনুরোধ জানাচ্ছি।

**শ্রী রাজ কুমার মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বাউড়িয়া, চেঙ্গাইল এলাকায় ই. এস. আই. স্কীমে যে সমস্ত প্যানেল ডাক্তার আছে তারা ঠিক সময় মত তাদের ডিসপেনসারিতে আসছে না। কেউ কেউ সপ্তাহে একদিন করে আসে এক ঘন্টার জন্য। তার ফলে আই. পি. এবং তাদের পোষ্যরা ঠিক সময় মত কেউ চিকিৎসা পাচ্ছে না। ডাক্তার খানায় অনেকেই এসে ডাক্তার থাকে না বলে ফিরে চলে যায়। এই ডাক্তারের বিরুদ্ধে যদি কোন আই. পি. অভিযোগ করে তাহলে সেই আই. পি.র নামটা কেটে দেওয়া হয় এবং অন্য ডাক্তারের কাছে গেলে তাকে আর এনলিষ্টেড করা হয় না। এই ভাবে সমস্ত আই. পি. দের হয়রানি করা হয়। ওখানে আই. এম. পি. ডাক্তাররা একটা তাদের রাজত্ব গড়ে তুলেছে। কাজেই এই প্যানেল ডাক্তার অর্থাৎ আই. এম. পি. রা যাতে ঠিকমত ডিসপেনসারিতে আসে এবং আই. পি. ও তার পোষ্যদের চিকিৎসার ব্যবস্থা করে, সেই জন্য আমি মাননীয় শ্রমমন্ত্রীকে উপযুক্ত ব্যবস্থা নিতে অনুরোধ করছি।

**শ্রী বীরেন্দ্র কুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় খাদ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। মালদহ জেলায় এখন ভীষণ ভাবে খরা চলছে। সেখানে চাষের কাজ হচ্ছে না। যাদের স্যালো টিউবওয়েল আছে কেবলমাত্র তারাই চাষ করতে পারছে। আমার নির্বাচন কেন্দ্রের গ্রামাঞ্চলে চালের দাম ৬ টাকা থেকে ৬.৫০ টাকায় উঠেছে। আটা ৪.৫০ টাকা থেকে ৫ টাকায় উঠেছে। রেশনে গম পাওয়া যাচ্ছে না। হাফ্ লিটারের বেশি কেরসিন দেওয়া হচ্ছে না। ১৭০০ কুইন্টাল গম মুর্শিদাবাদ জেলায় রেলরেক কেটে নেওয়ায় মালদহে গমের এই অবস্থা হয়েছে। রেল রেক যদি না যায় তাহলে পাশের জেলায় যে গম আছে সেখানে থেকে অবিলম্বে আমাদের ওখানে গম পাঠানোর ব্যবস্থা করা হোক। এই লোকগুলিকে বাঁচাবার জন্য এখুনি ২৫ লরি আটা কলকাতার মিল গুলি থেকে পাঠাবার অনুমতি পত্র এই ক্রাইসিস থেকে উদ্ধার পাওয়ার জন্য দেওয়া হোক। অত্যন্ত জরুরী ভিত্তিতে এইকাজ করার ব্যবস্থা করা হোক। কেন না, মালদহের রেশন ব্যবস্থা একেবারে ভেঙ্গে পড়েছে।

**শ্রী কমলেন্দু স্যান্যাল ঃ** মিঃ স্পীকার, স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়া জেলায় ব্যক্তিগত পরিচালনাধীন যে সমস্ত বাসগুলি চলে তার মধ্যে কিছু এক্সপ্রেস গাড়ী'ও চলে। আগে এইগুলি ছিল না। এই এক্সপ্রেস গাড়ীর টিকিট দেওয়ার ক্ষেত্রে সাংঘাতিক ধরণের একটা বে নিয়ম চালু আছে। কতকগুলি ষ্টপেজের টিকিট কেউ পাবে না, দূরবর্তী যাত্রীদের আগে সব টিকিট দিয়ে দেওয়া হবে। যার জন্য আমি দেখেছি প্রসূতি মাতারা অশেষ যন্ত্রনা পান, কতকগুলি ষ্টপেজের টিকিট ওরা পান না। আমি তাই আবেদন জানাচ্ছি তারা যাতে এই টিকিট পান সেটা দেখার বন্দোবস্ত করুন।

**শ্রী শিশির কুমার সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় সেচ ও জলপথ পঞ্চায়েত ও গ্রাম উন্নয়ন মন্ত্রীমহাশয়দের দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলার বহরমপুর ডিভিশানে ১৯৮৯/৯০ এবং ১৯৯০/৯১ সালে মদনপুরঘাট, নিধিনগর, পদ্মনাভপুর সহ ১১টি ভাঙন রোধ প্রকল্প অনুমোদিত হয়। কিন্তু স্যার, বলতে বাধ্য হচ্ছি যে মুর্শিদাবাদ জেলার মাফিয়া চক্রের চক্রান্তের জন্য সেখানকার ঠিকাদাররা এ্যাভব ৪০ পারসেন্ট না পেলে কাজ করতে অস্বীকার করছে। অন্য ঠিকদাররাও তাদের ভয়ে কাজ করতে পারছে না। আমি তাই বলব, পঞ্চায়েতের মাধ্যমে অবিলম্বে এই কাজটি করার ব্যবস্থা করা হোক।

**শ্রী শিবপ্রসাদ দলুই ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয়

পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, খন্ডঘোষ ব্লকে একলক্ষী ও রাউতারা মধ্যবর্তী খালের উপর একটি সংযোগকারী সেতু নির্মাণ করা প্রয়োজন। এতে রাউতারা, আমরা, বাউরী, নাগাতেঁতুল, কুঞ্জপুর, ভান্ডারবেরিয়া, মঙ্গলপুর, হাবিমপুর, দামোদরপুর, বাগলপুর, ছত্রখন্ড কেঞ্জারা প্রভৃতি গ্রামের মানুষ উপকৃত হবেন। এতগুলি গ্রামের মানুষের এটাই যাতায়াতের পথ। বর্ষাকালে সেখানকার মানুষরা ভীষন অসুবিধার পড়েন। অনেকে মারা পর্যন্ত গিয়েছেন। বাজার, হাট, স্কুল কলেজ প্রভৃতি জায়গায় যাবার সময় মানুষরা অসুবিধায় পড়েন। সেখানে ৬শো লোকের গণ দরখাস্ত সহ একটি আবেদনপত্র দেওয়া হয়েছে কিনতু এখনও কাজ হয়নি। অবিলম্বে এই সেতুটি নির্মান করার জন্য মন্ত্রীমহাশয়ের কাছে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী মানিক চন্দ্র মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বীরভূম জেলার বোলপুর থেকে রাজগ্রাম রাস্তাটি যেটা ডি. আর. রোড সেই রাস্তাটির কাজ শুরু হলেও তা খুব ধীর গতিতে চলছে। এই কাজ সম্পূর্ণ হলে বীরভূমজেলার ৫টি ব্লকের বিভিন্ন গ্রামের মানুষরা বিভিন্ন শহরের সঙ্গে যোগাযোগ রক্ষা করতে পারবেন। অবিলম্বে এর কাজ যাতে শেষ হয় তারজন্য আমি অনুরোধ জানাচ্ছি।

**শ্রী নিত্যানন্দ অধিকারী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় কৃষিমন্ত্রী এবং সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রী মহাশয়দের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, উত্তরবঙ্গে অবৈধভাবে চা বাগান গড়ে উঠছে। এটা আমি প্রত্যক্ষভাবে উপলব্ধি করেছি। আমাদের ময়নাগুড়ি এলাকায় যে সমস্ত কৃষিজমি আছে, যাতে ধান চাষ হয় সেই সমস্ত জমি ঐ সমস্ত চাশিল্পের মালিকরা কিনে নিচ্ছেন এবং সেখানে চা বাগানের কাজ শুরু করে দিচ্ছেন। কয়েক বছর আগে কোলকাতা থেকে শিলিগুড়ি যাবার পথে যে অসংখ্য আনারসের বাগান দেখতেন সেগুলি আজকে চা বাগানে রূপান্তরিত হয়ে যাচ্ছে। তা ছাড়া উপজাতিদের জমির ব্যাপারে যথেষ্ট নিয়ন্ত্রন থাকলেও সেখানে দারিদ্রের সুযোগ নিয়ে এবং তাদের চাকরি দেবার লোভ দেখিয়ে জমি হস্তান্তর করা হয়েছে। এইভাবে সেখানে অবৈধভাবে চা বাগান গড়ে উঠছে। মাননীয় মন্ত্রীমহাশয়রা এ ব্যাপারে ব্যবস্থা গ্রহন করুন।

**শ্রী হারান হাজরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার কেন্দ্র, হাওড়া জেলার সাঁকরাইল ব্লকে, সেখানকার মানুষদের দীর্ঘদিনের দাবী ছিল একটি প্রসুতি সদন তৈরি করার। এই দাবীর সমর্থনে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের তরফ থেকে আন্দুল মারোয়াড়ী বাগানে একটি বিরাট বাড়ী অধিগ্রহন করা হয়। এমন কি একজন কেয়ারটেকারকে পর্য্যন্ত সেখানে নিয়োগ করা হয়। সেখানে উপযুক্ত জায়গা এবং বাড়ী রয়েছে, কাজেই মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে আমার আবেদন, অবিলম্বে সেখানে একটি প্রসুতি সদন করা হোক।

[2.40 - 2.50 p.m.]

**শ্রী সুনির্মল পাইক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাধ্যমিক ও উচ্চ শিক্ষা মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বর্তমানে যে অশোক মিত্র কমিশন শিক্ষা বিভাগের উপরে গঠিত হয়েছে এতে যাতে সিডিউল্ড কাষ্টের বিদগ্ধ শিক্ষাবিদকে কমিটির মেম্বার হিসাবে রাখা যায় তার জন্য আমি আপনার মাধ্যমে অনুরোধ করছি কারন সিডিউল্ড কাষ্টের সমস্যার কথা তিনি ঠিক ভাবে রাখতে পারবেন।

**শ্রী আবুল হাসানাত খান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ

বিষয়ে এই সভায় উল্লেখ করতে চাই। মাননীয় শিল্প মন্ত্রী এখানে থাকলে ভাল হত। স্যার, মুর্শিদাবাদ জেলা মূলতঃ শিল্প বিহীন জেলা। এখানে কোন বড় শিল্প নেই। ফারাক্কায় শিল্প গড়ার জন্য সরকার প্রতিশ্রুতি দিয়েছিলেন এই সরকার দিয়েছেন এবং আগের সরকারও দিয়েছিলেন। কিন্তু এই শিল্প গড়ে তোলার জন্য কোন কার্যকরী ব্যবস্থা গ্রহণ করা হয়নি। এখানে একটা বড় থার্ম্যাল পাওয়ার প্লান্ট গড়ে উঠছে এবং যাতায়াতের ভাল ব্যর্বস্থা আছে, রেল, সড়ক এবং জলপথ মিশেছে। এমন সুন্দর উপযুক্ত জায়গায় শিল্প কেন্দ্র কেন গড়ে তোলা হচ্ছে না এটা নিয়ে মানুষের মধ্যে প্রশ্ন উঠেছে। আমি আশা করবো যে বর্ত্তমানে সরকার যথাযথ ব্যবস্থা গ্রহণ করবেন।

**শ্রী বিষ্ণু পদ বেরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। দামোদর ও দ্বারকেশ্বর নদীর মাঝখানে পি. ডবলিউ. ডি (রোডস)-এর যে রাস্তাটি আছে তার দুরবস্থা অবর্ণনীয়, সে কথা বলে আর লজ্জা দিতে চাই না। সম্প্রতি মেরামত করা, কি অমেরামত করা হচ্ছে, সেকথাও বলে আর লজ্জা দিতে চাই না। এর প্রকৃত মোরামত যাতে হয় তার জন্য আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুন্দর হাজরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। শালবনিতে ৫ শত একর জমি নিয়ে টাঁকশাল করার প্রস্তাব নেওয়া হয়েছিল কিন্তু সেই কাজ দ্রুত গতিতে আরম্ভ হচ্ছে না। গত ৮ই আগষ্ট ছাত্র, যুবক মিলিত হয়ে নাগরিক কমিটি করেছে যাতে কাজ দ্রুত আরম্ভ হয় সেই দাবীতে। ৫ই সেপ্টেম্বর জেলা শাসকের কাছে তারা ডেপুটেশান দেয় কাজ যাতে তাড়াতাড়ি আরম্ভ হয়। এইদিকে কংগ্রেসীরা আই. এন. টি. ইউ. সি'র নামে একটা রসিদের মাধ্যমে মানুষের কাছ থেকে টাকা পয়সা নিচ্ছে এই কথা বলে যে আমরা কাজ আরম্ভ করে দিচ্ছি। আমি এই বিষয়ে সংশ্লিষ্ট কেন্দ্রীয় এবং রাজ্যর মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুরেন্দ্র নাথ মাঝী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সরকারের পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে। পুরুলিয়ায় ৮০ থেকে ৯০ শতাংশ জমিতে ধান লাগানো হয়। ধানের চাষ ছাড়া বিকল্প ঐ জেলায় কিছু নেই। ভাদ্রমাস চলছে, ক্ষেত মজুর, গরীব মানুষের কোন কাজ নেই। পুরুলিয়া জেলা খরা প্রবন বলে কাজের সুযোগ নেই। আমি মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর কাছে অনুরোধ করবো যে পঞ্চায়েতের মাধ্যমে ক্ষেত মজুরদের কাজের ব্যবস্থা করা হোক। তাছাড়া ক্ষেত মজুর, গরীব মানুষগুলি ভীষণ অসুবিধায় পড়বেন। কিছুক্ষণ আগে মমতাদেবী সুখার সময়ে জল সরবরাহ করা হবে বলেছেন কিনতু গরীব মানুষের হাতে যদি পয়সা না থাকে তাহলে তারা সেটা নেবে কি করে। আমি সে জন্য এই বিষয়ে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি উপ্রযুক্ত ব্যবস্থা নেবার জন্য।

**শ্রী ভন্দু মাঝী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে উচ্চ শিক্ষা মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে। দক্ষিণ পুরুলিয়ায় আর্টস্ কলেজ আছে কিন্তু সেখানে কোন কমার্স বা সায়েন্স কলেজ নেই। তার ফলে বান্দোয়ান, বরা বাজার বলরামপুরের ছাত্র-ছাত্রীরা সেই শিক্ষা থেকে বঞ্চিত হচ্ছে। আমি অনুরোধ করবো যে দক্ষিণ পুরুলিয়ায় যাতে কমার্স কলেজ, এবং সায়েন্স কলেজ স্থাপন করা হয়। সে জন্য আমি আপনার মাধ্যমে উচ্চ শিক্ষা মন্ত্রীর কাছে অনুরোধ করছি।

**শ্রী মৃনাল কান্তি দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়,আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য মন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। রামনগর থানায় দুটি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র আছে একটি হচ্ছে

নিওমৈতলা এবং আর একটা হচ্ছে হামিদপুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র। ঐ দুটিতে বিদ্যুৎ সংযোগ এখনও পর্যন্ত হয়নি ওখানে যে সমস্ত জিনিসগুলো দরকার, সেইগুলো পাঠানো হয়েছে আজকে বাৎসরাধিক হলো, তবুও কিছু হয়নি এবং ওখানে আরও একটা আশ্চয্যের বিষয় উল্লেখ করছি যে কংগ্রেসের তথাকথিত সুবর্ণ যুগে প্রায় অর্ধ লক্ষাধিক টাকা হামিদপুর স্বাস্থ্যকেন্দ্রে বিদ্যুৎ সংযোগের জন্য জমা দেওয়া হয়েছিল। কিন্তু কোথায় জমা দেওয়া হয়েছিল, কী ভাবে জমা দেওয়া হয়েছে, তার কোটেশন, তার রশিদ কোন কিছু পাওয়া যায়নি। এই বিষয়ে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয় যথাযথ ব্যবস্থা গ্রহন করবেন।

**শ্রী সুভাষ বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কল্যানীতে সংগম সিনেমা আছে, সেই সিনেমার একটি অংশে একটা নার্সিং হোম খোলা হয়েছে, যেটা সম্পূর্ণ বেআইনী। অবিলম্বে এটা বন্ধ হওয়া দরকার। সিনেমার ঠিক দক্ষিণ দিকে একই বিল্ডিং-এ নার্সিং হোম খোলা হয়েছে এটা অবিলম্বে বন্ধ করা হোক। সাথে সাথে বলছি, কোন্ অফিসার এই পার্মিশন দিয়েছে, সেটা বার কোরে তার শাস্তি বিধানের ব্যবস্থা করা হোক, এই আবেদন করছি।

**শ্রী সুনীল কুমার ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিষয় কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়া জেলায় নয়টি সরকার পরিচালিত কৃষি খামার আছে এবং একটি উদ্যান গবেষণা কেন্দ্র আছে। এই সমস্ত জমি দীর্ঘদিন ধরে বিনা চাষে পড়ে রয়েছে এবং সরকারের লক্ষ লক্ষ টাকা খরচ হচ্ছে, কিন্তু কোন উৎপাদন হচ্ছে না। এই বিষয়ে মাননীয় কৃষিমন্ত্রীর দৃষ্টিপাত করুন, সেই জন্য সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী দেব নারায়ণ চক্রবর্ত্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমার কেন্দ্রের হরাল দাসপুর হাসপাতাল সম্পর্কে দৃষ্টি আকর্ষণ করছি। বিগত তিন বছর হলো ওখানকার প্রসুতি সদনটি ভেঙে পড়েছে এবং সম্প্রতি এই আদিবাসী মেয়েদের প্রসব হতে যাওয়া নিয়ে ওখানকার কর্তৃপক্ষের সঙ্গে এমন একটা খারাপ গোল মালের দিকে গিয়েছিল, সেটা স্থগিত রাখা হয়েছে। ইঞ্জিনিয়াররা গেছে এবং অর্থ মন্ত্রীর কাছে সুপারিশ করেছে। এটা যাতে তাড়াতাড়ি হয় সেই বিষয়ে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী বিমল মিস্ত্রী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্যার, দক্ষিণ পূর্ব রেলওয়ে একদিকে নতুন ভাড়া নিয়ে তুঘলকি কান্ড হচ্ছে। আমার বাড়ি হচ্ছে চম্পাহাটি, চম্পাহাটি ষ্টেশন থেকে শিয়ালদহ ২৪ কিলো মিটার, ১৬ তারিখের পর যে ভাড়া বাড়লো, তার জন্য ওরা নিলেন ৪ টাকা। আবার গতকাল আমার বাবা এই বিধানসভায় এসেছিলেন তিন টাকা দিয়ে টিকিট কেটে। আর ওর পরের ষ্টেশন কালিকাপুর, কালিকাপুর থেকে বারুইপুর পর্যন্ত ১৫ কিলো মিটার, তার জন্য নিলেন তিন টাকা, আগে ভাড়া ছিল দু টাকা। আমি স্যার সকলের দৃষ্টি আকর্ষণ করছি, সংবাদপত্রের লোকেরাও আছেন, দক্ষিণ পূর্ব রেলওয়ের - আমার ধারণা এবং আরও যাত্রী সাধারণের কাছ থেকে শুনলাম এই রকম কান্ড কারখানা চলছে। আমি বলবো, এই বিষয়টা দক্ষিণ পূর্ব রেলওয়ের ম্যানেজারের কাছ থেকে জানতে চাওয়া হোক কেন এই রকম হলো এবং যারা ৪ টাকা ভাড়া দিয়েছে, তাদের টাকা ফেরৎ দিয়ে দেওয়া হোক।

**শ্রী দীপক মুখার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বজবজ কেন্দ্রের ঠিক পাশে সাত গাছিয়া কেন্দ্র, সেখানে একটা প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র মাননীয় মুখ্য মন্ত্রী উদ্বোধন করেছিলেন এবং ভাল ভাবে স্বাস্থ্যকেন্দ্রটা চলছিল। কিন্তু এক শ্রেণীর ডাক্তার, তারা সেখানে রেসিডেনশিয়াল কোয়ার্টার থাকা সত্ত্বেও, নার্সদের জন্য ব্যবস্থা থাকা সত্ত্বেও তারা থাকছে না। রোগীদের বলা হচ্ছে, তাদের উৎসাহিত

করা হচ্ছে,রাত্রিবেলা রোগী গেলে তাকে কলকাতার কোন হাসপাতালে চলে আসতে বলা হচ্ছে। বিষয়টা গুরুত্বপূর্ণ, কয়েক হাজার মানুষ তারা কষ্টের মধ্যে আছেন। মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আপনার মাধ্যমে আকর্ষণ করছি যাতে দ্রুত গতিতে এই হাসপাতালে আবার সুব্যবস্থা ফিরে আনা যায়। এই প্রসঙ্গে আর একটা বলতে চাই, বজ বজ মিউনিসিপ্যালিটিতে একটা হাসপাতালের জন্য সি. ইউ. ডি. ভি. (III) তে টাকা দেওয়া হয়েছিল। মিউনিসিপ্যালিটির কংগ্রেসী বোর্ড আছে, সেই টাকার কোন হদিশ পাওয়া যাচ্ছে না। হাসপাতালের ২৮টা পিলার ২৯টা হয়নি। এই রকম একটা অবস্থায় আমরা আছি, এটা দেখা দরকার, ঐ মিউনিসিপ্যালিটিতে দুরবস্থা চলছে। এই জন্য হাসপাতালটা হস্তক্ষেপ করে ব্যবস্থা করে দিন।

[2.50 - 3.00 p.m.]

**শ্রী রবীন্দ্র নাথ মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি এই সভার দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, গত ২৪ তারিখ নীলরতন সরকার হাসপাতালে এস. এফ. আই সদস্য ছাত্রদের মারধোর করা হয়েছে। দু'জন ছাত্র হাসপাতালে ভর্তি হয়ে আছেন। ঐ ঘটনার পরিপ্রেক্ষিতে গতকাল এই সভায় মানস ভূএঁয়া এবং সুব্রত মুখার্জী, ওঁরা আপনাকে বললেন যে, আপনি নীলরতন সরকার হাসপাতালে নিজের ছেলেকে দেখতে গিয়েছিলেন এবং আরো বলেছেন যে, ওঁদের ছাত্র-পরিষদের ১৮ জন ছাত্র হাসপাতালে ভর্তি হয়ে আছে। স্যার, আজকে আমি হাসপাতাল সুপারিনটেণ্ডেন্টের চিঠি নিয়ে এসেছি। তাতে আমি দেখছি যে, ঐ দিনের ঐ ঘটনার পরিপ্রেক্ষিতে দু'জন মাত্র ছাত্র হাসপাতালে ভর্তি হয়ে আছে, একজন ফাউদ হালিম এবং অপর জন অনিন্দ সরকার। এ ছাড়া ছাত্র-পরিষদের কোন ছাত্র হাসপাতালে ভর্তি নেই। এ বিষয়ে আমি আপনার কাছে সমস্ত কাগজ পত্র জমা দিয়ে ওঁদের বিরুদ্ধে আগামী দিনে প্রিভিলেজ মোশান আনব। মানস ভূএঁয়া বললেন, ওখানে ছাত্র সংসদের নির্বাচনে ছাত্র-পরিষদ জয়ী হয়েছে। ওখানে ছাত্র পরিষদের একজন বিজয়ী প্রার্থী মারামারির ঘটনার প্রতিবাদে ছাত্র-পরিষদ ছেড়ে দিয়েছে। আমি ছাত্র-পরিষদের বন্ধুদের অনুরোধ করব তাঁরা ঐসব হিংসাত্মক কাজ-কর্মের প্রতিবাদে ছাত্র-পরিষদ ত্যাগ করে গণতান্ত্রিক আন্দোলনের সামিল হোন। স্যার, এই প্রসঙ্গে আমি আরো বলছি যে, সুব্রত মুখার্জী ছাত্র-পরিষদ কর্মীদের মারধোর করার জন্য প্রত্যক্ষ ভাবে উস্কানি দিয়েছেন। আমি ওঁর এই কাজের তীব্র প্রতিবাদ করছি।

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি অবাক হয়ে যাচ্ছি যে ঘটনাটি আপনি কালকে এখানে উৎথাপন করতে দিয়ে আমাদের উভয় পক্ষের সদস্যদের আলোচনা করতে দিয়েছিলেন, যার জন্য আমি আপনাকে ধন্যবাদ জানাচ্ছি, সেই ঘটনা আজকে আবার উৎথাপন করা হচ্ছে ! আপনি নিজে বহুবার রুলিং দিয়েছেন, ওয়ানস্ ডিসকাসড, ইট ইজ ফর এভার। আপনি বহুবার এই নির্দেশ দেওয়া সত্বেও গতকাল যেটা নিয়ে আলোচনা হয়ে গেছে সেটা নিয়ে আজকে আবার ডিসকাশন হচ্ছে কেন? আজকে ফারদার ডিসকাশনের কোন সুযোগ নেই। থ্রেডবেয়ার ডিসকাশন হয়ে গেছে কালকে। সুতরাং আজকে যে সব কথা বলা হচ্ছে তা এক্সপাঞ্জ করা হোক। স্যার, ওখানে এস. এফ. আই-র গুণ্ডারা ছাত্রপরিষদের ১৮ জন ছেলেকে মারধোর করেছে এবং তাদের এফ. আই. আর পর্যন্ত করতে দিচ্ছে না। এমন কি পুলিশ তাদের হাসপাতালে যেতে দিচ্ছে না। আমি সেই ১৮টি ছেলেকে এখানে নিয়ে আসতে পারি, তাদের দেখলে আপনার চোখে জল থাকবে না। তাদের সব মুখ চোখ ফাটিয়ে দিয়েছে। স্যার, আমি আপনার অবগতির জন্য জানাচ্ছি যে, ওখানে ছাত্রপরিষদ প্রার্থী প্রেসিডেন্ট নির্বাচিত হয়েছে। আমি আরো আপনাকে জানাচ্ছি যে, আপনার ছেলে লেখা পড়ায় ভাল, কিন্তু আপনার ছেলে ক্লাশে ইলেকটেড্ হতে পারে নি, সব চেয়ে কম ভোট

পেয়ে হেরে গেছে। তারপর স্যার, ওখানে এমন অবস্থার সৃষ্টি করা হয়েছিল - এস. এফ. আই এমন অবস্থার সৃষ্টি করেছিল যে, মেয়েরা ভোট দিতে যেতে পারে নি। মেয়েরা ভোট দিতে পারলে এস. এফ. আই-র একটা গুণ্ডাও নির্বাচিত হতে পারত না। এটা আমি রবীনবাবুর অবগতির জন্য জানাচ্ছি। ওখানে ক্লাশ ফোর স্টাফদের নিয়ে এবং সি পি এম গুণ্ডাদের নিয়ে এস. এফ. আই যে ভাবে ছাত্র-পরিষদের কর্মীদের ওপর আক্রমণ চালাচ্ছে তা ছাত্র-পরিষদ কর্মীরা প্রতিরোধ করছে এবং এই প্রতিরোধ তারা করবে।

**শ্রী ননী কর ঃ** স্যার, সুব্রতবাবু ঠিকই বলেছেন, আপনি বার বার বলেন, একই ঘটনা বার বার বলা যাবে না। ওঁরা কিন্তু সেটা মানেন না। এখানে একই ঘটনা ওঁরা বার বার তোলেন। কিন্তু রবীনবাবু যেটা বলেছেন সেটা এক ঘটনা নয়। বিষয়টা এই যে, গতকাল সুব্রতবাবু বললেন এবং মাননীয় সদস্য মান, ভূঞ্যা বললেন যে, আপনি - স্পীকার - গিয়েছিলেন এবং আপনি স্পীকার হিসাবে গিয়ে নিজের ছেলেকে দেখলেন, কেন ছাত্র-পরিষদের ছাত্র ভর্তি হয়ে আছে দেখলেন না? কেন আপনি তাদের দেখতে পেলেন না? ওঁরা তো বলছেন যে ছাত্র-পরিষদের ১৮ জন ছাত্র ভর্তি হয়ে আছে। মাননীয় সদস্য রবীনবাবু আজকে বলছেন যে, ওখানে ছাত্র-পরিষদের কোন কেউ ভর্তি নেই, ভর্তি হয় নি। তাহলে আজকে সুব্রতবাবুর সাহস থাকলে বলা উচিত যে, তিনি গতকাল মিথ্যা কথা বলেছেন অসত্য কথা বলেছেন। কিন্তু তা তিনি বলেন না। অবশ্য আমরা জানি ওঁরা চিরকালই অসত্য কথা বলেন, তাতে আমাদের কোন দুঃখ নেই। কিন্তু সুব্রতবাবু কালকে সত্যের জন্য কথা বললেন, আজকে এই সত্ সাহস তাঁর হবে না? সুব্রত বাবু কেন এ কথা বলছেন না যে, কালকে যে কথা বলেছেন তা অসত্য কথা। আপনার সম্পর্কে অসত্য মন্তব্য করেছেন। বিষয়টি শুধু আপনার ছেলেকে নিয়ে নয়। ওখানে আর একজন ছেলেও ভর্তি হয়ে আছে। সেও আমাদের পার্টির একজন নেতার ছেলে। সেখানে ছাত্র-পরিষদের ছেলেরা যে মারামারি করেছে সেটা বিষয় নয়, বিষয়টি হচ্ছে, ওঁরা উস্কানি দেবেন কেন? অসত্য কথা বলবেন কেন? এই বিষয় সর্ম্পকে ওনারা বলুন। এটা না বলে এদিক-ওদিক করে কোন লাভ নেই। আপনি সুব্রতবাবুকে বলতে দিয়েছেন, ঐ বিষয়ে তিনি বলুন এবং মানসবাবুকেও বলতে হবে কেন অসত্য কথা বলেছেন?

**ডাঃ মানস ভূঞ্যা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রসঙ্গটা আবার উৎথাপিত হয়েছে আমি খুব খুশী এবং আমি কৃতজ্ঞ রবীনবাবুর কাছে যে তিনি প্রসঙ্গটা উৎথাপন করে আবার পর্যালোচনার সুযোগ করে দিলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কালকে বলেছি, ঘটনাটা খুবই দুঃখজনক। যতই এস. এফ. আই এবং সি. পি. এম চেষ্টা করুন না কেন মেডিক্যাল কলেজগুলিতে শেকড় গাড়তে পারছেন না - এটাই বাস্তব ঘটনা, তারজন্যই মারপিট করার চেষ্টা করছেন। দুভার্গ্যজনক ঘটনা, ফাউদ হালিম নামে একটি ছেলে আহত হয়েছে। প্রথমে বলা হল ছাত্রপরিষদ নাকি ওখানের ইউনিয়ন পায়নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি সংবাদ নিন, ১২টি সিটের মধ্যে ৭টি ছাত্রপরিষদ আর ৫টি এস. এফ. আই। তারপর বলা হল, ফাউদ হালিম এবং অনিন্দ্য এই ২ জন এস. এফ. আই ছাত্র নাকি আহত হয়েছে। ঘটনাটা কি ঘটেছিল - সুব্রতবাবু যেটা বলেছেন আমিও সেটাই বলছি, সেখানে এস. এফ. আইয়ের যারা আহত হয়েছে এটা যেমন দুঃখের তেমনি ছাত্রপরিষদের ছাত্ররা যারা আহত হয়েছে সেটাও দুঃখের, মর্মান্তিক। আমি দায়িত্ব নিয়ে বলছি, আপনার নেতৃত্বে কমিটি তৈরী করুন - কারা-কারা আহত হয়েছে, কি অবস্থায় ছিল, কিভাবে রাখা হয়েছে। আমি এই হাউসে দায়িত্ব নিয়ে বলছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ছাত্রগুলিকে মারার পর বাইরের সব ছেলেরা ৩ জন ইনটার্নিকে তাদের দরজা দিয়ে আটকে রাখা হল, বি. এম. এস দেখতে এলে তাকে এমার্জেন্সি পর্যন্ত যেতে দেওয়া হল না। দুর্ভাগ্যের বিষয়, এনটালি থানার ও. সিকে কমপ্লেন্ট করা হল, এনটালি থানার ও. সি কমপ্লেন্ট

নেননি। আমি নিজে পুলিশ কমিশনারকে জানানোর চেষ্টা করলাম, পুলিশ কমিশনারকে পাওয়া গেল না। জয়েন্ট পুলিশ কমিশনার, ডি. সি বাজপেয়ীকে বললাম আপনার এনটালিথানার ও. সি কমপ্লেন্ট নেয়নি কেন? তিনি বললেন, আমি ডি. সি. ই. এস. ডিকে বলছি, ছাত্রদের তাঁর কাছে পাঠান। ডি. সি. ই. এস. ডির কাছে পাঠানোর পর খোদ কলকাতার বুকে ডাক্তারী পড়া ছাত্রদের এফ. আই. আর ট্রিট করা হয়েছে, তার আগে এফ. আই. আর নেওয়া হয়নি। আরো দুঃখের বিষয়, ক্যাম্পাসের মধ্যে ছাত্রদের রুমের মধ্যে আটকে রাখা হল সি. পি. এম গুন্ডাদের দিয়ে, পুলিশ দিয়ে চিকিৎসা করতে দেওয়া হয়নি। ডাঃ অশেষ চক্রবর্তী, সন্দীপ্ত সৌর রায়, রুদ্রজিৎ কাঞ্জিলাল এন. কে. বি. মেনন এইরকম করে কয়েকজন ছাত্রকে কারো চোখে, কারো মাথায়, কারো পেটে, কারো পিঠে নির্মমভাবে অত্যাচার করে হাসপাতালের মধ্যে আটকে রাখা হল।

[3.00 - 3.30 p.m.]

**(Including adjournment)**

তাদের চিকিৎসা করতে দেওয়া হয় নি, এমার্জিনসীতে যেতে দেওয়া হয়নি, ভর্ত্তি হতে দেওয়া হয় নি। আমি নিজে প্রিনসিপ্যালের সঙ্গে কথা বলেছিলাম, ডাঃ পাঠকের কাছে। ডাঃ পাঠকের কাছে আমি জানতে চেয়েছিলাম কেন এই ছেলেগুলোকে চিকিৎসা করতে দেওয়া হয় নি? লজ্জার মাথা খেয়ে ঐ কলেজের অধ্যক্ষ ডাঃ পাঠক মাথা নীচু করে ছিলেন, কোন জবাব দিতে পারেন নি। আমার কোন প্রশ্নের উত্তর দিতে পারেন নি। আজকে এই ধরণের নৈরাজ্য সৃষ্টি করা হয়েছে। আমি আপনার কাছে আবেদন করছি এই ধরণের জিনিষ বন্ধ করা হোক। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker** : No – further discussion will be held on this subject.

(At this stage the House was adjourned till 3.30 p.m.)

[3.30-3.40 p.m.]

**(After adjournment)**

**মিঃ ডেপুটি স্পীকার** : Discussion on Demand for Grants. There is One Cut motion to Demand No 80. The Cut motion is in order and taken as moved. Yes, Shri shyamal Chakraborthy

**শ্রী শ্যামল চক্রবর্তী** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বলছি, ডিমান্ড নাম্বার ৮১তে ছোট কিছু কারেকশন আছে। ফার্ষ্ট প্যারার সেকেন্ড লাইনের একদম শেষে 'সাম অফ রুপিজ' কারেকটেড হয়ে হবে ২৬ কোটি ২৪ লক্ষ। সেকেন্ড প্যারার লাষ্ট যে সেন্টেন্স আছে - 'ইলেকশন আপটু এলিমেন্ট ১৬', এখান থেকে পুরো সেন্টেন্সটা কেটে যাবে। চার নম্বরের তৃতীয় লাইনে যেটা আছে - 'সাম অফ রুপিজ' কারেকটেড হয়ে হবে ৩২ কোটি ৮০ লক্ষ ২৫ হাজার।

**মিঃ ডেপুটি স্পীকার** : Now, Shri Shovan Deb Chattopadhyay.

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায়** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পরিবহণ মন্ত্রী ১৯৯১-৯২ সালের পরিবহণ খাতে যে বাজেট পেশ করেছেন, এই বাজেটের আমি বিরোধিতা করে এবং কাট

মোশনকে সমর্থন করে আমার বাজেট বিতর্কের সূচনা করছি। রাজ্যের পরিবহণ দপ্তর রাজ্য সরকারের যে কয়টি দপ্তর আছে তারমধ্যে অন্যতম একটা অপদার্থ দপ্তর। এই দপ্তরের কাজকর্মে গত কয়েক বছর ধরে দুর্নীতি, অপদার্থতা এবং মাথা ভারী প্রশাসন চলছে ব্যাপকভাবে। একটু বললেই বুঝতে পারবেন যে, এই দপ্তর কেমন করে আস্তে আস্তে পুঁজিপতিদের কাছে আত্মসমর্পন করছে। এই দপ্তরের কাজকর্মে যে দীর্ঘসূত্রতা ছিল সেই দীর্ঘসূত্রতা এখনও পর্যন্ত কাটেনি। জেলায় জেলায় পরিবহণ ব্যবস্থায় কিছুমাত্র ইতরবিশেষ ঘটেনি। আগের মত এখনও ঘন্টার পর ঘন্টা দাঁড়িয়ে থেকে মানুষ বাস পায় না। আমরা দেখতে পাচ্ছি, এই পরিবহণ দপ্তর ক্রমাগতভাবে অলাভজনক দপ্তরেই পরিণত হচ্ছে তা নয়, বাজেটে যা ধরা হয়েছিল তার উপর এই দপ্তরে এক বছরে প্রায় ৮৮ কোটি টাকা লোকসান হয়েছে সি. এস. টি. সি., এন. বি. এস. টি. সি এবং এস. বি. এস. টি. সি. মিলিয়ে যার এ্যাকুমুলেটেড লস প্রায় ৩৫০ কোটি টাকা। এর মধ্যে রাজ্য পরিবহণ সি. এস. টি. সি-তে ৩৭ কোটি ৭৬ লক্ষ টাকার মতো, এন. বি. এস. টি. সি-তে ১ কোটি ৮৯ লক্ষ টাকা মতো এস. বি. এস. টি. সিতে ২ কোটি ৭১ লক্ষ টাকার মতো এবং সি. টি. সি তে প্রায় ১৮ কোটি টাকার মতো ঘাটতিতে চলছে। মাননীয় স্পীকার স্যার, আমরা দেখতে পাচ্ছি যে পরিবহন দপ্তরের মন্ত্রী পরিবহনকে সচল করার নাম করে অনেক অফিসারের পদ বাড়িয়েছেন, একটা মাথা ভারি প্রশাসন তৈরী করেছেন। এই পরিবহন দপ্তরে যখন প্রতিদিন ১৪০০ বাস বেরোতো তখন ২ জন অফিসার নিয়ে কাজ চালানো হতো, একজন হলেন এডমিনিসট্রেটিভ অফিসার (ডাইরেকটর অফ অপারেশন) এবং আর একজন হলেন ট্রাফিক ম্যানেজার। আজকে মাননীয় মন্ত্রী এই প্রশাসনকে আরো সচল করার জন্য কোথায় নিয়ে গেছেন দেখুন, সেখানে একজন ডেপুটি ডিরেকটর নূতন করে বসিয়েছেন। একজন ট্রাফিক ম্যানেজারের জায়গায় ৩ জন ট্রাফিক ম্যানেজার করেছেন এবং প্রতিটি ডিপোতে একজন করে এ্যাসিসটেন্ট ট্রাফিক ম্যানেজার-এর পদ সৃষ্টি করেছেন। এক সময় দীর্ঘ বক্তৃতা শুনলাম, বিভিন্ন নেতৃবৃন্দকে নিয়ে মন্ত্রী সভা তৈরী হয়েছে মাথা ভারি। কথা অনুযায়ী পরিবহন নেই। সর্ব্বক্ষেত্রে পরিবহন দপ্তর অন্যান্য দপ্তরের মতো মাথা ভারি প্রশাসন তৈরী হয়েছে। বাস সারভিসের ব্যাপারে আমরা কি দেখেছি। আগে ১৯৭২ থেকে ১৯৭৭ সাল পর্যন্ত প্রতিদিন গড়ে বাস চলতো ১৪০০ মতো, পরবর্ত্তীকালে ১৩০০ বাস চলেছে। আজকে সেখানে বাসের সংখ্যা নামতে নামতে পরিবহন মন্ত্রীর কথায় বলি ১০০৪ টি বাস চলছে প্রতিদিন এই যে ট্রাফিক এ্যাসিসটেন্ট আছে, ট্রাফিক ম্যানেজার আছে তার কেউ রাস্তায় বেরিয়ে তদারকি করে না। কেন একটার পর একটা পদ সৃষ্টি করে অফিসার সৃষ্টি করা হচ্ছে? কেন পরিবহন দপ্তরের কোন কাজে গতি আসছে না? মাননীয় মন্ত্রী মহাশয়কে বলি যে আজকে শুধু মাত্র মাথা ভারি প্রশাসন নয় আপনার স্টোরের অবস্থা কোথায় গিয়ে পৌঁছেছে আপনি নিজে গিয়ে দেখে আসুন। কয়েক কোটি টাকার মাল পড়ে আছে। কেন এই মাল পড়ে রয়েছে? এখানে একটা গভীর চক্রান্ত এবং দুর্নীতি চলছে। এই যে সমস্ত মাল গুলি কেনা হয় তার চেক আপ সিস্টেম আছে? কয়েক কোটি টাকার বিনিময়ে যে মালগুলি কেনা হচ্ছে সেই গুলি পরবর্ত্তীকালে লাগছে না, অথচ কিনে নেওয়া হচ্ছে। অথচ যে গাড়ির জন্য যে যন্ত্র লাগাবার দরকার সেই গুলি লাগানো হচ্ছে না। বছরের পর বছর সমস্ত মাল ডেড স্টক হয়ে পড়ে থাকছে এবং সেই সঙ্গে ডেড স্টক হয়ে পড়ে থাকছে কোটি কোটি টাকা। মাননীয় মন্ত্রী মহাশয় কোন রকম উপায় বার করতে পারছেন না যাতে এই কোটি কোটি টাকার অপচয় বন্ধ করতে পারেন? অথচ আমরা কি দেখতে পাচ্ছি ? এই দপ্তরে বিভিন্ন ডিপোতে লোকাল পারচেজের সিস্টেম আছে। এক দিকে পরিবহন মন্ত্রী মাল কিনছেন, মাল রাখছেন তাঁর দপ্তরে এবং সেখানে মাল এসে ডেড স্টকে পরিনত হচ্ছে। অপর দিকে লোকাল পারচেজের যে ১০ হাজার টাকা লিমিট ছিল সেই লিমিট বাড়িয়ে দিয়েছেন ২০ হাজার টাকা পর্যন্ত। গাড়ির যন্ত্রের ব্যাপারে তো ব্যাপক দুর্নীতি চলছে, তার উপর লোকাল পারচেজের লিমিট বাড়িয়ে দেওয়া মানে দুর্নীতিকে প্রশ্রয়

দেওয়া ছাড়া আর কিছুই নয়। সরকারের নজর স্টোরে থাকা সত্বেও এটা কি করে হচ্ছে বোঝা যাচ্ছে না। প্রশাসনে ব্যর্থতার কথা শুরুতে বলেছি। কয়েক বছর আগে অনেক ঢাক-ঢোল পিটিয়ে বেলঘোরিয়ায় একটা ইউনিট করেছিলেন। তার কাজ ছিল গাড়ির ইঞ্জিন খারাপ হলে সেখানে নিয়ে যেতে হবে এবং ইঞ্জিনের হেড ক্রাংক খারাপ হয়ে গেলে সঙ্গে সঙ্গে সারিয়ে দেওয়া। একটা ইউনিট করলেন এতো টাকা ব্যায় করে সেটা আজকে সম্পূর্ণ ভাবে অকর্মন্য হয়ে পড়ে আছে। সেখানে সামান্য কোন কাজ করছে না, সেখানে আজকে কোন মেসিন রিপ্লেস হচ্ছে না। খারাপ যে সমস্ত চাকা গুলি আসছে বয়লার থাকা সত্বেও সেই বয়লার কাজ করছে গাড়ি অচল হয়ে যাচ্ছে। গাড়ি বেরোলেও আমরা এখন দেখতে পাচ্ছি - আগে এটা আমরা লক্ষ্য করতাম না - রাজ্য পরিবহনের বাস মুখ থুবড়ে পড়ে আছে রাস্তায়।

[3.40 - 3.50 p.m.]

এইবার আমি আসছি আপনার দপ্তরে আরো একটি বড় অন্যায়ের ব্যাপারে, দুর্নীতির ব্যাপারে। আপনারা বিশ্ব ব্যাঙ্ক থেকে টাকা পেলেন সেই টাকা দিয়ে অনেকগুলি দোতলা, একতলা বাস কিনলেন। সেই বাসগুলি ১৯৮২-৮৩-৮৪ সালে কিনেছিলেন। কিন্তু আজ ১০ বছর পরে একটি দোতলা বাসও কোথাও দেখতে পাওয়া যায় না। সব দোতলা বাসগুলিকে ডিপোতে ফেলে রেখে দিয়েছেন? আজকে কোলকাতার স্বার্থে এই ডবল ডেকার বাসগুলির খুবই প্রয়োজন আছে কারণ এই বাসের ফুয়েল খরচা কম স্টাফের সংখ্যা অন্য বাসের মতই কিন্তু অনেক বেশী পরিমাণে যাত্রী ধারণ করার ক্ষমতা আছে। কলকাতার যাত্রী সাধারণ অনেক বেশী পরিমাণে এই বাসে উঠতে পারতো। এইভাবে বাসগুলিকে কনডেমড্ করা হয়েছে। আপনার এই সি এস টি সি-তে আপনার দলের লোককে ডেকে নিয়ে এসে চাকুরী দেওয়া হচ্ছে। ক্লাশ ফোর স্টাফ হিসাবে ঢুকিয়ে ১ বছরের মধ্যে ক্যাশিয়ার পদে নিয়ে যাওয়া হচ্ছে। আপনার পার্টির তরফ থেকে সি এস টি সি-তে দলের লোক ঢোকান হচ্ছে। আপনার দলের নেতারা এবং সিটু ইউনিয়ন তাদের আত্মীয় স্বজনদের ক্লাশ ফোর স্টাফ হিসাবে এখানে ঢুকিয়ে এক বছরের মধ্যে ক্যাশিয়ার পদে নিয়ে যাচ্ছেন। এবং এইভাবে দুর্নীতি ক্রমশ বেড়েই চলেছে। আপনি এস বি এস টি সি তৈরী করলেন কিন্তু এর আগেও তো দুর্গাপুর স্টেট ট্রান্সপোর্ট প্রভৃতি হয়েছিল। এই সাউথ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট করে আপনি কি উন্নতি সাধন করলেন? এরফলে তো সাউথ ২৪ পরগণার একটা রুট তো তুলে দিয়েছেন। কলকাতা থেকে রামপুর যেতে গেলে বারুইপুরের উপর দিয়ে যেতো। এখন সেখান থেকে না গিয়ে অন্য পথে যাবে স্থির হয়েছে। আমার নির্বাচনী এলাকা বারুইপুর, আজকে খবর পেয়েছি যে ওই বারুইপুরের উপর দিয়ে রায়দীঘি যাবার যে পথ সেই রুটটা তুলে দিয়েছে। সুতরাং আপনারা এস বি এস টি সি করে কি কাজ করলেন? কেবল আপনাদের দলের লোককে চাকুরী দেবার জন্য এই নতুন এস বি এসটিসি করলেন, এতে মানুষের কোন উপকার হবে না। সেখানে আপনার নিজের দলের লোককে চেয়ারম্যান করে বসিয়ে রেখে ক্রমে লোক নিয়োগ করে চলেছেন। আমি আরেকটি জিনিষ সম্পর্কে বলছি, আপনি শুনলে অবাক হয়ে যাবেন যে এই ক্যালকাটা স্টেট ট্রান্সপোর্টে কি পরিমাণ দুর্নীতি চলছে। আমি ব্যক্তিগতভাবে শ্যামলবাবুকে দুর্নীতিগ্রস্ত বলছি না, কেননা আমি শ্যামলবাবুকে খুব ভালো করেই জানি এবং অনেক দিনের থেকেই ওঁর সঙ্গে জানাশুনো। কিন্তু আজকে এই ট্রান্সপোর্ট ব্যবস্থা যে প্রসেসের মধ্যে দিয়ে চলেছে একটা দুর্নীতির আখড়াখাণায় পরিণত হয়েছে। তবে আপনি জেনে থাকুন বা না জেনে থাকুন ওখান ফিরে আসার কোন পথ নেই। এক সময়ে আপনি বলেছিলেন যে কলকাতা থেকে ট্রামওয়েজ কোম্পানি তুলে দেবেন। কোন যুক্তিতে বলেছিলেন এবং কেন বলেছিলেন আমি জানিনা। কিন্তু একটিমাত্র যুক্তি আছে সেটা হচ্ছে যে, আজকে পুঁজিপতিদের কাছে রাজ্য সরকার

যেভাবে আত্মসমর্পন করেছে সেই দৃষ্টিভঙ্গী থেকে দেখেই আপনি এই সিদ্ধান্ত নিতে চলেছেন যে ট্রাম তুলে দেবেন। যেখানে দূষণ নিয়ে এতো হৈ চৈ হচ্ছে এবং পরিবেশ দূষণের ক্ষেত্রে বাসের একটা বিরাট ভূমিকা আছে, সেখানে ট্রামওয়েজ তুলে দেবার কি যুক্তি আমি বুঝতে পারছি না। বাচ্চা ছেলেমেয়ে, বৃদ্ধ এবং অসুস্থ লোকেরা ট্রাম ছাড়া উঠতে পারে না, সেখানে এই সিদ্ধান্তের কি কারণ? আসলে ট্রাম তুলে দেবার একটিমাত্র কারণ হচ্ছে যে, এই ট্রামগুলো কেন্দ্রীয় সংস্থা ট্যাক্সম্যাকো এবং জেশোপ তৈরী করে। সেই কারণে এই কেন্দ্রীয় সংস্থার তৈরী ট্রামগুলোকে ওঠানোর সিদ্ধান্ত আপনি নিয়েছেন। অথচ বাস তৈরী করছে সবচেয়ে বড় পুঁজিপতিরা যেমন অশোক লেল্যান্ড, টাটা, এরা বাস তৈরী করে। আপনি ট্রাম তুলে দেবার কথা বলেছেন আপনারা বাজেট বক্তৃতায় এবং এই ব্যাপারে অসন্তোষ এবং অসুহিষ্ণুতা প্রকাশ করেছেন। আপনাকে সেই পুরণো ইচ্ছা প্রয়োগ করার ক্ষেত্রে আপনাকে বিশেষভাবে ভাবতে হবে। এখন আপনাদের অনেক বড় বড় ডিলার হয়েছে, এমন কি আপনারা ইনল্যান্ড ওয়াটার ট্রান্সপোর্টকে দিয়ে বাস্ চালাবেন স্থির করেছেন যারা নাকি এতোদিন স্টীমারই চালাতো তারা কিনা আজকে বাস চালাবে? আসলে আপনারা পুঁজিপতিদের সঙ্গে ষড়যন্ত্র করে এই ট্রাম তুলে দেবার সিদ্ধান্ত নিয়েছেন। এইভাবে আপনারা ইনল্যান্ড ওয়াটার সাপ্লাইকে দিয়ে বাস চালাবার অনুমোদন দিচ্ছেন। আমরা দেখতে পাচ্ছি যে ট্রাম-এর ক্ষেত্রে বিশ্বব্যাঙ্ক আপনাদেরকে টাকা দিয়েছিল, সেই টাকার আপনারা এখনও পর্যন্ত ব্যালেন্স শীট করতে পারেননি। '৮২-৮৩ সালে আপনারা টাকা পেয়েছেন ৪২ কোটি টাকা সেই ব্যাপারে আপনারা কিছু বলতে পারেননি, বিশ্বব্যাঙ্ক এই কাজের ব্যাপারে আপনাদের নিন্দা করেছে। এছাড়া যেসব কথা ছিল ট্রামকে শ্যামবাজার থেকে গান্ধীঘাট পর্যন্ত নিয়ে যাবেন, মৌলালীর মোড় থেকে পার্কসার্কাস পর্যন্ত ট্রামকে নিয়ে যাবেন, ভবানী পুরের উপর দিয়ে ট্রাম যাবে। আমি জানতে চাইছি কি কারণে ট্রাম লাইনগুলি বসল না, কেন বসল না? আরো কতকগুলি ট্রাম লাইন আপনারা তুলে দেবার চেষ্টা করছেন। উদ্দেশ্য একটাই, সেই জায়গায় ফিরে আসতে হয় টায়ার কোম্পানী কারা— মোদি টায়ার, এম. আর. এফ. টায়ার, এই সমস্ত বড় বড় শিল্পপতিদের প্ররোচনায় এবং তাদের ইন্সট্রাকশানে আমাদের পরিবহণমন্ত্রী ট্রাম লাইনকে তুলে দিয়ে ট্রাম তুলে দিয়ে সেখানে ব্যবসার যে অবস্থা করছে সেই ব্যবসা হচ্ছে তাদের সঙ্গে একটা গোপন চুক্তির ব্যবসা। আমি বলব আপনার কাছে, ট্রাম আপনারা তুলবেন না, সেই সঙ্গে বলি আমার অল্প সময়, তাই বাজেট আলোচনার সময় একটি কথা বলি সেটা হচ্ছে আপনারা কতকগুলি বাস স্যাংশান করেছেন? কতকগুলি রুট স্যাংশান করেছেন আমি যদিও বারুইপুর কেন্দ্র থেকে নির্বাচিত কিন্তু আমি যেখানে থাকি ভবানীপুর বা আলিপুরের কাছে সেখানে অনেকগুলি বাস স্যাংশান করেছিলেন, কিন্তু সেইগুলি চলছে না। এস-২৭ এটা আলিপুর থেকে সোনারপুর যাওয়ার কথা, এস-২২ স্যাংশান করেছেন কিন্তু চলেনি, ৩৩ নং বাস এটা অত্যন্ত ইরেগুলার, এটা চলে না। এ ছাড়া আপনি যে মিনি বাসের জন্য স্যাংশান করেছিলেন এস-১১ সল্ট লেক পর্যন্ত এটাও চলছে না। এ ছাড়াও বলব আপনার স্টাফ বাসরেশিও হচ্ছে পশ্চিমবাংলায় প্রায় সাড়ে ১৪, যেটা কিনা ভারতবর্ষের অন্য রাজ্যের তুলনায় পশ্চিমবাংলায় বেশী। আপনার বাজেট বক্তৃতায় আপনি বলেছেন আপনি চেষ্টা করছেন কর্মী নিয়োগ কমিয়ে আনতে হবে। তাই ব্যর্থ মন্ত্রীর বাজেটের বিরোধীতা করে এবং আমাদের কাটমোশানের প্রতি সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মহম্মদ আনসারুদ্দিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমাদের মাননীয় পরিবহণ মন্ত্রী '৯১-৯২ সালের জন্য যে ব্যয়-বরাদ্দের দাবী উৎথাপন করেছেন আমি সেই দাবীকে সমর্থন করছি এবং আমাদের বিরোধী দলের থেকে আনীত সমস্ত কাটমোশানের বিরোধীতা করছি। স্যার, আপনি জানেন পরিবহণ হচ্ছে একটি গুরুত্বপূর্ণ সংস্থা। পরিবহণ মানুষের দৈনন্দীন জীবনের সঙ্গে ওতপ্রোতভাবে জড়িত। একটা দেশ কিংবা একটা রাজ্য তার অর্থনীতি এবং মানুষের জীবন কি ভাবে

চলবে সেটা পরিবহণ সংস্থাকে উপর আংশিকভাবে নির্ভর করে। স্বাভাবিক ভাবে পরিবহণ বাজেট আমাদের গুরুত্ব দিয়ে আলোচনা করা উচিৎ। আমার সময় অত্যন্ত কম বিরোধী দলের প্রথম বক্তা শোভনদেব মহাশয় যে কথা বললেন তার উত্তর মাননীয় মন্ত্রী দেবেন। আমি শুধু বলতে চাই আমরা সমস্ত বাজেট অধিবেশন জুড়ে একটা জিনিস লক্ষ্য করছি যে তারা শুধু সমালোচনা করার জন্য সমালোচনা করেন। পশ্চিমবাংলার উন্নতির জন্য বামফ্রন্ট সরকার যে কাজ করছেন তার কিছু সমর্থনও যদি তারা করতেন কোন কোন সময়ে তাহলে আমরা উপকৃত হতাম। সংসদীয় গণতন্ত্রে বিরোধী দলের একটা বিশেষ ভূমিকা থাকে, আমাদের সমালোচনা তারা নিশ্চয় করবেন, এই অধিকার নিশ্চয় তাদের আছে।

[3.50 - 4.00 p.m.]

কিন্তু গঠনমূলক সামালোচনা তাঁদের কাছ থেকে আশা করি। এই গঠনমূলক সমালোচনা প্রতিটি সভাতেই আমরা লক্ষ্য করছি যে অনুপস্থিত। যাই হোক স্যার, আমি যেটা বলতে চাইছি, যে, আমরা যখন ১৯৭৭ সালে সরকারে আসি তার আগে পশ্চিমবাংলায় যে জনসংখ্যা ছিলো আর আজকে যেমন মাননীয় মন্ত্রী ১৯৯১-৯২ সালের জন্য যখন ব্যয়বরাদ্দ এই সভায় উপস্থিত করছেন তখন জনসংখ্যা অনেক বেড়ে গেছে। স্বাভাবিকভাবেই পরিবহণের চাহিদা অনেক বেড়েছে। সীমিত ক্ষমতার মধ্যে থেকে আমরা পরিবহণের ব্যবস্থাকে উন্নীত করবার চেষ্টা করছি। মানুষের কস্ট লাঘব করবার প্রয়োজনে, মানুষের প্রয়োজনে আমরা পরিবহণ ব্যবস্থাকে উন্নত করবার চেষ্টা করছি। আমরা যেটা করতে পারছি না সেটা আমরা দুঃখের সঙ্গে বলছি। তবে আমরা চেষ্টা করছি আন্তরিকভাবে। আমি দু একটা হিসাব দিলেই মাননীয় সদস্যরা বুঝতে পারবেন। শোভনবাবু তো অনেক কথাই বলেছেন এবং যে কথা বলেছেন শুধু দুর্নীতির কথা বলেছেন এবং সমস্ত বক্তব্য জুড়ে অরাজনৈতিক বক্তব্য। কলিকাতা রাষ্ট্রীয় পরিবহণ সংস্থা, বাজেটেও বলা হয়েছে ১৮১টি রুটে আমরা বাস চালিয়েছি। দশ লক্ষ মানুষ প্রতিদিন এই বাস রুটে যাতায়াত করতে পারেন। ১৯৮৯-৯০ সালে বাসের সংখ্যা ছিলো ৮৮৯, এখন হয়েছে ১০০৪। কাজেই স্বাভাবিকভাবেই বেড়েছে। আর আপনারা ভাড়া বৃদ্ধির সময় যখন আন্দোলোন করেছিলেন তখন সেই আন্দোলোনে ৬৪ টি বাস নষ্ট করেছেন। যেটা আমাদের সংখ্যা থেকে অনেক কমে গিয়েছে। ৬৫ লক্ষ টাকা রাজ্য সরকারের ক্ষতি করেছেন। পরিবহণ ব্যবস্থাকে ভেঙ্গে চুরমার করেছিলেন। মানুষকে বিভ্রান্ত করেছেন। পরিবহণ ব্যস্থাকে আপনারা ক্ষতি করেছেন। এই জিনিষ আমরা দেখেছি। স্বাভাবিকভাবেই বর্ত্তমান বছরে আমরা পরিকল্পনা করেছি, মাননীয় মন্ত্রী মহাশয় তিনি তাঁর বাজেটেও বলেছেন যে একশোটা বাস, একতলা বাস তিনি কিনবেন, ২৪০টা বাসকে সারানোর ব্যবস্থা করবেন। যেটা মানুষের কল্যাণে রাস্তায় নামবে। পরিবহণ ব্যবস্থায় সুবিধা হবে। উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহণ ব্যবস্থা আমরা চালু করেছি। কোনওদিন ভেবেছিলেন? এখান থেকে শিলিগুড়ি হয়ে সমস্ত উত্তরবঙ্গ জুড়ে, বাস চলবে। কিন্তু প্রতিনিয়ত উত্তরবঙ্গে বাস চালাবার বন্দোবস্ত করেছি সেখানে মানুষ যাতায়াত করতে পারবেন। গত বছরে বাস চলেছে ৭০৪ খানা আর এই বছরে ৮০৩ খানা বাস চলছে। দক্ষিণ বঙ্গ রাষ্ট্রীয় পরিবহণে বাস ছিলো ২২৫টি আর এখন ৫২৯টি। আন্তরিকভাবে আমরা এইগুলি করবার চেষ্টা করছি। নতুনভাবে ৫০ খানা মিনিবাস চালাবার ব্যবস্থা করবার চেষ্টা করছি। আমরা নিশ্চয় এই দাবী করছি না যে, পরিবহণের যে চাহিদা তা আমরা পূরণ করতে পেরেছি। অনেক অসুবিধা রয়েছে, অনেক সীমাবদ্ধতা রয়েছে। আপনারা চলুন না কেন্দ্রীয় সরকারের কাছে, পশ্চিমবাংলার মানুষ হয়ে, পশ্চিমবাংলার মানুষের স্বার্থে, পশ্চিমবাংলার মাটিতে জন্মগ্রহণ করে। চলুনা না যাই, কেন্দ্রীয় অর্থমন্ত্রী মনমোহন সিংয়ের কাছে দাবী করি আরো বেশী করে টাকা দিন। পরিবহণ ব্যবস্থাকে চালু করতে আরো বেশী রাস্তার প্রয়োজন আছে। আরো

বেশী বাসের প্রয়োজন আছে। কেন্দ্রীয় সরকারের কাছে গিয়ে বলি যে, আরো বেশী রাস্তা করবো, আরো টাকা দিন। ডিপো তৈরী করবো। বাস চালাবো। মানুষের সুবিধার জন্য আমরা বলছি। পশ্চিমবাংলাকে যদি ভালোবাসেন তাহলে চলুন যাই, আমরা গিয়ে বলি আরো বেশী অর্থের জন্য। কই সেই কথাতো একবারও বলছেন না। আমরা কিছু ফেরী সার্ভিসের ব্যবস্থা করেছি। আমাদের হাওড়াতে আছে। আমরা কুড়িটা ফেরী সার্ভিসের ব্যবস্থা করেছি। যেখানে প্রতিদিন আমরা হিসাব করে দেখেছি এক লক্ষ পঁচিশ হাজার মানুষ ওই ফেরী সার্ভিসের মাধ্যমে যাতায়াত করতে পারেন। এই ব্যবস্থা আমরা করেছি। সমবায়ের মধ্যে দিয়ে, সরকারী ব্যবস্থার মধ্যে দিয়ে আমরা এই ব্যবস্থা করেছি। আমরা চেষ্টা করছি যাতে বিভিন্নভাবে, বিভিন্ন পন্থায় পরিবহণ সমস্যার কিছুটা সমাধান করা যায়। এই জায়গায় আমি বিনীতভাবে মাননীয় মন্ত্রীর কাছে বলবো, এবং সভার মধ্যেও এই কথা রাখতে চাই, কেন্দ্রীয় সরকারের দায়িত্ব রয়েছে সার্কুলার রেল, যেটা আমরা বলেছি দমদম থেকে চালু হয়েছে এবং কিছুটা রেল চলে যাবার কথা মাঝেরহাট পর্যন্ত। কলকাতার বাইরে থেকে প্রতিদিন ১৫ লক্ষ মানুষ কলকাতায় যাতায়াত করেন। তারা বিভিন্ন জায়গা থেকে কলকাতায় আসেন। সার্কুলার রেলের মাধ্যমে আমরা কিছুটা ব্যবস্থা করতে পেরেছি। কেন্দ্রীয় সরকারকে আপনারা বলুন না আরও বেশী পরিমাণে টাকা দিতে। মাননীয় মন্ত্রীমহাশয়তো দাবি করেছে এবং আগামী দিনেও করবে। মেট্রো রেলের প্রথম পর্যায়ের কাজ শেষ হয়েছে, কিন্তু দ্বিতীয় ও তৃতীয় পর্যায়ের কাজ এখনও বাকি রয়েছে। সেটাকে যাতে আরও তাড়াতাড়ি কার্যকরী করতে পারি, পরিবহণ ব্যবস্থার সমাধান করতে ও মানুষের কষ্ট লাঘব করতে পারি, সেই ব্যাপারে আপনারা কেন্দ্রীয় সরকারকে বলুননা। আপনারা শুধু সমালোচনা করেন। পশ্চিমবাংলার মানুষ হিসাবে আপনাদের তো দায়িত্ব আছে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করার। আপনারা বলুন না, আপনাদের সঙ্গে যেতেও রাজি আছি। মেট্রো রেলের যে দুটো পর্য্যায়ের কাজ বাকি আছে সেটা কমপ্লিট করার জন্য আপনারা কেন্দ্রীয় সরকারকে বলুন না। সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে আমরা যেটুকু করতে পেরেছি সেটুকু করেছি। কাজেই স্বাভাবিকভাবে সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে যেটুকু উন্নতি হয়েছে সেই সত্যটাকে আপনারা স্বীকার করুননা। আমি আপনাদের কাছে অনুরোধ করব আপনারা এর বিরোধিতা করবেন না। আমরা বার বার বলেছি যে সমস্যা কিছু আছে। আমাদের হাওড়া থেকে বড়গাছিয়া পর্য্যন্ত ব্রডগেজ লাইনের দাবি আমরা বার বার কেন্দ্রীয় সরকারের কাছে করেছি। অনেক আন্দোলনের ফসল হিসাবে হাওড়া থেকে বড়গাছিয়া এই ২৬ কিলোমিটার রাস্তায় দুটো ট্রেণ সকালে চলে, আর দুটো ট্রেণ রাত্রিতে চলে। এই লাইনটাকে আমতা অবধি টানার কথা আমরা বার বার কেন্দ্রীয় সরকারকে বলেছি। কেন্দ্রীয় সরকার কয়েকটি লাইন তুলে দেবার আবার ষড়যন্ত্র করেছে, জানিনা হাওড়া-আমতা লাইনটা এর মধ্যে আছে কিনা। এই বলে বাজেটকে সমর্থন করে, কাটমোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শৈলজা কুমার দাস** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পরিবহণ মন্ত্রী যে ব্যয়-বরাদ্দ আমাদের সামনে উত্থাপন করেছেন তার বিরোধিতা করে এবং আমাদের পক্ষ থেকে যে কাট মোশান আনা হয়েছে তার প্রতি সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। আমার আগে শাসকদলের সদস্য হাউসে বার বার একটা কথা বলে গেছেন যে সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে নাকি কিছু করা যায় না। কেন্দ্রীয় সরকারের কাছ থেকে নাকি টাকা পাওয়া যায় না, তাই করা যায় না। মাননীয় সদস্য দিল্লী যাওয়ার যে প্রস্তাব করেছেন, চলুননা, আগামী চার তারিখে আমাদের এই বিধানসভার অধিবেশন শেষ হচ্ছে এবং পাঁচ তারিখে আমরা রেলের টিকিট কাটি। আমরা সবাই মিলে দিল্লী যাই এবং দিল্লী গিয়ে দরবার করি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পরিবহণ মন্ত্রী আজকে যে বাজেট এখানে উত্থাপন করেছেন সে সম্পর্কে আমাদের দলের সদস্য শোভনদেব চট্টোপাধ্যায় বলেছেন। মাননীয় শ্যামলবাবুর কাছে আমরা

আশা করেছিলাম অন্ততঃ পক্ষে এই সমস্ত সি. টি. সি. উত্তরবঙ্গ, দক্ষিণবঙ্গ-র যে সমস্ত বাসগুলি চলে সেই সমস্ত সংস্থাগুলির চরম দুর্নীতি ও মাথাভারি শাসনব্যবস্থাকে দূর করে পশ্চিমবাংলার মানুষের কাছে একটা উন্নততর পরিবহণ ব্যবস্থা উপহার দিতে পারবেন। কিন্তু আমরা কি দেখতে পেলাম? আমরা দেখতে পেলাম ১৪ বছর মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির একটা সরকার থাকা সত্ত্বেও কোটি কোটি টাকা লস হচ্ছে।

[4.00 - 4.10 p.m.]

পশ্চিমবাংলায় কংগ্রেস যখন ক্ষমতায় ছিল, তখন আপনারা কি বলতেন? প্রতি বছর এই বিধানসভায় যখন বাজেট আসত পাস করতে, তখন আপনারা বিধানসভার ভিতরে এবং বাইরে রাস্তা ঘাটে, হাটে বাজারে, মাঠেঘাটে বক্তৃতা দিয়ে বলে বেড়াতেন কংগ্রেস চুরি করছে, কংগ্রেস অপদার্থ, তাই সি. এস. টি. সি. তে লস হচ্ছে। আর ১৪ বছর পরে আজকে আমরা কি দেখতে পাচ্ছি ? আমরা দেখতে পাচ্ছি আরো লস বেড়ে চলেছে। এই লস কেন বেড়ে চলেছে সেটা আমাদের মাননীয় সদস্য শোভনদেববাবু উল্লেখ করেছেন। আমি যে এলাকা থেকে নির্বাচিত হয়েছি সেটা দক্ষিন বঙ্গের মধ্যে পড়ে। আমি দক্ষিন বঙ্গের মানুষ। তাই দক্ষিন বঙ্গে এই সড়ক পরিবহনের উপর আমাদের বিশেষ ভাবে নির্ভর করতে হয়। কিন্তু আমরা সেখানে কি দেখছি? শ্যামলবাবুকে আমি ব্যক্তিগত ভাবে জানি, তিনি একজন সৎ মানুষ। নানান আন্দোলনের মধ্য দিয়ে আজকে তিনি এই বৃহত্তর রাজনীতির আঙিনায় এসে পৌঁছেছেন। এবং একটা দায়িত্বশীল পদে নিযুক্ত হয়েছেন। আমি তাঁকে এই মেদিনীপুর জেলার আর. টি. এ. র কথাটি একটু চিন্তা করে দেখতে বলব। এখানে আমরা কি দেখছি? আমিও একদিন এই আর. টি. এ. র মেম্বার ছিলাম, যখন আমাদের সরকার ছিল। মেদিনীপুর জেলার আর. টি. এ. র কি অবস্থা হয়েছে সেটা আপনারা সকলেই জানেন। দীঘা হচ্ছে পশ্চিমবঙ্গের একটি পর্যটন কেন্দ্র। সেখানে প্রতিদিনই বহু বাস যায়। কলকাতার মানুষকে আগে দীঘা যেতে হলে খড়গপুর হয়ে যেতে হত। কিন্তু হলদী নদীর উপর মাতঙ্গিনী সেতু হয়ে যাবর পর এখন অতি সহজে বাসে করে মাতঙ্গিনী সেতুর উপর দিয়ে দীঘা চলে যাওয়া যায়। কিন্তু মেদনীপুর জেলার আর. টি. এ. র অবস্থা আমরা কি দেখলাম? আমরা ক্ষমতায় যখন ছিলাম তখন একাট সিসটেম আমরা চালু করে গিয়েছিলাম। পশ্চিমবাংলার বেকার যুবকদের সবাইকে চাকরি দিয়ে বেকারত্ব দূর করা যাবে বলে চিন্তা করে তাদেরকে বাসের মধ্যে টেনে নিয়ে আসার জন্য আমার এ. পি. স্কীম চালু করেছিলাম। এই এ. পি. স্কীমের মার্জিন মানি জেনারাল কাষ্টসদের জন্য ১০% সিডিউল্ড কাষ্টসদের জন্য ২০%, হ্যান্ডিক্যাপ্টদের জন্য ২০% হবে। কিন্তু আমরা মেদিনীপুর জেলার আর. টি. এ. তে কি দেখলাম? আমরা ভেবেছিলাম একটা সাম্যবাদী দৃষ্টিভঙ্গীতে এটার বিচার করা হবে। যে কাজ আমরা করে এসেছি সেখানে কি দেখা গেল? মেদিনীপুরের আর. টি.এ . দীঘা হাওড়া, দীঘা কলকাতার যে প্রফিটেবল্ রুট বেরল, এই এ. পি. সিলেকসনের ক্ষেত্রে তাদেরকে এই প্রফিটেবল্ একটি রুট 'ও দেওয়া হল না। আর বেছে বেছে এই রুটগুলি আর. টি. এ. থেকে মেদিনীপুর জেলার ধনীক শ্রেণীর ব্যক্তিদের দেওয়া হল। আপনারা বলেন, আমাদের সঙ্গে আপনাদের দৃষ্টিভঙ্গীর তফাৎ আছে। হ্যাঁ, ঠিকই তো তফাৎ আছে। আপনারা বলেন এই সীমা বদ্ধ ক্ষমতার মধ্যে পশ্চিমবাংলায় আমরা সাম্যবাদ চালু করতে পারব না। কিন্তু এই এপি সিলেকসনের ক্ষেত্রে মেদিনীপুর জেলার আর. টি. এ.র ভূমিকা কি, সেটা আমরা সবাই দেখল্লাম। এই এ. পি. সিলেকটেড্ হওয়া ছেলেদের কি প্রফিটেবল্ রুট দেওয়া যেত না, হাওড়া এবং মেদিনীপুরের আর. টি. এ. র পক্ষ থেকে ? তাদেরকে বাঁচার সুযোগ করে দেওয়া যেত না? আর এই মার্জিন মানির ব্যাপারে বিশেষ করে মেদিনীপুর জেলার কণ্টাই কো-অপারেটিভ ব্যাঙ্কের ভূমিকা খুবই উজ্জ্বল ছিল। ৯০% ব্যাঙ্ক ফাইন্যান্স দিয়েছে। কিন্তু আমরা দেখতে

পাচ্ছি এদেরকে ভাল রুট না দেবার জন্য ব্যাঙ্কের কাছে টাকা ফেরত দিতে এরা ডিফল্ট হয়ে যাচ্ছে, অথচ এই ব্যাঙ্কই এদেরকে বাস দিয়েছে, মার্জিন মানি দিয়েছে। এই কি আপনাদের দৃষ্টিভঙ্গী? এর জন্য কেন্দ্রীয় সরকারের অনুমোদন দরকার হয় না, এর জন্য দিল্লী পর্যন্ত যেতে হয় না। আপনাদের এই দৃষ্টিভঙ্গী পরিবর্তন হওয়ার দরকার ছিল। নতুন দৃষ্টি ভঙ্গীতে এই জিনিস বিচার করার দরকার ছিল। আপনারা এটা কি করলেন? একই জিনিস আমরা হাওড়ার ক্ষেত্রেও দেখেছি। হাওড়া থেকে যে সমস্ত রুট দেওয়া হয়েছে - সেখানেও এই প্রফিটেবল্ রুট এ. পি. দের দেওয়া হয়নি। তারপর পরিবহন দপ্তর থেকে ঘোষণা করা হয়েছে দীঘা কলকাতা, দীঘা হাওড়া রুট নাকি ন্যাশনালাইজ করা হয়েছে। এই মর্মে নাকি নোটিফাই করা হয়েছে। এর জন্য যেসব মালিককে এই বাস রুট দেওয়া হয়েছে তাদের নাকি আর পারমিট রিনিউ করা হবে না। কিন্তু আমার কাছে একটা সারকুলার আছে। স্টেট ট্রানসপোর্ট অথরিটি হাওড়া জেলা আর. টি. একে ডাইরেক্ট করছেন - কতকগুলি রুট হোল্ডারের নাম করে বলা হচ্ছে তাদের পারমিট রিনিউয়্যাল করে দেওয়া হোক এবং রিনিউ করে দেওয়া হয়েছে আফটার নোটিফিকেসন, আফটার ন্যাশনালাইজেসন অব দ্যাট রুট। কিন্তু সেই যদি একই নিয়ম হয় যে, ন্যাশানালাইজেসানের ফলে ব্যক্তি মালিকানায় তাদের রুট রিনিউ করা হবে না ? মেদিনীপুর আর.টি.এ. তে যাদের ইতিমধ্যে পারমিট ভ্যালিডিটি এক্সপায়ার করে গেছে, তাদের পারমিট রিনিউ করতে গেলে তা করা হচ্ছে না কেন ? তাদের রিফিউজ করা হচ্ছে কেন ? তাই আমরা মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছ থেকে সুস্পষ্ট বক্তব্য জানতে চাই, ঐ রুটগুলোর পারমিটের অবস্থা কি ? মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে এই কথা বলতে চাই, আজকে প্রতিদিন হাওড়া স্ট্যান্ড থেকে বহু বাস দক্ষিনবঙ্গে যায়, মন্ত্রী মহাশয়ের নিজেরও প্রত্যক্ষ অভিজ্ঞতা আছে, সেখানে কোন বাস স্ট্যান্ড নেই। ওখানে নরককুন্ড তৈরী হয়েছে। এত বাস আসছে যাচ্ছে, অথচ সেখানে কোন ইউরিন্যাল নেই, প্যাসেনজারদের জন্য শেড্ অবধি নেই। আমাদের মানীয় সদস্য বলছিলেন মাথাভারী প্রশাসনের কথা। কারণ একটা সার্কুলার আছে তাতে বলা আছে যে, '৯০ সালের ৩১শে অক্টোবরের পর আর কোন গাড়ী কেনা চলবে না। এই এমবার্গো থাকা সত্ত্বেও তারপর আমরা দেখতে পাচ্ছি যে, ২৪টি এ্যাম্বাসেডর কেনা হয়েছে। মাথাভারী প্রশাসন ব্যবস্থার জন্য, হিসাবহীন খরচের জন্য এই দপ্তর চরম ব্যর্থ হয়েছে। দিনের পর দিন পশ্চিমবাংলার মানুষের কাছ থেকে অনুদান নিয়ে এই দপ্তরকে চালাতে হচ্ছে। তাই এই দপ্তরের আনা ব্যয় বরাদ্দের বিরোধীতা করে এবং আমাদের আনা কাট মোশানকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ইদ্রিশ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রীর দ্বারা উৎথাপিত বাজেট ব্যয় বরাদ্দের প্রতি পূর্ন সমর্থন জানিয়ে এবং বিরোধীদের আনা কাট মোশানের তীব্র বিরোধিতা করে কয়েকটি কথা বলতে চাই। স্যার, দীর্ঘদিনের রাজ্যের প্রতি কেন্দ্রীয় সরকারের পরিকল্পিত অর্থনৈতিক বঞ্চনা এবং বিভিন্ন রকমের বৈষম্যমূলক আচরন রাজ্য সরকারগুলির অর্থনৈতিক পরিকাঠামোগত ক্ষমতার সীমাবদ্ধতা এনে দিয়েছে - এবং এই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে থেকেও ১৯৭৭ সাল হতে রাজ্য সরকার পরিবহন পরিষেবার যে উন্নয়নের কর্ম প্রচেষ্টা চালিয়ে আসছেন, সেটা অবশ্যই বামফ্রন্ট যথেষ্ট কৃতিত্বের দাবী করতে পারেন। কারণ পরিবহন ব্যবস্থাটাকে সামগ্রিক ভাবে যদি একটা ইন্ডাষ্ট্রী হিসাবে ভেবে নেওয়া যায় তাহলে দেখা যাবে বামফ্রন্ট সরকার একটি শিল্পকে সুষ্ঠু পরিচালনার ক্ষেত্রে যে দৃষ্টিভঙ্গী থাকা দরকার পরিবহন ব্যবস্থাতেও সেদিকগুলির প্রতি সরকারের যথেষ্ট নজর আছে। পরিবহন শিল্প তথা পরিবহণ ব্যবস্থায় সাধারণ ভাবে যোগাযোগ ব্যবস্থার উন্নতির জন্য যেমন সড়ক নির্মাণ ও সেতু নির্মাণের দ্বারা সংযোগ তৈরী করা প্রয়োজন দেখা যায় তেমনি প্রাকৃতিক সুবিধা বিশেষ করে আকাশ ও জলপথকে ব্যবহার করে জনস্বার্থ কাজে লাগান প্রয়োজন। এই দুটি বিষয়েই বাজেট প্রতিবেদনে প্রতিফলিত হয়েছে। জলযানের সংখ্যা বৃদ্ধি ও জল

পরিবহণের উন্নতি সাধন, এই সরকারের কর্মযজ্ঞের প্রমাণ হচ্ছে। এক্ষেত্রে দেখা যাচ্ছে ৩১শে মার্চ ১৯৯০ সাল পর্যন্ত পূর্ত (সড়ক) এবং পূর্ত দপ্তর কর্তৃক নির্মিত পাকা রাস্তার দৈর্ঘ্য ১৪,৭৫৮ কি.মি., যারমধ্যে রাজ্য সরকারের সড়কের দৈর্ঘ্য ৩,৪৫৫ কি.মি. ১৯৮৯-৯০ সালে এই দপ্তর ৫টি গুরুত্বপূর্ণ সেতু নির্মানের কাজ শেষ করেছেন এবং আরও ৪টি সেতু নির্মানের কাজ সমাপ্তির পথে এবং জলপথে নতুন নতুন জেটি নির্মানের মধ্যে দিয়ে যোগাযোগ ব্যবস্থার উন্নতি ঘটানোর প্রচেষ্টা চলছে। যদিও রাজ্য সরকারের বারবার আবেদন সত্ত্বেও জাতীয় সড়ক ১৬৩১ কি.মি. পর্যন্ত হয়ে নতুন সংযোজন ঘটেনি।

[4.10-4.20 p.m.]

কাজেই রাজ্য সরকার তার নিজ উদ্যোগ ও জেলা পরিষদ, পঞ্চায়েতের মাধ্যমে একদিকে যেমন দার্জিলিং-এর পার্বত্য এলাকা, নগর ও মফঃস্বল শহর এলাকা হতে শুরু করে সুদূর গ্রামাঞ্চলের ব্যবস্থার উন্নতি সাধনের প্রচেষ্টা চালাচ্ছেন তেমনি প্রাকৃতিক সুবিধা, জলপথকে ব্যবহার করে জল পরিবহণ-এর ব্যবহারকে ব্যাপকতর করে তুলতে এই সরকার সচেষ্ট হয়েছেন। যাত্রীদের সুযোগ সুবিধার ব্যাপারে কোলকাতা রাষ্ট্রীয় পরিবহণ নিগম, কলকাতা ট্রামওয়েজ কম্পানী, পশ্চিমবঙ্গ সরকারের আভ্যন্তরীন জলপথ পরিবহণ নিগমগুলি যদিও ক্রমবর্ধমান জনসংখ্যা বৃদ্ধির ক্ষেত্রে যথেষ্ট নয় তবুও অতিশয় কর্মকুশলতা ও দক্ষতার সঙ্গে যাত্রী স্বার্থ রক্ষা করে চলেছে। ১৯৮৮ সাল হতে ১৯৯০-৯১ সাল পর্যন্ত প্রতি বৎসর সংস্থাগুলির উপার্জন ক্ষমতা বৃদ্ধি পেয়েছে এবং রাজ্য সরকারও সংস্থাগুলির জন্য যাত্রীসাধারনের স্বার্থ নতুন নতুন বাস ক্রয়, বাস ডিপো নির্মান ও যাত্রীদের বিশ্রামাগার তৈরী প্রভৃতি জনহীতকর কাজগুলি করতে সক্ষম হচ্ছেন।

**মিঃ ডেপুটি স্পীকার :** আপনি দেখে দেখে পড়বেন না, পয়েন্ট দেখে দেখে বলুন।

**শ্রী ইদ্রিশ মন্ডল :** স্যার, এইসব ব্যবস্থার ফলে সাধরনভাবে বাস ও অন্যান্য জলযান চলাচল ও তার সঙ্গে সম্পর্কযুক্ত কর্মচারীদের কর্মকুশলতা ও দক্ষতা বৃদ্ধি পেয়েছে। এ ছাড়াও পরিবহণ কার্য রূপায়ন উন্নয়ন কর্মসূচী, জেলা শহর ও মহকুমা শহর গুলিতে বাসস্ট্যান্ড নির্মান প্রকল্প এবং জলযান বিভাগের আধুনিকীকরণ ও কার্য পদ্ধতির সরলীকরন পরিবহণ শিল্পের সামগ্রিক স্বার্থে ভাড়ার পুর্নবিন্যাস, দূষন নিয়ন্ত্রন ব্যবস্থা, অসামরিক বিমান চলাচলে উন্নতি সাধন প্রভৃতি আছে। সর্বশেষে বলি, পরিবহণ পরিচালনা ব্যবস্থায় সুষ্ঠ নিয়মশৃঙ্খলা রক্ষা ও সার্বিক পদ্ধতি গ্রহন আজ ভারতের অন্যান্য রাজ্যের তুলনায় পশ্চিমবঙ্গের মানুযের স্বার্থ রক্ষায় সরকার যে কর্মকান্ড শুরু করেছেন আসুন আমরা সকলেই তার প্রতি সহযোগিতার মানসিকতা নিয়ে সামগ্রিক কর্মসূচী রূপায়নে সাহায্য করি। এই কথা বলে বাজেটকে সমর্থন করে এবং সকলকে ধন্যবাদ দিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবীর ব্যানার্জী :** (নট প্রেজেন্ট)

**শ্রী তপন হোড় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পরিবহণ মন্ত্রী যে বাজেট পেশ করেছেন তা সমর্থন করে এবং বিরোধীদের সমস্ত কাটমোশানের বিরোধিতা করে আমি কয়েকটি কথা বলছি। স্যার, বিরোধীপক্ষের বক্তারা এতক্ষন ধরে অনেক কথা বললেন। পরিবহণ দপ্তরের বাজেট পেশ করতে গিয়ে মাননীয় মন্ত্রী মহাশয় যে এক্সপ্ল্যানেশান দিয়েছেন আমি আশা করেছিলাম যে বিরোধীপক্ষের বন্ধুরা তা সমর্থন করবেন এবং তাকে ধন্যবাদ দেবেন এবং সাথে সাথে কিছু গঠনমূলক কথা বললেন কিন্তু দেখলাম তা তারা করলেন না। মাননীয় মন্ত্রী মহাশয় তার ভাষণে বলেছেন যে যেভাবে জনসংখ্যা বাড়ছে, সমস্যা বাড়ছে, যে সীমাবদ্ধ ক্ষমতা নিয়ে আমাদের চলতে হচ্ছে তাতে সেখানে লিকেজ থাকা স্বাভাবিক। কাজেই স্বাভাবিকতার মধ্যে আবার তারা লীকেজ খোঁজবার চেষ্টা

করছেন। এটা তাদের কথা থেকেই পরিস্কার প্রমান হয়ে যাচ্ছে। আমার সময় কম থাকায় আমি বিস্তারিত আলোচনা করতে পারছি না। আমি শুধু একথা বলতে চাই যে উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহণ, কলকাতা রাষ্ট্রীয় পরিবহণ, দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহণ, জল পরিবহণ সমস্ত মিলিয়ে পরিবহণের সমস্যা থাকা সত্ত্বেও আজকে সারা পশ্চিমবঙ্গে অন্ততঃ খানিকটা স্বস্তির জায়গায় রাখার যে চেষ্টা সেই চেষ্টা পরিবহণ দপ্তর থেকে অবশ্য করা গেছে। কিন্তু মুসকিল হচ্ছে, আমাদের সামাজিক যে সমস্যা, সেই সমস্যার সঙ্গে পরিবহণ সমস্যাকে যুক্ত করে যে ভাবে সমস্যাটা আমাদের সামনে নিয়ে আসা উচিৎ ছিল আজকে সেটা আমরা দেখছি না। আমরা দেখছি উত্তরবঙ্গের যে রাষ্ট্রীয় পরিবহণ, সেই পরিবহণ, সেই পরিবহণ আজকে উত্তরবঙ্গের যেখানে যোগাযোগের বিন্দুমাত্র ব্যবস্থা ছিল না সেখানেও করা হয়েছে। আজকে দেখা যাচ্ছে উত্তরবাংলা থেকে বহরমপুর, কৃষ্ণনগর এবং শিউড়িতে এটা প্রসারিত হয়েছে। আমরা দেখছি যে শিউড়িতে বাস টার্মিনাল করা হয়েছে, বহরমপুরেও করা হয়েছে। কৃষ্ণনগরে এটা করার পরিকল্পনা চলছে এবং বোলপুরেও করার পরিকল্পনা আছে। আজকে সুদুর উত্তরবাংলার কুচবিহার থেকে এদিকে চলে আসছে। এ ছাড়াও উত্তরবঙ্গে পরিবহণের এখনও পর্যাপ্ত পরিমানে বাস দরকার। কারণ রেলের যোগাযোগের ক্ষেত্রে উত্তরবঙ্গ এখনও কেন্দ্রের বঞ্চনা থেকে গেছে। আমি একথা বলতে চাই যে এয়ার কনডিশান এক্সপ্রেস যে বাসগুলি চলছে, এই মুহূর্তে এই বাসগুলি অত্যন্ত ব্যয়-বহুল। এর থেকে পর্যাপ্ত পরিমাণে অন্যান্য বাসগুলি চালু করা দরকার। আমরা পর্যাপ্ত পরিমাণে বাস দিতে পারি তাহলে সাধারন মানুষকে এর সংগে যুক্ত করা সম্ভব হবে এবং সাধারন মানুষের যাতায়াতের পক্ষে আরো সহজ হবে। এছাড়া বিমান চালানোর ক্ষেত্রে বেহালায় যে রকম সেন্টার আছে সেই রকম ভাবে উত্তর বাংলায় যদি একটা কেন্দ্র করা যায় তাহবে ভাল হয়। আমি এই বিষয়ে দৃষ্টি আকর্ষন করছি। আজকে বেসরকারী বাসকে নিয়ন্ত্রণ করার জন্য আর.টি.এ. যেটা আছে তাকে আরো ঢেলে সাজানো দরকার এবং এই ব্যাপারে একটা ষ্ট্যাটিউটোরী পাওয়ার থাকা দরকার। এই আর.টি.এ'র বডিগুলি যে ভাবে কাজ করছে তাতে ঠিক ভাবে কাজ করছে না। এর ফলে দেখা যাচ্ছে বেসরকারী বাসের ক্ষেত্রে অনেক সময় সরকারের কোন নিয়ন্ত্রণ থাকছে না। আজকে সরকারী বাস যেমন পরিবহণের দায়িত্ব পালন করে তেমনি বেসরকারী বাসও পরিবহণের দায়িত্ব পালন করে। কাজেই এক্ষেত্রে একটা ভারসাম্য রক্ষা করা দরকার। এই কথা বলে এই বাজেটকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবোধ পুরকায়েত** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পরিবহণ মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দ এখানে উত্থাপন করেছেন, আমি তার বিরোধিতা করে কয়েকটি কথা বলতে চাই। আপনি জানেন যে পরিবহণটা একটা সরকারের জনকল্যাণ মূলক কাজের মধ্যে পড়ে। কিন্তু এই পরিবহণ ব্যবস্থা মন্ত্রী মহাশয় যে ভাবে পরিচালনা করছেন তাতে আমরা দেখছি মানুষের জন্য জনকল্যাণকর যে কার্যক্রম সেটা এই দপ্তরে দেখছি না। আমরা দেখছি যে একদিকে আজকে জনসংখ্যা বাড়ছে, বিভিন্ন জায়গায় রুট বাড়ছে, কিন্তু সেই তুলনায় সরকারের যে বাস সেটার সংখ্যা বাড়ছে না। আমরা দেখছি যে কলকাতা থেকে বিভিন্ন জায়গায় যে রাষ্ট্রীয় পরিবহণের বাস চলতো সেগুলি কিছু কিছু জায়গায় বন্ধ হয়ে গেছে। বেসরকারী যে বাসগুলি চলছে তাতেও দেখছি যে বিশেষ করে অফিস টাইমে সেই বাসগুলি ঢোকা যায়না, বাদুড় ঝোলা অবস্থায় মানুষকে যেতে হয় জীবনকে হাতে নিয়ে, এই রকম অবস্থা দাঁড়িয়েছে। এই বামফ্রন্ট সরকার কথায় বলেন তারা সীমিত ক্ষমতার মধ্যে তাদের কাজ করতে হচ্ছে। আবার কখনও কখনও বলেন যে আমরা বিপ্লব করে আসিনি, পরিবর্তনের বিরাট কিছু করতে পারবো না ইত্যাদি একথাও বলেন।

[4.20-4.30 p.m.]

কিন্তু যে বাসের সংখ্যা কলকাতা রাষ্ট্রীয় পরিবহণ কেন্দ্রে আছে, দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহণ কেন্দ্রে আছে বা উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহণ কেন্দ্রে যে সব বাস চলছে, সেই বাসের সংখ্যা আমরা দেখেছি গত বছরের তুলনায় বাসের সংখ্যা বেড়েছে। বাসের সংখ্যা বাড়লেও এখানে বিচার করতে হবে লোকসংখ্যা, যাত্রী সংখ্যা যেভাবে বেড়েছে সেই অনুপাতে বাসের সংখ্যা বাড়ছে কীনা সেটা দেখতে হবে। মানুষের যা প্রয়োজন, সেই অনুপাতে বাসের সংখ্যা বাড়েনি। যার ফলে আমরা দেখছি যাত্রী সাধারন সেই সুযোগ নিতে পারছে না। ঠিক সময়ে যাত্রী সাধারণ তাদের কর্ম স্থলে পৌছতে পারছে না। অপর দিকে দেখা যাচ্ছে বেসরকারী বাস মালিকদের উপর থেকে সরকার নিয়ন্ত্রন হারিয়ে ফেলছেন। বিভিন্ন রুটে যে সমস্ত বেসরকারী বাস চলছে, সেখনে সরকার থেকে বেসরকারী বাস বাড়াবার ব্যবস্থা করলেও সেই সব বেসরকারী বাসের মালিকরা বাস বাড়াতে দেয় না। যখন বাসের সংখ্যা বাড়াবার চেষ্টা করা হয়, তখন তারা কোর্টে কেস করে বাস বাড়ানো বন্ধ করে দেয়। যখন খুশী তারা রুট থেকে বাস তুলে নেয়। ফলে যাত্রী সাধারণের প্রচন্ড অসুবিধা হয়। আর একটা বিষয় এখানে বলতে চাই, ক্যালকাটা স্টেট ট্রান্সপোর্টের যে রুটগুলো আগে ছিল, সেইগুলোকে দুভাগে ভাগ করে দেওয়া হয়েছে। এক প্রান্ত থেকে আর এক জায়গায় যেতে হলে ব্রেক জার্নি করে যেতে হয়। আগে যে ভাড়া বৃদ্ধি করা হয়েছে এই সম্পর্কে বলা হয়েছে, স্টেট ট্রান্সপোর্টের ঘাটতি চলছে সেই জন্য ভাড়া বৃদ্ধি করা হয়েছে। আমরা জানি রাষ্ট্রীয় পরিবহণে এই যে লক্ষ লক্ষ টাকা ঘাটতি চলছে, তার জন্য পরিবহণ দপ্তরে যারা আছেন তাদের অপদার্থতার জন্য এই কান্ড ঘটছে। সরকারী রাষ্ট্রীয় পরিবহণ দপ্তরের যে স্টোর আছে সেখানে যে যন্ত্রাংশগুলো কিনছে, সেইগুলো অব্যবহার্য অবস্থায় পড়ে রয়েছে। ফলে সেইগুলো নষ্ট হয়ে যাচ্ছে, যায় জন্য কোটি কোটি টাকা নষ্ট হচ্ছে। আর একটা বিষয় এখানে উল্লেখ করছি। ইচ্ছাকৃতভাবে বাসগুলোকে ব্রেকডাউন করে ফেলে রাখা হচ্ছে, তারপর কিছুদিন বাদে সেই বাসগুলোকে কনডেম বাস বলে ঘোষনা করা হচ্ছে। মাননীয় পরিবহণ মন্ত্রী এখানে ভাড়া বৃদ্ধির কথা উল্লেখ করেছেন। ইতিমধ্যে বেসরকারী বাস মালিকরা সর্ব নিম্ন একটা যদি ভাড়া বৃদ্ধি না হয় তাহলে তারা বাস বন্ধ করে দেবেন বলেছেন। জনসাধারন আবার একটা দুঃসহ অব্যবস্থার মধ্যে পড়বে। এই সম্পর্কে মন্ত্রী মহাশয় কী সিদ্ধান্ত নেবেন জবাবী ভাষনে জানতে চাই। গতবার আপনারা বলেছেন বাস ভাড়া আন্দোলনের সময় নাকী ৬৬টা বাসের ক্ষতি হয়েছে। আমি এই সম্পর্কে বলতে চাই, আমাদের দল সহ ১২ দলের যে ঐতিহাসিক আন্দোলন হয়েছিল,সেই আন্দোলনকে ভাঙবার জন্য নির্বিচারে গুলি চালিয়ে বহু মানুষকে হত্যা করা হয়েছিল, আহত করা হয়েছিল, কিন্তু কোন জায়গায় আন্দোলনের সময় বাসের ক্ষতি করা হয়নি। সর্বশেষে বলতে চাই, কলকাতা থেকে রায়দীঘি পর্যন্ত বাস চলছে এবং কলকাতা থেকে জামতলা পর্য্যন্ত যে বাস চলছে, সেটা বন্ধ হয়ে গেছে। শোনা যাচ্ছে রায়দীঘির বাস ভায়া কুলপি করে নিয়ে যাওয়া হবে। দুর পাল্লার যে বাসগুলো জামতলা পর্য্যন্ত ছিল, সেটা যাতে আবার চালু করা যায় তার ব্যবস্থা করুন। কারণ ইতিমধ্যে জামতলায় একটা এ্যাডমিনিস্ট্রেটিভ বিল্ডিং তৈরী হয়েছে। জনসাধারণের, বিশেষ করে সরকারী কর্মচারীদের যাতায়াতের খুবই সুবিধা হবে। সে জন্য ডি.এম.-এর অফিস থেকে বারুইপুর থেকে জামতলা পর্যন্ত বাস সার্ভিস চালু করার প্রস্তাব পাঠিয়েছে। প্রস্তাবটি অবিলম্বে কার্যকরী করা প্রয়োজন। জয়নগর থেকে জামতলা পর্যন্ত যে স্টেট বাসটি চলে সেটা যদি জয়নগরের উপর দিয়ে রায়দীঘি পর্যন্ত যায় তাহলে বহু মানুষের উপকার হয়। এই সমস্ত বিষয়গুলির প্রতি আমি মাননীয় পরিবহণ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ বসু :** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি মাননীয় পরিবহণ মন্ত্রী যে ব্যয়-বরাদ্দ পেশ

করেছেন তাকে সম্পূর্ন সমর্থন করে, ওঁদের ছাঁটাই প্রস্তাবের বিরোধীতা করে কয়েকটি কথা বলব। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আশা করেছিলাম আজকে পরিবহণ শিল্পে স্বল্প সময়ের মধ্যে যে অগ্রগতি ঘটেছে তাকে অন্ধের মত ওঁরা বিরোধীতা করবেন না। কিন্তু বিরোধীরা যে ঘটনা ঘটেছে তাকে স্বীকার না করে বললেন যে, কিছু হয় নি, যায় নি, আসে নি, দেন নি ইত্যাদি। অবশ্য আমরা জানি এই হাউসেও ওঁরা ওঁদের নিজেদের পথেই চলেন। আজকে এই স্বল্প সময়ের মধ্যে আমাদের পরিবহণ ক্ষেত্রে যা ঘটেছে তা আজ থেকে ১৪ বছর আগে কল্পনা করা যায় নি। এই স্বল্প সময়ের মধ্যে সাউথ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশন - যার এক বছর আগে ১১৫ টি বাস রুট ছিল তার এ বছর ১৪৪টি রুট হয়েছে। এই সেদিন যে কর্পোরেশন জন্ম নিয়েছে - সাউথ বেঙ্গল ষ্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশন - সে কর্পোরেশনের এত গুলো রুট এক বছরের মধ্যে বেড়ে হয়েছে। দ্বিতীয়তঃ নর্থ বেঙ্গ ল ষ্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশনের ১০৩ টি রুট ছিল , সে জায়গায় তা বেড়ে আজকে হয়েছে ২০১ টি রুট। এই সভায় ৩৯ টি বাজেট পাশ হয়েছে, স্বাধীনতার পরে এক বছরে এত গুলো রুট কবে বেড়েছে ? ওঁরা যদি বক্তৃতার মধ্যে দিয়ে তা বলতে পারদেন তাহলে বুঝতাম। এক বছরে ২০১ টি রুট বেড়েছে। শুধু তাই নয়, সি.এস.টি.সি-র ৬৯টি রুট ছিল, আজকে তা বেড়ে ৭৯ টি রুট হয়েছে। শুধু কি তাই ? আজকে সিটি রুট পরিবহণের ক্ষেত্রে অগ্রগতি ঘটেছে। যেখানে ১৯৫ টি সিটি রুট ছিল সেখানে আজকে ২২৫ টি সিটি রুট হয়েছে। কবে এটা হয়েছে ? আমি বিরোধীদের বলব, আপানারা বক্তৃতা দেবার আগে নিজেদের চেহারা আয়নার সামনে গিয়ে একটু দেখুন। নর্থ বেঙ্গল ষ্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশনের সি টি রুট ছিল ১৯৮৯ সালে ৭৮ টি , সেখান থেকে আজকে ৯০ টি রুট হয়েছে। এবারে আপনারাই বলুন অগ্রগতি হয়েছে কিনা? আজ থেকে ১৬-১৭ বছর আগে সাগরদ্বীপে যেতে গেলে সকালে রওয়ানা দিয়ে বৈকালে পৌছতাম। আজ আজকে ৪ ঘন্টায় সাগর পাড়ে গিয়ে পৌছন যাচ্ছে। এই সেদিন আমি চার ঘন্টায় চলে গেলাম এখান থেকে সাগরদ্বীপে। বামফ্রন্ট সরকার শুধু ওপর দিকেই তাকায় না, জলে দিকেও তাকিয়েছে। আজকে ১৬ টি সরকারী লঞ্চ চলছে এবং ৭ টি জেটি করা হয়েছে।

[4.30-4.40 p.m.]

শুধু বামফ্রন্ট সরকার শুধু উপরের দিকেই তাকায় নি, জলের দিকেও তাকিয়েছে। আজকে ১৬ টি সরকারী লঞ্চ চলছে এবং ৭ টি জেটি তৈরী করা হয়েছে। শুধু তাই নয়, আজকে দার্জিলিং যাবার জন্য লোকে ট্রেনের টিকিট পায় না , রেল তুলে দিয়েছেন। এই সরকার কোচবিহার থেকে কলকাতা থেকে শীততাপ নিয়ন্ত্রিত বাসের ব্যবস্থা করেছেন এবং শিলিগুড়ি টু ক্যালকাটা শীততাপ নিয়ন্ত্রিত বাস করা হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৯০-৯১ সালে এম.ভি.ট্যাক্স ৭৪ কোটি টাকা কালেকশান হয়েছে। আর ১৪ বছর আগে এই টাকা কালেকশান হতো আপনাদের পার্টি অফিসে বসে বাস মালিকদের কাছ থেকে। রেভেনিউ আদায় হয়েছে·সাউথ বেঙ্গল ষ্টেট ট্রান্সপোর্টে গত বছর ৩ কোটি ৭৩ লক্ষ টাকা, এবার ৭ কোটি ২২ লক্ষ টাকা কালেকশান হয়েছে। ক্যালকাটা ষ্টেট ট্রান্সপোর্টে গতবার ছিল ২২ কোটি ৮২ লক্ষ টাকা এবারে সেটা বেড়ে হয়েছে ২৬ কোটি ৮২ লক্ষ টাকা। নর্থ বেঙ্গল ষ্টেট ট্রান্সপোর্টে গত বছর কালেকশান হয়েছে ১৯ কোটি ১৮ লক্ষ টাকা আর এবার কালেকশান হয়েছে ২৫ কোটি ৪৪ লক্ষ টাকা।

(এই সময় পরবর্তী স্পীকার ডাকায় মাইক অফ হয়ে যায়)

**শ্রী নরেন হাঁসদা** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সমস্যাবহুল পরিবহণ ব্যবস্থার সমাধানের দৃষ্টিভঙ্গী না রেখে স্বপ্নে ভরা বিবৃতি এটা অত্যন্ত দুর্ভাগাজনক। তাই এই বাজেট বিবৃতিকে আমি

সমর্থন করতে পারছি না, কাট-মোশানকে সমর্থন করতে বাধ্য হচ্ছি। স্যার, বাজেটে সি.এস.টি.সি, এস.বি.এস.টি.সি এবং এন.বি.এস.টি.সি-র উন্নয়নের কথা বলা হয়েছে, কিন্তু আমার প্রশ্ন হল, মেদিনীপুর, বাঁকুড়া, এবং পুরুলিয়া কোন ট্রান্সপোর্ট. করপোরেশনের আওতায় যাবে ? আমার এলাকায় কোন সরকারী ট্রান্সপোর্ট বলতে কিছু নেই। আমার প্রশ্ন হল এই এলাকাটি কি পশ্চিমবাংলার বাইরে ? রিপোর্টে দেখলাম, অমিয়বাবু বলেছেন রায়পুর - তালডাংরায় দু-একটি সরকারী বাস যায়। তাও সেই বাসগুলি চাল ছ্যাঁদা, সেই ছ্যাঁদা দিয়ে বৃষ্টি হলে জল পড়ে এবং সেখানে ভাঙা-ভাঙা বাসগুলি দেওয়া হয়। আমিও অমিয়বাবুর সঙ্গে একমত। আমাদের ঐ এলাকায় কি ভাল কিছু দাবী করতে পারি না ? এই বাজেটে মেদিনীপুর, পুরুলিয়া এবং বাঁকুড়া প্রভৃতি এলাকায় পরিবহণ ব্যবস্থার উন্নতির কোন কিছু কথা বলা নেই। মাননীয় মন্ত্রী মহাশয়, কৃতিত্ব স্বরুপ এই কথা স্বীকার করেন নি যে মানুষ এখন বাদুড় ঝোলা অবস্থায় বাসে করে যায়। তাই এই বাজেটকে আমি সমর্থন করতে পারছি না। হাওড়া ষ্টেশনে গেলে দেখা যাবে, ক্যালকাটা টু কাঁকড়াঝোড় এবং ক্যালকাটা টু বেলিয়াতোড় ওখানে যাঁরা গেছেন তাঁরা বুঝতে পারবেন এইসব জায়গায় যেতে গেলে পরিবহণের কি অবস্থা। যাদের নিজস্ব গাড়ী আছে বা যারা গাড়ী ভাড়া নিয়ে যাবে তাদের কথা আলাদা। আমার মত যারা যুবক তারা পায়ে হেঁটে যেতে পারে। অথচ বিজ্ঞাপন দেওয়া হচ্ছে কাঁকড়াঝোড় দেখে আসুন, আপনাকে মুগ্ধ করবে, কিন্তু সেখানে পরিবহণ ব্যবস্থার কোন উন্নতি নেই এবং এই সম্পর্কে বাজেটে কোন কথা বলা নেই। আমি প্রস্তাব রাখছি, পশ্চিম-মেদিনীপুর, পুরুলিয়া এবং বাঁকুড়ার ক্ষেত্রে পৃথক রাষ্ট্রীয় পরিবহণ ব্যবস্থা করতে হবে মানুষের স্বার্থে। দীর্ঘ ১৪ বছর ধরে এই সরকার ঐ এলাকার মানুষের জন্য কোন কিছু করেনি বিশেষ করে পরিবহণ ব্যবস্থার উন্নয়ন ঘটেনি। এই বাজেটে পিছিয়ে পড়া তপসিলি আদিবাসীদের মধ্যে কতজনকে সরকারী পরিবহণে চাকরী দেওয়া হয়েছে তার কোন উল্লেখ নেই। আমি তাই এই বাজেটের বিরোধীতা করতে বাধ্য হচ্ছি। দার্জিলিংসহ উত্তরবঙ্গের পাহাড়ী বনাঞ্চল এবং পশ্চিম-মেদিনীপুর, পুরুলিয়া এবং বাঁকুড়ার ক্ষেত্রে দেখলে দেখা যাবে পরিবহণের ক্ষেত্রে পিছিয়ে পড়া মানুষের স্বার্থে সম্পূর্ণভাবে সুবিধা কিছু করতে পারেননি। তাঁরা কিছুই করতে পারেন নি। আমার জিজ্ঞাসা যে আমাদের প্রতি এই রকম বিমাতৃসুলভ আচরন কেন ? শিক্ষা, সংস্কৃতি, অর্থনীতিতে আমাদের বিরুদ্ধে যে বৈষম্য আছে, সেই বৈষম্য পরিবহণ ব্যবস্থাতেও তৈরী করা হচ্ছে যাতে আমরা নিজের পায়ে দাঁড়াতে না পারি তারই চক্রান্ত করছেন? সেজন্য আমি এর বিরোধীতা করছি। মেদিনীপুর, বাঁকুড়া, পুরুলিয়ায় স্বশাসিত পরিবহণ যাতে হয় তার জন্য আবেদন রাখছি। পরিশেষে আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের বাজেটের বিরোধীতা করছি, কারন মেদিনীপুর, বাঁকুড়া এবং পুরুলিয়ার পিছিয়ে পড়া মানুষের স্বার্থে এই বাজেট সম্পুর্ন ব্যর্থ হয়েছে, তাই এর বিরোধীতা করছি এবং কাট মোশানের সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শক্তি প্রসাদ বল :** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, ১৯৯১-৯২ সালের পরিবহণ দপ্তরের ব্যয়-বরাদ্দের যে বাজেট মাননীয় মন্ত্রী এখানে উপস্থাপিত করেছেন আমি তাকে পূর্ণ সমর্থন করছি এবং সমর্থন করে কয়েকটি কথা বলছি। আমার সময় কম, মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে বিগত ট্রান্সপোর্ট সাবজেক্ট কমিটিতে কয়েকটি সাজেসান উপস্থিত করেছিলাম - সময় নেই - আমি শুধু সে সম্বন্ধে দু-একটি ভাইটাল কথা বলবার চেষ্টা করব। কলকাতার এলাকা বাড়ছে, মাননীয় বিরোধীদের সদস্যাদের কাছেও বলছি যে এটা বিচ্ছিন্নভাবে আলোচনা করা ঠিক হবে না। পরিবহণ জনস্বার্থবাহী ব্যবস্থা। প্রত্যেকটি দেশের ৩টি ব্যবস্থা জনস্বার্থবাহী হয়ে থাকে, শিক্ষা, স্বাস্থ্য আর পরিবহন। পরিবহণ ডাইরেক্ট মানুষের সঙ্গে সম্পর্কিত কাজেই ও ভাবে বিচার করলে হবে না। আমি শুধু আবেদন করব যে, কলকাতার এলাকা বাড়ছে সেজন্য একটা দীর্ঘমেয়াদী পরিকল্পনা করা দরকার। আমি সেজন্যই অনুরোধ করব। আমাদের বর্তমান মুখ্যমন্ত্রী মহাশয় যখন যুক্তফ্রন্ট মন্ত্রীসভার পরিবহণ মন্ত্রী ছিলেন

১৯৬৮ থেকে ১৯৮৮ পর্য্যন্ত একটা দীর্ঘমেয়াদী পরিকল্পনার কথা ঘোষনা করেছিলেন। কলকাতা এখন দারুনভাবে কনজেসটেড হচ্ছে, নানাভাবে বিপর্যস্ত, সেখানে বিকল্প কিছু করা যায় কিনা সেটা দেখতে হবে। আমি প্রথমে ষ্টেটবাসের ওয়ার্কশপের কথা বলছি, ওগুলিকে রিপেয়ার সেন্টার না করে ম্যানুফ্যাকচারিং সেন্টার করা যায় কিনা সেটা ভাবতে বলেছি। তারপর ট্রামের কথা বলি ও ব্যাপারে কনট্রাকটারদের দিয়ে কাজ না করিয়ে আপনার পি.ডব্লিউ.ডি-র ওয়ার্কারদের দিয়ে ওভার হেডের কাজের কোন ব্যবস্থা করা যায় কিনা ? আপনি জানেন আমি ট্রামের পক্ষে, কারন ট্রামে পরিবেশ দূষন কম হয়। ভর্তুকী দিতে হয়, আপনি নিশ্চয়ই এটা জানেন যেখানেই মেট্রোপলিটন পরিবহনের ব্যবস্থা আছে সেখানেই গভর্ণমেন্টকে ভর্তুকী দিতে হয়, অবশ্য সেটাকে কমাতে হবে। ভবানীপুরে লাইন বসানো যায় কিনা, নতুন গাড়ীর কথা বলছি না, পুরণো গুলি রিপেয়ার করে ব্যবহার করা যায় কিনা দেখতে হবে। সাম্প্রতিক কালে ট্রামে নূতন পে-স্কেল চালু হবে, তাতে দেখা যাচ্ছে যে মিনিমাম হেড ওয়ার্কারদের যারা ৫ বছর কাজ করেছে তাদের মাইনে ১২৫ টাকা কমে যাবে। নূতন যারা চাকরি পাচ্ছে তারা ২০০ টাকার মত কম পাবে, এটা ভাবতে বলব, এটা সঠিক কাজ হবে না। কারণ বামফ্রন্ট সরকারের আমলে ওর্য়াকারদের মাইনে কমে যাবে এটা ভাবতেই খারাপ লাগে। এটাকেও ভাবতে বলছি। এখন আসছি মেদিনীপুরের কথায়। মেদিনীপুর পশ্চিমবঙ্গের বৃহত্তম জেলা। আপনি সাউথবেঙ্গল, নর্থ বেঙ্গল ষ্টেট ট্রান্সপোর্ট করেছেন। মেদিনীপুরে আলাদা করে ট্রান্সপোর্ট সিস্টেম করা যায় কিনা সেটা ভাবতে বলব। শুনছি জাপানী সাহায্য পাওয়া যাবে, যদি তা পাওয়া যায় তাহলে কলকাতাতে ভূগর্ভস্থ বাস রাস্তা করা যায় কিনা সেটার কথা ভাবতে বলব। পরিশেষে একটা কথা বলব, ষ্টেট আর.টি.এ হবার পর জেলা আর.টি.এ-দের গুরুত্ব একটু কমে গেছে। জেলা আর.টি.এ-দের কাছ থেকে সাজেসান নিয়ে যদি কিছু করা যায় আপনি তার উপর একটু গুরুত্ব দেবেন। নূতন নূতন রাস্তার পিছনে গভর্ণমেন্ট কোটি কোটি টাকা খরচ করছেন। আমার কনষ্টিটিউয়েনসিতে সাম্প্রতিক কালে গভর্ণমেন্ট প্রায় দেড় - দু কোটি টাকা খরচ করে যোগাযোগের রাস্তা করেছেন। সমস্ত জেলা প্রদেশের কানেকটিং রাস্তা হয়েছে। এই যে নূতন রাস্তা হয়েছে এখানে যাতে বাস নামান যায় পরিবহণ ব্যবস্থার মাধ্যমে সরকারী বাস যায় ভাল, না হলে তা আপনাকেই করতে হবে।

[4.40-4.50 p.m.]

আমি আপনার কাছে বলবো, জনস্বার্থ রক্ষায় প্রয়োজনীয় ভূমিকা রয়েছে পরিবহণ ব্যবস্থার। আমার কনষ্টিটিউয়েন্সী থেকে আমার কাছে চার-পাঁচজন লোক এসেছিলেন। তারা বলছেন যে, সেখানে বাস চলছে না। আমাকে লোকে ঐ এলাকার এম.এল.এ. বলে জানে বলে গালাগাল দিচ্ছে। কাজেই পরিবহণের ব্যাপারটা সামগ্রিকভাবে ভাবতে হবে। তবে একা রাজ্যের পক্ষে এর সমাধান সম্ভব নয়, তাই বিরোধী দলকেও এটা নিয়ে ভাবতে বলবো। ইতিমধ্যে কেন্দ্রীয় সরকারের কাছে পরিবহণ ব্যবস্থার উন্নয়নের জন্য ২০০ কোটি টাকা বোধ হয় চাওয়া হয়েছে। একজাক্টলি ফিগারটা আমার জানা নেই, ভুল হলে কারেক্ট করে দেবেন। আজকে নগর পরিবহণের উন্নতি করতে গেলে কেন্দ্রীয় সরকারের সাহায্য চাই। নগর পরিবহণের ক্ষেত্রে সব জায়গাতেই ভর্তুকী দিতে হয়, কিন্তু আমি বলবো, কেন্দ্রীয় সরকারের সাহায্য ছাড়া নগর পরিবহণ ব্যবস্থা করা যায় না। আমি খুব বিনয়ের সঙ্গে সমস্ত সদস্যদের বলবো, আবেদন করবো, দিল্লী যাবার কথা মুখে বললেই হবে না, দীর্ঘমেয়াদী পরিকল্পনা নিয়ে আসুন, আমরা কেন্দ্রীয় সরকারের সাহায্য চাই। আমি শ্রমিক - কর্মচারীদের কাছে আবেদন করবো, দাবী-দাওয়া নিশ্চয়ই থাকবে, কিন্তু সেই দাবী-দাওয়া নিয়ে শুধু আন্দোলন করলেই চলবে না। এক্ষেত্রে সহযোগীতা করবার জন্য তাদেরও এগিয়ে আসতে হবে। এ-ব্যাপারে বামফ্রন্ট সরকার সাধ্যমত কাজ করবেন, এই আশা-ভরসা রেখে মন্ত্রী আনিত পরিবহণ বাজেটকে সমর্থন করে,

কাট মোশানের বিরোধীতা করে শেষ করছি।

**শ্রী মানস ভুঁঞা :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর দপ্তরের ব্যয়বরাদ্দ পেশ করেছেন - বিতর্ক চলছে। পরিবহণ দপ্তর, বেসিক্যালি ইট ইজ ও সাবসিডাইজড্ ডিপার্টমেন্ট। এ নিয়ে বিতর্ক চালালে মন্ত্রী মহাশয় উত্তর দেবেন, দিল্লীতে সবচেয়ে বেশী সাবসিডি দিতে হয়। এটাই বলবেন। কিন্তু পশ্চিমবঙ্গে আপনার মত একজন সুদক্ষ মন্ত্রী যার সি.এস.টি.সি-র চেয়ারম্যানশীপের অভিজ্ঞতা রয়েছে, রাজনৈতিক অভিজ্ঞতা আছে এবং কলকাতা জোনের 'সিটু' ইউনিয়নের দায়িত্বে আছেন ; একদিকে পার্টি সংগঠনে একজন পার্টি নেতা এবং মন্ত্রী - এটা করে আপনি তো বিশ্ব বিলীন করে দিয়েছেন ! তাহলে এই কর্পোরেশনে ৮৮ কোটি টাকা কেন পশ্চিমবাংলার মানুষের এক্সচেকার থেকে প্রতি বছর একটা সাইক্লিক অর্ডারে দিতে হবে ? আমাদের এই জায়গাতেই আপত্তি। এফিশিয়েন্ট ম্যানেজারিয়াল কম্পোনেন্ট আপনার এ্যাডমিনিস্ট্রেশনের মধ্যে গড়ে তুলতে পেরেছেন? পারেন নি। সেখানে সেক্রেটারী, জয়েন্ট সেক্রেটারী, চেয়ারম্যান - এদের আর একটু নীচের স্তরে যারা আছেন সেখানে দুর্নীতিটা ধরুন, পানিশমেন্ট দিন ! ইনএফিসিয়েন্সীটা খুঁজে বার করুন ! সারা ভারতবর্ষের মধ্যে একমাত্র সি.এস.টি.সি.-তেই পার বাস ১৪.৫ জন কর্মচারী আছেন। পৃথিবীর কোন দেশে এটা আছে ? কোন কসমোপোলিটান সিটি সার্ভিসে এটা আছে? কি করে এটা চলবে ? যে কেলেঙ্কারী আপনি করেছিলেন ২৪ কোটি টাকা দিয়ে ২৫১টি দোতলা বাস কিনতে গিয়ে, সেই ২৪ কোটি টাকা তছরুপের দায়ে আপনি আসামী। ঐ ২৫১টি বাস কলকাতার রাজপথে চললো না কেন তার কৈফিয়ত কে দেবে ? 'ক্যাগ' রিপোর্টে বলা হয়েছে যে, দপ্তরের গাফিলতির জন্য ২৪ কোটি টাকা নষ্ট হয়েছে, রাজস্বের ক্ষতি হয়েছে। আপনি যদি বাজেট বক্তৃতায় একটু বলতেন , 'এরজন্য ক্ষমা চাইছি। আমার দপ্তরের অকর্মন্যতা অপদার্থতার জন্য এই ২৪ কোটি টাকা ক্ষতি হয়েছে। আজকে হাত তুলে ক্ষমা চাইছি।' তাহলে আপনাকে ক্ষমা করতাম। কিন্তু চুরিও হবে, বদমাইসিও হবে, দুর্নীতি হবে, স্বজন-পোষন হবে, পার্টিবাজী হবে আর আমরা দু হাত তুলে সমর্থন করবো এটা কি করে হয় ? এটা হতে পারে না। তাই আমি বিরোধীতা করছি মন্ত্রী মহাশয়ের বাজেটকে। এই এস.বি.এস.টি.সি অর্থাৎ সাউথ বেঙ্গল ষ্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশন নিয়ে খুব চিৎকার চেঁচামেচি করা হলো, অনেক ঢক্কানিনাদ করা হলো, একটা স্পেশাল কালামে ছাপানো হলো। কি হচ্ছে এখানে ? কি দুর্নীতি স্যার ! এখানে কি অর্থের কেলেঙ্কারী ঘটেছে দেখুন। মাননীয় মন্ত্রী মহাশয়কে এই হাউসে বলেছিলাম য়ে দক্ষিনবঙ্গ পরিবহণ সংস্থা আরো বেশ কিছু ডি.সি.এম টয়টো কিনেছে। কেনা-কাটার ব্যাপারে সব সময় একটা উৎসাহ থাকে। এখানে কিছু পাবার ব্যাপার থাকে তাই নুতন জিনিস কেনার ব্যাপার হলেই একটা উৎসাহ হবে। এই ডি.সি.এম টয়টো কিনতে গিয়ে কি হলো দেখুন। ডি.সি.এম টয়টো কিনতে গেলে ডি.জি.এস.ডি গর্ভনমেন্ট অফ ইন্ডিয়া, মিনিষ্ট্রি অফ কমার্স এই গুলির স্পেসিফিকেসান দিতে হয় কোন আইটেম, কত রেটের মধ্যে কিনতে হবে গভর্নমেন্টকে। আপনি শুনলে আশ্চর্য্য হয়ে যাবেন ১৩.৫ পারসেন্ট সুদে ডি.সি.এম টয়টো অথরিটির কাছে ওরা সুদ সমেত বাস কেনার অর্ডার দিয়ে দিল। অর্ডার গুলি কি ভাবে দেওয়া হয়েছে সেটা ফিনান্স মিনিষ্ট্রি জানে না কোন পারমিসান নেওয়া হয় নি, কোন প্রায়র এ্যাপ্রুভ্যাল নেয় নি। ১৩.৫ পারসেন্ট সুদে অর্ডার দিয়ে দেওয়া হল। আর কি হলো দেখুন। ৩ লক্ষ ৫৫ হাজার ৭৪০ টাকা করে বাস গুলি কেনা হবে বলে চুক্তি হলো। পরবর্ত্তীকালে কি হলো জানেন ? ৩ লক্ষ ৭৫ হাজার ৯৯০ টাকা করে বাসগুলি কেনা হলো। অর্থাৎ ২০ হাজার টাকা প্রতি বাসে বেশী দিয়ে কেনা হলো । কে অর্ডার দিল, কে পারমিশান দিল ? এই অর্ডার দিতে পেরেছে কার অর্ডারে এটা পরিস্কার করে আমাদের বলতে হবে। আপনার অর্থ বিভাগের পারমিশান নিয়েছে, আপনার বিভাগের পারমিশান নিয়েছে ? আপনি কোন অর্ডার পাশ করেছেন কিনা সেটা বলতে হবে। ২০ হাজার টাকা বেশী দিয়ে ডি.সি.এম টয়টো বাস চেসিস সমেত, বডি সমেত কেন

কেনা হলো ? এই দুর্নীতি কে পোষন করছে, আপনার দপ্তর না আপনার দপ্তরের কোন অফিসার নাকি সাউথ বেঙ্গল ষ্টেট ট্রান্সপোর্ট করপোরেশানের চেয়ারম্যান ? এটা আপনাকে পরিস্কার করে বলার দরকার আছে। উন্মাদের মতো দপ্তর পরিচালনা করে পশ্চিমবাংলার পরিবহনের ক্ষেত্রে একটা অরাজকতার সৃষ্টি করা হচ্ছে। সঠিক দায়িত্ব পালন করা হচ্ছে না। সব জায়গায় সরকারী বাস চালানো হবে, বেসরকারী বাসের বিস্তার লাভ যাতে না হয় তার চেষ্টা করা হবে বলে যে কথা বলা হয়েছে সেটা অত্যন্ত ভাল কথা এবং ভাল উদ্যোগ। মন্ত্রী মহাশয় ভাল মানুষ, কর্মযোগী মানুষ, ট্রেড ইউনিয়ানিষ্ট, যুব আন্দোলন করেছেন, গতি রয়েছে, বিদ্যুতের মতো ঝলক, আত্মসচেতন, প্রচুর অভিজ্ঞতা আছে। সরকারী এই পরিকাঠামোতে তার উপর এই দায়িত্ব যুক্ত করে কখনও হেলদি কমপিটেটিভ এ্যাটিচুড নিয়ে ভারতবর্ষের মধ্যে সবচেয়ে বড় ডেনসিটি অফ পপুলেশান যে রাজ্যে সেই পশ্চিমবাংলায় তার পরিবহণ সমস্যা মেটাতে পারবেন না। আপনাকে এই জায়গায় দাঁড়িয়ে ভাবতে হবে। এখানে স্টেট হাইওয়ে ৩০৭০ কি মি, ন্যাশানাল হাইওয়ে ১৩৭০ কি.মি. ১২০০০ কি.মি পি.ডবলু.ডি রোড এবং ২৪০০৮ কি.মি জেলাপরিষদের রাস্তা। এই হচ্ছে পশ্চিমবাংলার রাস্তা উনি কি করলেন ? উনি লাগাম ছাড়া ট্যাকস্ বাড়িয়ে দিলেন, মোর দ্যান ৫০ পারসেন্ট একসকালেশান অফ দি ট্যাকস হলো কিন্তু ফেসিলিটি বাড়লো না। তাই দেখছি স্যার নওদাতে বাস এ্যাকসিডেন্ট হয়েছে, বাস ঢুকে গিয়েছে গর্তে। প্রতিদিন পশ্চিমবাংলায় গড়ে ২ থেকে ৩টি মেজর এ্যাকসিডেন্ট হচ্ছে এবং সব চেয়ে বড় কথা বাস এ্যাকসিডেন্টে মৃত্যুর সংখ্যা পশ্চিমবাংলায় হায়েষ্ট। কারণ কি ? এটা শ্যামলবাবুর দোষ নয়। এখানকার রাস্তা-ঘাটের অবস্থা অত্যন্ত বিপদজনক। ট্রান্সপোর্টের উপর নির্ভরশীল এই রাজ্যের মানুষের জীবন নিয়ে ছিনিমিনি খেলা চলছে, মানুষ মৃত্যুর কোলে ঢলে পড়ছে। সব চেয়ে বেশী ট্যাকস্ থাকবে রাস্তার অবস্থা সব থেকে খারাপ থাকবে মানুষ মরবে, শ্যামলবাবু পরিবহন মন্ত্রী থাকবেন, মতীশবাবু পূর্তমন্ত্রী থাকবেন, বাংলার মানুষ কত দিন আর এই সব সহ্য করবে ?

[4.50 - 5.00 p.m.]

কতদিন সহ্য করবে এই জিনিস? সেই জায়গায় দাঁড়িয়ে আমাদের ভাবতে হবে। আমার কাছে পরিবহণের একটা এ্যাক্ট আছে - দি রোড্ ট্রান্সপোর্ট কর্পোরেশন এ্যাক্ট, ১৯৫০। এতে পরিষ্কার প্রভিসান আছে। আপনি টাটার চ্যাসিস কেনার সময়ে ফাইনান্সের পারমিশান নিলেন। কিন্তু ডিপার্টমেন্টাল এ্যাপ্রুভাল ডি.সি.এম. এর সময়ে নিলেন না। কুড়ি হাজার টাকা আপনি নিজে নিজেই বাড়িয়ে দিলেন। সরকারী বাস বাড়ুক, কিন্তু ফিনান্সের কাছ থেকে এ্যাপ্রুভাল নেবেন না? আমার জেলা মেদিনীপুরের কথা ধরুন। এটি পশ্চিম বঙ্গের মধ্যে সর্ব বৃহৎ জেলা এবং ভারতবর্ষের মধ্যে দ্বিতীয় বৃহত্তম জেলা। এখানে ৮১ লক্ষ মানুষ বাস করেন, ৯১ সালের পপুলেশান সেনসাস রিপোর্ট অনুযায়ী। এখানে দু'হাজার প্রাইভেট বাস আগে চলতো, আজকে সেটা তেরশো-তে নেমে এসেছে। উনি বলছেন সাবস্টিটিউট করেছেন, সাউথ বেঙ্গল ষ্টেট ট্রান্সপোর্ট করেছেন। কিন্তু সেটা কি মিনিমাম নিডস্ ফুলফিল করতে পারছে? পারছে না। গত তিন বছরে সমস্ত প্রাইভেট রুট হাইকোর্টের অর্ডারকে উপেক্ষা করে বন্ধ করে দিয়েছেন। এস-টি-এ-র কাছে গেলে, অফিসারদের কাছে গেলে তারা হাইকোর্টের অর্ডারগুলোকে দু'হাতে ছুঁড়ে ফেলে দেয়। এর বিরুদ্ধে, এই সমস্ত এরান্ট অফিসারের বিরুদ্ধে স্পেসিফিক ব্যবস্থা নেবার জন্য আমি দাবী জানাচ্ছি। কারা এইসব ষ্টেট অথরিটিতে আছে ? আজকে ডিষ্ট্রিক্ট ট্রান্সপোর্ট অথরিটিগুলোতে যান, দেখবেন সেখানে বাস্তুঘুঘুদের আড্ডাখানায় পরিণত হয়েছে। সেখানে ডি. এম. কে চেয়ারম্যান করে পার্টির লোকদের বসিয়ে দেওয়া হয়েছে এবং সবকিছু হরিলুট হয়ে যাচ্ছে। বেকার যুবকদের সম্বন্ধে অর্থমন্ত্রী খুব বড় মুখ করে বলেন যে, বেকার যুবকদের

সমস্যা মেটানোর জন্য এ্যাডিসন্যাল আনএমপ্লয়মেন্ট স্কীমের মাধ্যমে তাদের পরিবহণের ক্ষেত্রে সুযোগ সুবিধা দেবেন। এই সমস্ত বেকার যুবকরা ব্যাঙ্কে যাচ্ছে, টাকা নিচ্ছে, ঋণ নিচ্ছে, বাস হয়েছে। তারা বছরের পর বছর ধরে আর-টি-এ.র কাছে গিয়ে ধর্ণা দিচ্ছে। কিন্তু বেকার ছেলেরা তাদের বাসের জন্য কোন রুট পাচ্ছে না। ব্যাঙ্ক থেকে ঋণ নেওয়ার ফলে তাদের বাড়িঘর, জমি সবকিছু ক্রোক্ হয়ে যাচ্ছে। বেকার ছেলেরা দিনের পর দিন ধরে এই ভাবে চলছে। এরজন্য এস-টি-এ.র কাছে, পরিবহণের সংস্থার কাছে বলতে যান। তাহলে বলুন, কোথায় যাবে এই সমস্ত বেকার যুবকরা? এরজন একটা তদন্ত কমিটি করা হোক আমি দাবী জানাচ্ছি। সেই কমিটির মাধ্যমে দেখা হোক তদন্ত করে যে আন্ডার এ্যাডিসান্যাল এমপ্লয়মেন্ট স্কীমে কতজন বেকার যুবক সারা পশ্চিমবাংলায় বাস কিনেছে, ব্যাঙ্কের কাছে বাস কেনার জন্য লোন নিয়ে বাসকে আইডিল রেখে দিয়েছে ? এবং এই যে লক্ষ লক্ষ টাকা তারা ঋণ করেছে, আজকে তারজন্য তাদের বাড়িঘর, ভিটেবাড়ী সব ব্যাঙ্ক ক্রোক করে নিচ্ছে। এই সমস্ত কিছু তদন্ত করে আপনি হাউসে সাবমিট করুন, এটা আমি আপনার কাছে আবেদন জানাচ্ছি। আপনি একবার বলেছিলেন যে বেকার যুবকদের প্রতি আপনি সহানুভূতিশীল। কিন্তু আপনার কাজেকর্মে, নির্দেশে সহানুভূতির সেইরকম নিদর্শন কিছু চোখে পড়ে না। আজকে যেখানে চারিদিকে উম্মুক্ত একটা হাওয়া বইছে, যেখানে দিনের পর দিন পাবলিক সেকটরগুলোর কথা আমরা ভাবছি, এ্যাবানডান্ড হাউস হিসাবে এটা কখনও ট্রিটেড হতে পারে না, সেখানে এর কষ্ট এফেকটিভনেস নিয়ে আমাদের ভাবতে হচ্ছে। পরিবহণ, যেটি বিধান চন্দ্র রায়ের স্বপ্ন ছিল, তারই শাখা হচ্ছে আজকে দক্ষিণবঙ্গ এবং উত্তরবঙ্গ ষ্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশন, ৮৮ কোটি টাকা মানুষের পকেট কেটে নিয়েছেন এটিকে চালাবার জন্য। এটিকে জয়েন্ট সেকটর করে প্রাইভেট বাস যারা কেনে দেখা যায়, দু'বছর পরে তারা আবার দুটো বাস কেনে। এটা কি করে হয় ? এটা সম্ভব হয় তাদের পরিচালন ব্যবস্থার জন্য, পরিচালন ব্যবস্থায় যত্নবান বলে তারা এটা পারে। প্রাইভেট সেকটরে তারা বাসের প্রতি, পরিচালন ব্যবস্থার প্রতি যত্নবান, কিন্তু পাবলিক সেকটরে আপনার থেকে শুরু করে, সেক্রেটারী থেকে শুরু করে, জয়েন্ট সেক্রেটারী থেকে শুরু করে সবাই ভাবছেন, আপটু লোয়ার লেভেল, এরা সবাই ভাবছে হরি ঘোষের সম্পত্তি। এদের কেয়ারলেসের জন্য আজকে সবকিছু লুট হয়ে যাচ্ছে। পূর্ত দপ্তরের ব্যর্থতার জন্য, আপনার দপ্তরের ব্যর্থতার জন্য লক্ষ লক্ষ মানুষের কাছ থেকে নিয়েছেন ভরতুকি দেবার জন্য। সুতরাং আমরা এই বাজেটের দাবীকে সমর্থন করতে পারি না। আপনার কাছে আবেদন থাকবে যে, আপনি যে ট্রাম বিপ্লবের কথা বললেন, ট্রাম উঠিয়ে বাস নামাবো বললেন, তার কি করলেন? আপনি ছোট একটি লাইনে বলেছেন তার বিস্তারিত কথায় আমি যাচ্ছি না, কেবল একটি জায়গায় লিখেছেন এ সংস্থার পরিবর্ধন অপেক্ষা স্থিতাবস্থা বজায় রাখার প্রতি আগ্রহী। আপনি একটু পরিষ্কার করে কাশুন, ভালো করে বলুন। আমাদের মানুষরা বলছেন মাননীয় মন্ত্রী শ্যামল চক্রবর্তী মহাশয় কি তার পথ থেকে সরে এসেছেন? আপনি আমাদের কাছে পরিষ্কার করে বলুন এবং পরিষ্কার করে এই হাউসে বলুন যে ট্রামের পরিবর্তে বাস বাড়িয়েছি, এই জায়গাটেই আপনাকে ভাবতে বলছি। সেই জায়গাতেই যে ক্রুটিবিচ্যুতি রয়েছে, বিশেষ করে জেলাস্তরে সেই জায়গাগুলিকে ধরতে হবে। আমি আপনার কাছে আবেদন করবো সারা পশ্চিমবঙ্গে সবচেয়েবেশী নির্ভরশীল রাজ্যগুলি যেখানে পরিবহণ নির্ভরশীল রাস্তাগুলি আছে, সেখানে প্রতিনিয়ত একটার পর একটা দিনের পর দিন ঘটনা ঘটে যাচ্ছে। এ জিনিষ তো চলতে পারে না। এইভাবে রেকলেসলি চলতে পারে না। আমি আপনাকে আবেদন করবো এই বিষয়টা একটু চিন্তাভাবনা করুন এবং আপনার বক্তব্যের মধ্যে পরিষ্কার করে সেটা জানতে চাই। এই যে ভরতুকি, এটা কি করে বন্ধ করা যায় এবং জয়েন্ট সেকটরের কথা ভাবা যায় কিনা। আপনার দপ্তরে ওপর থেকে নীচ অবধি তো দূর্নীতিতে নিমজ্জিত। তারইমধ্যে কষ্ট এফেকটিভনেস বেড়ে যাচ্ছে, পার বাস ১৪.০৫ জন ওয়ার্কার

কাজ করেন এবং এই ওয়ার্কারের সংখ্যা একটু কমানো যায় কিনা একটু ভেবে দেখতে অনুরোধ করছি। আপনি বেকার ছেলেদের ক্ষেত্রে প্রায়োরিটি দিয়ে প্রাইভেট সেকটরের মাধ্যে জেলায় জেলায় যে ব্যাঙ্ক থেকে লোন নেওয়ার ব্যবস্থা করেছেন, এতে যে বেকার ছেলেদের ক্ষতি হয়েছে তারজন্য আপনি কি বিবেচনা করবেন এবং সেই বিষয়ে আপনি ওয়াকিবহাল আছেন কিনা দয়া করে জানাবেন। আপনার এই দপ্তরের অপদার্থতা, কলঙ্ক এবং চূড়ান্ত দূর্নীতির জন্য আপনার দপ্তরের বিরোধিতা করছি এবং প্রতিবাদ জানাচ্ছি এবং সঙ্গে সঙ্গে সমস্ত কাটমোশানকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিকাশ চৌধুরী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই পরিবহণ মন্ত্রী যে ব্যয়বরাদ্দ এনেছেন তাকে সমর্থন করছি এবং তার সাথে বিরোধীপক্ষ যে কাট মোশান এনেছেন সাধারণ মানুষের উপকার না করার জন্য সেই ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করছি। পরিবহণ ব্যবস্থা পরিচালিত হচ্ছে। যদিও এর কোন পরিকাঠামো নেই তদসত্ত্বেও মোটামুটি ভাবে না হওয়ার ফলে মানুষকে আজকে আরো বেশী করে পরিবহণের উপর নির্ভরশীল হতে হচ্ছে। এই কারণে আজকে বাস, মিনিবাস প্রভৃতির উপরে নির্ভর করতে হচ্ছে। এটা শুধু আমাদের রাজ্যে নয় সব রাজ্যকেই নির্ভর করতে হয়। তারমধ্যে রাস্তা একটা বাধা আছে, আমরা দেখেছি বিশেষ করে কংগ্রেস আমলে যেমন রাস্তাগুলি দীর্ঘ ছিল না এখন সেই তুলনায় অনেক দীর্ঘ বেশী করা হয়েছে। বাড়ালেই চলবে না, বাস ইউটিলাইজেশান সেটা বাড়ছে কিনা দেখতে হবে। আমরা সি এস টি সির ক্ষেত্রে দেখেছি যে ১৯৭৬ সালে ৯০০টি বাস ছিল কিন্তু ইউটিলাইজেশান কি ছিল? প্রায় ৪০০ মত বাস চলতো এবং ইউটিলাইজেশান ছিল মাত্র ৪০ থেকে ৪৫ পার্শেন্ট। সেটা এই আমলে কোথায় গিয়ে দাঁড়িয়েছে দেখুন - ৬৮ পার্শেন্ট থেকে ৭৫ পার্শেন্ট মত দাঁড়িয়েছে। নর্থ বেঙ্গলের ইউটিলাইজেশান স্টাফ আরো বেশী বেড়েছে এবং সাউথ বেঙ্গলেও বেড়েছে এবং তাতে সাধারণ মানুষের দৃষ্টিপথও বাড়াতে সক্ষম হয়েছি এবং তার সাথে সাথে যে জিনিষটা এখানে বলা হচ্ছে বাসের বা পরিবহণের কেন এত ক্ষতি হবে, আমরা যে কথাটা এখানে বলি সীমিত ক্ষমতা সেই ব্যাপারে আমরা জিজ্ঞাসা করি কেন্দ্রীয় সরকার তার সীমাহীন ক্ষমতা দিয়ে কেন বছরের পর বছর ট্রেন ভাড়া, মাশুল ভাড়া বাড়াবেন, অথচ তারাই লোকসান দেখাবেন সেই লোকসানকে পূরণ করবার জন্য তারা বিভিন্নভাবে ব্যবস্থা গ্রহণ করবেন। এই যখন অবস্থা ভারতবর্ষের তখন একটা অঙ্গ রাজ্যের পশ্চিমবঙ্গকেও দেখতে হবে। মাননীয় সদস্য বললেন আয় বেড়েছে, হ্যাঁ আয় বেড়েছে, কিন্তু আয়গুলি কোথায় চলে গেল, কোথায় ইউটিলাইজেশান হচ্ছে। কেন্দ্রীয় সরকার তার প্রশাসনিক নির্দেশ-এর মাধ্যমে এবং সাথে সাথে বাজেটে জিনিষপত্রের দাম বাড়িয়েছে তাই ইউটিলাইজেশানের জায়গায় লোকসান হচ্ছে। এর জন্য কি রাজ্য সরকার দায়ী হবে? আজকে পরিবহণ ব্যবস্থাকে সম্প্রসারণ করার জন্য আরো উন্নত করার জন্য যতটুকু যা দরকার সেই ব্যবস্থাও আমরা গ্রহণ করতে পারছি না। এখানে বিরোধী দলের সদস্যরা তারা এক একজন এক রকম কথা বললেন, জয়েন্ট সেক্টারের পক্ষে আবার কেউ বললেন ট্রাম উঠিয়ে দেওয়া হচ্ছে ঐ পুঁজিপতীদের স্বার্থে। আমাদের কেন্দ্রীয় সরকারের পাবলিক আন্ডারটেকিং কোন চেসিসের কারখানা নেই। তাই এই ট্রাক, বাস তারা এইগুলি কোথা থেকে নিয়ে আসবে। সেইজন্য বলা হচ্ছে এই পরিবহণ ব্যবস্থাকে বাড়াবার জন্য আমাদের বাস বাড়াতে হবে। মাননীয় মন্ত্রী অনেক পরিকল্পনা গ্রহণ করেছেন এবং এই পরিবহণ ব্যবস্থায় আগামী দিনে যাতে পশ্চিমবঙ্গে এটাকে আরো বাড়াতে পারি সেই দিকে আমাদের দৃষ্টি দেওয়া দরকার। এই বলে মাননীয় পরিবহণ মন্ত্রী যে ব্যয়বরাদ্দ এনেছেন তাঁকে সমর্থন করে এবং কাটমোশানের বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কৃষ্ণ প্রসাদ দুলে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে বলতে চাই

মাননীয় পরিবহণ মন্ত্রী '৯১-'৯২ সালের যে ব্যয়বরাদ্দের ভাষণ রেখেছেন তাঁকে পূর্ণ সমর্থন জানিয়ে এবং বিরোধীদের সমস্ত কাটমোশনের বিরোধীতা করে আমি আলোচনায় অংশ গ্রহণ করছি। প্রথমেই বলি পরিবহণ হচ্ছে একটি গুরুত্বপূর্ণ দপ্তর। ওদের আমলে কি ধরণের ছিল আমি লাইব্রেরীতে গিয়েছিলাম এটা জানবার জন্য, সেখানে দেখলাম '৭২-৭৪ সালে এই আলোচনা অংশ গ্রহণ করতে দেওয়া হয়নি। গিলোটিন হয়ে গিয়েছিল। ওদের আমলে যে বাসগুলি চলত সেই বাসগুলির সম্পর্কে কিছু বলব। বামফ্রন্ট সরকার আজকে তার রাষ্ট্রীয় পরিবহণ ব্যবস্থাকে গ্রামাঞ্চলে যে ভাবে পৌঁছে দিয়েছে তার আর্থিক সীমাবদ্ধ ক্ষমতার মধ্যেও কেন্দ্রীয় বঞ্চনা থাকা সত্ত্বেও এটা একটা ভাল দিক। ওদের সময় দেখা গিয়েছে বাসগুলি জং ধরা অবস্থায় গ্যারেজে পড়ে থাকত, সেই বাসগুলি বেরুলেও গ্রামাঞ্চলেও কয়েকটি মাত্র রুটে চলত। তখন গ্রামের মানুষ, বাচ্ছা ছেলে মেয়েরা বাসে যাবার জন্য ছুটে আসত আমাদের এলাকায় সরকারি বাস এসেছে। আজকে গ্রামাঞ্চলে বিভিন্ন জায়গায় বাস যাচ্ছে, গ্রামের মানুষ তাদের প্রতিনিয়ত কাজের জন্য এমন কি কোর্ট কাছারিতে যাওয়ার জন্য তারা বাসের সুযোগ পাচ্ছে। আপনাদের আমলে যখন রাষ্ট্রীয় পরিবহণ ব্যবস্থা চালু হয় তখন গ্রামের মানুষ কলকাতায় আসার জন্য তিন দিন আগে কোমড়ে মুড়ি বেঁধে আসত। এখন সেখানে গ্রামের মানুষ এই বাসের সাহায্যে ডেলি প্যাসেঞ্জারি করছে। আপনারা বলছেন কিছু উন্নতি হয়নি, আপনারাই দেখুন, আপনাদের আমলে বাসের ডিপো কতকগুলি ছিল। আপনাদের আমলে মাত্র কয়েকটা ডিপো সীমাবদ্ধ ছিলো। পুরুলিয়ায় যখন ডিপো হয় তখন কোথায় ছিলেন? দীঘাতে যখন হয় তখন কোথায় ছিলেন? আসানসোল, বেলঘরিয়া, হলদিয়া, মিদনাপুর ইত্যাদি ডিপোগুলো সবই বামফ্রন্ট সরকারের আমলে হয়েছে। আপনাদের আমলে খালি পাথর পোঁতা হতো। লক্ষ লক্ষ মানুষ সেই পাথর দেখতো। ডিপো আর হতো না। আপনাদের আমলে আমি কয়েকটি ডিপোর পরিসংখ্যান দিচ্ছি। এবং এখানে রাখার চেষ্টা করছি। ডিপো আপনাদের আমলে ২৫টি আর বামফ্রন্ট সরকারের আমলে হয়েছে ৫২টি। সি. এস. টি. সি.তে আটটা ছিলো আর বর্ত্তমানে ১১টি হয়েছে। এস. বি. এস. টি. সি. তে যেটা ডি. এস. টি. সি. নাম ছিলো মাত্র একটি ডিপো ছিলো। ডিপোর বাসগুলি চলতো না। মাসের পর মাস ডিপোতে পড়ে থাকতো। সেখানে কুকুর, বিড়ালের বংশবৃদ্ধি হতো। জনসাধারণের কোনো কাজে লাগতো না। এন. বি. এস. টি. সিতে যোলোটা ছিলো, আর এখন ১৯টি হয়েছে। আর জলপথ সম্পর্কে কিছু বলবার নেই আপনাদের। জনপথের জন্য আপনারা কিছু করেন নি। জলপথের যে পরিবহণ তার একমাত্র দাবীদার বামফ্রন্ট সরকার। সাতটা জেটি নির্মাণ করে ১৬টি লঞ্চ চালাচ্ছেন। আপনারা জেনে রাখুন প্রতিনিয়ত গড়ে দুই লক্ষ ষাট হাজার লোক যাতায়াত করেন। সাগরে দুটি লঞ্চ চলছে। এক লক্ষ কুড়ি হাজার লোক পারাপার করছেন। এতে আপনাদের কোনো কৃতিত্ব নেই। বামফ্রন্ট সরকার আর্থিক সীমাবদ্ধতার মধ্যে থেকে কাজ করছেন। তাই আপনারা যে কাট মোশান নিয়ে এসেছেন তার পূর্ণ বিরোধীতা করে এবং পরিবহণ দপ্তরের মাননীয় মন্ত্রীমহাশয় যে ব্যয়বরাদ্দ পেশ করেছেন তাকে পূর্ণ সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** যে সময় আছে তাতে হবে না। আমি সভার অনুমতি নিয়ে আরো আধঘন্টা সময় বাড়িয়ে দিলাম।

**শ্রী শ্যামল চক্রবর্ত্তী ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি বিরোধীদের আনা যে কাট মোশান আছে তার বিরোধীতা করছি। দুটি কাট মোসান দেখলাম। দুটোই এস. ইউ. সি. আই. পার্টির থেকে। কংগ্রেসের পক্ষ থেকে কোনো কাট মোশান নেই দেখলাম। আমার কাছে আসেনি। বোঝা গেলো, বাজেট রিপোর্ট পড়ে ওঁরা কাট মোশান দেবার কথা ভাবেন নি। পরে বিতর্কের স্বার্থে কিছু কথাবার্ত্তা বলেছেন। ওঁরা কাট মোশান না দেবার জন্য আমি ব্যাক্তিগতভাবে খুশী। আমি ওঁদের

বক্তব্যের জবাব দেবার আগে আমি কয়েকটি বিষয়ে অবতারণা করতে চাই। কিন্তু আমি ভেবেছিলাম যে, কিছু নীতি সংক্রান্ত আলোচনা হবে। অগ্রগতি হয়েছে কি না? অগ্রগতি যদিনা হয় তাহলে তার অসুবিধা কোথায়? আর অগ্রগতি যদি হয় তাহলে আরো অগ্রগতি হচ্ছে না কেন এই আলোচনায় বিরোধী বন্ধুরা কেন্দ্রীভূত করবেন। কিন্তু ওঁরা সেই পথে গেলেন না। সেই পথে যাবার জন্য যে হোম ওয়ার্কের দরকার সেই হোম ওয়ার্কের পর্যাপ্ত সময় ওঁদের ছিলো না। আর মানসবাবু তাঁর স্বভাবসিদ্ধ ভঙ্গিতে বক্তৃতা দেন সেই রকমভাবেই দিয়েছেন। এবং আমাকে আক্রমণ করলেন। কোথায় কোথাও ব্যক্তিগত আক্রমণের সীমা ছাড়িয়ে গেলেন। এটা আমার কাছে প্রায় অপ্রত্যাশিত ছিলো। যে ভাষায় বক্তৃতা করেছেন সেই ভাষাতেই জবাব পাবেন। আমার বন্ধু শোভনদেব চট্টোপাধ্যায় দীর্ঘদীনের পুরোনো বন্ধু। তিনি এককালে বক্সার ছিলেন জানতাম। কিন্তু বয়সের সঙ্গে সঙ্গে বক্সারের যে রিফ্লেক্স কমে যায় সেই রিফ্লেক্স কমে গেছে দেখলাম। তার কারণ আমি দেখলাম যে, যাঁরা ওঁনাকে ব্রীফ করেছেন, ঠিকমতন ব্রীফ করেন নি। যে ঘুঁষিগুলি ছুঁড়েছেন সব গিয়ে হাওয়ায় লেগেছে। একটাও আমার গায়ে লাগেনি।

[5.10 - 5.20 p.m.]

প্রথম হচ্ছে যে গোটা পরিবহণ নীতি, এই বিষয়ে কি আমরা কোন আলোচনা পেলাম? মানসবাবু বললেন আপনি বিধানসভায় বলেছেন। আমি তো ঠিকই বলেছিলাম, কিন্তু যা বলেছিলাম তার থেকে আপনি বাড়িয়ে বললেন। আমাদের সরকারের নীতি হল ক্রমশঃ স্টেট বাস ও রাষ্ট্রীয় পরিবহণের বাসের নেটওয়ার্ক গোটা পশ্চিমবাংলার সর্বত্র প্রসারিত করা। প্রত্যেকটি জেলার গ্রাম থেকে শহর পর্য্যন্ত বাস চালানো। কিন্তু আমি এটা কোন সময়ই বলিনি যে আগামী দু'-তিন বছরের মধ্যে এটা হয়ে যাবে। এটা তো অসম্ভব কাজ। দু-তিন বছরের মধ্যে এটা হয়না। তাছাড়া আরেকটা ব্যাপার হল এটা করতে গেলে সুইচ ওভার করতে হয়। আর এসব করতে গেলে আমাদের বড় বাধা হয়ে দাড়াচ্ছে আর্থিক সংকট। অর্থ সমস্যা একটা বড় বাধা হয়ে দাড়াচ্ছে। আর ক্রমশঃ এইভাবে যদি তৈরী করতে হয় তাতে সময় তো লাগবে। আর ম্যানেজমেন্টের এফিসিয়েন্সি এটাও আমাদের একটা বড় বাধা। আরেকটা ব্যাপার হচ্ছে আইনগত বাধা। প্রচলিত আইনের বাধার জন্য আমরা পারিনা, যেটা মানসবাবুদের ঐ দিল্লীর সরকার পরিচালনা করেন। মানসবাবু আমাকে বলতে গিয়ে বলেছেন আপনি কি করে করবেন? আপনি একে মন্ত্রী, তারপরে পার্টি নেতা, তারপরে সি. আই. টি. ইউ নেতা, তাহলে আপনি কাজ করবেন কি করে? আমি যদি ট্রান্সপোর্ট ডিপার্টমেন্টের মতো একটা ছোট দপ্তরের কাজের অযোগ্য হয়ে যায়, তাহলে তো ওদের প্রধানমন্ত্রীকে আগে অপসারিত করতে হয়। কারণ একদিকে উনি প্রধানমন্ত্রী, অপরদিকে উনি কংগ্রেস সভাপতি। আমরা বলছি, আমরা পরিকল্পনাকে ক্রমশঃ রূপায়িত করবার চেষ্টা করছি এবং সেটা করতে গিয়ে আমরা তিন-চারটে বিষয়কে একসঙ্গে নীতি হিসাবে অবলম্বন করছি। প্রথমতঃ আমরা বাস বাড়িয়েছি এবং দেখেছেন আড়াইগুণ বাস বেড়েছে। কিন্তু পর্যাপ্ত পরিমাণে বাস বাড়াতে গিয়ে আমরা স্বখাত সলিলে ঢুকছি। কারণ আমাদের পঞ্চায়েতের মাধ্যমে অর্থনৈতিক কাজকর্মের এত উন্নতি হয়েছে, যা আমাদের শক্তিবাবু বললেন যে দীর্ঘ কয়েক বছর পর ওনাদের ওখানে রাস্তা হয়েছে। রাস্তা হলে কি হবে, মানুষ চাইবে বাস চলুক সেই রাস্তা দিয়ে। এখন ক্ষেতমজুরদের মজুরী বেড়েছে, কৃষি-শ্রমিকদের মজুরী বেড়েছে, ভাগচাষীদের আয় বেড়েছে, প্রান্তিক চাষীদের আয় বেড়েছে, তারা এখন আর ১৪-১৫ কিলোমিটার হাঁটবে না, ফলে খুব স্বাভাবিকভাবেই বাসের চাহিদা বাড়বে। কাজেই আজকে আমাদের বাসের যে পরিমাণ চাহিদা সেটাকে বাড়ানোর চেষ্টা আমরা করছি। তারপর রেল ব্যবস্থা যেটুকু ছিল প্রতি রেলের বাজেটে রেল ভাড়া বাড়ানোই গ্রামের মানুষের পক্ষে রেলে চড়া অসম্ভব হয়ে পড়েছে। তারা

বলছে কেন্দ্রীয় সরকারকে নমস্কার, আর বামফ্রন্ট সরকার জিন্দাবাদ। বাসে কম পয়সায় আমরা যাতায়াত করতে পারব। এরপর জলপথের কথায় আসতে চাই। জলপথ শুধু যে আমরা কলকাতা-হাওড়া সিস্টেমই নয়, সূদুর সুন্দরবন অঞ্চলে, যেখানে মানুষ এখনো প্রাগঐতিহাসিক যুগে বাস করে, সেখানেও আমরা সরকারী জলপথ প্রসারিত করবার চেষ্টা করছি। তবে খানিকটা করেছি এবং আমাদের অনেক কাজ এখনও বাকি আছে। আমরা সাগর ও হলদিয়ার লট নং এইটে, লঞ্চ সার্ভিস চালু করেছি। এই লঞ্চ সার্ভিস চালু হওয়ায় স্থানীয় কৃষকরা তাদের উৎপাদিত পন্য বাজারে নিয়ে যেতে পারছে। শুধু সাত লক্ষ পানপাতা প্রতিদিন এর মাধ্যমে বাজারে যায়। রক্ত জল করে কৃষকরা যে ফসল তৈরী করেন তা এই লঞ্চ সার্ভিস চালু করে বাজারে নিয়ে যাবার ব্যবস্থা আমরা করতে পেরেছি। এই সামান্য সুযোগটুকু আমরা তাদের দিতে পেরেছি। এরজন্য খানিকটা গর্ববোধ, খানিকটা সাফল্য, নিশ্চয় আমরা দাবি করতে পারি এবং এই দাবি করে আমরা কোন অন্যায় করিনি। এখানে আরও দু-তিনটে ব্যাপার সম্বন্ধে আমি বলে দিতে চাই। সি. এস. টি. সি সম্পর্কে এখানে কিছু অভিযোগ এসেছে। আমার বন্ধু শোভনদেব বাবু বললেন সি. এস. টি. তে নাকি ১৪০০ বাস চলত। আমার তাকে জিজ্ঞাসা সি. এস. টি. সি-তে ১৪০০ বাস কবে চলত। সি. এস. টি. সি-র এমন স্বর্ণযুগ কবে ছিল আমি জানিনা। কোন অফিসার ওনাকে এমন তথ্য দিলেন আমি জানিনা। আমাদের চোখ নাকি জ্বলজ্বল করে বেশী, কিন্তু আমার মনে হচ্ছে ওদের চোখে হয় ছানি পড়েছে, না হয় দেখতে পায়না। এইসব রিপোর্ট ওনারা কোথা থেকে পেলেন। তবে এটা ঠিক যে ৫০ পারসেন্ট প্রডাকট্রিভ ক্যাপাসিটি আমরা করেছি, ১০০ পারশেন্ট আমরা করতে পারিনি। তবে এটা আমরা করার খুব চেষ্টা করছি। যে দূর্বলতা আমাদের আছে সেই দূর্বলতা আমরা কাটিয়ে ওঠার চেষ্টা করছি। তবে এখনো পর্য্যন্ত নতুন মেশিনপত্র ব্যবহার করার ক্ষেত্রে আমাদের খানিকটা অসুবিধা হচ্ছে। স্টীম রোলার চালিয়ে আমরা পারিনা, খানিকটা বুঝিয়ে সুঝিয়ে আমাদের অগ্রসর হতে হচ্ছে। ধরুন ম্যান বাস রেশিও - মানসবাবু অবাক হয়েছেন যে, ভারতবর্ষে সি. এস. টি. সি. হচ্ছে একমাত্র সংস্থা। যেখানে এত পরিমান ম্যান বাস রেশিও - কিন্তু মানসবাবু অবাক হন নি অন্যখানে। কারণ, পুরনো ইতিহাস যদি সি. এস. টি. সি.র একটু পড়তেন তাহলে আরো অবাক হবার মত ব্যাপার সেখানে ছিল। চাচাজী নেই, তিনি কংগ্রেস আমলে আমার পূর্ব সুরী মন্ত্রী ছিলেন। তিনি নিশ্চয় ওঁর ঘরে বসে আমার বক্তৃতা শুনছেন। তিনি যখন চলে গেলেন সেই ১৯৭৫/৭৬ সালে তখন সি. এস. টি. সির বিপুল কর্মীসংখ্যা ছিল। আর উনি ১৪ বছরের লজ্জা পাচ্ছেন - আমি যদি বলি তখন ম্যান বাস রেশিও ছিল ১৮, তাহলে আপনি সেটাকে কি বলবেন? এই ১৪ তে সত্যিই যদি আপনি লজ্জা পেয়ে থাকেন তাহলে এই পরিসংখ্যান পাবার পরে লজ্জায় আপনার ঘর থেকে বেরিয়ে যাওয়া উচিত। মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, আমি একজনকেও ছাঁটাই করিনি, বাস বাড়িয়ে কর্মীসংখ্যাকে সমানুপাতিক কমিয়েছি। মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, আপনি জানেন নর্থবেঙ্গল ষ্টেট ট্রান্সপোর্টের কথা এখানে সুব্রতবাবু বসে আছেন, তিনি ইউনিয়নের প্রেসিডেন্ট। আমার কাছে একদিন উনি গিয়েছিলেন লোকজন নিয়ে। ওখানে ভাল কথা বলেছিলেন। ওখানে ভাল কথা বলেন, আর এখানে অন্য কথা বলেন। সেখানে কি ছিল? আমি ওদের পাপ স্খলন করছি। ওদের পাপের প্রায়শ্চিত্ত করতে হচ্ছে আমাদের। ওরা যখন চলে গেলেন ১৯৭৬/৭৭ সালে ম্যান বাস রেশিও কি করে গিয়েছিলেন? উত্তর বাংলায় বাস পিছু ১৭৭ জন ছিল। আর এখন এ্যাজ অন টোডে ম্যান রেশিও হচ্ছে ৮ জন। একজনও ছাঁটাই হয়নি। ২ হাজার অতিরিক্ত চাকরি পেয়েছে। তার কারণ এত বেশি বাস বেরিয়েছে, যার জন্য এটা সম্ভব হয়েছে। আপনারা ৫০০ লোক ক্যাজুয়াল করে রেখে গিয়েছিলেন, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের নয়, আপনাদের দলের লোক - সেই ৫০০ জন লোককে আমরা পারমানেন্ট করেছি। মানসবাবুর লজ্জা আরো বাড়বে, যদি আমি বলি যে দক্ষিন বঙ্গ রাষ্ট্রীয় পরিবহনে ম্যান বাস রেশিও এই ছিল - ডাবল

ডেকার নিয়ে উনি কথা তুলেছেন। এই ডাবল ডেকারের ব্যাপারে আপনাদের ক্ষমা চাওয়া উচিত। আপনারা আমাদের ক্ষমা চাওয়ার কথা বলেন - ক্ষমা বলতে যদি আমাদের মিন করে থাকেন তাহলে আপনাদের জানা উচিত যে, আমাদের আমলে ডাবল ডেকার কেনা হয়নি। আর যদি আমার দপ্তরের কথা বলেন তাহলে বলুন পশ্চিমবাংলার বাম ফ্রন্টের ক্ষমা চাওয়া উচিত। কিন্তু কেন চাইব, বলুন তো? কাল রাত্রিবেলায় মাধব রাও সিন্ধিয়ার একটি স্টেটমেন্ট রেডিওতে শুনলাম। তিনি বলছেন ঐ হেলিকপ্টারের আমরা বন্ধ করে দিয়েছি। কেন বন্ধ করে দিয়েছেন? ৩টি এ্যাক্সিডেন্ট হয়েছিল। আমাদের চোখ জ্বল জ্বল করে - মানসবাবু, আয়নার সামনে দাঁড়ালে আপনাদের নিজেদের কুৎসিৎ, কদাকার চেহারাটাই দেখতে পাবেন। ডাবল ডেকারে কি হয়েছিল? ডাবল ডেকারে যেটা হয়েছিল প্রথম বুঝতে হবে - আপনারা এতদিন কেন্দ্রীয় সরকার পরিচালনা করছেন, মাঝখানে ২/৩ বছর অন্য সরকার ছিল - কেন একটি নীতি অব্যাহত রেখেছেন? কি নীতি ? দুটি মাত্র কোম্পানী চেসিস তৈরী করবে। একটি হচ্ছে অশোক লেল্যান্ড, আর একটি হচ্ছে টাটা। কিন্তু দোতলা বাসের ক্ষেত্রে একটি মাত্র কোম্পানী করবে এবং তার নাম হচ্ছে অশোক লেল্যান্ড। তাই অশোক লেল্যান্ডের কাছে যাওয়া ছাড়া রাজ্য সরকারের উপায় নেই। সমস্ত রাজ্য সরকারকে ঘাড় ধরে আপনারা অশোক লেল্যান্ডের কাছে পাঠিয়ে দিচ্ছেন। বাস কিনতে হচ্ছে। তাদের এক্সপার্টাইজে তারা যে বাস তৈরী করছে, সেই বাস কিনতে আমরা বাধ্য। ওয়ার্ল্ড ব্যাঙ্কের চুক্তি কেন্দ্রীয় সরকারের এবং কেন্দ্রীয় সরকার, রাজ্য সরকার সমস্ত কিছু মিলিয়ে এই চুক্তি। এত বড় একটা ইনডাস্ট্রির যে ইঞ্জিনিয়ার থাকতে পারে, সেখানে আমাদের পক্ষে সেই ইঞ্জিনিয়ার রাখা কি সম্ভব? আমাদের এখান ১।।/২ হাজার টাকা ইঞ্জিনিয়ার। এই মাইনে দিয়ে আমরা একটা বড় ইঞ্জিনিয়ার, এক্সপার্টাইজ রাখতে পারব? তার ফলে ডাবল ডেকার নিয়ে আমরা মুস্কিলে পড়েছি। মানুষের অসুবিধা হচ্ছে। এর জন্য আমরা নিশ্চয় দুঃখিত। সেই অসুবিধা আমরা দূর করার জন্য আপ্রান চেষ্টা করছি, অন্য বাস বাড়িয়ে। আমরা অশোক লেল্যান্ডের দোতলা বাস কেনা বন্ধ করে দিয়েছি, বিকল্প নেই বলে।

[5.20 - 5.30 p.m.]

ওরা বারবার এখন আমাদের কাছে আসছেন। আমরা বলেছি, ঐ ডবল ডেকারগুলি চালাতে হবে কোলকাতার রাস্তার উপযোগী করে এবং আপনাদের সেইভাবে ব্যবস্থা করতে হবে, বাস তৈরি করে দিতে হবে। যদি আপনারা পারেন তাহলে ডবল ডেকার কিনবো, না হলে কিনবো না। ওদের নতুন মালিক ৩০ তারিখে আসছেন। আমাদের সঙ্গে কথা বলার জন্য। আমাদের যদি বিকল্প কোন ব্যবস্থা থাকতো, অন্য কোন কম্পানী যদি থাকতো যারা ডবল ডেকার তৈরী করে তাহলে সেখানে আমরা চলে যেতে পারতাম কিন্তু আমাদের হাত পা আপনারা বেঁধে রেখে দিয়েছেন। ওয়ার্ল্ড ব্যাঙ্কের হিসাবের কথা বলেছেন। ওয়ার্ল্ড ব্যাঙ্কের হিসাব পাই পয়সা আমরা দিয়ে দিয়েছি। ওয়ার্ল্ড ব্যাঙ্কের রিপোর্ট আপনি পড়েন নি, কেউ আপনাকে পড়িয়ে দিয়েছে, আপনি এসে বলছেন। ওয়ার্ল্ড ব্যাঙ্ক বলেছে, এ্যাডভার্স রিপোর্ট দিয়েছে, অসনতোষ প্রকাশ করেছে সেটা হচ্ছে তোমরা ফলো আপ করছো না। কোনটা ফলো আপ করবো? ওয়ার্ল্ড ব্যাঙ্ক বলছে, তোমরা ম্যান বাস রেশিও কমাও। আমরা কমাচ্ছি কিন্তু আর কি করে কমাবো? ছাঁটাই করবো? আমি এটা করে শোভনবাবুকে বাধিত করতে পারবো না। ছাঁটাই করে ওয়ার্ল্ড ব্যাঙ্ককে আমি বাধিত করতে পারবো না। পশ্চিমবঙ্গে একটা বামফ্রন্ট সরকার থাকবে আর ওয়ার্ল্ড ব্যাঙ্ককে বাধিত করবার জন্য আমার [illegible] ছাঁটাই করতে হবে - এ যতদিন আমরা সরকারে আছি ততদিন আমরা তা করবো না। এতে ওরা ওদের অসনতোষ প্রকাশ করতে থাকুন আর আপনাদের উষ্মা প্রকাশ করতে থাকুন। ওয়ার্ল্ড ব্যাঙ্ক আরো কি বলেছে? বলেছে, তোমাদের যে পরিমানে ভাড়া বাড়াতে বলেছিলাম সেই পরিমানে ভাড়া তোমরা বাড়াও নি।

শোভনদেববাবু কি বলছেন ওয়ার্ল্ড ব্যাঙ্কের এই ফলো আপ এ্যাকসান আমরা মেনে নেব? এ দিকে বলছেন, ভাড়া বাড়িও না, আর যদি ভাড়া বাড়াই তাহলে আপনি গিয়ে বাস পোড়াবেন। এ তো দুটো মুখ। দু মুখো সাপের মতন কথা বলছেন আপনারা। আমি তাই আপনাদের বলি, এগুলো ভাল ভাবে বোঝার চেষ্টা করুন। শিল্প সম্পর্কে যদি একটু বোঝেন তাহলে নিশ্চয় সেটা ভাল হবে। তারপর ডি. সি. এম. টয়োটা সম্পর্কে বলেছেন। ডি. সি. এম. টয়োটার ব্যাপারটা কি ? ডিপার্টমেন্টের, ফাইনানসের পারমিশান নেওয়া হয়নি কেন? ফাইনানসের পারমিশান কখন নেওয়া হয়? যাদের কাছ থেকে আমরা ধার নিই - আমরা অনেকগুলি জায়গা থেকে ধার নিই। আমরা আই ডি বি আই থেকে নিই, অন্য ফাইনানসিয়াল ইনসটিটিউসান, থেকে ধার নিই। বর্তমানে আমরা কো-অপারেটিভ ব্যাঙ্ক থেকে ধার নিচ্ছি। আমরা ঐ ডি. সি. এম. টয়োটা, তাদের কাছ থেকেও বাস নিয়েছি এবং ভবিষ্যতে যদি কমপিটেটিভ রেটে আসে তাহলে আমরা টাটা এবং অশোক লেল্যান্ড থেকেও নেব। কেন নেব? প্রথম কথা হচ্ছে যে আমাদের ধারে নিতেই হয়। এখন প্রশ্ন হচ্ছে কার কাছ থেকে আমরা নেব। সবচেয়ে বেশী সুবিধা যাদের কাছ থেকে পাব তাদের কাছ থেকে আমরা ধারে নেব। আমরা যখন আপনাদের সঙ্গে কথা বলেছি তখন তিনটির সঙ্গেই কথা বলেছি। জাপান টয়োটার সঙ্গে কথা বলেছি, টাটা, অশোক লেল্যান্ডের সঙ্গেও কথা বলেছি, আমরা আই. ডি. বি. আই. কো-অপারেটিভ ব্যাঙ্কের ধারের শর্তাবলি পাশে রেখে দিয়েছি। যে আমাদের সবচেয়ে সুবিধা দেবে তার কাছ থেকে নেব। কমপিটিসান হয়েছে। আই. ডি. বি. আই যে ব্যাঙ্ক, আই. ডি. বি. আই কেন্দ্রীয় সরকারের ফাইনানসিয়াল অর্গানাইজেসান। তাদের তখন রেট, সুদের হার ছিল ১৩.৯৫। আমি ঐ ডি. সি. এম টয়োটা কিনেছি ১৩.৫০তে। পশ্চিমবঙ্গের জনগনের পক্ষে কোনটা লাভ ?

(ভয়েস ফ্রম কংগ্রেস বেঞ্চ ঃ— ২০ হাজার টাকা বেশী দেলেন কেন?)

আরো বাড়বে তো। আপনাদের মনমোহন সিং যা করছেন, যে বাজেট প্লেস করেছেন সেটা তো জানেন। এভারে ৩০ হাজার টাকা বাড়ছে। আপনি হিসাব নিয়ে দেখুন যে প্রতি বছর বাড়ছে। প্রাইস এসকালেসান না হলে দাম বাড়ানোর কোন প্রশ্ন নেই। আগে ২ লক্ষ টাকাতে বাস পাওয়া যেত এখন ৬ লক্ষ টাকাতেও পাওয়া যায় না - এই অবস্থা আপনাদের সরকার করেছেন। তারপর রেট অব পেমেন্ট কি ? রেট অব পেমেন্ট হচ্ছে ডেলি সিসটেম। এটা বুঝুন। প্রিনসিপ্যাল এ্যামাউন্টটা কমছে। যখন আই. ডি. বি. আই-এ তিন কি চার বছর ধরে ধার শোধ করতে গিয়ে ১৩.৯৫ হচ্ছে তখন জাপানের ধার শোধ করতে গিয়ে আমাদের দাঁড়াচ্ছে ১১.৫। কেন আমরা সুবিধা নেবনা? আজকে জাপানের কাছ থেকে সেই সুবিধা পেয়েছি বলে টাটা এসে বলছে যে আমরা ঐ রেটে দেব, আমাদের কাছ থেকে নাও। আমরা বলেছি যে দেশী এবং বিদেশী দুটো যদি কমপিটিটিভ থাকে তাহলে যেটা সবচেয়ে বেশী সুবিধা দেবে সেটাই আমরা নেব এবং একই রকম সুবিধা পেলে আমরা দেশীটাকে নেব। টাটা, অশোক যাই হোক না কেন ২০ হাজার টাকা পেয়েছে প্রাইস এসকালেশানের জন্য। এক মাস ডেট পার হয়ে যাচ্ছে, ১৫ দিনের মধ্যে ডেট পার হয়ে যাচ্ছে। গতকালের দাম আজকে থাকছে না। ট্রান্সপোর্টের আজকে যে সংকট, সেটা কেন? ১৬ বার ডিজেলের দাম বেড়েছে সেটা ছেড়ে দিলাম। প্রতিটি স্পেয়ার পার্টসের দাম বেড়েছে, শতকরা ২৫ ভাগ জিনিসেপত্রের দাম বেড়ে গেছে পরিবহণের ক্ষেত্রে। ফিনান্সের কাছে যাব কেন? ফিনান্সের কাছে যেতে হয় কখন। যখন ওরা রাজ্য সরকারের গ্যারান্টি চায় তখন আমরা ফিনান্স ডিপার্টমেন্টে যাই। কারণ গ্যারান্টিটা তারাই দেয়। যারা গ্যারান্টি চায়না তাদের জন্য রাজ্য সরকারের কাছে গ্যারান্টি চাইবো কেন? এবারে আমি ট্রামের প্রসঙ্গে আসছি। ট্রামের ব্যাপারে একটা আশঙ্কা প্রকাশ করেছেন শোভনদেব বাবু এবং বলেছেন যে, এই যে ট্রামের বদলে বাস চালাবেন, এটা হচ্ছে ব্যক্তিগত পুঁজিপতি যারা তাদের কাছে আত্মসমর্পন

করা বন্ধুত্বপূর্ণ যাই বলুন না কেন। আমি তাকে জিজ্ঞাসা করি, আপনি তো অনেক দিন ধরে রাজনীতি করেছেন, বোধ হয় ১৯৬২ সাল থেকে রাজনীতি করছেন, দিল্লীতে ট্রাম চলতো দিল্লীতে ট্রাম কার স্বার্থে উঠে গেল, এটা আপনারা তুলেছিলেন। বোম্বে থেকেও ট্রাম উঠলো কার স্বার্থে? হাওড়া থেকে ট্রাম কার স্বার্থে উঠলো? যদি আমরা পুঁজিপতিদের স্বার্থে তুলে থাকি তাহলে আপনারা কি ধোঁয়া তুলসীপাতা? আপনারা বলেছেন যে পুঁজিপতিদের স্বার্থে বাস। আর ট্রাম সম্পর্কে আপনারা কিছু জানেন যে ট্রামের কত শতাংশ স্পেয়ার্স বিদেশ থেকে আনতে হয়? সেটা কি আমরা শ্রমজীবী মানুষের কাছ থেকে আনবো? ট্রামের যে স্পেয়ার্স তার শতকরা ৬০ ভাগ টাকার অংশে আমাদের বিদেশ থেকে আনতে হয়। আগে আরো বেশী আনতে হত, ৭৫ ভাগ আনতে হত। ধরুন - ৬০ শতাংশ যদি আমাদের বিদেশ থেকে আনতে হয় - আপনাদের আমলে একটাও করেন নি - তাহলে সেটাতো আমরা শ্রমিকের কাছ থেকে আনছি না, ক্ষেত মজুরের কাছ থেকে আনছি না, সেটা আমরা আনছি বিদেশী পুঁজিপতিদের কাছ থেকে। তাহলে কি আপনারা একথা বলতে চাচ্ছেন যে দেশী পুঁজিপতিদের কাছ থেকে না নিয়ে বিদেশী পুঁজিপতিদের কাছ থেকে নিন? আসল কথাটা কি ? আপনাকে হয় বিদেশী পুঁজিপতি না হয় দেশী পুঁজিপতির কাছে যেতে হচ্ছে। এর বিকল্প নেই, যেকোন এক জায়গায় যেতে হচ্ছে। আপনারা জানেন যে কেন্দ্রীয় সরকারের তৈরী করা প্লানিং কমিশন বলছে যে দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন কর্পোরেশান প্রাইভেট মালিকদের বাস কিনে তারা ন্যাশান্যাল সেক্টরে বাড়াচ্ছে। প্রাইভেট ক্যাপিটাল এমনি কি হয় ন্যাশান্যাল সেক্টর প্রাইভেটের সঙ্গে ব্যবহৃত হয়। কিন্তু সাউথ বেঙ্গল ট্রান্সপোর্ট ডিপার্টমেন্ট একটা অন্য কাজ করেছে, পশ্চিমবাংলায় প্রাইভেট ক্যাপিটালকে নিয়ে এসেছে ন্যাশানাল সেক্টরকে ডেভলপ করার জন্য। ওরা বলছে যে এটা আমরা এ্যাপ্রিসিয়েট করছি এই পদ্ধতিকে এবং বিভিন্ন রাজ্য পরিবহণ বিভাগকে বলছে যে তোমরা যাও, পশ্চিমবঙ্গ কি এটা করেছে সেটা দেখে এস। আমরাও তাহলে ক্যাপিটাল ইনভেষ্টমেন্টটা প্রাইভেট থেকে ন্যাশানালাইজের নিয়ে আসতে পারি ডেভলপড করার জন্য। ভারতবর্ষের অর্থনীতির কথা যারা বলছেন আপনাদের দলের তারা অন্য কথা বলছেন, আর আপনারা এই কথা বলছেন। আপনারা আর. টি. এ'র দুর্নীতির কথা বলেছেন যে আর. টি. এ'তে কি করে দুর্নীতি হল? একবার বলছেন বাসের পারমিট দেবার জন্য হয়েছে, আর একবার বলছেন যে আপনারা প্রাইভেট বাসের জন্য পারমিট দিচ্ছেন না। তাহলে প্রাইভেট মালিকদের জন্য চোখের জল এই বিধানসভায় কারা ঝরাচ্ছে? প্রাইভেট বাস - বেকার যুবকদের জন্য বলা আছে প্রতি বছর তারা যা দিচ্ছেন সেটা হচ্ছে লরী।

[5.30 - 5.40 p.m.]

আমরা বলেছি তাদের আপনারা বাস নেবেন না, আপনারা লরীতে আসুন। আমরা প্রতি বছর লরীর জন্য স্যাংসন করে দিচ্ছি। কিন্তু আমরা বলছি প্রাইভেটে বাসে যাবেন না। যারা লরী নিতে চান তারা যদি আমার কাছে আসনে তাহলে তারা পাবেন। আপনাদের বলছি, আপনারা হয়তো বলবেন প্রাইভেট বাসের পারমিট দিচ্ছেন না, আমি বলি প্রাইভেট বাসের পারমিট বর্ত্তমানে দেওয়া হচ্ছে না। আগে প্রাইভেট বাসের পারমিট দেওয়া নিয়ে যে অভিযোগ উঠতো, এখন তো সেই অভিযোগ উঠছে না বাসের পারমিটের ব্যাপারে? সেই জন্য আর বিশেষ কথা বলছি না। আমরা অনেক কষ্টের ভেতর দিয়ে পরিবহণ সমস্যার সমাধান করার চেষ্টা করছি। যদিও এখনও পরিবহনের নানা সমস্যা রয়েছে, আমরা সেই সমস্ত সমস্যার মোকাবিলা রাতারাতি করতে পারবো না। আমরা অগ্রসর হয়েছি, সমস্ত স্ফিয়ারে আমাদের অগ্রগতি হয়েছে। তবে ওঁদের মধ্যে থেকে এমন ভাব দেখানো হচ্ছে যেন জনগনের দুঃখে ওরা খুব কাতর, জনগনের জন্য ওদের প্রান কাঁদছে এই প্রসঙ্গে রবীন্দ্র নাথ ঠাকুরের একটা লাইন দিয়ে আমার বক্তব্য শেষ করছি। "মিথ্যে ভেলকি, ভুতের হাঁচি, / মিথ্যে কাঁচের পান্না, / সবার

চেয়ে মিথ্যে তোমার, / নাঁকি সুরের কান্না। /

আমি সমস্ত কাটমোশানের বিরোধিতা করছি, এবং আমার ব্যয় বরাদ্দ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

## Demand No 12

The Motion of Shri Prabodh Chandra Sinha moved on 30th July, 1991 that a sum of Rs. 3,47,78,000 be granted for expenditure under Demand No. 12, Major Head: "2041- Taxes on Vehicles."

(This is inclusive of a total sum of Rs. 1,73,93,000 already voted on account)

Was then put and agreed to.

## Demand No 77

The Motion of Shri Prabodh Chandra Sinha moved on 30.7.91 that a sum of Rs. 79,55,000 be granted for expenditure under Demand No. 77, Major Head: "3051- Ports and Lighthouses."

(This is inclusive of a total sum of Rs. 40,02,000 be already voted on account)

Was then put and agreed to.

## Demand No 78

The Motion of Shri Prabodh Chandra Sinha moved on 30.7.91 that a sum of Rs. 54,89,000 be granted for expenditure under Demand No. 78, Major Head: "3053- Civil Aviation."

(This is inclusive of a total sum of Rs.27,80,000 already voted on account)

Was then put and agreed to.

## Demand No 80

The Motion of Shri Deba Prasad Sarkar that the amount of the Demand be reduced by Rs. 100/- Were then put and lost.

The motion of Shri Prabodh Chandra Sinha moved on 30.7.91 that a sum of Rs. 89,72,62,000, be granted for expenditure under Demand No. 80, Major Heads : "3055-Road Transport, 3056-Inland Water Transport, 5055-Capital Outlay on Road Transport, 5056-Capital Outlay on Inland Water Transport and 7055-Loans for Road Transport ".

(This is inclusive of a total sum of Rs.44,87,39,000 already voted on account)

Was then put and agreed to.

**Demand No 81**

The Motion of Shri Prabodh Chandra Sinha moved on 30.7.91 that a sum of Rs.22,63,00,000 be granted for expenditure under Demand No. 81, Major Head: "7075- Loans for Other Transport Services."

(This is inclusive of a total sum of Rs. 11,31,74,000 already voted on account)

Was then put and agreed to.

**শ্রী সুব্রত মুখার্জী** : মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, একটা গুরুত্বপূর্ণ ব্যাপার আপনার অনুমতি নিয়ে আমি এখানে উৎথাপন করছি। স্যার, আপনি জানেন হাউস চলাকালীন প্রধানমন্ত্রী বিদেশে গেলে সভাকে জানিয়ে যান যে তিনি কি কারণে বিদেশে যাচ্ছেন - স্বাস্থ্যের কারণে, না অন্য কোন কারণে এবং কোথায় যাচ্ছেন, ক 'দিন থাকবেন, কোথায় থাকবেন, সব জানিয়ে যান। আমরা সংবাদপত্রে দেখলাম আমাদের মুখ্যমন্ত্রী বিদেশে যাচ্ছেন। অথচ এখানে হাউস চলছে তিনি হাউসকে কিছু জানালেন না! তিনি কেন যাচ্ছেন, স্বাস্থ্যের কারণে যাচ্ছেন, না অন্য কোন কারণে যাচ্ছেন, সেটা স্পেসিফিক্যালি হাউসকে জানান উচিত ছিল এবং কোথায় গিয়ে উঠছেন তাও জানান উচিত ছিল। আমাদের কাছে ইনফরমেশন আছে, তিনি টাটা-দের হোটেলে গিয়ে উঠবেন। টাটাদের সঙ্গে তাঁর বিশেষ সম্পর্ক আছে, এটা আমরা জানি। এক মাস মুখ্যমন্ত্রী দেশে থাকবেন না, হাউস চলছে, কেন যাচ্ছেন তা যাবার আগে দু মিনিটের জন্য এখানে দাঁড়িয়ে বলে গেলেন না। যাবার আগে এই সভায় একটু পদধূলি দিয়ে গেলেন না। ১৪ বছরে ১৮ বার বিদেশে গেছেন, একবার বললেন না যে রাজ্যের মানুষের কোন্ স্বার্থে তিনি বিদেশে গেছেন। মুখ্যমন্ত্রী হিসাবে তিনি যখন বিদেশে যাচ্ছেন তখন পিপুলের জানার অধিকার আছে, কেন যাচ্ছেন, কোথায় যাচ্ছেন? এই সমস্ত বিস্তারিত সংবাদ আইন-সম্মত-ভাবে আমাদের জানার অধিকার আছে। এখন আবার আনন্দমার্গীদের ধমক থাকা সত্বেও সিকিউরিটি না নিয়েই যাচ্ছেন।

**মিঃ ডেপুটি স্পীকার** : ওঁর দপ্তরের - শিল্প বাণিজ্য দপ্তরের বাজেট যে দিন ছিল সে দিন উনি বলেছেন 'আমি বিদেশে যাচ্ছি।" সুতরাং ইনফরমেশন উনি দিয়ে গেছেন। এর মধ্যে কোন ব্যাপার নেই।

[5.40 - 5.50 p.m.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলী** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সুব্রতবাবু যে কথা বলেছেন তাকে আমি পূর্ণ সমর্থন করছি এবং এটাই হওয়া উচিৎ। আপনি দেখেছেন, রাশিয়া থেকে কমিউনিষ্ট পার্টি উঠে গেছে। আমি শুনেছি, পশ্চিমবাংলায় নাকি ওঁরা তুলে দেবার জন্য জ্যোতিবাবু গেছেন দিল্লীতে। তিনি কেন্দ্রীয় কমিটিতে আলোচনা করবেন যে ভারতবর্ষে মার্কসবাদ নামটা রাখা হবে কিনা। আমি বিশ্বস্তসূত্রে জানতে পেরেছি তিনি একটি প্রস্তাব রাখবেন ভারতবর্ষ থেকে কমিউনিষ্ট (মার্কসবাদী)

তুলে দেওয়া হোক। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আর একটি কথা বলছি, রাশিয়া বক্রেশ্বর দিতে পারেনি, চীনের কাছে বক্রেশ্বর যদি পাওয়া যায় তারজন্য বুদ্ধদেববাবুকে চীনে পাঠাচ্ছেন। রাশিয়া ভিখারী হয়ে গেছে, চীন যদি দেয় তাহলে বক্রেশ্বর হবে।

**শ্রী শ্যামল চক্রবর্তী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সত্যবাপুলী মহাশয় একটি জরুরী ইনফরমেশন দিয়েছেন। একটু দুঃখ দুঃখ ভাব নিয়ে সি. পি. এম থাকবে কি থাকবে না এই কথা বললেন। আমার মনে পড়ে গেল বাবার ভবিষ্যৎবাণী। আমি প্রথম যখন কমিউনিষ্ট পার্টি করতে আসি, কাজকর্ম করতে সুরু করেছি তখন খুবই দুরবস্থার মধ্যে ছিল। উনি বললেন কমিউনিষ্ট করছো, করো, তোমাদের দুঃখে এবং আনন্দে শিয়াল কুকুরও কাঁদবে এবং হাসবে।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মোশনের সময় ১ মিনিট বাইরে গিয়েছিলাম। মাননীয় সদস্য শ্রী সুব্রত মুখার্জী একটা লিফলেট নিয়ে এসে এখানে বক্তব্য রাখলেন। তাঁর কালচারাল ডিজেনারেশন হয়েছে, ওঁর প্রতি আমার ভাল ধারণা ছিল। আমি যে বিষয়টি বলতে চাই সেটা হচ্ছে, উনি লিফলেট তুলে ধরে বললেন ১৫টি ভেড়ী লুট হয়েছে, যারা করেছে তারমধ্যে রবীন মন্ডল আছে। আমি আপনাকে বলতে চাই উনি যে ভেড়ী লুটের কথা বলেছেন এই সমস্ত কল্পিত ব্যাপার। আমরা কৃষকদের স্বার্থে বে-নামী জমি উদ্ধার করি। উনি যে কথা বলেছেন তার প্রতিবাদ জানাচ্ছি।

**Mr. Deputy Speaker :** Now Discussion on Demand No 73. There are three cut motions to this Demand. All the cut motions are in order. Members may move this motions.

**Demand No 73**

Shri Saugata Roy :
Shri Sudip Bandyopadhyay :
Shri Sailaja kr. Das :
} Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

**শ্রী সৌগত রায় :** স্যার, কটেজ এন্ড স্মল ইনডাসট্রির যে বাজেট পেশ করা হয়েছে তার বিরোধিতা করছি এবং আমাদের কাটমোশনকে সমর্থন করছি। আপনি জানেন স্যার, মাননীয় প্রবীরবাবু আগে বিদ্যুৎ দপ্তরের দায়িত্বে ছিলেন এবং সবাই জানেন বিদ্যুৎ দপ্তরের কি হাল হয়েছিল যার জন্য প্রবীরবাবুকে বিদ্যুতের মতন দপ্তর থেকে সরিয়ে দেওয়া হয়েছে ক্ষুদ্র ও কুটির শিল্পে। এখানে আমাদের প্রবোধবাবু ঠিকই বলেছেন, তাঁর আশংকা ক্ষুদ্র ও কুটির শিল্পের সেই হাল হবে কিনা। পশ্চিমবাংলায় যেসব ব্যাপারে উন্নতি হয়েছে বলে এই বামফ্রন্ট সরকার দাবী করেন তার মধ্যে ক্ষুদ্র ও কুটির শিল্প একটি এবং ওঁরা দেখিয়েছেন প্রতি বছর ওদের এখানে আনুমানিক গড়ে ১৬ হাজার কি ১৭ হাজার নতুন করে ইউনিট রেজিষ্ট্রীকৃত হচ্ছে।

**মিঃ ডেপুটি স্পীকার :** সৌগতবাবু, আগের মিনিষ্টার কারেকসন করেছেন। সেটা রেকর্ডেড হয়েছে। বাই মিসটেক আগে উনি জানাতে পারেন নি, এখানে কারেকটেড ডিমান্ডটা রেকর্ডেড হবে।

**শ্রী সৌগত রায় :** সেটা ঠিকই আছে, ওটা তো টেকন এ্যাজ গ্রানটেড। স্যার, আমি যে কথা বলছিলাম, প্রত্যেক বছর দেখছি যে, ৪০ হাজারের মত লোক কাজ করছে এই ক্ষুদ্র ও কুটিরশিল্পে। ১৫/১৬ মত রেজিষ্ট্রী লিপিবদ্ধ হচ্ছে। বেসিক্যালী এই হিসাবটা শুধু একটা ফিগারের হিসাব। এই যে নূতন ইনডাসট্রি রেজিষ্টার্ড হচ্ছে এবং সঙ্গে একটা ইনডাসট্রি বন্ধ হয়ে যাচ্ছে তার হিসাব মন্ত্রী মহাশয় দিতে পারছেন না এবং ওঁদের হিসাব অনুযায়ী ২২ হাজার ছোট শিল্প বন্ধ হয়ে আছে। সেগুলি খোলার জন্য যে ব্যবস্থা নিয়েছেন তা যে কত অপ্রতুল সেটাই আলোচনা করব। হ্যাঁ, এটা খুবই সত্য যে কুটির এবং ক্ষুদ্র শিল্প খুবই গুরুত্ব পূর্ণ। তার কারণ যেখানে আমরা রিসোর্সকোয়াস ইকনমি বলি, অর্থাৎ সম্পদের অভাব, ম্যান পাওয়ার সারপ্লাস মানুষ অনেক বেশী রয়েছে সেখানে কুটির ও ক্ষুদ্র শিল্পের মত একটা জায়গায় বা এর মাধ্যমে অনেক লোক চাকরি পেতে পারে। সুতরাং যদি কুটির ও ক্ষুদ্র শিল্পের প্রসার হোতো আমরা তার রিফলেকসন অন দি এমপ্লয়মেন্ট পজিসান পাব, আমরা দেখতাম বেকার ক্রমশঃ কমে যেত। আপনি দেখবেন পশ্চিমবঙ্গে এমপ্লয়মেন্টের যে হিসাব পড়ে গেছেন ক্ষুদ্র শিল্পে এমপ্লয়মেন্ট পাচ্ছেন সেই অনুসারে বেকারের সংখ্যা কমছে না, বরং প্রতি বছর ২ লক্ষ করে বেকার বাড়ছে। তার মানে আসলে যে হিসাব ওঁরা দিচ্ছেন সেটা সঠিক নয় এবং ফিকটিসাস। ওঁরা ইকনমিক রিভিউতে একটি জায়গায় দেখছিলাম যে, পশ্চিমবঙ্গ সারা ভারতবর্ষের মধ্যে ১৩ শতাংশ ক্ষুদ্র শিল্প আছে। এটা হচ্ছে সংখ্যা টার্মস, ইনভেষ্টমেন্টের টার্মসে বলছেন না, বলছেন সংখ্যার টার্মসে। ১৩ শতাংশ ক্ষুদ্র শিল্প আছে, ওঁরা দাবী করছেন উত্তর প্রদেশে মধ্যপ্রদেশ এবং মহারাষ্ট্রের থেকে বেশী এবং মহারাষ্ট্র এঁদের তুলনায় অনেক কম। যদি আপনি দেখেন ক্ষুদ্র শিল্পের লোন, মেন যে সংস্থা থেকে আসে সেই সংস্থার নাম হচ্ছে ষ্টেট ফাইনানসিয়াল কর্পোরেশন, তারা কি রকম লোন দিচ্ছে সেই হিসাবটা যদি দেখেন তাহলে বুঝতে পারবেন পশ্চিমবঙ্গের পজিসানটা কোথায় এখন পর্য্যন্ত রয়েছে। ইকনমিক রিভিউর ১১৫ পেজে রয়েছে ষ্টেট ফাইনানস কর্পোরেশন কত লোন ডিসবার্স করছে। তাতে আমি ১৯৮৮-৮৯ তে দেখছিলাম পশ্চিমবঙ্গের স্থান ১০ নম্বরে। এটা ষ্ট্যাটিসটিক্যাল এ্যাপেনডিসকে পাবেন, এই বইয়ে নয়, ষ্ট্যাটিসটিক্যাল এ্যাপেনডিকসের ১১৫ পাতায় আছে পশ্চিমবঙ্গের স্থান দশমের নীচে। একদিকে বলছেন পশ্চিমবঙ্গ ভারতের মধ্যে প্রথম অন্যদিকে লোন ডিসবার্সমেন্টে পশ্চিমবঙ্গের স্থান ১০ নম্বরেরও নীচে, যেখানে কর্নাটক ১২৪কোটি টাকা লোন ডিসবার্স করেছে। পশ্চিমবঙ্গের ষ্টেট ফাইনান্স কর্পোরেশন ডিসবার্স করেছে ৩৬ কোটি টাকা, এটা আমি ১৯৮৮-৮৯ সালের যে হিসাব সেই হিসাবে আমি দেখতে পাচ্ছি। একই ফিগার আপনি দিয়েছেন। পশ্চিমবঙ্গের ষ্টেট ফাইনান্স কর্পোরেশন লোন ডিসট্রিবিউসনের ব্যাপারে ভারতবর্ষের মধ্যে দশম যেখানে কর্ণাটক ১২৪ কোটি টাকা লোন দিচ্ছে ছোট ইনডাসট্রিগুলিকে সেখানে পশ্চিমবঙ্গ মাত্র ৩৭ কোটি টাকার মত দিয়েছে, আর আপনারা তো খুব ঢক্কা নিনাদ করে বলছেন যে, কুটির ও ক্ষুদ্র শিল্পের খুব উন্নতি হয়েছে। আরও একটা জিনিষ দেখা দরকার। ওয়েষ্টবেঙ্গল ফাইনান্স কর্পোরেশন লোন সাইজে কি রকম হচ্ছে, যেখানে মেন এজেন্সী ছোট ইনডাসট্রিকে লোন দিচ্ছে সেখানে ওয়েষ্টবেঙ্গল ফাইনান্স কর্পোরেশন দেখা যাচ্ছে বেশী লোন দিচ্ছে অপেক্ষাকৃত বড় কোম্পানীগুলিকে। ধরুন, ৩০ থেকে ৬০ লাখ টাকার যে সব কোম্পানী আছে সেই সব কোম্পানীকে লোন দেওয়া হচ্ছে ২৬ পারসেন্ট, সেখানে ছোট, ৫০ হাজার থেকে ১ লাখ এদের লোন দিচ্ছেন ৪ পারসেন্ট, যার ফলে এর নোডাল ওয়েষ্টবেঙ্গল ফাইনান্স কর্পোরেশন তাদের অপেক্ষাকৃত বড় ইনডাসট্রিকেই দেখছেন, স্মল ইনডাসট্রিজ যারা খুলবে তাদের এ্যাডিকোয়েট এ্যামাউন্ট যথেষ্ট পরিমাণে লোন রাজ্য সরকারের ফাইনান্স কর্পোরেশন দিতে পারছে না। এটা আপনাদের রাজ্য সরকারের ফিগার, ইকনমিক রিভিউর ষ্ট্যাটিসটিক্স এ্যাপেনডিকসের ১১৭ পাতায় দেখা যাবে যে ছোট ইন্ডাসট্রিতে লোন গিয়ে পৌছায় না।

[5.50 - 6.00 p.m.]

এবার আমি যে মূল কথা বলতে চাই সেটা মন্ত্রী মহাশয়ের বক্তৃতা প্রসঙ্গে। মন্ত্রীর বক্তৃতা কত সংক্ষিপ্ত করা যায় তার কমপিটিশন যেন এটা। যে বইটা ছাপিয়েছেন পাঁচ পাতা কেন মন্ত্রীর বক্তৃতা হবে? মন্ত্রীর থেকে ইকোনোমিক রিভিউতে ডিটেলস স্মল ইন্ডাষ্ট্রি সম্পর্কে বলা আছে। মন্ত্রীর বক্তৃতা এখানে দায়সারা হিসাবে রাখা হয়েছে এবং তাতে রাজ্যের স্মল ইন্ডাষ্ট্রি সম্পর্কে কোন ইঙ্গিত বর্তমান এবং ভবিষ্যতের জন্য দেওয়া নেই।

এবারে আমি নেকসট্ প্রবলেম সম্বন্ধে বলতে চাই। আজকে আপনি নতুন ইন্ডাষ্ট্রিয়াল পলিসি দেখেছেন। এই নতুন ইন্ডাষ্ট্রিয়াল পলিসির মূল প্রান্ত হচ্ছে - আমাদের একসপোর্টের দিকে আরো বেশী যেতে হবে মানে কি ? আমাদের গ্লোবাল মার্কেট প্রেসে প্রতিযোগিতায় যেতে হবে। আমাদের এমন ষ্ট্যান্ডর্ডের জিনিস বানাতে হবে যাতে সারা পৃথিবীর সঙ্গে আমরা প্রতিযোগিতা করতে পারি। কিন্তু মন্ত্রীর পাঁচ পাতা বক্তব্যে কোথায়ও কোয়ালিটি কন্ট্রোলের কথা দেখাতে পারবেন না। যাতে করে আমাদের স্মল ইন্ডাষ্ট্রিতে তৈরী আইটেমগুলির কোয়ালিটির উন্নতি হতে পারে, যাতে ইন্ডাষ্ট্রি চলতে পারে, সে সম্পর্কে কোন কথা মন্ত্রীর বক্তব্যে কোথাও নেই। তারফলে পশ্চিমবঙ্গে স্মল ইন্ডাষ্ট্রিতে যে জিনিস তৈরী হবে সেই জিনিসের মার্কেট পাওয়া একটা সমস্যা হয়ে দাঁড়াবে। আপনি জানেন, আমাদের এখানে স্মল ইন্ডাষ্ট্রিগুলি আছে হাওড়াতে এবং সেগুলো হচ্ছে ইঞ্জিনিয়ারীং শিল্প যা লোহার উপর ভিত্তি করে বেলিলিয়াস রোড জুড়ে রয়েছে। দীর্ঘদিন ধরে ওরা বলছেন যে, হাওড়া এলাকার ইন্ডাষ্ট্রিগুলোকে নিয়ে একটা ইন্ডাষ্ট্রিয়াল পার্ক করা যায় কিনা যেখানে কমন পুল থেকে র ম্যাটেরিয়ালস্ দেওয়া যাবে, মার্কেট ফেসিলিটিস্ দেওয়া যাবে। কিন্তু আমি গত ১৪ বছরে, বিশেষ করে গত বছর, দেখেছি, সবচেয়ে বেশী স্মল স্কেল ইন্ডাষ্ট্রির যে জায়গা হাওড়া সেখানে এই ধরণের প্রচেষ্টা রাজ্য সরকারের পক্ষ থেকে নেওয়া হয়নি। অন্য দিকে সব সময় ইন্ডাষ্ট্রিগুলোতে র ম্যাটেরিয়ালস্ এর সমস্যা থেকে যাচ্ছে, সে সমস্যা সমাধানের দিকে রাজ্য সরকারের উদ্যোগ নেই। আমার মনে আছে, দুই বছর আগে পিগ আয়রণ সমস্যা সম্পর্কিত একটি মিটিংয়ে দিল্লীতে গিয়েছিলাম। সেখানে ছোট ছোট ফাউন্ড্রিতে পিগ আয়রণ ব্যবহার করার বিষয়ে আলোচনা হয়। সেখানে আই এ্যাম সারপ্রাইজড্ টু ফাইন্ড - ওয়েষ্ট বেঙ্গল গভর্ণমেন্ট সেই আলোচনায় কাদের পাঠিয়েছেন? ডাইরেকটর, ডেপুটি ডাইরেকটর পর্যায়ের অফিসাররা গিয়েছিলেন সেখানে র ম্যাটেরিয়ালস্ আনতে। সেখানে মিনিষ্টার লেভেলে, সেক্রেটারী লেভেলে অফিসার পাঠিয়ে কিভাবে র ম্যাটেরিয়ালস্ আনতে পারি - সে সম্বন্ধে কোন প্রচেষ্টা নেই ! সেখানে আমি বলেছিলাম - ইঞ্জিনিয়ারীংয়ে এ্যাট লিষ্ট আমরা কমপিট করতে পারি, কারণ আমাদের এখানে লেবার চীপ্। আজকে হংকং, তাইওয়ান প্রভৃতি দেশে ব্যাপকভাবে ছোট ইন্ডাষ্ট্রি হয়েছে এবং তাতে প্রচুর এমপ্লয়মেন্ট হয়েছে। আজকে হংকং এর গারমেন্ট ইন্ডাষ্ট্রির টার্ণ ওভার হচ্ছে। ২০০ কোটি টাকা। আমাদের এখান থেকে গারমেন্ট একসপোর্ট যে হয় না তা নয়; ছোট স্কেলে হয়। কিন্তু এর ডেভেলপমেন্টের জন্য কোন প্রচেষ্টা এখানে নেওয়া হয়েছে কি ? আমরা দেখছি, মেটিয়াব্রুজে যেসব দর্জীরা আছেন তারা হাওড়া হাটে গিয়ে তাদের তৈরী রেডিমেড গারমেন্টস্ বিক্রি করেন। কিন্তু সরকারের পক্ষ থেকে একে একসপোর্টেবল্ ইন্ডাষ্ট্রি হিসাবে অর্গানাইজড্ করবার কোনরকম প্রচেষ্টা এখনও পর্যন্ত দেখতে পাচ্ছি না। আজকে সিরামিক ইন্ডাষ্ট্রির কথা যদি ধরেনি মানুষ আজকে ভাল ভাল বাড়ীতে থাকছেন। ডোমেষ্টিক ম্যাটেরিয়ালস্ কিনতে তারা সবচেয়ে বেশী খরচ করছেন। আজকে বিল্ডিং ইন্ডাষ্ট্রি একটা বড় ইন্ডাষ্ট্রি। কিন্তু আজও ওয়েষ্ট বেঙ্গলে সিরামিক ডেভেলপমেন্ট কর্পোরেশনের কোনরকম ডেভেলপমেন্ট বা গ্রোথ হল না। ইলেকট্রিফিকেশানের ব্যাপারে ইনসুলেটর লাগে সেখানে সিরামিকের

ব্যাপক প্রয়োজন আছে। দেখুন ছোট ছোট কলকারখানা গুলো প্রতিটি লসে রান করছে। একটা লেদার ডেভলপমেন্ট করপোরেশান করলে। চর্মজ ব্যাপারে দেখুন। চামড়ার ব্যবসা করে কোটি কোটি টাকা লাভ করছে। কংগ্রেস আমলে করেছে, জয়নাল আবেদিনের আমলে হয়েছে। গত বছর লোকশান হয়েছে। তার ফিগার ওঁরা দিতে পারেন নি। হ্যান্ডিক্রাফ্‌ট ডেভলপমেন্ট করপোরেশান সম্পর্কে ইকনমিক রিভিউ-এ কোন বারে স্টাটিসটিক্যাল এ্যাপেনডিক্স-এ ফিগার আমরা পাই না। আমরা এটা বক্তব্য; মন্ত্রী মহাশয়ের কাছে ফিগার থাকলে দেবেন। এই যে সেরামিক ডেভলপমেন্ট করপোরেশানে ১৯৮৮-৮৯ সালে লস হয়েছিল ৯৮ লক্ষ ৪৩ হাজার টাকা এবং এ্যাকুমুলেটেড লস দাঁড়িয়েছে ৬ কোটি ৭৮৭ লক্ষ টাকা। সিরামিকের বাজার রয়েছে, চাহিদা রয়েছে, কিন্তু সেরামিক ডেভলপমেন্ট করপোরেশান লস করছে। তারপর দেখুন ওয়েস্ট বেঙ্গল স্মল ইনভাসট্রিজ করপোরেশান এই ওয়েস্ট বেঙ্গল স্মল ইনভাসট্রিজ করপোরেশান হচ্ছে ছোট এই ইনডাসট্রিজ ডেভলপমেন্ট করা যায় তার জন্য রয়েছে। এই স্মল ইনডাসট্রিজ করপোরেশানের একটা কারেন্ট বই আমার কাছে রয়েছে, সেখানে লস ছিল ২৮ লক্ষ ৮৪ হাজার টাকা, তার মানে এ্যকুমুলেটেড লস হচ্ছে ১ কোটি ১৮ লক্ষ টাকা। আপনার দপ্তরে যতগুলি সংস্থা রয়েছে পাবলিক সেকটর আনডারটেকিংস, স্মল ইনডাসট্রি তার একটাও লাভ করছে না। স্মল ইনডাসট্রিজ করপোরেশান লোন বা অন্যান্য সাহায্য দেয় না, সেরামিক ডেভলপমেন্ট করপোরেশানকে না, লেদার ডেভলপমেন্ট কবপোরেশানকে না, হ্যান্ডিক্রাপ্ট ডেভলপমেন্ট করপোরেশানকে না। তাহলে এই দপ্তরের কার্যকারীতা সিরিয়াসলি ভেবে দেখার দরকার আছে। আজকে স্মল এনটারপ্রিনিয়ার যারা আসছে তাদের জিজ্ঞাস করুন কি সমস্যা তাদের ফেস করতে হচ্ছে। নানা বাধা, নানা সমস্যা তাদের ফেস করতে হচ্ছে ইনডাসট্রি সুরু করতে গিয়ে। আজকে পশ্চিমবাংলায় যে অবস্থা তাতে এখানে ইনডাসট্রি সুরু করতে গেলে তার সমস্ত এনারজী চলে যাবে প্রথমে তার রেজিসট্রেশান করতে গিয়ে। রেজিসট্রেশান করার পর বরাহনগরে যে এস. এস. আই. এস. সি অর্থাৎ স্মল স্কেল ইনডাসট্রি সারভিস সেন্টার আছে সেখানে যেতে হবে। সেখানে প্রোজেক্ট ভায়েবেল করতে হয়। তারপর দুটো জায়গায় ঘোরাঘুরি করতে হয়। টার্ম লোনের জন্য যেতে হয় ওয়েষ্ট বেঙ্গল ফিনান্স করপোরেশানের কাছে এবং ওয়ার্কিং ক্যাপিটালের জন্য যেতে হয় কমার্সিয়াল ব্যাঙ্কে। তার কারণ ফিনানসিয়াল করপোরেশান কোন ওয়ার্কিং ক্যাপিটাল দেয় না। ফলে একটা লোককে যা দৌড়োদৌড়ি করতে হচ্ছে তাতে তার অর্ধেক এনার্জী চলে যাচ্ছে এই সব করতে। আমি জানিনা প্রবীর বাবু কোন দিন ওই ফাইনানসিয়াল করপোরেশান গেছেন কিনা, সেখানকার এটমোসফিয়ার কি, তারা কতটা এনকারেজ করে দেখে এসেছেন কিনা। আপনাদের মনে যাই হোক না কেন এই স্মল এনটারপ্রিনিয়ার যারা ইনডাসট্রি করতে আসে তারা ফাইনানসিয়াল করপোরেশানে এলে কোন রকম এনকারেজমেন্ট পায় না, ডিসকারেজমেন্ট যেটা সেটা পায়। তার রেজাল্ট আমরা দেখতে পাচ্ছি। কর্নাটক ১২৪ কোটি ডিসবার্সমেন্ট করছে সেখানে আপনার ৩৬ কোটি টাকা ডিসবার্সমেন্ট হচ্ছে। এটা ভাবার দরকার আছে যে আপনি এটা সিংগেল উইন্ডো করতে পারেন কিনা, আপনি সমস্ত ব্যাপারটাকে একটা জায়গায় করতে পারেন কিনা ব্যাঙ্ককে সঙ্গে নিয়ে মিলিত ভাবে। মহারাষ্ট্র করেছে। এটা করতে পারলে এন্টারপ্রিনিয়রদের সমস্ত শক্তি ব্যায় করে একধারসে সমস্ত জায়গায় দৌড়দৌড়ি করতে হয় না। সিংগেল উইন্ডোস্কীম বার বার ব্যবহার হয়েছে বলে শুনতে খারাপ লাগে কিন্তু বিভিন্ন প্রতিষ্ঠান না করে একটা জায়গায় এনটারপ্রিনিয়াররা এসে ইনডাসট্রি করতে পারে কিনা এটা দেখার দরকার আছে। আপনি স্টেট ইনসেনটিভ স্কীম তৈরী করুন, ইনডাসট্রি তৈরী করার জন্য স্টেট ইনসেনটিভ স্কীম তৈরী করুন। আমার মনে হয় সেটা স্টার্ট করা হয়েছিল কংগ্রেসের সময়, এবারে লিবারালাইজ করেছেন এপ্রিল '৮৯, এই ইনসেনটিভ স্কীম যথেষ্ট নয়।

[6.00 - 6.10 p.m.]

প্রবীরবাবু, আমি আপনাকে জানাতে চাই যে, পশ্চিমবাংলায় ছোট এন্টারপ্রিনিয়ার যে কজন আছে, দে আর বিয়িং লিওরড্ বাই আদার ষ্টেটস্। তাদের অন্য রাজ্যে নিয়ে যাচ্ছে, সেখানে তাদের নানা রকম সুযোগ সুবিধা দিচ্ছে। এখানে স্মল ইন্ডাষ্ট্রির ডেফিনেশানটাকে বড় করা হয়েছে, কিন্তু আমরা দেখছি যে, ষ্টেট এন্টারপ্রিনিয়াররা সুযোগ পাচ্ছে না, এই ইনসেন্টিভ স্কীমে যতটা প্রয়োজন ততটা তারা পাচ্ছে না। এবারে আমি আপনাকে কটেজ ইন্ডাষ্ট্রীতে পশ্চিমবাংলার অবস্থা কেমন সে সম্বন্ধে বলছি। আমরা ছোট বেলায় ভূগোলে পড়তাম হাতীর দাঁতের কাজ এবং খাগড়ার কাজের জন্য বিখ্যাত বহরমপুর। হাতীর দাঁতের কাজ আস্তে আস্তে উঠে গেছে। কারণ আইভরি এখানে পাওয়া যাচ্ছে না। আমাদের দেশে হাতী মারা ব্যান হয়ে গেছে। এরফলে যে সমস্ত শিল্পী আগে হাতীর দাঁতের কাজ করতো তারা এখন অন্য মেটেরিয়াল নিয়ে কাজ করছে। কাঁসা মানুষের টেষ্টকে চেঞ্জ করে দিয়েছে। আস্তে আস্তে খাগড়ার বাসনের ব্যাপারটা উঠে যাচ্ছে। সিউড়ী তসরের কাপড় এবং মোরব্বার জন্য বিখ্যাত। আসাম এবং বাঙ্গালোরে সেখানে তারা কত উন্নতি করেছে। আমাদের মালদা এবং মুর্শীদাবাদে সেরিকালচার হয়, তুঁত চাষ হয়। আপনি যদি কর্ণাটক ঘুরে দেখেন তাহলে দেখতে পাবেন সেখানে কিভাবে ঐ রাজ্যে সিল্কের ব্যাপারে মানুষকে উৎসাহিত করা হয়, কি রকম সুযোগ করে দেওয়া হচ্ছে এরজন্য তা বুঝতে পারবেন। কিন্তু পশ্চিমবাংলা কোন্ জায়গায় পড়ে আছে ? আপনারা সেরিকালচারে, ইভেন ইন সেরি কালচার ডেভালপমেন্টের জন্য প্রোগ্রাম নিয়েছেন - এখানে আপনি বলছেন যে, কেন্দ্রীয় সরকার বা ওয়ার্ল্ড ব্যাঙ্ককে, ডবলু-আই-ডি.সিকে একটা এন্টারপিরিনিয়ারশিপ ইনষ্টিটিউট করতে। এটা আমাদের আশ্চর্য্য লাগছে, পশ্চিমবাংলায় আমরা বাঙালীরা এন্টারপ্রিনিয়ারশিপ ওরিয়েন্টেড নই, এই জায়গায় আপনার জোর দেওয়া উচিত ছিল। অপরদিকে আপনার এফর্টটা দেখাচ্ছেন এই রকম যে, আপনি জেলায় জেলায় সেমিনার করছেন। জেলায় জেলায় অনেক কম স্কুলে এবং কলেজে আপনার দপ্তর থেকে ছেলেরা যাতে ছোট ইন্ডাষ্ট্রী করতে পারে তারজন্য কি কি স্কোপ আছে এগুলো জানা দরকার। এবং নতুন ইন্ডাষ্ট্রী করার ব্যাপারে অসুবিধা গুলো রিমুভ করা দরকার ছিল। সবাই কাজ পাবে না। কিন্তু এদিকে মানুষের আগ্রহ এসেছে, সেই আগ্রহে সদ্ব্যবহার আপনারা করতে. পারছেন না। কারণ সিষ্টেমটাকে পলিটিসাইজ করে নিয়েছেন। আপনার দপ্তরে দুটো স্কীম আছে। গ্রামাঞ্চলে 'সেশ্রু' আছে, যাতে ৮০ পারসেন্ট টাকা কেন্দ্রীয় সরকার দেয়। এই স্কীমে ২৫ হাজার টাকা পর্যন্ত পাওয়া যায়। এটা গ্রামে দেওয়া হয়। আর একটা দেওয়া হয় এস-ই-ওয়াই-ইউ-ই.র মাধ্যমে। এটা সেন্ট্রাল গভর্ণমেন্ট আর ব্যাঙ্ক মিলে দেয়। এটা ডি-ওয়াই-সি.র মাধ্যমে হয়। এটা পুরো পলিটিসাইজ হয়ে গেছে। সেশ্রুতে আপনি বলছেন গরীব বেকার যুবকদের যে, তোমাদের এমপ্লয়মেন্ট একসেচঞ্জ কার্ড সারেন্ডার কর। সে চাইছে ২৫ হাজার টাকা। সে যা চাইছে তার চাইতে কম আপনি দিচ্ছেন। তারফলে - ফ্রিকোয়েন্ট এটা হচ্ছে - হি ইজ বিয়িং আন্ডার ফিনান্সড্ এবং প্রোজেকটা ভায়াবল হচ্ছে না। তারফলে সেটা আপনি প্রপারলি করতে পারছেন না। ওখানে যাতে ফিনান্সিং হয়, এ্যাডিকোয়েট ফিনান্সের জন্য গ্রামাঞ্চলে যারা চেষ্টা করছে তারা যাতে সেটা পায় তারজন্য ব্যবস্থা নিতে হবে। শহরাঞ্চলেও এই প্রবলেমটা রয়েছে। শহরাঞ্চলে প্রবলেম, যেটা আপনারা চালু করেছেন, সেই একই প্রবলেম গ্রামাঞ্চলের মধ্যে যেটা রয়েছে সেই প্রবলেম। সুতরাং আরও গুরুত্ব দিয়ে আপনাকে বলতে চাইছি যে, পশ্চিমবাংলায় স্মল ইন্ডাষ্ট্রীকে ডেভালপ করতে গেলে আমরা একই কথা, ইনফ্রাষ্ট্রাকচারের কথা বারবার রিপিট করতে চাই না। কিন্তু ফেসিলিটিগুলোকে এক জায়গায় আনতে হবে - যেমন, র মেটিরিয়াল এবং মার্কেট এ্যান্ড ফিনান্স, এই তিনটি যাতে একটা ইনষ্টিটিউশান থেকে পাওয়া যায়, এন্টারপিরিনিয়ারকে যাতে ভিন্ন ভিন্ন জায়গায় দৌড়তে না হয়, তার উদ্দ্যোগটা নষ্ট না হয়ে যায় সেটা দেখতে হবে।

সেখানে মাল তৈলী করবে এবং আপনি বলেছেন সরকারী ডিপার্টমেন্ট থেকে কেনা বাধ্যতামুলক করেছি এবং প্রাইজ পারফরমেন্স দিতে হবে। আপনি স্মল ইন্ডাস্ট্রিজের প্রাইজ পারফরমেন্সের ক্ষেত্রে নিজের যে স্কীম নিয়েছেন সেগুলো ঠিক সাফিশিয়েন্ট নয়। আপনি তো ইন্ডাষ্ট্রি ডেভেলাপমেন্ট করতে চান, তাহলে আপনাকে প্রাইজ পারফরমেন্স দিতে হবে। আপনি জানেন যে কেন্দ্রীয় সরকারের একটা হ্যান্ডলুম, হ্যান্ডি ক্রাফট্ ডেভেলাপমেন্ট করপোরেশান আছে এবং জেম্স এ্যান্ড জুয়েলারি এক্সপোর্ট করপোরেশান কোটি কোটি টাকা বাইরে থেকে রপ্তানি করে নিয়ে আসছে। আপনি জানেন কিনা জানিনা বাজারে যে ডায়মন্ড সেন্টার গুলি আছে সেখানে সব হাওড়ার সাকরাইলের সেঁকরারা সব কাজ করছেন। আর আপনারা ওই সব আর্টিসিয়ানদের দিয়ে ডায়মন্ড সেন্টার করতে পারলেন না। বাংলার আর্টিজানরা বাইরে গিয়ে বম্বে প্রভৃতি জায়গাতে গিয়ে তাদের প্রতিভা দেখাচ্ছে কিন্তু আপনারা তাদের বাংলার মধ্যে আটকে রাখতে পারলেন না। তাদের যদি রাখতে পারতেন তাহলে বড় বড় কাজ করা যেতো। তারপরে আমি ইলেকট্রনিক্স ইউনিটসের কথা বলছি, এখানে তো ইলেকট্রনিক্স ইউনিটগুলো প্রায় সব বন্ধ হতে চলেছে। পশ্চিমবঙ্গের সমস্ত ছোট ইউনিট গুলি ভিডিওকোন এবং ওনিডা আসার ফলে প্রায় বন্ধ হতে চলেছে। পশ্চিমবঙ্গের সমস্ত ছোট ইউনিটগুলি প্রায় বন্ধ করে দিয়েছে, যেমন টেলিরামা বন্ধ হয়ে গেছে, সোনোডায়েন বন্ধ হবার মুখে এবং তার চেয়েও যেসব ছোট ইউনিট আছে সেগুলোতে কবে বন্ধ হয়ে গেছে। যেহেতু এই স্মল ইন্ডাষ্ট্রিগুলি বি আই এফ আরের মধ্যে পড়ে না এবং আর আর বি আইএর গাইডলাইনে চলতে হয়। ওয়েষ্ট বেঙ্গল স্মল ইন্ডাষ্ট্রিজ করপোরেশান অফিস যেটা সুবোধ মল্লিক স্কোয়ারে অবস্থিত তার অবস্থা খুবই খারাপ এবং এই অফিস সম্পর্কে অনেক দুর্নীতির খবর আছে। আপনি শুনেছি এই সিকনেস দূর করে মর্ডানাইজেশান করার জন্য কতগুলি স্কীম নিয়েছেন। কিন্তু আপনার এতে ফ্যাক্টারটা কি আজকে আপনাকে সেটা বলতে হবে। ওয়েষ্ট বেঙ্গল স্মল ইন্ডাষ্ট্রিজ করপোরেশান এখন ফিকটিসার্স ইউনিটে পরিণত হয়েছে। ওয়েষ্ট বেঙ্গল স্মল ইন্ডাষ্ট্রিজ করপোরেশান সম্পর্কে একটা দূর্নীতি আছে এবং সেই দূর্নীতিগুলি এখনো পর্য্যন্ত দূর করা যাচ্ছে না। আমি এখানে কয়েকটি জিনিস সম্বন্ধে আপনাকে বলবো, আপনি স্মল ইন্ডাষ্ট্রিজ ডেভেলাপ করতে পারেন নি। সিদ্ধার্থ বাবু এখানে বসে আছেন, তিনি পাঞ্জাবের গভর্ণর থাকাকালীন দেখেছিলেন যে সেখানকার ইন্ডাষ্ট্রিগুলো স্পোর্টর্স গুডস্ তৈরী করে কোটি কোটি টাকা কিভাবে লাভ করছে। পাঞ্জাবের জলন্ধরে এই স্পোর্টর্স গুডসের ইন্ডাষ্ট্রি করে। আপনারাও তো এখানে স্পোর্টর্স গুডর্সের ম্যানুফ্যাকচার করতে পারেন এবং এই শিল্প টিকে ডেভেলাপ করতে পারেন। আপনারাও তো এখানে ক্রিকেট বল, হকি, বল প্রভৃতি তৈরী করে বাজারে বিক্রি করতে পারেন। আমাদের দক্ষিণ ২৪ পরগণাতে বারুইপুরে ছুঁরি, কাঁচি তৈরী করে ছোট ছোট কারীগরেরা, আপনি স্মল এন্টারপ্রেনারস্‌দের নিয়ে তো একটা ছোট শিল্প গড়ে তুলতে পারেন, তাদের তো ইন্ডাষ্ট্রিয়াল ট্যালেন্ট রয়েছে এবং সেটা দিয়ে ডেভোলাপ করতে পারে। তারপরে সবংয়ে এবং হুগলীতে বড় এলাকাতে মাদুরকাঠি দিয়ে খুব সুন্দর সুন্দর জিনিষ তৈরী হয় এবং সারা পৃথিবীতে এই মাদুর কাঠির জিনিষ ডেকোরেশান মেটেরিয়ালস্ হিসাবে ব্যবহৃত হয়ে থাকে। এই ধরণের জিনিষ যখন এক্সপোর্ট হতে পারে তখন এইসব স্মল ফার্মাস্‌দের দিয়ে সাপলিমেন্টারি ইনকাম করার কোন প্রচেষ্টা করা হয় নি। তারপরে মূল কথা যেটা বলতে চাই সেটা হচ্ছে যে হস্ত চালিত তাঁতশিল্প-হ্যান্ডলুম সেকটর সম্পর্কে আপনার কাছে বলতে চাইছি। তন্তুজ এবং তন্তুশ্রী হচ্ছে আপনার সবচেয়ে বেশী প্রাউড সংস্থা এবং এটা নিয়ে ভীষণ আপনারা গর্ব করে থাকেন। তন্তুজ এবং তন্তুশ্রীতে আপনারা খুব ভালো করেছেন এবং এখানে দেখছি যে তন্তুশ্রীতে ১৪ কোটি টাকা এবং তন্তুজে আপনারা ৪৫ কোটি টাকা লাভ করেছেন। আর আমরা দেখছি প্রত্যেক দিন আপনারা নতুন নতুন দোকান খুলছেন এই তন্তুজ এবং তন্তুশ্রীর। কিন্তু এই তন্তুজ এবং তন্তুশ্রী যে কতবড় ফ্রডে চলছে

সেটা আমি মনে করি আপনাকে বলা দরকার। তন্তুজের কাজ হচ্ছে যে, ওদের যে তাঁতীদের কো-অপারেটিভ আছে, তাদের কাছ থেকে কাপড় কিনবেন এবং সেটাই বিক্রি করবে। এর মধ্যে একটা পোরশান আছে যেটা জনতা ক্লথ যেটা তৈরী করতে সেন্ট্রাল গভর্ণমেন্টের সাবাসিডি পাওয়া যায়। আজকে তাতেও সমস্যা দেখা দিয়েছে এবং যেসব সম্পদ তৈরী হচ্ছে তারমধ্যে দুর্নীতি ও দলবাজি চলছে। পঞ্চায়েত সমিতির হাতে উপ সমিতি এবং পৌরসভাগুলি প্রকৃত তাঁত শ্রমিকদের বাদ দিয়ে বেশী ক্ষেত্রে দলীয় কর্মী ও নেতাদের ভূয়া সমিতি গুলোর সুপারিশ করছে অনুমোদনের জন্য।

[6.10 - 6.20 p.m.]

স্যার, আমাকে আরো ৫ মিনিট বাড়িয়ে দিতে হবে। কংগ্রেস সমর্থিত তাঁত শ্রমিকরা সমবায় গঠনের আবেদন করলেও তাদের সমিতিগুলিকে রেজিষ্ট্রেশান দেওয়া হচ্ছে না। দ্বিতীয়তঃ পশ্চিমবঙ্গের তাঁত অধ্যুষিত প্রতিটি জেলায় হস্ত চালিত তাঁত উন্নয়ন দপ্তরে একটা করে মনিটারিং কমিটি গঠন করা হয়েছে। সেই কমিটি আই. এন. টি. ইউ. সি. নেওয়া হচ্ছেনা। তৃতীয়তঃ বর্তমান সমবায় সমিতিগুলি দুর্নীতির আখড়ায় পরিণত হয়েছে, কিছু ব্যক্তি সমবায়ের নামে টাকা বাড়ী গাড়ী করেছে। '৭৭ সালের পর যে অনুমোদন দেওয়া হয়েছে তাতে প্রতিটি সমবায় সমিতির তদন্ত করা প্রয়োজন। তদন্তের বিষয় প্রকৃত তাঁতী কিনা, সমিতির প্রত্যেক সদস্যর তাঁত আছে কিনা। স্যার, পশ্চিমবাংলায় আজকে প্রকৃত তাঁতী কিনা, শ্রমিক আছে আপনি আশ্চয্য হবেন সব তাঁত প্রায় বন্ধ হতে চলেছে। কারণ রাজ্য সরকার জনতা বস্ত্র করেছে, আজকে ৪০ লক্ষ জনতা বস্ত্র গুদামে জমা আছে। এর জন্য একটা সেন্ট্রাল সাবসিডি পাওয়া যাচ্ছে, যেটা রাজ্য সরকার এই সেন্ট্রাল সাবসিডি অলরেডি পেয়ে গেছে, অথচ এই তাঁতীদের দেওয়া হচ্ছে না এবং ১৩।১৪ মাস তারা পাওনা টাকা পাচ্ছে না বলে তন্তুবায় সমবায় সমিতিগুলিও তাঁত শ্রমিকদের মজুরী দিতে পারছে না। তার ফলে কেন্দ্রীয় সরকারের দেয় কয়েক কোটি টাকা রাজ্যের অর্থ দপ্তরে আটকে আছে। তন্তুজের ১০ কোটি এবং তন্তুশ্রীর ২০ কোটি টাকা ওভার ড্রাফট হয়ে গেছে। তার ফলে গ্রামে গ্রামে যেখানে তন্তুবায়ীরা থাকে সেখানে প্রতিটি হাহাকার উঠেছে। ওরা কিছুই পাচ্ছে না, এবং এই বিপুল অর্থ আটকে থাকায় এই তন্তুজ এবং তন্তুশ্রীর আর্থিক সংকট চরমে উঠেছে। তন্তুজের ১০ কোটি এবং তন্তুশ্রীর ২০ কোটি টাকা ওভারড্রাফট নিয়েও সংকট কাটিয়ে ওঠেনি, সমবায়গুলি মোটা অঙ্কের সুদ গুনছে। বহু তাঁতীকে সমিতি কাজ দিতে না পারায় তারা মহাজনের দ্বারস্থ হতে বাধ্য হচ্ছে। এই পর্য্যন্ত রেজিষ্ট্রেশান পাওয়া ১৭১৪টি তন্তুবায় সমবায় সমিতির মধ্যে খাতা কলমে টিকে আছে ১৩৮৮টি এবং লিকুইডেশানে পথে ১০০টি আমি আপনাকে বলি অসংখ্য তাঁত সমিতি এই ভাবে টাকা না পেয়ে রাজ্য সরকারের থেকে তারা বন্ধ হয়ে যেতে বসেছে। আজকে তন্তুজ বামফ্রন্ট সরকারের সাকসেস স্টোরি, কিন্তু ইট হ্যাজ বিকাম এ ফেলিওর স্টোরি। আমি প্রবীরবাবুর কাছে জানতে চাইছি এ্যাকচুয়ালি এই তাঁত সমবায়ের ব্যাপারটি সত্যি কিনা ফিকটিসিয়াস সমস্যা আছে কিনা এবং তন্তুজ, তন্তুশ্রীর কত টাকা বাকি আছে, কেন রাজ্য সরকার এত টাকা এতদিন ধরে বাকি রেখেছে, কেন আজকে গ্রামে এই নিয়ে হাহাকার উঠেছে। স্যার, আজকে স্মল ইন্ডাষ্ট্রি বড় ইনডাষ্ট্রিকে সাপ্লাই করে দূর্গাপুর এবং অন্যান্য জায়গায় যে স্মল ইন্ডাষ্ট্রি আছে তারা বড় ইনডাষ্ট্রিকে সাপ্লাই করছে কিন্তু তারা তাদের পাওনা টাকা পাচ্ছে না এবং তার ফলে তন্তুজ ও তন্তুশ্রী টাকা না দেওয়ায় তাঁত কো-অপারেটিভ উঠে যাচ্ছে। আজকে যদি ইন্ডাষ্ট্রিগুলি পাওনা টাকা না দেয় তাহলে স্মল ইনডাষ্ট্রি বন্ধ হয়ে যাচ্ছে। রাজ্য সরকার কে যদি স্মল ইনডাষ্ট্রি এবং হ্যান্ডলুম ইনডাষ্ট্রি চালাতে হয় তাহলে ওরা যে কটেজ ইনডাষ্ট্রিতে সাপ্লাই করে তার পেমেন্ট ঠিকমত করতে হবে। দুঃখের বিষয় কার্য্যতঃ ব্যর্থতায় পর্য্যবসিত হচ্ছে, তাই আমি এই বাজেটের বিরোধীতা করছি এবং কাটমোশানকে সমর্থন করছি।

**শ্রী আবু আয়েস মন্ডল :** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, কুটির এবং ক্ষুদ্র শিল্প দপ্তরের ভার প্রাপ্ত মন্ত্রীমহাশয় যে বাজেট বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন করে এবং বিরোধীদের আনীত সমস্ত কাট-মোশানের বিরোধতী করে আমি আমার বক্তব্য শুরু করছি মাননীয় সদস্য সৌগতবাবু অনেক কথা বললেন। আমি ওঁনাকে স্মরণ করিয়ে দিতে চাই, বক্তৃতায় বললেন ইণডাষ্ট্রিয়াল পলিসি নিয়ে অনেক কথা বলেছেন। কিভাবে মাল তৈরী করতে হবে, কি কোয়ালিটি করা যায় না যায় এইসব নিয়ে অনেক কথা বললেন। সৌগতবাবুকে স্মরণ করিয়ে দিতে চাই, কাগজের কথা বললেন, আপনি নিশ্চয় ২২ তারিখের স্টেটমস্যান কাগজ পড়েছেন। সে কথাতো একবারও বললেন না গভর্ণমেন্টের নিউ ইণডাষ্ট্রিয়াল পলিসি ফর দি স্মল ইনডাষ্ট্রিজ - তাতে কি বলা হয়েছে? বাইশ তারিখের স্টেটসম্যান পত্রিকায় পরিস্কার করে বলেছে যে, "The Indian Council of Small Scale Industries fears that more than half of the 20 lakh Small Scale units will go sick and close in the immediate future."

আমাদের দেশে কুড়ি লক্ষ স্মল ইন্ডাস্ট্রি আছে, তার অর্ধেকের বেশী ইমিডিয়েট ফিউচারে বন্ধ হয়ে যাবে। আর বেকার হয়ে যাবে প্রায় ৮০ লক্ষ মানুষ, আর ষাট হাজার কোটি টাকা প্রোডাকশান লস হবে। গভর্ণমেন্টের আঠেরো হাজার কোটি টাকা লস হবে। আর ব্যাঙ্কের ফান্ড যাবে ১০ হাজার কোটি টাকা। এটা পরিস্কার করে উল্লেখ করা আছে। বাই দি লাইসেন্সি দি গ্রেট ইউনিটস, মানে লাইসেন্স ব্যবস্থা তুলে দেবার জন্য বড় শিল্পগুলি যে মাল উৎপাদন করতো সেগুলি এখন থেকে ছোট শিল্পগুলি করতে পারবার অধিকার পেয়ে যাচ্ছে। ৫ হাজার আইটেম ৮৩৬টা স্মল ইণডাসট্রি করতে পারবে। প্রাইস সম্বন্ধে যে কথা বলা হয়েছে, সরকার যে পারচেজ করবেন ১০ হাজার কোটি টাকা। যে অবস্থার সৃষ্টি হয়েছে তাতে কটেজ ইন্ডাষ্ট্রি থাকবেনা, উঠে যাবে। এই রকম পরিস্থিতির সৃষ্টি হয়েছে। গভর্ণমেন্টের নিউ পলিসি ফর স্মল ইণডাষ্ট্রির জন্য। এই কথা তো বললেন না। আমি এই কথা বলতে চাই, যে রাজ্য সরকার তার সীমিত সামর্থ্য নিয়ে যথাসাধ্য চেষ্টা করছেন। এই কুটির এবং ক্ষুদ্র শিল্পের সার্বিক উন্নয়নের জন্য, অতিরিক্ত কর্মসংস্থানের জন্য এবং বেকার যুবকদের বেকারীর অভিশাপ থেকে মুক্ত করতে চাইছেন। কুটির এবং ক্ষুদ্রশিল্পের পশ্চিমবঙ্গ সরকারের গ্রামে দরিদ্র জনসাধারণের স্ব-নির্ভর করবার ক্ষেত্রে গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করতে দায়বদ্ধ। এই দায়বদ্ধতার জন্য এই দপ্তর গ্রামে নানান পরিকল্পনা নিয়েছেন এবং সফলতার সঙ্গে এগিয়ে যাচ্ছেন। সারাদেশের যে কুটির এবং ক্ষুদ্র শিল্প তার যে বিকাশ তাতে চ্যালেঞ্জের সম্মুখীন হয়েছে।

[6.20 - 6.30 p.m.]

উপরন্তু যে কাজ হয়েছে, সেই কাজকে ধরে রাখাই আজকে সমস্যা হয়ে দাঁড়িয়েছে। এই রকম একটা পরিস্থিতিতে আমরা দাঁড়িয়েছি। সৌগতবাবু ২৪ তারিখে সেমিনারে তার একটি বক্তৃতায় বলেছিলেন সায়েন্স কলেজে, শিল্প-বিজ্ঞান ভবিষ্যত নিয়ে। তাতে উনি বলেছিলেন গত ৪০ বছর ধরে যেভাবে আমরা চলেছি এবং যেখানে গিয়ে আমরা পৌঁছেছি তাতে ঋণ পরিশোধ করার পয়সাও আমাদের নেই। ঋণের টাকা তো দূরে থাক, ঋণের সুদটুকু দেওয়ার ক্ষমতা আমাদের নেই। তাই আমাদের অন্যপথে চলতে হবে। তাই আমি বলতে চাই, ওনার এই সমস্ত এখানে উল্লেখ করা উচিত ছিল। সারা দেশের অবস্থার পরিপ্রেক্ষিতে এটা ওনার আলোচনা করা উচিত ছিল। দীর্ঘ ৪০ বছর ধরে রাজ্যে এবং কেন্দ্রে ওদের সরকারই ছিল বেশীরভাগ সময়। তাহলে দেশের এই অবস্থা কেন হল। শিল্পের বিকাশ হয়নি এবং ক্ষুদ্রশিল্প এগিয়ে যায়নি, বন্ধ হয়ে যাচ্ছে এই কথা ওনারা বললেন। ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ তিন লক্ষ আটত্রিশ হাজার ক্ষুদ্রশিল্প থাকা সত্ত্বেও, উনি বললেন এটা অসত্য। এই রিপোর্টটা ভুল, এটা সত্য নয়। আমরা বলতে চাই একটা দেশের গোটা অর্থনৈতিক

ব্যবস্থাকে যদি নিয়ন্ত্রণ করা না যায় তাহলে কোন কিছু হতে পারেনা। কই আপনারাতো সেসব কথা বললেন না। সেইসব কথা না বলে আপনারা বললেন অসত্য ভাষণ। এই রকম একটা পরিস্থিতির মধ্যে দাঁড়িয়ে রাজনৈতিক সদিচ্ছার বলে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার নানা ক্ষুদ্র সংস্থাকে আর্থিক সাহায্য দিয়ে তাদেরকে এগিয়ে নিয়ে যাবার চেষ্টা করছে। তিনি এখানে হস্তশিল্পের কথা বললেন। ওনার মনে রাখা দরকার যে ওদের সময় ৮০ হাজার ক্ষুদ্রশিল্প ছিল, আর এখন সেটা বেড়ে তিন লক্ষ আটত্রিশ হাজারে গিয়ে দাঁড়িয়েছে এবং তাঁত শিল্পের কথা যা বললেন সেটা ওদের সময় ২ কোটি ৪১ লক্ষ টাকার বিক্রি হত, কিন্তু আমাদের সময় সেটা বেড়ে ৪৫ কোটি টাকায় গিয়ে দাঁড়িয়েছে। ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তর গ্রামীণ দরিদ্র মানুষকে স্ব-নির্ভর করার জন্য যে কর্মসূচী নিয়ে যাচ্ছে তাকে সফল ও কার্যকরী করার জন্য এই বাজেট বরাদ্দকে সমর্থন করছি ও বিরোধিদের আনীত কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শিব প্রসাদ মালিক :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় কুটির ও ক্ষুদ্রশিল্প মন্ত্রী ১৯৯১-৯২ সালের জন্য যে বাজেট ব্যয়-বরাদ্দ এখানে উপস্থাপিত করেছেন তাকে সমর্থন করে আমি এখানে দু-একটি কথা বলতে চাই। আমাদের দেশে বৃহৎ শিল্পের সঙ্গে ক্ষুদ্র শিল্পের পাল্লা দেওয়া সম্ভব নয়। আমাদের দেশে মাল্টি ন্যাশনালকে যদি রুখতে না পারি, ক্ষুদ্রশিল্পকে যদি ডেভালপ করতে না পারি তাহলে হবে না। আমাদের দেশে উৎপাদন বৃদ্ধি করার জন্য বৃহৎ শিল্পের প্রয়োজন আছে, কিন্তু সেই বৃহৎ শিল্পের সংখ্যা বৃদ্ধি পাবে ক্ষুদ্রশিল্পের মধ্যে দিয়ে। সেইজন্য আমাদের ক্ষুদ্র শিল্পকে আরও ডেভালপ করার চেষ্টা করতে হবে। সেইজন্য আমি মাননীয় মন্ত্রীমহাশয়কে অনুরোধ করব যে পৃথিবীর অন্যান্য দেশে যেভাবে কুটির শিল্প ও ক্ষুদ্রশিল্প, নতুন নতুন প্রযুক্তির মাধ্যমে ডেভালপ করেছে সেইভাবে আমাদের এখানেও ডেভালপ করা যায় কিনা সেদিকে আমাদের বিশেষভাবে নজর দিতে হবে। আমরা দেখেছি যে আমাদের পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার তার সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দিয়ে কুটির ও ক্ষুদ্রশিল্পকে আরও উন্নত করবার চেষ্টা করছে। কিন্তু বিভিন্ন রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কগুলির অসহযোগিতার ফলে কর্মবিনিয়োগ কেন্দ্রের মাধ্যমে বেকার যুবকরা যে স্কীমগুলো নিচ্ছে তা বাঞ্চাল হয়ে যাচ্ছে। এবং এইগুলি ব্যাহত হচ্ছে। আমি তাই মাননীয় মন্ত্রীকে অনুরোধ করব এই যে বেকার যুবকরা কুটির শিল্প, ক্ষুদ্র শিল্প গড়ে তোলার প্রচেস্টা করছে সেইগুলিকে তরান্বিত করার জন্য আপনি একটু দৃষ্টি দেবেন। ক্ষুদ্র ও কুটির শিল্পকে আরো জনমুখী করে গড়ে তুলতে গেলে সমবায়ের মাধ্যমে কাঁচা মাল কিনে যদি শিল্পীদের হাতে তুলে দেওয়া যায় তাহলে এই শিল্প আরো বেশী ডেভেলাপড্ হবে। তন্তুজ, তন্তুশ্রী আরো বেশী ডেভেলাপড্ করে গেছে। তন্তুজ, তন্তুশ্রীর মত অন্যান্য শিল্পগুলিকে যাতে ভাল করে গড়ে তোলা যায় সেই জন্য ওর মত সোরুম করে সমবায়ের মাধ্যমে বিক্রী করার ব্যবস্থা করা দরকার এবং এটা হলে ক্ষুদ্র কুটির শিল্পের আরো উন্নতি ঘটবে এবং এই ক্ষুদ্র কুটির শিল্পকে ফড়িয়াদের হাত থেকে রক্ষা করা সম্ভব হবে বলে আমি মনে করি। এছাড়া আমি মন্ত্রীকে আর একটি জিনিসের প্রতি একটু দৃষ্টি দিতে অনুরোধ করব। হাওড়া, হুগলী, বর্ধমানের একটি অংশে আলুর চাষ হয়। আলু চাষীদের স্বার্থ রক্ষা করার জন্য আলু থেকে ষ্টার্চ বা এ্যালকোহল বেসড শিল্প গড়ে তোলা যায় কিনা, সেটা একটু চিন্তা ভাবনা করতে অনুরোধ করব। কেন না এই এ্যালকোহল আমাদের উত্তরপ্রদেশ থেকে কিনতে হয়। এই আলু থেকে এ্যালকোহল তৈরী করার ব্যবস্থা করা হলে হাওড়া, হুগলী ও বর্ধমানের আলু চাষীরা উপকৃত হবে বলে আমি মনে করি। এই ক'টি কথা বলে মাননীয় মন্ত্রী মহাশয়ের ব্যয় বরাদ্দকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ঈদ মহম্মদ :** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী প্রবীর সেনগুপ্ত মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবী এখানে পেশ করেছেন সেই ব্যয় বরাদ্দের দাবী সমর্থন

করে এবং বিরোধীদের আনীত কাট মেসানের বিরোধিতা করে দু একটি কথা আমি বলতে চাই। বামফ্রন্টের আমলে এই ক্ষুদ্র ও কুটির শিল্পের যে উন্নতি হয়েছে, তার সুফল গ্রাম বাংলার মানুষ পেয়েছে। আমরা দেখেছি কংগ্রেস আমলে এই ক্ষুদ্র কুটির শিল্প অবলুপ্তির পথে চলে গিয়েছিল। বাম ফ্রন্ট আসার পরে এর উন্নতি সাধন করে গ্রামবাংলার সাধারণ মানুষের কল্যাণ করা সম্ভব হয়েছে। এর ফলে গ্রাম বাংলার সাধারণ মানুষ কাজের সুযোগ পেয়েছে। সমবায়ের মাধ্যমে হস্ত চালিত তাঁত গঠন করে টাকা পয়সা লোন দিয়ে, নানান সুযোগ সুবিধা দিয়ে কাপড়ের উৎপাদন বাড়ানো যেমন সম্ভব হয়েছে, তেমনি সঙ্গে সঙ্গে গ্রামাঞ্চলের একটি শ্রেণীর লোক যেমন বসে ছিল, কাজ পাচ্ছিল না, তারাও আজকে কাজ পেয়েছে। তার ফলে তন্তুজ, তন্তুশ্রী, মঞ্জুষার অগ্রগতি ঘটেছে। গ্রামাঞ্চলে অসংখ্য তাঁতী বসবাস করে, যাদের কোন পুঁজি ছিল না। বাম ফ্রন্ট সরকার তাদের পুঁজি দিয়ে, টাকা লোন দিয়ে দাঁড় করিয়ে দিয়েছে এবং তাদেরকে কাজের মধ্যে নিয়োজিত করতে পেরেছে। কিন্তু তা সত্ত্বেও আমাদের আত্মসন্তুষ্টীর মনোভাব নিলে চলবে না। এই হস্ত চালিত তাঁতগুলিকে আধুনিকীকরম করতে হবে, চিত্তরঞ্জনের মত এর উন্নতি সাধন করতে হবে। আমাদের জেলায় তন্তুবায় সমবায় সমিতি গঠন করার ফলে যথেষ্ট অগ্রগতি হয়েছে। মুর্শিদাবাদের গ্রামাঞ্চলের মানুষ আজকে কাজ পাচ্ছে। রেশম শিল্পের জন্য তুঁত চাষ করা দরকার। আমাদের জেলায় তুঁত চাষ একেবারে বন্ধ হয়ে গিয়েছিল। বামফ্রন্ট সরকার আসার পরে আবার তুঁত চাষীদের টাকা পয়সা দিয়ে তুঁত চাষের ব্যবস্থা করা হয়েছে এবং তার ফলে রেশম শিল্পের প্রসার ঘটেছে। পঞ্চায়েতের মাধ্যমে গ্রামবাংলার মানুষের কাজের ব্যবস্থা করা সম্ভব হয়েছে। টাকার অভাবে তারা কুটির শিল্পের কাজ কর্ম করতে পারত না। আমরা দেখেছি ডি. আর. ডি. এ.র মাধ্যমে সেখানে হাতের কাজ হচ্ছে এবং বেত, বাঁশের কাজের শিল্পীদের লোন দিয়ে তাদের শিল্পকে বাঁচানোর চেষ্টা করা হয়েছে এবং তার ফলে তারা আজকে দাঁড়াতে পেরেছে।

[6.30 - 6.40 p.m.]

স্বনিযুক্তি প্রকল্পের মাধ্যমে কুটির শিল্পের প্রতি আরো নজর দিতে হবে। সেখানে স্বনিযুক্তি প্রকল্পের টাকা পয়সা নিয়ে তারা যাতে কুটির শিল্প গড়ে তুলতে পারে সেইভাবে স্কীম করতে হবে। কারণ অনেক ক্ষেত্রে দেখা যায় স্বনিযুক্তি প্রকল্পের টাকা পয়সা নিয়ে খরচ করে ফেলে এবং সেখানে ব্যাঙ্কের লোনও শোধ করতে পারে না। এ দিকে বিশেষভাবে আমাদের নজর দেওয়া দরকার। এ ছাড়া চর্ম শিল্পের কর্মীরা যাতে লোন পেতে পারে তারও ব্যবস্থা করতে হবে। তারা যাতে এর মাধ্যমে রোজগার করে সংসার প্রতিপালন করতে পারে তার ব্যবস্থা করতে হবে। এই বলে বাজেটকে সমর্থন করে এবং বিরোধীদের কাটমোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী শিশির সরকার (মেদিনীপুর)** : মাননীয় মন্ত্রী আজ এই সভায় ক্ষুদ্র ও কুটির শিল্পের যে ব্যায়বরাদ্দের দাবী পেশ করেছেন তা সমর্থন করে এবং বিরোধীদের কাটমোশনের বিরোধিতা করে আমি কয়েকটি কথা বলছি। স্যার, প্রথমেই আমি কেন্দ্রের নয়া শিল্পনীতি কি ভাবে পশ্চিমবাংলার ক্ষুদ্র শিল্পের ক্ষতি করছে সেটা বলছি। প্রথমে নিয়ম ছিল যে ২০ লক্ষ টাকা পর্য্যন্ত যেসব শিল্প থাকবে সেগুলিকে ক্ষুদ্র শিল্পের আওতায় আনা হবে কিন্তু এবারের নয়া শিল্পনীতিকে সেটাকে বাড়িয়ে ৬০ লক্ষ টাকা করা হয়েছে। এর ফলে ক্ষুদ্র শিল্পের মধ্যে বৃহৎ পুঁজির অনুপ্রবেশ ঘটবে ফলে পশ্চিমবঙ্গের ক্ষুদ্র শিল্প ব্যাহত হবে। শিল্প ব্যাহত হলে বেকারও বাড়বে। তা ছাড়া এর ফলে নতুন প্রযুক্তি ক্ষুদ্র শিল্পে প্রবেশ করবে ফলে বেকারের সংখ্যা এখানে আরো বাড়বে। অর্থাৎ কেন্দ্রের নয়াশিল্পনীতি পশ্চিমবঙ্গের ক্ষুদ্র শিল্পের ক্ষেত্রে একটা দুর্বিষহ অবস্থার সৃষ্টি করবে। পাশাপাশি এম. আর. টি. পি. এ্যাক্ট তুলে দেওয়ার ফলে ক্ষুদ্র শিল্পের অবস্থা আরো ভয়াবহ হবে। এই এ্যাক্টের দ্বারা ক্ষুদ্র শিল্পের

অবস্থা আরো ভয়াবহ হয়ে উঠবে। সেখানে উৎপাদনের ক্ষেত্রে বৃহৎ শিল্পের সঙ্গে প্রতিযোগিতায় যেখানে ক্ষুদ্র শিল্প যেতে পারতো আজকে কেন্দ্রের নয়া শিল্প নীতির ফলে সেটাও ব্যাহত হবে। স্যার, এই প্রসঙ্গে বলি, ১৯৫৫ সালে হারভে কমিশন কেন্দ্রীয় সরকারের কাছে একটা রিপোর্ট পেশ করেছিলেন এবং তাতে কিছু কিছু সুপারিশ করেছিলেন ভারতবর্ষে ক্ষুদ্র শিল্পের বিকাশের জন্য। কিন্তু হারভে কমিশনের সেই রিপোর্ট কেন্দ্রীয় সরকার হিমঘরে পাঠিয়ে দিলেন ফলে ভারতবর্ষের ক্ষুদ্র শিল্পের সর্বনাশ হয়ে গেল। সেই রিপোর্ট যদি তারা বাস্তবায়িত করতেন তাহলে ভারতবর্ষে ক্ষুদ্র শিল্পের বিকাশ ঘটতো। তারা সেই পথে গেলেন না। আমরা স্যার, দেখছি পশ্চিমবঙ্গে রেজিস্ট্রিকৃত ক্ষুদ্র শিল্পের সংখ্যা দিনের পর দিন বাড়ছে। ১৯৭৬/৭৭ সালে যেখানে রেজিস্ট্রিকৃত ক্ষুদ্র শিল্পের সংখ্যা ছিল ৯০ হাজার সেটা এখন হয়েছে ৩ লক্ষ ৭২ হাজার। এতেই প্রমানিত হয় যে পশ্চিমবঙ্গে শিল্পের পরিবেশ কি ভাবে গড়ে উঠেছে। পশ্চিমবঙ্গে পরিকাঠামো আছে বলেই এটা সম্ভব হয়েছে। বিভিন্নভাবে এখানে ক্ষুদ্র শিল্পকে অর্থ সাহায্য করা হয়। এর সাথে কাঁচামালের ব্যবস্থাও করা দরকার। এই বলে বাজেটকে সমর্থন করে আমি শেষ করলাম।

**শ্রী বিশ্বনাথ মন্ডল :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে ক্ষুদ্র কুটির শিল্প দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দ এখানে পেশ করেছেন, আমি তাকে পূর্ণ সমর্থন করছি এবং বিরোধী পক্ষ থেকে যে কাট মোশান আনা হয়েছে তার বিরোধিতা করে আমার বক্তব্য রাখছি। ক্ষুদ্র কুটির শিল্প দপ্তর পশ্চিম বাংলায় যে অভূতপূর্ব সাফল্য লাভ করেছে সে বিষয়ে বেশী কিছু বলার নেই। এই সাফল্যকে আরো প্রসারিত করা যেত কিন্তু বর্তমান ভারত সরকার যে শিল্প নীতি তৈরী করেছেন তাতে ক্ষুদ্র কুটির শিল্পের অগ্রগতি ব্যহত হয়েছে এবং ভারতবর্ষের অগ্রগতিও ব্যাহত হচ্ছে। এই শিল্প দপ্তরের মহত উদ্দেশ্য নিয়ে কাজ করার প্রবণতা আছে। আপনারা জানেন, যে দেশে প্রতিদিন বেকার সমস্যা বাড়ছে, কেন্দ্রীয় সরকারের এই শিল্প নীতির পরিপ্রেক্ষিতে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারকে সীমিত [illegible] এবং অর্থনৈতিক ক্ষমতার মধ্যে এই সমস্ত চিন্তা-ভাবনা করতে হচ্ছে। আমরা দেখেছি যে ক্ষুদ্র কুটির শিল্পের মাধ্যমে স্বনিযুক্তি প্রকল্পের মধ্যে দিয়ে গ্রামীন বেকারদের চাকুরীর সংস্থানের উদ্যোগ গ্রহণ করা হয়েছে এবং তাতে সফলতা আসছে। আমরা লক্ষ্য করছি যে এই শিল্প যদি না থাকতো তাহলে পশ্চিমবঙ্গে বিশেষ করে যে বেকার সমস্যা আছে সেই বেকার সমস্যা কিছুতেই সমাধান করা যেতনা বিশেষ করে শিক্ষিত, অর্ধ-শিক্ষিত যে সমস্ত বেকার, যারা কাজ পাচ্ছে না। ওদের আমলে সারা বছরে ২/৩ মাসের বেশী কাজ পেতনা। এখন ক্ষুদ্র কুটির শিল্পের প্রসার ঘটানোর ফলে গ্রামে গঞ্জে বেকার যুবকরা, শিক্ষিত যুবকরা, যারা চাকুরী পেতনা, ঘুরে বেড়াতো তাদের এখন আর ব্যর্থ মনোরথ হয়ে ঘুরে বেড়াতে হয়না। এই সরকারের আমলে বিভিন্ন স্কীমের মধ্যে দিয়ে টাকা নিয়ে ছোট ছোট শিল্পের মাধ্যমে, ব্যবসার মাধ্যমে বিভিন্ন ভাবে তাদের রোজগারের একটা স্থায়ী পথ তারা করতে পারছে। আমরা লক্ষ্য করেছি যে আজকে গ্রামের দিকে বাজার তৈরী হয়েছে, ক্ষেত-মজুরদের মজুরী বেড়েছে। আজকে ক্ষুদ্র কুটির শিল্পের মধ্য দিয়ে একটা অংশের মানুষ ব্যবসা-বানিজ্য করছে। আমি এখানে আরো দু'একটা কথা বলতে চাই। আমি মুর্শিদাবাদ জেলার লোক। আমাদের ওখানে রেশম শিল্প আছে। এই রেশম শিল্প ওখানে সাংঘাতিক ভাবে অবহেলিত হচ্ছে। এখানে যে হস্ত চালিত তাঁতগুলি আছে তারা আজকে যন্ত্রচালিত তাঁতের সঙ্গে প্রতিযোগীতায় পেরে উঠছে না। এখানে পছন্দ মত কাপড় তৈরী করতে পারলে তার একটা বাজারের সম্ভবনা আছে। তন্তুজ, তন্তুশ্রী এর আগে কো-অপারেটিভ থেকে কিন্তো। কিন্তু কেন্দ্রীয় সরকারের যে নীতি তাতে আমরা দেখছি যে কাপড়গুলি কেনা প্রায় বন্ধ হয়ে গেছে। কংগ্রেসের সময়ে আমরা দেখেছি যে যারা খাদি করেছেন, ঐ সমস্ত নিয়ে তখন দুর্নীতি করা হয়েছে। তারা তাঁতীদের উপযুক্ত মঞ্জুরী দেননি।

অপর দিতে নিজেরা গাড়ী, বাড়ী করে ঘুরে বেড়িয়েছেন। আর একটা কথা বলতে চাই। এখানে জেলাওয়ারী যে শিল্পের কথা বলা হয়েছে তাতে আমি একথা বলতে চাই যে আমাদের এখানে যদি পাটের জন্য একটা মিনিজুট মিল করা হয় তাহলে ভাল হয়। এখানে জুটের ষ্টিক দিয়ে কাগজের মন্ড তৈরী করার সম্ভাবনা আছে। কাজেই সেটা নিয়ে চিন্তা-ভাবনা করা দরকার। এটা যদি করা যায় তাহলে বহু লোকের কর্মসংস্থান হতে পারে এবং তাদের রোজগারের একটা ব্যবস্থা হতে পারে।

[6.40 -.6.50 p.m.]

আমি পরিশেষে একটা কথা বলবো, বিশেষ করে রেশমের ক্ষেত্রে আমরা দেখেছি যে সমস্ত রেশমের কাপড় নিয়ে উৎপাদনকারীরা কলকাতায় আসেন, এদের যে ট্যাক্স দিতে হয়, এটা খুব বেশী। এদের যদি ছাড় দেওয়া হয় তাহলে তারা সেই সব মহাজনদের এড়িয়ে কলকাতায় বিক্রি করতে আসতে পারবেন। সুতরাং তাদের যাতে ছাড় দেওয়া হয় তাহলে তাদের পক্ষে উপকার হবে। এই বলে বিরোধীদের আনা কাট মোশনের বিরোধিতা করে ব্যয় বরাদ্দকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ত্রিলোচন দাস** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তরের ভার প্রাপ্ত মন্ত্রী মহাশয় ১৯৯১-৯২ সালের জন্য দাবী সনদ এখানে পেশ করেছেন, তাকে সমর্থন করছি এবং বিরোধীরা যে সমস্ত কাট মোশন এনেছেন, তার বিরোধিতা করে আমি দু একটি কথা বলতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবঙ্গ সরকার তার সীমিত ক্ষমতার মাধ্যমে ক্ষুদ্র ও কুটির শিল্পের অগ্রগতি ঘটিয়েছেন, সাফল্য অর্জন করেছেন, তার তুলনা নেই। আজকে পশ্চিমবঙ্গ সরকার উপলব্ধি করেছেন যে বেকার যুবক যুবতীদের কী যন্ত্রনা। তাই আজকে বিভিন্ন পরিকল্পনার মাধ্যমে ক্ষুদ্র ও কুটির শিল্পকে এগিয়ে নিয়ে যাবার জন্য বামফ্রন্ট সরকার নানা ভাবে চেষ্টা করছেন। সরকার পক্ষ আজকে ক্ষুদ্র ও কুটির শিল্প আধিকারিক, রেশম শিল্প আধিকারিক, তাঁত শিল্প আধিকারিক, এদের মাধ্যমে বিভিন্ন কর্মসূচী রূপায়ন করে চলেছেন। সমস্ত জেলায় জেলা কেন্দ্র আধিকারিক, যিনি ইন্ডাষ্ট্রি অফিসার, ডি. আই. সি'র মাধ্যমে, রেজিষ্ট্রেশনের মাধ্যমে যারা নতুন নতুন শিল্পোদ্যোগ করতে চায়, তাদের ট্রেনিং দিয়ে নানা শিল্প যাতে গড়ে ওঠে, বিভিন্ন সেমিনারের মাধ্যমে তাদের উৎসাহিত করা হয়েছে। এর ফলে গ্রামের দিকে একটা সাফল্য পাওয়া গেছে। এই প্রসঙ্গে বলতে চাই, আজকে দেখা যাচ্ছে গ্রামে তাঁত শিল্প গ্রামের কুটির শিল্প, খাদ্য এবং সংরক্ষণ শিল্প, ফুড প্রসেসিং শিল্প যা গড়ে উঠেছে তা উল্লেখ যোগ্য। কিন্তু এখানে আমি বিশেষ করে উল্লেখ করতে চাই, তাঁত শিল্পীরা সত্যই নায্য মজুরী থেকে বঞ্চিত হচ্ছে। রেশম শিল্পের কথা বলছি, বিভিন্ন তুঁত চাষী তারা সরকারী উদ্যোগে তুঁত চাষ করছে, এক বিঘা জমিতে তারা তুঁত চাষ করছে, এই সম্পর্কে চাষীদের উৎসাহিত করা হচ্ছে। কিন্তু দেখা যাচ্ছে ঠিক মত রেশম বীজ না পাবার জন্য তারা যে পরিশ্রম করে তুঁত চাষ করলো তা বিফলে যায়। এছাড়া রেশম বীজ ভাল না হওয়ার জন্য উৎপাদন ভাল হয় না। যে সমস্ত জায়গায় এই সমস্ত বীজ তৈরী করা হচ্ছে, সেই সব পরীক্ষাগারে ভাল বীজ পাওয়া যায় না, যার জন্য চাষীরা এই শিল্পে মার খায় এবং রেশম শিল্পে যে সমস্ত তাঁতী নিযুক্ত তারা সুতো ঠিক মত না পাওয়ার জন্য উৎপাদন করতে পারছে না। এই প্রসঙ্গে আমি উল্লেখ করতে চাই যে, বেকার যুবক যুবতীদের উৎসাহিত করার জন্য বামফ্রন্ট সরকার নতুন নতুন শিল্প-তালুক গড়ে তুলছেন। পরিকাঠামোর সুযোগ সৃষ্টি করার উদ্দেশ্য নিয়ে নানা স্থানে শিল্প-তালুক গড়ে তোলা হচ্ছে। ক্ষুদ্র শিল্পোদ্যোক্তাদের লীজ দেওয়ার জন্য ৩৫ একর জমি সমেত বাঁকুড়ার বড়জোড়ার শিল্প-তালুকটি এ বছরের মধ্যেই চালু করার জন্য প্রস্তুতি নেওয়া হচ্ছে। কসবা শিল্প-তালুকও এ বছরই অধিগৃহীত হয় এবং প্রদান করা হয়। এখানে '৮৪টি ক্ষুদ্র শিল্প ইউনিট স্থাপন করার জন্য জায়গা দেওয়া যাবে।

অফিস পাড়ায় বাণিজ্য-পুরী নির্মাণের জন্য সি. আই. টি-র কাছ থেকে ১৬ কাঠা ১৩ ছটাক আয়তনের একখন্ড জমি অধিগ্রহণ করা হয়েছে। ৩০০টি ইউনিটকে জায়গা করে দেবার উদ্দেশ্যে একটি শিল্প-তালুক স্থাপন করার জন্য সাঁকরাইলে ৭৪ একর জমি অধিগ্রহণ করা হয়েছে। ছোট ব্যবসায়ী এবং ক্ষুদ্রশিল্প ইউনিটগুলির জন্য ৯২টি দোকানঘরের ব্যবস্থাসহ বেহালায় বাণিজ্যপুরীটি সম্পূর্ণ হয়েছে। এই ভাবে আজকে পশ্চিমবাংলায় নানান শিল্প উদ্যোগ গ্রহণ করা হচ্ছে বেকার যুবক যুবতীদের উৎসাহীত করার জন্য। আজকে বামফ্রন্ট সরকার প্রতিটি ব্লকে ইণ্ডাস্ট্রিয়াল অফিসার নিয়োগে মাধ্যমে এবং অন্যান্য উদ্যোগের মাধ্যমে - সঠিক আলোচনার মাধ্যমে সঠিক শিল্প-বাণিজ্য নীতি গ্রহণ করে শিল্পায়ন এবং বেকার সমস্যার সমাধানের চেষ্টা করছেন। আজকে পশ্চিম বাংলায় শিল্পে একটা নতুন জোয়ার সৃষ্টি হয়েছে। কিন্তু আমাদের গোটা দেশের সর্বনাশের মূল কারণ হতে চলেছে কেন্দ্রীয় সরকারের নয়া শিল্প নীতি। কেন্দ্রীয় সরকারের নয়া শিল্প নীতি ক্ষুদ্র শিল্পকে গ্রাস করতে চলছে। আমার সময় শেষ হয়ে আসার জন্য আমি মাননীয় কুটির ও ক্ষুদ্র শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে দুটি দাবি সনদ পেশ করেছেন তাকে পুনরায় সমর্থন জানিয়ে এবং বিরোধী দলের কাট্ মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করলাম।

**ডাঃ জয়নাল আবেদিন** ঃ মাননীয় ডেপুটি স্পীকার মহোদয়, আজকে ৭৩ নং দাবি বিষয়ক কুটির ও ক্ষুদ্র শিল্প ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন তার আমি বিরোধিতা করছি। মন্ত্রী মহাশয়ের বাজেট বিবৃতিটির বাংলা এবং ইংরাজী, দুটো কপিই পেয়েছি। আমি প্রবীরবাবুকে বলছি, বাংলায় ছাপা বিবৃতির মধ্যে এমন সব শব্দ ব্যবহার করা হয়েছে যা বুঝতে ডিকশনারির প্রয়োজন। যেমন " প্রোৎসাহনমূলক।" আবার কিছু কিছু জায়গায় বাংলা ব্যবহার না করে ইংরাজি শব্দই রাখা হয়েছে। সহজ ভাষায় লিখতে কি অসুবিধা ছিল? এমন সব দুর্বোধ্য শব্দ ব্যবহার করেছেন যে অনেকেই এটা পড়তে গিয়ে পালিয়ে যাবেন। আমি এই দপ্তরের দায়িত্বে যে সময়ে ছিলাম। ইউজুয়ালি যিনি একবার যে দপ্তরের দায়িত্বে থাকেন তিনি আর সেই দপ্তর সম্বন্ধে বলেন না। নেহাত আপনাকে ক'টা কথা বলা প্রয়োজন মনে করে বলছি। আমি মনে করি ইণ্ডাস্ট্রিয়াল পলিসি গভর্ণমেন্ট অফ্ ইণ্ডিয়া যেটা ডিক্লেয়ার করেছেন - আমি আগের দিনও বলেছি - সেটার সম্বন্ধে আমার নিজের ধারণা হচ্ছে— It is still made for west Bengal because of our geography, because of proximity to the sea and because of cheapest labours here both skilled and unskilled.

আমাদের এখানে নম্বর অফ্ আনএমপ্লয়মেন্ট ইজ মাউন্টিং এবং বড় ইণ্ডাস্ট্রি দুর্গাপুরের ফার্নেসে আমাদের ছেলেরা কাজ করতে পারে না। আমি দু ঘন্টা কাজ করতে বলেছি, আধ ঘন্টাও কাজ করতে পারে নি। সুতরাং তারা এখানে ঘড়ি এ্যাসেম্বল, রেডিও এ্যাসেম্বল করার কাজ, জুয়েলারির কাজ করার সুযোগ গ্রহণ করতে পারে। দে ক্যান ডু এ লট্। সে জন্য আমি বলছি, গভর্ণমেন্ট অফ্ ইণ্ডিয়ার ইণ্ডাস্ট্রিয়াল পলিসি তাদের কাছে সহায়ক হবে, প্রভাইডেড ইউ ক্যান টেক্ দি অপারচ্যুনিটি। প্রফেসর সৌগত রায় রাইটলি অবজার্ভড, দি হোল ওয়ার্ল্ড ইজ ওপেন টু আস। আমাদের গ্লোবাল কমপিটিশনে নামতে হবে, উই হ্যাভ টু কমপিট্ রেষ্ট অফ্ দি ওয়ার্ল্ড। এখন আমাদের কোয়ালিটির উন্নতি করতে হবে। অতীতে শুধু পশ্চিম বাংলায় নয় গোটা ভারতবর্ষে কোয়ানটিটি দেখা হয়েছে আমাদের ডোমেষ্টিক্ কনজামশন বেশী বলে, এক্সপোর্ট পোটেনসিয়ালিটি কম বলে কোয়ালিটির দিকে নজর দিই নি।

[6.50 - 7.00 p.m.]

আপনি কোয়ালিটির ক্ষেত্রে একটু যদি নজর দেন তাহলে ভাল হয়, তা না হলে ভবিষ্যতে দাঁড়াতে পারবেন না। ইউ হ্যাভ গট্ লেদার ডেভেলপমেন্ট করপোরেশন। একজোড়া জুতো তৈরী করতে কারিগররা ১ মাস সময় নিয়েছিল। আপার এক্সপোর্ট করেছি। যদি ১০০ পারসেন্ট র-মেটিরিয়ালস ওখানে লাগে উই গেট এমপ্লয়মেন্ট ফর ওয়ান পারসন যেটা আমাদের পক্ষে সম্ভবপর। কেননা আমি বিদেশে ঘুরে দেখেছি থ্রু-আউট ইউরোপ, আমেরিকা-দে আর ভেরী কোয়ালিটি কনসাস। সেই কোয়ালিটি কনসাস বোধটা এখন এখানে আসেনি। আগে এই বিধানসভায় দেখতাম কেউ কেউ নেক্টাই পরে আসতেন, মাননীয় ডেপুটি স্পীকার মহাশয় এখন মাঝে মাঝে নেক্টাই পরে আসেন। এই সিল্কের নেক্টাই তৈরী করেছিলাম, ইট ওয়াজ ভেরী লভাবেল। আজকে সিনথেটিক, এ্যাক্রেলিক এগুলি - উই ডু নট নো দি কোয়ালিটি, আমরা পিছিয়ে গেলাম, অন্ধ্র সেই সুযোগ নিয়েছে, কর্নাটক সেই সুযোগ নিয়েছে। এদিকে দেখুন, আজকে ৫০০ কাউন্টের সুতো দিয়ে তৈরী হচ্ছে মসলিন। একসময় বাংলা বিখ্যাত ছিল ঢাকাই মসলিনের জন্য। মুর্শিদাবাদ ৫০০ কাউন্টের সুতো তৈরী হয়, If we can go back to muslim we go back to the era of Akbar.

এই জিনিসগুলি এনকারেজ করুন। কোয়ালিটির দিক দিয়ে আমরা অনেখানি এগিয়ে যাবো। আপনি এইদিকটা একটু দেখবেন। তারপর আর একটি কথা বলি, নেক্সট টু এগ্রিকালচার হচ্ছে লুম, নেক্সট টু এগ্রিকালচার হচ্ছে উইভার আপনি এর উন্নতি করতে পারেন। অন এ্যান এ্যাভারেজ ৩০ লক্ষ পপুলেশন ডিপেনডেন্ট এই লুমের উপর। আমরা যদি কমপিট করতে পারি আমাদের তো সৃজনশীল হার্ট, We can compete with the whole world.

আমাদের 'মঞ্জুষা' ইট ইজ এ বিউটিফুল কাসকেড। কিন্তু আমাদের মুসকিল হচ্ছে, এগজিবিশনে যে সমস্ত সেল্স গার্লরা থাকে - আপনি নিজে কিছু দিন বসে দেখবেন দে আর ভেরী রিলাক্টান্ট। তারা বলে, ওখানে দেখুন, পাশে দেখুন, দে আর ভেরী রিলাক্টান্ট। তাদের কিছু ইনসেনটিভ দিয়ে বিদায় দিয়ে দেবেন। সেল্সম্যানশিপ, দারুন আকর্ষনীয় হওয়া চাই। আপনি নিজে এটা দেখবেন। আমার পরের কথা হচ্ছে, আপনার হাতে খাদি ভিলেজ ইনডাসট্রি আছে এখন মানুষ পড়ে আছে উইভিং-এ। আমি বাই কমিটমেন্ট গান্ধীয়ান, আমার ২০০টি স্যুট আছে, আমি পরি না, আমি গান্ধীয়াইট হয়ে গেছি, আমি চলে গিয়েছিলাম, কিন্তু এদের অত্যাচারে আবার ফিরে আসতে হল, রাত্রিবেলা এরা ডাকাতি করেন। খাদি ভিলেজ ইনডাসট্রিতে আপনার বড় সুযোগ আছে। এখানে এনার্জি স্কেয়ারস - নট অন্লি রিসোর্সেস স্কেয়ারস। এখানে তো বায়ো গ্যাস হয়েছে, ৫টি করে যে কোন বাড়ীতে আছে। আমি নিজে ৪ টি করেছি, আই উড লাইক টু মালটিপ্লাই বায়ো গ্যাস, লোডশেডিং-এর অসুবিধা নেই, দেশলাই কাঠি মারলেই জলে ওঠে। You can have also the cooking facilities and round the clock you can have this energy.

এগুলিতে দৃষ্টি দেবেন। দুটো ডিফেক্ট আছে। আগে যে সিসটেম ছিল সেটা থেকে মেটালিক কংক্রিট সিসটেমে নিয়ে গেছে। But because of lack of supervision or some technical defect. কিন্তু এগুলি হচ্ছে না। আজকে এটা একটা সুপারভিষণের ব্যবস্থা করা দরকার। উই আর আফটার কোয়ানটিটি, বাট নট কোয়ালিটি, আপনি কোয়ালিটির সব দিকটাতে দৃষ্টি দিন, যাতে উই ক্যান কমপ্লিট উইথ দি হোল ওয়ার্ল্ড। আপনাকে আমি আগেই বলেছি যে, ইনহেরেন্ট, যেটা আমাদের অসুবিধা জিওগ্রাফী এবং আমাদের মেটেরিয়েলস প্রচুর রয়েছে। অথচ কিছু করা যাচ্ছে না। আপনি এখানে এত আনন্দ কেন করেছেন বুঝিনা। আপনি ইলেকট্রিসিটির মিনিষ্টার ছিলেন, আপনার মত মানুষের এত সামান্য ব্যাপারে আনন্দ করা ঠিক নয়। সামান্য একটা তরমুজের রস বোতলে পুরতে পেরে আপনি খুবই আনন্দ প্রকাশ করেছেন। এত আনন্দ কেন? আজকে আপনি নর্থ

বেঙ্গলের দিকে তাকান। ওখানেও ফ্রুটসের সম্ভার রয়েছে। ইউ প্রিজার্ভ দেম, দি হোল ওয়ার্ল্ড উইল ওয়েলকাম ইউ। আজকে আমাদের ভুটান থেকে কমলালেবুর রস কিনতে হয়, হোয়াই ক্যান নট ইউ কনভার্ট দার্জিলিং ইটসেল্ফ? সেখানে হিল পিপলরা রয়েছেন, আপনি তাদেরকে একসপ্লয়েট করছেন। আমাদের আজকে যে এ্যাগ্রোবেজ্‌ড ইনডাসট্রি ছিল সেটা পসিবলি সিক এবং মরিবাণ্ড হয়ে দাঁড়িয়েছে। আই টোল্ড বিনয়বাবু অলসো। আপনারা আমাদের জমিদারী নিয়ে নিয়েছেন। কমপেনসেসনের ব্যাপারে যাচ্ছি না, সেটাতো অতি নগন্য, ইননমিনাল। ৪০ টাকা বিঘা, আমার বাবা হয়ত নিতেন না, আমি একবার ১২০ টাকা পেয়েছিলাম, আই হ্যাভ টু টেক ইট। ইনটারমিডিয়েটদের ভবিষ্যতটা কি এরা ম্যাট্রিক, বি. এ. পাশ করে বসে আছে, এদের এই টাকাটা ক্যাপিট্যাল করে ফিনানসিয়াল ইনসটিটিউসন থেকে কমপোজিট ইনডাষ্ট্রি করার কোন সুযোগ দেওয়া হচ্ছে না। ক্যাশ পেমেন্ট করেছেন কি ? কমপেনসেসনবেড করেছেন কি ? আপনাদের যেটা লোনদেন, কমপেনসেসন বার করতে কত টাকা দিতে হয় তা তো আপনি নিজেই জানেন। জেলায় জেলায় যে সব ইনডাষ্ট্রি হোতো প্রত্যেকটি জিনিষ মনে করতে বলি সেগুলো আজ হতে পারছে না। জেলায় জেলায় যে সব ইনডাষ্ট্রি গুলি গ্রো করতে পারত সেগুলিও হচ্ছে না। আজকে ফাউনড্রিগুলির কি অবস্থা? হাওড়ায় ফাউনড্রি করেছে, শিলিগুড়িতে করতে পারতেন, কিন্তু হবে না। দুর্গাপুরে ইনডাষ্ট্রি করছে; আমি ওখানকার ব্যবস্থাপনায় ছিলাম, ২৩/২৪টা এনশিলিয়ারী বাইরে থেকেও আসত, এখন ২০০ কোটি টাকার আনতে হয়, কেন এই কমপালসন করছেন না যে এনসিলিয়ারী নিতে হবে। আজকে এনশিলিয়ারীগুলিকে প্রমোট করার জন্য চেষ্টা করছেন কি ? বড় এনশিলিয়ারী হবে। সাপ্লাই করবেন, ক্যাপিট্যাল যাতে বাইরে থেকে আনতে না হয় সেদিকে লক্ষ্য রাখবেন। বড় ইনডাষ্ট্রি ছোট গুলিকে টাকা দিতে চায় না। কেন, সেটা একটু আপনারা খোঁজ খবর নেবেন। আজকে বিভিন্ন ফাইনানসিয়াল কর্পোরেশন আছে আপনাদের আলাদা ছিল। পাবলিক আন্ডারটেকিং এখানে আসছে আপনাদের ফাইনানসিয়াল ব্লক ক্যাপিট্যাল লোন দিচ্ছে - ওয়ারকিং ক্যাপিট্যাল পাচ্ছে না। আপনাদের বি. এস. আই. র যে প্রভিসন ছিল তাতে বেঙ্গলের ছোট ছোট ইনডাষ্ট্রি গুলিকে কিছু ওয়ারকিং ক্যাপিট্যাল দেওয়া উচিত। এর সঙ্গে কমারশিয়াল ব্যাঙ্কগুলির সঙ্গেও কিছু লিংক থাকা উচিত। আমাদের এখানে অনেকটা অসুবিধা আছে। এটা না করতে পারলে সিংগল উইনডো বলে যে কথাটা ব্যবহার করেছেন - এটা ব্যবহার করে ৪ প্যারা 'গ' আপনি 'নহায়তা' লিখেছেন, আমার মনে হয় এটা ছাপার ভুল, কথাটা বোধহয় 'সহায়তা' হবে। ইংরাজী ব্যবহার করা চলে, মানুষের কাছে সহজ প্রকল্প তৈরী করুন। আজকে আমাদের যে বড় প্রবলেম সেটা হচ্ছে আনএমপলয়মেন্ট প্রবলেম। মাঝে মাঝে আপনারা খুবই পিউরিটান মনোভাব দেখাচ্ছেন, এই ডাইরেকটারেটটা কি হচ্ছে, হেলথ ডাইরেকটারেটের পরেই অর্থাৎ নেকসট টু হেলথ এটা একটা লার্জেষ্ট ডাইরেকটারেট। এখানে সেরী কালচার নিয়ে অনেক কিছু করার আছে। এই ন্যাশান্যাল হাই ওয়ে ৩১, ৩৪ যে রাস্তা গুলির ধারে কাছে ফসল ফলান যেতে পারে এর সাথে তসর, রেশমীগুটী ইত্যাদি। এর ফলে সিল্ক প্রোডাকসানও বাড়ান সম্ভব। আপনারা নার্শারী খোলার ব্যবস্থা করুন। তবেই তো সম্ভব হবে। কিন্তু না খোলার ফলে দে আর ইন মরিবান্ড কনডিসন। দে আর সিক অব আন এ্যানেটেডেড। আমিও এককালে নার্শারী করেছিলাম কিন্তু আজকে তার টোটাল প্রোডাকসান ইজ নট মোর দ্যান ৮০ পারসেন্ট। আমাদের জমিতে জল কম। উই ডিপেন্ড অন কটন অল দি টাইম। পুরুলিয়ায় এটা কিন্তু আমরা এই শিল্পের প্রসার ঘটাতে পারিনি। হোয়াই ক্যাননট ইউ কমপলিট উইথ দি রেষ্ট অফ দি ওয়ার্ল্ড উইথ আওয়ার তসর, মসলীন এটসেটেরা ইনডাসট্রি ইন পুরুলিয়া। আজকের পৃথিবী, রঙীন পৃথিবী, তারপর এই কৃপাসিন্ধুর মত ব্যাচেলাররা বিয়ের পর এই সব জিনিষ দিয়ে ইনটিরিয়ার ডেকরেসনের কাজ চালাতে পারবে; আজকে এগুলির খুবই প্রয়োজন।

[7.00 - 7.10 p.m.]

আজকে উইদাউট এ্যন ক্যাপিটাল যে জিনিসগুলি অনলি গাইডেন্স এ্যান্ড সুপারভিশনে করা সম্ভব সেগুলো কেন আপনারা করবেন না? আপনারা ডাইরেকটোরেটে একটু খোঁজ করে দেখবেন, আমি একটি বই লিখেছিলাম। আমি ১৯৬২ সালে মন্ত্রী হবার পর সেটা লিখেছিলাম। সেই বই ডিপার্টমেন্টে আছে। তাতে আমি লিখেছি - পাঁচশ মিনিষ্টার, তেরজন চিফ মিনিষ্টারের সঙ্গে কনফারেন্সের কথা। ইভন্ বিহার, উড়িষ্যা, আসাম হ্যাভ বীন সাপোর্টেড মি যে, অবিচার হচ্ছে। পান্নাবাবু লুম ইন্ডাষ্ট্রির সঙ্গে জড়িত। উনি জানেন, জরি, কালার ইত্যাদি আমাদের সৌরাষ্ট্র থেকে আনতে হয়। কিন্তু ফ্রেট ইক্যুলাইজেশনের ফলে বেশী ফ্রেট গুনতে হয়। এই অন্যায়ের বিরুদ্ধে - এটা ডাঃ রায়ের চেলা হিসাবে আমাদের দাবী। উই সাপোর্টের্ড ইট হোল হার্টেডলি - আমরা বারবার বলেছি, ফেসড্ আউট করেদিন, বাট দে আর নট ডুয়িং, কৃষ্ণমাচারী করে গেছেন যেটা। আমরা বিচার পাচ্ছি না। আমাদের যে এ্যাডভান্টেজ ছিল কয়লা এবং লোহার সেটা আমরা হারিয়েছি। আজকে সেই সুবিধা ফিরে পেতে চাই। আমাদের সময়ে গ্যানারী করেছিলাম সুন্দরবনে, কিন্তু সেখানে কটন্ করতে পারলেন না। তাই আজও আমরা গুজরাট, মহারাষ্ট্রের উপর, কটন্ কর্পোরেশনের উপর ডিপেন্ড করছি। যে কথা বলতে চাই, আজকে আমাদের সমস্যা বিরাট, কিন্তু এই সমস্যা সমাধনের পথ বের করতে হবে। যেদিন ব্যাঙ্ক ন্যাশনালাইজ্ নয় সেদিন হোয়াট ওয়াজ দি ডিপোজিট দেয়ার? নট মোর দ্যান ৪.৫ থাউসেন্ড ক্রোরস্। আজকে ব্যাঙ্কে ১ লক্ষ ৪০ হাজার কোটি টাকা জমা রয়েছে। এখানে ডিপোজিট ক্রেডিট রেশিওর হিসেবটা যদি পিরিওডিকাল করেন উইথ দি হেল্প অফ দি ফিনান্স ডিপার্টমেন্ট, কো-অপারেটিভ ব্যাঙ্কগুলোকে একজামপট্ করে, তাহলে বোধহয় ফিনান্সের ব্যাপারটা হতে পারে। আজকে সবচেয়ে বেশী দরকার প্রতিটি ব্লকে ইন্ডাষ্ট্রিয়াল একসটেনশন অফিসার। আমি যখন মন্ত্রী ছিলাম তখন আই ক্রিয়েটেড দ্যাট পোষ্ট। আজকে ট্রেনিং দরকার, মোটিভেশন দরকার। তাই আজকে তাদের এডুকেশন দিয়ে মোটিভেটেড করা যায় কিনা দেখতে হবে। দেখতে হবে, হোয়াই আর দি ইউথস্ উড বী ক্ল্যারিক্যাল মাইনডেড, তারা কেন এনটারপ্রেনিওর হবার চান্স নেবেন না। কারণ আমাদের এমপ্লয়মেন্টের স্কোপ নেই। আমার ধারণা, ১৯১১ সালে ভারতের রাজধানী দিল্লী চলে যাবার পর ইনহ্যারেন্ট এ্যাডভান্টেজ যা আমাদের ছিল সেটা চলে গেছে। এখন দিল্লীর আসেপাশে যে গ্রোথ হচ্ছে সেটা কলকাতায় বন্ধ হয়ে গেছে। আমাদের ইনি শিয়াল ইন্ডাষ্ট্রিয়াল ইনষ্টিটিউশন যা ছিল অবসোলেট হয়ে গেছে। আজকে নিউ টেকনিক এ্যান্ড সফিষ্টিকেশন, আমরা সেটা এখানে আনতে পারছি না। এরজন্য আপনার ডিপার্টমেন্টের দরকার রিসার্চ এ্যান্ড ডাইভারসিফিকেশন। এদিকটা দয়া করে দেখবেন। বেশী কথা বলার সুযোগ নেই। ফিনান্স কর্পোরেশনের কাছ থেকে সাহায্য. নিচ্ছেন। এখানে অনেকগুলো সোর্স কাজ করে। আজকে যদি মানুষের হ্যারাসমেন্ট কমাতে পারেন তাহলে বোধ হয় অনেক লোক গিয়ে আসবেন। বি. এস. আই-কে সেটা বলুন। ওয়ার্কিং ক্যাপিটাল হিসাবে না দিতে পারেন তো ব্লক ক্যাপিটাল হিসাবে দিতে পারেন, তাতে সুবিধা হবে। আজকে মর্ডান যুগ-এই ব্যাপারে সৌগত রায় শুধু ইংগিত দিয়ে গেছেন - ব্রাস ইনডাসট্রি বেরিয়ে গেছে, স্টেনলেস স্টীল বেরিয়ে গেছে, প্লাসটিক বেরিয়ে গেছে। তাহলে কি সব চলে গেল? আপনি ওদের ডিজাইন দিন, ডেকরেশান দিন, গিব দেম টু ডিজাইন অর ডেকরেশান। কারণ শুনেছি এই যে প্রফেসাররা আছেন, ৫ হাজার টাকা মাইনে পান, তাঁরা ঘর সাজাতে চান মজুর দিয়ে, সেই মজুরকে আপনার মোরাদাবাদ থেকে আনতে হচ্ছে। আপনি এই সুযোগটা নিতে পারেন না? এই সুযোগটা নেওয়ার জন্য আমি বলছি। সব শেষে আমি যে কথাটা বলতে চাই আমার কাছে একটা খবর এসেছে এবং তাতে আমি আতঙ্কিত যে ইনডাষ্ট্রিয়াল এসটেট এবং কমার্সিয়াল এসটেট থাকবে, ইনডাষ্ট্রিয়াল এসটেট শুধু প্রোডাকশান এসটেট এবং কমার্সিয়াল এসটেট থাকবে, ইনডাষ্ট্রিয়াল এসটেট শুধু প্রোডাকশান করবে এবং কমার্সিয়াল এসটেট শুধু মারকেটিং করবে। আমি দু -একটা ডিসট্রিক্ট ঘুরেছি, শুনেছি

ডিসপোজ অফ করে দিচ্ছে, এই অডিটোরিয়াম ডিসপোজ অফ করে দিচ্ছেন, বিশেষ করে রায়গঞ্জে কমার্সিয়াল এসটেট ডিসপোজ অফ করে দিচ্ছেন। এটা আপনি করবেন না। এই খবর আমি শুনেছি, আপনার বই পড়ে শুনতে পাইনি। আমার ধারণা আপনি যদি কমার্সিয়াল আউটলেট ডিসট্রিক্ট হেড কোয়ার্টার্সে করতে না পারেন ইভিন ইন রিসোর্সফুল সাবডিভিশনাল হেডকোয়ার্টার্সে করতে পারেন তাহলে বোধ হয় ছেলেদের মোটিভেশান করতে সুবিধা হবে। তা ছাড়া প্রচার একটা বড় জিনিস, আপনি টি. ভি.র সুযোগ নিন। টি. ভি-তে নানা রকম সব জিনিস দেখাচ্ছে, সেখানে আপনি সুযোগ নিন। আপনি টি. ভি-তে ১০ মিনিট সময় নিয়ে আপনার ইনডাষ্ট্রির ব্যাপারে প্রচার করার সুযোগ নিন। টি. ভি.তে তো হিন্দি শেখাচ্ছে, আপনিও সুযোগ নিন। আই এ্যাম কামিং টু দি এন্ড, ডাঃ রায় ব্যানডেজ এবং গজের ব্যাপারে পারচেজ রেসট্রিকটেড করে গিয়েছিলেন। তাতে আমরা খানিকটা সুবিধা পেয়েছি। কারণ মোনোপলি ইন দি গার্ব অফ স্মল ইনডাষ্ট্রি সুযোগ নেবার চেষ্টা করবে। সুতরাং আপনি বলেছেন যে আপনি প্রোটেকশান দেবেন, রিজারভেশান থাকবে, এর জন্য আপনি প্রাইস প্রেফারেন্স দিতে পারেন। এটা আপনি ১০ থেকে ১২ পারসেন্ট দিতে পারেন, এই অনুরোধ আমি করবো। আমি এখানে আশা করবো - বাংলার পোটেনসিয়ালিটি আছে, অতিতে আমরা দেখেছি - ভারতবর্ষে যে চ্যালেঞ্জ এসেছে পস্‌বিলি উই ক্যান কোপ উইথ ইট। আমি এই কথা বলবো আপনার সঙ্গে অনেক পার্থক্য আছে, আপনি ভদ্রলোক, তবুও আপনার সঙ্গে অনেক অমিল আছে, তাই আমি বাজেটকে সমর্থন করতে পারলাম না। আমরা যখন চলে যাই তখন ৯৬০ কোটি টাকার বাজেট ছিল, এখন অসীমবাবু ১৯ হাজার কোটি টাকার বাজেটে নিয়ে গেছেন। থ্রি পারসেন্ট অফ দি টোটাল বাজেট স্মল স্কেলে থাকা উচিত বলে আমি মনে করি। আপনি যে টাকাটা চেয়েছেন সেটা আপনাদের বিড়ি সিগারেট খেতেই চলে যাবে, ওই সব ** খাওয়াতেই চলে যাবে। তাই আমি আপনার সঙ্গে একমত হতে পারলাম না, আমি বাজেটকে সমর্থন করতে পারলাম না।

**শ্রী ননী কর** : স্যার, এই সব ছাগল-বাগল কথা গুলি এখানে উনি বলে গেলেন, এই সব কি এখানে বলা যায়?

**মিঃ ডেপুটি স্পীকার** : এই সব কথা বাদ যাবে।

[7.10 - 7.20 p.m.]

**শ্রী প্রবীর সেনগুপ্ত** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আমাদের বিরোধী দলের বন্ধুরা যে কথা বললেন তা মনোযোগ দিয়ে শুনেছি। প্রথমত এটা একটু বলে নেওয়া দরকার, আমি বিদ্যুৎ দপ্তরের দায়িত্বে ছিলাম, পশ্চিম বঙ্গে আমি জানিনা আর কোন মন্ত্রী ৮-৯ বছর বিদ্যুৎ দপ্তরের দায়িত্বে ছিলেন কিনা - কিন্তু আমি ছিলাম। আমি যখন বিদ্যুৎ দপ্তরের মন্ত্রী ছিলাম তখন বামফ্রন্ট সরকার বিদ্যুতের উপরে খুব জোর দিয়েছিলেন, টাকা পয়সা দিয়েছিলেন। বিদ্যুতের উৎপাদন আমরা বাড়িয়েছি। আজকে একসাথে যদি দু'তিনটে প্লান্ট খারাপ না হয় তাহলে পশ্চিমবঙ্গে বিদ্যুতের ঘাটতি হবে না। আগামী ২।৩ বছরে কোলাঘাট আসছে, ফারাক্কা আসছে। এই অবস্থাতে বিদ্যুতের জন্য শিল্প বিকাস হবে না? আমরা কৃষিতে বিদ্যুৎ দিয়েছি, শিল্পে বিদ্যুৎ দিয়েছি। এটা প্রসঙ্গত বললাম, যেহেতু সৌগতবাবু এটা বলেছিলেন। মাননীয় জয়নাল আবেদিন সাহেব যে কথাটা বলতে চেয়েছেন যে, শিল্পনীতিকে তিনি সমর্থন করছেন। আমি জানিনা উনি ভালো করে পড়েছেন কিনা? সৌগতবাবু তো একেবারে ধারেকাছেও গেলেন না। ভারতবর্ষের শিল্পনীতি, অর্থনীতি পরিবর্তন হয়ে গেছে। ভারতবর্ষ এই যে ঋণের ফাঁদে পড়ে গেছে - ভারতবর্ষের সোনা চুরি করে বিক্রি করে দিতে হচ্ছে এবং আই.

---

**Note –**** [Expunged as ordered by the chair]

এম. এফ' এর কাছ থেকে যে শর্তে ঋণ নিচ্ছে, তাদেরই নির্দেশ অনুযায়ী শিল্পনীতি ঘোষণা করা হয়েছে আর সেই শিল্পনীতি ভয়ংকর শিল্পনীতি। এই হচ্ছে আমাদের নীতি। আমাদের বন্ধু একটা উদাহরণ দিলেন যে, সারা ভারতবর্ষের ক্ষেত্রে শিল্পের মালিকদের যে সংস্থা আছে, তাঁরা বলছেন, এই শিল্পনীতি ঘোষণার ফলে সারাদেশে আর্দ্ধেক শিল্প বন্ধ হয়ে যাবে। এইসবের পরেও জয়নাল সাহেব কি করে ঘোষণা করলেন যে, তিনি আশার আলো দেখতে পাচ্ছেন, আমরা বুঝতে পারলাম না। প্রশ্নটা হচ্ছে, এটাবোঝা দরকার, যে শিল্পনীতি করা হচ্ছে, তার মানে হচ্ছে স্বনির্ভর নীতি যেটা ছিল সেগুলো - আমরা জওহরলাল নেহেরুর নীতিকে সমর্থন করিনি - ঐ স্বনির্ভর নীতির ফলে অনেকটা অগ্রগতি ঘটেছিল। ১৯৫১ সালে আমাদের এখানে ১৩.২ শতাংশ যন্ত্রাংশ উৎপাদিত হতো। স্বনির্ভর নীতি গ্রহণ করে আমরা দেখলাম ১৯৭১-৭৫ সালে প্রায় ৭০ ভাগ স্বনির্ভর হলাম। যন্ত্রাংশ এখানে যখন উৎপাদন হতে শুরু করেছিল তখন রাজীব গান্ধী, তিনি কিছুই বোঝেন না, এমন ভাব করতেন যে সব বোঝেন। তিনি বয়ষ্ক লোকের কথাও শুনতেন না। তিনি বললেন নতুন প্রযুক্তি আনা হবে। বাইরে থেকে প্রযুক্তি এনে, আমাদের কারখানা উঠিয়ে দিয়ে পরে নাকি আবার - ভালো ভাবে নতুন প্রযুক্তি আনতে আনতে - সব পরিবর্তন ঘটবে। নতুন প্রযুক্তি আনতে আনতে সব পরিবর্তন হয়ে গেছে। আগে যেখানে কয়েকশ' কোটি টাকার যন্ত্রপাতি আনতে হোত, আজকে সেখানে ৫,৪৫৩ কোটি টাকার যন্ত্রপাতি আনতে হচ্ছে। এছাড়া বলেছেন যে, আমাদের শিল্পনীতিতে আমরা এখান থেকে পাঠাবো। কি পাঠাবেন? না খেয়ে পাঠাবেন? আমাদের এখানে তুলা বা সুতা উৎপন্ন হয় তাতে আমাদের চলে না। অধিকাংশই বাইরে পাঠানো হচ্ছে, আমরা পশ্চিমবঙ্গের জন্য তুলা পাচ্ছি না। তুলা উৎপাদন বেড়েছে অথচ আমরা তুলা পাচ্ছি না। তার মানে, না খেয়ে বিদেশ থেকে আমরা টাকা অর্জন করবো। কাঁচামাল বিক্রি করে নিশ্চয়ই নয়? আমরা জিনিস তৈরী করে টাকা অর্জন করবো। উৎপাদনজাত জিনিস, জামা কাপড় বিক্রি করে, সিল্ক বিক্রি করে আমরা বিদেশ থেকে টাকা অর্জন করবো। কি সর্বনাশা নীতি যে তুলো বিক্রি করে দেওয়া হচ্ছে কিন্তু আমরা সুতো পাচ্ছি না, সুতরাং এই যে শিল্পনীতি গ্রহণ করা হয়েছে এটা কি ঠিক বলে আপনারা মনে করেন? এতো সর্বনাশা শিল্পনীতি। এই শিল্পনীতিতে কি গ্রহণ করা হয়েছে - ভারতের অনুমোদন নিয়ে বিদেশ থেকে পুঁজিপতিরা এসে এখানে যত খুশী লুঠ করে চলে যাচ্ছে। আমাদের এখানে শ্রম মূল্য কম দিতে হয়, সুতরাং যত খুশী লুঠে নেওয়া যায়, এতে কোন বাধা নেই। এমন কি আগেযে নিয়ম ছিল, আপনারা জানেন যে আগে কোন বড় শিল্পপতিকে কোন ছোট শিল্প কারখাণা করতে সুযোগ-সুবিধা দেওয়া হোত না। কোন বড় শিল্প কারখানার ডাইরেকটরকেই দেওয়া হোত না। কিন্তু এখন সেই নীতি তুলে দেওয়া হয়েছে এবং তারজন্য ২৪ পার্শেন্ট থাকলেই যেকোন বড় শিল্পপতি ছোট কারখাণা গড়তে পারেন। সুতরাং এর থেকেই বোঝা যাচ্ছে যে, সৌগতবাবুরা দাসখৎ লিখে দিয়েছেন বড় শিল্প পতিদের কাছে। আমাদের সুব্রতবাবু গতকালই যে বক্তৃতা দিয়েছেন তাতে বলেছেন যে নীতি নির্ধারণ করার সময়ে জনসাধারণের সঙ্গে এবং ট্রেড ইউনিয়নের সঙ্গে আলোচনা করা দরকার। সত্যি করে বলুন তো আপনারা কি ট্রেড ইউনিয়ন এবং জনসাধারণের নীতি গ্রহণ করেছিলেন আমি আপনাদের বলছি আপনারা যে নীতিতে চলছেন এতে কোথায় যাবেন এবং কিভাবে চলবেন জানিনা, তবে এইনীতির দ্বারা কোন কারখাণা চলতে পারে না। আপনারা যে শিল্পনীতি গ্রহণ করেছেন, এই শিল্পনীতি ভয়ঙ্কর শিল্পনীতি, আমাদের কংগ্রেস বন্ধুরা এটা ভালো করে একটু বোঝবার চেষ্টা করুন। এবং এই শিল্পনীতিকে পরাস্ত না করতে পারলে শুধু পশ্চিমবঙ্গের নয়, সারা ভারতবর্ষের শিল্প সংকট এসে পড়বে। আজকে পাশাপাশি এই চিন্তাও আপনাদের করতে হবে এর সমস্যার সমাধান কি। এই শিল্পনীতিকে কিভাবে পরাস্ত করা যায় সেইদিকটা চিন্তা করতে হবে। আপনারা যখন ট্রেড ইউনিয়নের কথা বলেন তখন তো এর বিরোধিতা করেন না? আপনারা কি আজকে ডি. এ বাড়ালে নেবেন না? আজকে আমাদের অবস্থা খুব সাংঘাতিক, এর কোন সমস্যার সমাধান করার কথা আপনারা চিন্তা করছেন কি ? আজকে বিদেশী পুঁজিপতি, টাটা, বিড়লা তারা সমস্ত শিল্পে এসে গেছে। তাদের

আপনারা ,প্রোটেকশান দিয়ে যাচ্ছেন ক্রমাগত। আজকে প্রোটেকশান দিয়ে তাদের নামীদামী তেল, টাটার মাজন, টাটা বিড়লার সাবান ইত্যাদি সর্বক্ষেত্রে তাদের আধিপত্য স্থাপিত হয়েছে। এইভাবে ক্ষুদ্র শিল্পের ক্ষেত্রে আপনারা যে পলিসি নিয়েছেন সেই পলিসির দ্বারা আপনারা ৮৫ পার্শেন্ট ছাড় দিয়েছেন, এবং সেইক্ষেত্রেই আমাদের আপত্তি এবং একটা সাংঘাতিক অবস্থা সৃষ্টি হবে। সৌগতবাবু তো অনেক ভালো জ্ঞান দিলেন এবং অনেক বইপত্র দেখে, কাগজপত্র দেখে সব পড়ে গেলেন। আগে উনি কাগজপত্র লিখে আনতেন না, এখন আবার লিখে এনে পড়ছেন। আমাদের তো কাগজে-কলমে কাচামাল পাওয়ার ব্যাপারে বলা আছে এবং সেই ব্যাপারে ভারতবর্ষের তো একটা নীতিও আছে। কিন্তু সেই নীতি অনুসারে কি কাঁচামাল দেওয়া হয়? আজকে যদি পিগ আয়রন পাওয়া যাচ্ছে না আপনারা যদি পিগ আয়রণ বন্ধ করে দেন তাহলে স্টিল প্ল্যান্টগুলো বন্ধ হয়ে যাবে। এর তো কোন ব্যবস্থা আপনারা নিতে পারছেন না। কয়লা তো আমাদের এখানেই উৎপাদন হয়, কিন্তু আমরা কি এক টুকরো কয়লা ওখান থেকে নিয়ে আসতে পারি? এক টুকরো কয়লাও আমরা কেন্দ্রীয় সরকারের ন্যায্য দাম ছাড়া কিনতে পারি না। অন্য রাজ্যের তুলো কেনার ক্ষেত্রে সরকারের অনুমোদিত ন্যায্য দাম বাধা থাকে। কিন্তু কাগজে-কলমে সারা ভারতবর্ষে এক দামে বিক্রি করার কথা বলা থাকলেও অন্য রাজ্য থেকে তুলো কিনতে গেলে অনেক সময়ে বেশী দামে তুলো কিনতে হয়। মাননীয় সৌগতবাবু আপনাদের তো এই রাজ্যের শিল্পের প্রতি খুব দয়া, আপনারা এই ব্যাপারে একটু বলুন না কেন্দ্রীয় সরকারকে। তারপরে আপনারা জনতা বস্ত্রের কথা বলেছেন। আমাদের এখানে যে তাঁতীরা আছে তারা এই জনতা বস্ত্র তৈরী করে যথেষ্ট লাভবান হয়েছিল এবং এতে খুব ভালো রোজগার হোত। কিন্তু ভারত সরকার বলেছেন যে এই জনতা বস্ত্র তৈরী করা এটা তুলে দেবেন। আপনারা তো তারজন্য কোন প্রতিবাদ করলেন না। জনতা শাড়ী তৈরী করার জন্য যে মোটা সুতো দরকার কেন্দ্রীয় সরকার সেটা দিতে পারবে না এবং ফলে ওই জনতা বস্ত্র তুলে দেবে কেন্দ্রীয় সরকার ঠিক করেছেন। এর ফলে লক্ষ লক্ষ তাঁতী, যারা এই মোটা সুতোর কাজ করে তাদের ভবিষ্যত কি হবে? তারা বেকার হয়ে যাবে। শুধু বেকার হয়ে যাবে না, গরীব লোক যারা আছে তারা এই জনতা শাড়ী বা বস্ত্র পরে থাকে। এবং ভারতবর্ষের প্রায় অধিকাংশ গরীব লোকের কাপড় ধরে আজকে কেন্দ্রীয় সরকার টানতে শুরু করেছেন। জনসাধারণ যাতে উলঙ্গ হয়ে থাকে এবং তাদের কাপড় ধরে টেনে আরো উলঙ্গ হয়ে থাকে তার ব্যবস্থা কেন্দ্রীয় সরকার করছেন।

[7.20 - 7.30 p.m.]

আপনারা বলছেন শাড়ী স্টক হয়ে গেল। আর ঐ দিল্লীতে কিছু লোক নেতা ওখানে বসে আছেন যাদের সঙ্গে জনসাধারণের কোন যোগাযোগ নেই, হঠাৎ তারা ঘোষণা করলেন জনতা শাড়ী বিক্রি করার পদ্ধতি পাল্টে দেওয়া হচ্ছে। ঐ যে কনজিউমার কো-অপারেটিভ তাদের মাধ্যমে বিক্রি করার কথা হচ্ছে। অর্থাৎ শহরে বিক্রি করতে হবে। আর গ্রামে হচ্ছে এর বাজার। গ্রামের লোকের চাহিদা বলে কনজিউমার কো-অপারেটিভ কে বিক্রি করতে হবে, শহরেতো জনতা শাড়ী পড়ার লোক নেই। তন্তুজ, তন্তুশ্রী বা মঞ্জুষা এদের নিয়ে নাকি ব্যবস্থা করা যাবে না। আমাদের একটা নেট ওয়ার্ক গড়ে উঠেছে, ফলে কি হল শহরে আর জনতা শাড়ী পড়ার কতজন লোক আছে - আট, দশ কোটি টাকা সাবসিডি দিতে হচ্ছে। গ্রামে আমাদের মার্কেট করতে দেওয়া হচ্ছে না ফলে ৮।১০ কোটি টাকার জনতা শাড়ী আটকে গেল, সাবসিডি দিতে হবে। আমরা আবার নূতন করে বলেছি হ্যাঁ করা হবে, করতে হবে, সাবসিডি দেব কি দেব না জানিনা, কিন্তু ফেলে দেওয়া যাবে না। মাননীয় সদস্য সৌগত বাবু বলছেন কো-অপারেটিভ গুলি আমার হাতে, ঐ কো-অপারেটিভগুলি হচ্ছে সি. পি. এম.মার্কা কো-অপারেটিভ। যখন '৭৭ সালে এখানে সরকার আসল তখন ৪০০ কো-অপারেটিভ ছিল, আমি যা শুনেছি, আমি নূতন এসেছি, শুনেছি ৩০০ টি হচ্ছে ফেক। এখানে যে কো-অপারেটিভগুলি আছে সব যে ঠিক আছে তা আমি দাবী করি না। তবে সৌগতবাবু যেটা বলেছেন সেই সম্পর্কে নির্দিষ্ট ভাবে

অভিযোগ দেবেন, আমি আপনার সঙ্গে একসাথে গিয়ে অনুসন্ধান করতে পারি ফেক হলে বাতিল করে দেব সেটাকে লিক্যুইডেশানে নিয়ে যাব। এছাড়া সৌগতবাবু যেটা বলছেন ওয়েষ্ট বেঙ্গল ফিনান্সিয়াল কর্পোরেশানের কথা, শুধু ছোট্ট, শিল্পের জন্য নয়, ওয়েষ্ট বেঙ্গলের সব শ্রেণীর শিল্পকে দেওয়ার জন্য; এখানে আপনি যে কথাটা বলেছেন আমাদের এখানে ব্যাঙ্ক কত টাকা রেখেছিল আর কত টাকা আমাদের দিয়েছে - সেটাই আসল কথা। গুজরাট যা দিচ্ছে, মহারাষ্ট্রে যা দিচ্ছে অন্যান্য রাজ্যে যা দিচ্ছে তা একই বিষয় নয়। আমাদের এখানে যত লোক টাকা জমা দেয় সেই অনুযায়ী যা দেওয়ার কথা তা দেয় না, যা ঘোষণা থাকে তাও তারা করে না। আমি একটা হিসাব বলি উনি ঠিকই বলেছেন এস. ই. এস. সম্বন্ধে, ক্ষুদ্র শিল্পের ব্যবসায় টাকা খরচ করার ব্যাপারে একটু যদি বিবেচনা করে দিল্লির সরকারের সঙ্গে কথাবার্তা বলেন, একটু চেষ্টা করেন তাহলে ভাল হয়। এখানে ভূমিকাটা দেখুন, আমাদের এখানে যে সমস্ত শিল্প স্পনসর্ড করা হয় বা বেকার ছেলেদের দেওয়ার ব্যবস্থা করা হয়, যারা এটা করে তাঁর জন্য একটা কমিটি আছে, সেখানে ব্যাঙ্কের লোকেরা আছে, সবাই আছে। সেখান থেকে যদি স্পনসর্ড করা হয় তাহলে ধরে নিতে হবে তারা পাবে, কিন্তু বাঙ্কে যাওয়ার পরে ব্যাঙ্কের বাবুরা নূতন করে দেখতে শুরু করেন। আমি একটা হিসাব দেখলাম এই সেসরুতে ৪২,৯৯৯টি স্পনসর্ড করা হল, ব্যাঙ্ক স্যাংশান করেছিল ২৩,৬৫০ টি, আর দিল ১৯,৩৬০টি, এটা পরপর বছরের হিসাব। ইনডাষ্ট্রিতে আমাদের যারা শিক্ষিত অফিসার এবং ওদের যে কমিটি আছে তারা যে প্রস্তাব দেয় তাতে ৩০।৩২ ভাগের বেশী টাকা দেয়না। ১০০টা তারা শিল্পে যদি স্পনসর্ড করে তাহলে সেখানে ৩০।৩২ ভাগের বেশী টাকা দেয়না। আমাদের কিছু অভিযোগ আছে ব্যাঙ্কের দুর্নীতি পরায়ণ হয়ে যাচ্ছে আগে এই রকম ছিল না। ডি. আই. সি.-র ব্যাপারে যদি কোন নির্দিষ্ট অভিযোগ থাকে তাহলে নির্দিষ্ট অভিযোগ আনুন। আমি জানি কিছু দুর্নীতি পরায়ণ লোক আছে এই ব্যাপারে নির্দিষ্টভাবে অভিযোগ আনুন আমি দেখব। তন্তুজ, তন্তুশ্রী, মঞ্জুষা এই সমস্ত সংস্থাগুলি মিডিল ম্যানদের জন্য নয়, মুনাফা করার জন্য নয়, অর্থাৎ মিডিলম্যানকে হটিয়ে দিয়ে নূতন মিডিল ম্যান না এনে, এই যে ১০।১১ লক্ষ তাঁতী আছে, তাঁদেরকে কি ভাবে আমরা সূতো দেব, তারা কি ভাবে তৈরী করবে, তাঁদের কাছে পয়সা দিয়ে আনতে হবে সেটার জন্য মার্কেট করে দিতে হবে। সেইজন্য এই ব্যবস্থা মুনাফা করার জন্য নয়, লোকসান হতে পারে। লোকসান অনেক ক্ষেত্রে হতে পারে যেমন আমরা যখন হাসপাতাল করি তখন মুনাফা করিনা, সোসিও ইকনমিক স্বার্থে এটা আমরা করি। কিন্তু তার মানে এই নয় যে সেখানে লোকসান করতে হবে। উনি এটা ধরে নিয়েছেন যে মুনাফা করতে হবে। লোকসান করতে হবে এটা কথা নয়। সুতরাং সেদিক থেকে একটা অভিযোগ কাজে অসুবিধা করা হয়েছে, আমাদের সরকারী পক্ষের যাঁরা বলেছেন, ঠিকই বলেছেন যে আমাদের কাজে অসুবিধা হয়ে যাচ্ছে। এই তন্তুজ, তন্তুশ্রী বিশেষ করে তন্তুজ, তারা অনেক টাকা দিচ্ছে না। দেরী করছে দিতে। দেরী করলে আসল উদ্দেশ্য নষ্ট হয়ে যাচ্ছে। ঠিকমত তাঁতীদের কাছ থেকে নেওয়া হবে এবং তিন মাসের মধ্যে টাকা দিতে হবে। এই রকম একটা চেষ্টা করতে হবে। সেজন্য আমরা এটা বলেছি, স্টেট গভর্ণমেন্টের বিভিন্ন দপ্তরের কাছে অনেক টাকা আটকে আছে। সেজন্য বলেছি, আপনারা টাকা ব্যাঙ্কের কাছ থেকে নিন, কো-অপারেটিভ থেকে টাকা ধার নিন কিন্তু নির্দিষ্ট সময়ের মধ্যে দিন। শুধু মুনাফার জন্য ধার নেবেন না। মুনাফা কম হয়ে যাবে আর এর জন্য ওরা অসুবিধায় পড়বে এটা ঠিক নয়। যেমন ক্ষুদ্রশিল্প। আমি ভেবে পাইনা আমাদের সমালোচনা করুন ভালো কথা। কিন্তু ক্ষুদ্রশিল্পে আমাদের অগ্রগতি ঘটেছে। কিন্তু এখানে আমাদের পশ্চিমবাংলায় - বড়শিল্প করতে দেওয়া হয়নি। আধুনিক শিল্প, কেমিক্যাল বা ইলেকট্রনিক শিল্প করতে দেওয়া হয়নি। আমরা বাধ্য হয়েছি আমাদের নিজেদের অস্তিত্ব রক্ষার জন্য। আমরা ক্ষুদ্রশিল্পের উপর জোর দিয়েছি। আপনাদের মনে আছে, ম্যাড্রাস হ্যান্ডলুমে পশ্চিমবঙ্গ ভরে গিয়েছিলো এবং বাংলার তাঁত শেষ হয়ে গিয়েছিলো। পশ্চিমবঙ্গ বামফ্রন্ট সরকার আসবার পর আজকে এই জায়গাতে আমরা যেতে পেরেছি। কিন্তু একবারও প্রশংসা করলেন না। এ ছাড়া যেসব কথা বলেছেন কেন্দ্রীয় সরকারের কাছে অনেক টাকা পাওনা আছে,

তন্তুশ্রীর প্রায় ৩ কোটি ২৫ লক্ষ ৩৮ হাজার টাকা। আর তন্তুশ্রীর বাকী আছে প্রায় ৬ কোটি টাকার মতন। এ ছাড়া আর যেসব কথা বলেছেন 'আইভরী, অমুক তমুক এসব পুরোনা হয়ে গেছে। আজকাল আর এইগুলি কেউ পরেন না। এরপর আপনাদের অনেকগুলি কথার সঙ্গে একমত, জিনিষের গুণগত মান বাড়ানো দরকার যাতে আমরা কমপিট করতে পারি এবং এর জন্য আর অ্যান্ড ডি ইত্যাদি জিনিসগুলি আমাদের করা দরকার। এটা খুবই সত্যি কথা বলেছেন। এই ব্যাপারে আপনাদের পরামর্শও গ্রহণ করবো। আমাদের অনেক ক্ষেত্রে অগ্রগতি হয়েছে কিন্তু সময় কম বলে বলতে পারছি না। কিন্তু আমাদের টারগেট আরো বাড়াতে হবে। আর তরমুজ নিয়ে হাসিঠাট্টা করছেন কিন্তু বলি অনেক তরমুজ নস্ট হয়ে যাচ্ছে। তরমুজ বাদ দিলে হবে না। আর একটা জিনিষ অনেকদিন ধরে চেঁচাচ্ছি, মাসুল সমীকরণের বিরুদ্ধে একটু ওঁদের শেখান। পশ্চিমবঙ্গকে ভালোবাসুন, পশ্চিমবঙ্গের মানুষকে ভালোবাসুন, কিন্তু এরা পশ্চিমবঙ্গকে ভুলে গেছেন। দিল্লীর দালালী করতে করতে এমন জায়াগায় এরা গেছেন যে নিজেরা বুঝতে পারছেন না। ডাঃ বিধান রায়কে কি একটা ভুজুং ভাজুং দিয়ে বুঝিয়ে দিয়েছিলেন কিন্তু এখন তো আর উইন নেই, এখন বিরোধীতা করুন। আর অ্যানসিলিয়ারী নিয়ে এসব কথা বলেছেন সেটা ঠিকই বলেছেন যে অ্যানসিলিয়ারী নিয়ে দূর্গাপুরের কথা থাকতে হবে।

[7.30 - 7.32 p.m.]

আরো অনেক কিছু বলবার ইচ্ছে থাকা সত্ত্বেও সময়াভাবে আমি আর বিশেষ কিছু বলতে পারছি না। অল্প সময়ের মধ্য যতটুকু সম্ভব আমি উত্তর দেবার চেষ্টা করেছি। আশা করি আপনারা সকলে আমার বক্তব্যকে যথাযথভাবে অনুধাবন করে এই বাজেট বরাদ্দকে সমর্থন করবেন। পরিশেষে আমি সকলকে আবার ধন্যবাদ জানিয়ে এবং বিরোধীপক্ষের আনীত কাট মোশানের বিরোধীতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

The Motions of Shri Saugata Roy, Shri Sudip Bandyopadhyay and Shri Sailaja Kumar Das that the amount of the Demand be reduced by Rs. 100/-were then put and lost.

The motion of Shri Prabodh Chandra Sinha moved on 30.7.91 that a sum of Rs. 80,61,89,000 be granted for expenditure under demand No. 73, Major Heads: "2851-Village and Small Industries (Excluding Public Undertakings), 4851-Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) and 6851-Loans for village and Small Industries (Excluding Public Undertakings)

(This is inclusive of a total sum of Rs. 40,31,31,000 already voted on account),

was then put and agreed to.

## ADJOURNMENT

The House was then adjourned at 7.32 p.m. till 12.00 noon on Wednesday, the 28th August, 1991 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly

## Assembled under the provision of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Wednesday, the 28th August, 1991 at 12.00 Noon.

### P R E S E N T

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the chair, 13 Ministers, 4 Minister of State and 184 Members.

[12.00 - 12.10 noon]

### Governor's Reply To The Motion Of Thanks :

**Mr. Speaker :** I have received a letter from the Governor of West Bengal which reads as follows ::

**Raj Bhavan** **27th August, 1991.**

**Calcutta-700 062**

**Dear Mr. Speaker.**

I thank you for your letter of 1st August, 1991. Kindly convey to the Members of the Legislative Assembly that I have received with satisfaction their message of thanks ofr the speech with I opened the Session of the West Bengal Legislative Assembly on the 18th, 1991

**Your Sincerely,**

**Sd/- S. Nurul Hassan**

### Held over starred questions
### (to which oral answers were given)

**অলচিকি হরফের মাধ্যমে সাঁওতাল ছাত্র-ছাত্রীদের শিক্ষা ব্যবস্থা**

*১৬১। (অনুমোদিত প্রশ্ন নং *৭৭৬।) শ্রী সুরেন্দ্র নাথ মাঝি ও শ্রীভন্দু মাঝিঃ শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) অলচিকি হরফের মাধ্যমে আদিবাসী (সাঁওতাল) ছাত্র-ছাত্রীদের শিক্ষা ব্যবস্থা চালু করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা;

(খ) যদি অলচিকি হরফে পড়াশুনা চালু হয়ে থাকে, তাহলে কতগুলি প্রাথমিক ও মাধ্যমিক বিদ্যালয়ে চলছে; এবং

(গ) উপকৃত ছাত্র-ছাত্রীদের সংখ্যা কত ?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :**

(ক) আছে

(খ) (১) মোটামুটি ভাবে ৩২৮টি প্রাথমিক বিদ্যালয় আছে

(২) মাধ্যমিক স্তরে নেই।

(গ) প্রায় ১২,১৭৯

**শ্রী লক্ষ্মীরাম কিস্কু :** এই অলচিকি ভাষার কোন্ কোন জেলায় কতখানি অগ্রগতি হয়েছে মাননীয় মন্ত্রী মহাশয় বলতে পারবেন কি ?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :** অলচিকি ভাষা নয়, এটা লিপি হরফ্। এটা মোটামুটি ৭টি জেলায় চালু করা হয়েছে। পুরুলিয়া, বাঁকুড়া, মেদিনীপুর, বর্ধমান, বীরভূম, মুর্শিদাবাদ, মালদহ, এই ৭টি জেলার ভিতর পুরুলিয়া জেলায় ৩০টি স্কুল, চাত্র সংখ্যা ১৭১০, বীরভূমে ৪৮টি স্কুল, ছাত্র সংখ্যা ৮ হাজার ৪৬৯, মেদিনীপুরে ২৫০টি স্কুল, ২ হাজার ছেলে মেয়ে পড়াশুনা করে। এছাড়া বাঁকুড়া এবং অন্যান্য জেলাতেও এই সব স্কুল আছে।

**শ্রী লক্ষ্মীরাম কিস্কু :** অলচিকি হরফে মাধ্যমিক স্তরে পরীক্ষা দিয়েছে, এই ধরণের কোন খবর আপনার কাছে আছে কি ?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :** আমি তো উত্তরেই বললাম, যে, আমরা প্রাথমিক স্তরে শুরু করেছি। সেই জন্য যেভাবে বই ইত্যাদি প্রস্তুতি দরকার সেটা করতে সময় লাগবে। এটা প্রাথমিক স্তরেই শুরু করা হয়েছে।

**শ্রী নির্মল দাস :** মন্ত্রী মহোদয় অলচিকি হরফে পড়াশুনা ব্যবস্থার কথা এখানে উল্লেখ করলেন। এই হরফে যারা পড়াশুনা করছে আমাদের পশ্চিমবঙ্গে, এমন কি সর্ববারতীয় ভিত্তিতে কোন পরীক্ষা অলচিকি হরফে দেওযার ব্যবস্থা আছে কিনা - বিশেষ করে প্রতিযোগিতা মূলক পরীক্ষা, চাকরির ক্ষেত্রে কর্মপিটেটিভ একজামিনেসনস দেওয়ার কোন সুযোগ আছে কিনা, জানাবেন ?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :** স্যার, মাননীয় সদস্যদের আমি জানাতে চাই যে, পণ্ডিত রঘুনাথ মুর্মু বলে একজন পণ্ডিত ব্যাক্তি তিনিই এই হরফে আবিষ্কার করেন এবং সেটাই আমরা প্রথম পশ্চিমবাংলায় চালু করেছি। আদিবাসীদের ভাষা আলাদা-সাঁওতাল ভাবাই কিন্তু তাদের লিখিত ভাবা। আমাদের ন্যাশন্যাল গবেষণাগারে শিক্ষা গবেষণা ট্রেনিং বলে যে সংস্থা আছে, তারা অবশ্য বলছেন যে, দেশের যে অঞ্চলে যে লোক বাস করেন সেই অঞ্চলের মাতৃভাষায় তাদের পঠন করা উচিত। তাসত্বেও পশ্চিমবাংলার াাদিবাসীদের সেন্টিমেন্টের জন্য, তাদের নিজেদের ভাষার জন্য যে লিপিতে তারা লেখাপড়া আরম্ভ করেছেন সেটাই আমরা পশ্চিমবাংলায় চালু করেছি। কাজেই সর্বভারতীয় ক্ষেত্রে সেই প্রসঙ্গ এখনো আসেনি।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল :** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন, যে পর্য্যন্ত স্যাংসান হয়েছে সেখানে তাদের যে পঠন-পাঠনের বিষয় তারমধ্যে অন্যান্যদের সঙ্গে সমতা আছে কি ?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** সিলেবাস একই কেবল হরফটাই আলাদা। বাংলা এবং অন্য সব একই বই কেবল তাদের হরফে তারা যাতে পড়াশুনা করতে পারে সে ব্যবস্থা করা আছে।

**শ্রী আবুল হাসনাত খান ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন, অলচিকি হরফ চালু কবার ব্যাপারে সরকার যে উদ্যোগ নিয়েছেন সেখানে আদিবাসীদের একটা অংশ যারা রোমান হরফ রাখার পক্ষে তাদের দিক থেকে কোন বাধা আসছে কিনা?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** আমি তো আগেই বললাম যে কেন্দ্রীয় সরকারের যে সংস্থা আছে— এন. সি. ই. আর. ডি. যাকে বলে, তাদের যেখানে যেখানে গবেষণা বা প্রশিক্ষণকেন্দ্র বা সংস্থা আছে তারা কিন্তু সবাই চাইছেন যেখানে যেখানে ওরা মনে করবেন তাদের নিজের ভাষাটাকে সেই জায়গার লিপিতেই তারা পড়াশুনা করতে পারেন। সেন কারণে কোন কোন এলাকায় এটা ঘটনা, কিন্তু পশ্চিমবঙ্গে এটা শুনি নি। পশ্চিমবঙ্গে বরং ওরা চাইছেন-আদিবাসী বন্ধুরা চাইছেন এটাই। পশ্চিমবঙ্গের বাইরে অনেকে মনে করেন রোমান হরফ করলে ক্ষতি নেই। এরকম একটা মত আছে।

**শ্রীমতী আরতি হেমব্রম ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন, অলচিকি পুস্তক কোন ক্লাস পর্যন্ত সরকার দিচ্ছেন?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** আমি তো আগেই বললাম যে প্রাথমিক স্তরে এটা ব্যবহার করার জন্য অনুমতি দেওয়া হয়েছে।

**শ্রী ধীরেন্দ্র নাথ সেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই অলচিকি হরফে কেবল কি আদিবাসী লোকরাই বই লিখেছেন?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** আদিপাসী পন্ডিত যারা আছেন এবং শিক্ষাবিদ যারা আছেন তাদের সাহায্য নিয়ে পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে এটা করা হচ্ছে এবং যারা শিক্ষা দিচ্ছেন সেই শিক্ষকদের ট্রেনিং-এর ব্যবস্থা করা হয়েছে।

### মুর্শিদাবাদ জেলায় নগড়াজোল জুনিয়ার হাইস্কুল-এর অনুমোদন

***৩৪১। (অনুমোদিত প্রশ্ন নং *৮৬১।) শ্রী মোজাম্মেল হকঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, মুর্শিদাবাদ জেলার রাজধর পড়া গ্রাম পঞ্চায়েত এলাকাস্থিত "নগড়াজোল" জুনিয়ার হাইস্কুলটি অনুমোদন না পাওয়া সত্ত্বেও পরিচালিত হচ্ছে; এবং

(খ) সত্য হলে, উক্ত বিদ্যালয়টি কবে নাগাদ অনুমোদন পাবে বলে আশা করা যায়?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ**

(ক) সরকারের কাছে অনুমোদন ছাড়া অন্য স্কুলের কোন সংবাদ নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী ইউনুস সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই স্কুলটি ছাড়া এই জেলার অন্য কোন স্কুল সম্পর্কে তার জানা আছে কিনা ?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** স্কুল অনুমোদনের ব্যাপারটি হল, তারা সরাসরি দরখাস্ত করেন -

সরকারকেও করতে পারেন, সরকার সেগুলি বোর্ডে পাঠিয়ে দেন। আমাদের যে মধ্যশিক্ষা পর্ষদ আছে সেই মধ্যশিক্ষা পর্ষদের প্রত্যেক জেলাতে একটা করে ইনেসপেকশান টিম আছে। তারা সেটা পাঠায় আমাদের ডাইরেকটরেটে। ডাইরেকটরেট থেকে সেটা চলে যায় মধ্যশিক্ষা পর্ষদের বোর্ডে। কাজেই সরকার সরাসরি এর সাথে যুক্ত নন। ইনেসপেকসান টিমের কাছ থেকে রিপোর্ট এলে পরে বলা যেতে পারে। এ ছাড়া অন্য বিষয় যদি কিছু আপনার জানার থাকে জিজ্ঞাসা করলে আমি জানিয়ে দিতে পারি।

**শ্রী ইউনুস সরকার :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই জেলাতে এ বছর কোন স্কুলকে আপগ্রেডেসান করার পরিকল্পনা আছে কিনা?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :** আপগ্রেডেসানের ব্যাপারে আমি আমাদের বাজেটের দিনই বলেছিলাম যে ামাদের এ বছরকার বাজেটে এরজন্য তিনশো স্কুলকে ধরা আছে। আপনার জেলার ব্যাপারে জানতে চাইলে নির্দিষ্ট প্রশ্ন দেবেন।

**শ্রী অতীশ চন্দ্র সিনহা :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, জুনিয়ার হাইস্কুলটিকে সিনিয়ার হাইস্কুল বা হাইস্কুল করার পদ্ধতিটা বর্তমান কি রকম এরমধ্যে জেলা পরিষদের কোন ভূমিকা আছে কিনা? আপনি যে ইনেসপেকসান টিমের কথা বললেন সেকেন্ডারি বোর্ড থেক, এ ছাড়া জেলা পরিষদের কোন রেকমেনডেসান দরকার কিনা?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :** এটা বলা আছে যে যারা সরাসরি আমাদের বোর্ডের কাছে দরখাস্ত করেছিলেন ১৯৭৫ সালের আগে, আমরা এখন সেগুলিকে - যারা একটা নির্দিষ্ট ফি দিয়ে দরখাস্ত করেচিলেন, সেগুলির ব্যাপারে আমাদের জেলাতে টিম করা আছে। তারা ইনেসপেকসান করে আমাদের সরকারের ডাইরেক্টরেটে রিপোর্ট দেবেন। তবে কোন জায়গায় ছাত্র-ছাত্রীদের চাহিদা অনুযায়ী যদি কোন সিদ্ধান্ত নিয়ে থাকেন জেলাপরিষদ তাহলে সেগুলি ইনেসপেকসান করে তারা রিপোর্ট দিতে পারেন। হবে, কি হবে না এখানে ঠিক হবে।

[12.10 - 12.20 p.m.]

**শ্রী জয়নাল আবেদিন :** এই টীমের কম্পোজিশান কি ?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :** এই টীমে কারা আছেন আমার সঠিক জানা নেই। তবে যতদূর জানি, রেজিষ্ট্রার শিক্ষক সংগঠন, তাকে প্রতিনিধি করা হয়েছে, আর ডি আই অব স্কুলস, তাকেও প্রতিনিধি করা আছে।

**শ্রী নিতাই আদক:** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, বিভিন্ন জেলায় যে সব জুনিয়ার হাইস্কুল হয়েছে এবং ১০ বছর, ১১ বছর ধরে চলছে সেখানে ইনকোয়ারী হচ্ছেনা। আপনি বললেন এই ব্যাপারে টীম হয়েছে আমার প্রশ্ন হচ্ছে যেহেতু দীর্ঘদিন ধরে এই জিনিস চলছে সেহেতু সরকারের তরফ থেকে কোন রকম ডাইরেকশান কি দেওয়া হয়েছে এই টীমকে এটা তদন্ত করার জন্য?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :** সরকার পরিকল্পনা করার সময়ে ঠিক করেন যে কতগুলি স্কুলের জন্য বাজেটের বরাদ্দ করা হবে। কাজেই, যারা স্কুল তৈরী করেছেন তারা সেটা নিজেদের দায়িত্বে করেছেন। দরখাস্ত যখন আসে তখনই ইনসপেকশানের প্রশ্ন আসে। আপনার জেলা সম্পর্কে নির্দিষ্ট কোন দরখাস্ত এসে থাকে তাহলে সেটা ইনকোয়ারী টীম রিপোর্ট করলে আমরা দেখবো।

**শ্রী কমলাকান্ত মাহাতো :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এখনও অনেক গ্রাম পঞ্চায়েতে

কোন জুনিয়ার হাই স্কুল নেই এবং অনেক পঞ্চায়েত সমিতিতে কোন বালিকা বিদ্যালয় নেই। সেখানে এগুলি করার কোন পরিকল্পনা আছে কি ?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :** মাননীয় সদস্য ঠিক বলেছেন। পশ্চিমবঙ্গে মানুষের শিক্ষার চাহিদা বেড়ে গেছে। আগে শিক্ষা ব্যবস্থায় যারা ছিলেন, ১৯৭৭ সালের আগে দুই দশটা সরকারী স্কুল বা কলেজ ছিল, তারা অনুদান দিয়ে ছেড়ে দিতেন, শিক্ষার কোন দায়-দায়িত্ব নিতেন না। ১৯৭৭ সালের পরে আমরা দায়-দায়িত্ব নেবার পরে আমাদের সেই দায়-দায়িত্ব বেড়ে যায়। সেজন্য যে সমস্ত পঞ্চায়েত বা ব্লকে এখনও পর্যন্ত স্কুল নেই সেই রকম ব্লক যদি থাকে সেগুলি পরিদর্শনর জন্য বলা হয়েছে।

**শ্রী শিশির সরকার :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, ১৯৭৫ সালের পরে অর্গানাইজিং স্কুল যেগুলি আছে তারা যদি সমস্ত কিছু ফুলফিল করে থাকে তাহলে তারা দরখাস্ত করলে অনুমোদন দেবেন কি ?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :** পদ্ধতির কথা আমি আগেই বলেছি। সেই পদ্ধতিতে করা হচ্ছে। ১৯৭৫ সালের আগে যারা দরখাস্ত করেছিল সেগুলি আগে দেখা হচ্ছে।

**শ্রী যোগেশ বর্মণ :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে নূতন স্কুল হবার ক্ষেত্রে ১৯৭৫ সালকে ভিত্তিবর্ষ করা হয়েছে। আমি জানতে চাচ্ছি, ১৯৭৫ সালকে ভিত্তিবর্ষ না করে ১৯৭৯ সালকে করা যায় কি না?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :** আমি কোন ভিত্তিবর্ষের কথা বলিনি। আমি বলেছি ১৯৭৫ সালের পরে বা স্কুল বিহীন যদি কোন পঞ্চায়েত থাকে এবং সেগুলি যদি জেলা পরিষদ সুপারিশ করে থাকে তাহলে সেগুলি দেখা হচ্ছে।

**শ্রী শচীন হাজরা :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে, ১৯৭৫ সালের আগে যে সমস্ত স্কুল দরখাস্ত করেছিল এবং তার পরবর্তী সময় জেলা পরিষদের অনুমতি নিয়েছে হাইস্কুল করার জন্য, তাদের সম্পর্কে বিবেচনা করবেন কি ?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :** এগুলি বিবেচনা করার জন্য ব্যবস্থা নেওয়া হয়েছে।

**বারাসাত থানার কদম্বগাছি শাসন অঞ্চলে বালিকা উচ্চ বিদ্যালয় স্থাপন**

***৩৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *১১৬৬।) শ্রী মহম্মদ ইয়াকুব :** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) বারাসাত থানার অন্দর্গত কোটরা কদম্বগাছি/দাদপুর ও শাসন অঞ্চলের মধ্যে একটি বালিকা উচ্চ বিদ্যালয় নির্মাণের কোন পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) থাকিলে, উহা কবে নাগাদ চালু হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী মহঃ ইয়াকুব :** ঐ এলাকায় কোন উচ্চ বালিকা বিদ্যালয় নেই। যদি করার কোন পরিকল্পনা

করা হয় তাহলে তার প্রসিডিয়োর কী মন্ত্রী মহাশয় বলবেন কী?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** আমি আগের প্রশ্নোত্তরে যা বললাম, সেখানে যদি পঞ্চায়েত বা জেলা পরিষদ স্কুল সম্পর্কে যদি সুপারিশ করে ডি. আই. বা ডিরেক্টার অব স্কুল এডুকেশনকে, সেই সুপারিশ বোর্ডে এলে বিবেচিত হতে পারে।

**মিঃ স্পীকার ঃ** নির্ধারিত প্রচলিত নিয়ম যা আছে বোর্ডে জানতে চাইলেই তো হয়, তাহলে এখানে প্রশ্ন করার কী দরকার আছে? কোন স্কুল আপ গ্রেডেশন করার দরকার, সেই সমস্ত বিষয় বোর্ডের কাছে জানতে চাইলেই তো হয়।

**শ্রী মহঃ ইয়াকুব ঃ** দীর্ঘদিন ধরে এখারকার ডিমান্ড এবং ঐ জায়গায় মেয়েদের সংখ্যা অধিক এবং তাদের লেখাপড়ার দিকে ঝোঁক আছে। স্কুলের প্রয়োজনের কথা বারবার জানানো হয়েছে, কিন্তু একটা স্কুলও এখনও পর্য্যন্ত ওখানে হয়নি।

**মিঃ স্পীকার ঃ** সেটা অন্য প্রশ্ন, কিন্তু আপনি প্রসিডিয়োরের কথা বললেন, রুল্‌সের উপর, আইনের উপর কোনও প্রশ্ন হয় না।

**শ্রী প্রবোধ চন্দ্র পুরকায়েত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কী. আপনি বারবার বলছেন, যে সমস্ত জায়গায় স্কুল নেই সেখানকার পঞ্চায়েত সমিতি যদি বলে, জেলা পরিষদ যদি সুপারিশ করে, সেই জায়গাগুলোতে স্কুল নেই, তার ভিত্তিতে স্কুল হতে পারে। আপনার দপ্তর থেকে কী এই মর্মে পঞ্চায়েত সমিতি বা জেলা পরিষদের কাছে জানানো হয়েছে?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** যদি মানসিক উদ্যোগ থাকে, যদি কোন প্রস্তাব আসে তাহলে মধ্য শিক্ষা পর্যদ থেকে সেইগুলো বিবেচনা করা হবে।

**শ্রী জ্ঞান সিং সোহন পাল ঃ** Will the Hon'ble Minister be pleased to state who is hte recommending authority in areas which are not under the jurisdiction of panchayat ?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** যেখানে মিউনিসিপ্যালিটি আছে, তারা সুপারিশ করতে পারে, পঞ্চায়েত এলাকার বাইরে, অথবা যে কোন প্রতিষ্ঠাণ যারা স্কুল করতে চাইছেন, তারা দরখাস্ত করতে পারেন বোর্ডের কাছে।

**শ্রী মনোহর তিরকী ঃ** মন্ত্রী মহাশয় একটা সিষ্টেমের কথা বললেন, কিন্তু যেখানে বিস্তীর্ণ চা বাগান এলাকা, যে এলাকায় কোন পঞ্চায়েত বা জেলা পরিষদ নেই, যেখানে রেকমেন্ডেশনের কোন প্রশ্ন আসে না, সেই আদিবাসী যারা হিন্দী ভাষী, নেপালী যারা আছেন, তারা দরখাস্ত করলে বিবেচনা করা হয় না ইন্সপেকশনও হয় না। এই সম্পর্কে মন্ত্রী মহাশয় কি চিন্তা ভাবনা করছেন?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** যে কোন ব্যক্তি বা প্রতিষ্ঠাণ যদি মনে করেন তাহলে মধ্য শিক্ষা পর্যদের কাছে দরখাস্ত করতে পারেন, তারপর দেখালে সেখানে কোন ফিটার স্কুল আছে কিনা। সেখানে যদি প্রাইমারী স্কুল থাকে তাহলে সেখানে থেকে প্রস্তাব এলে বিবেচনা করা যাবে।

### হাওড়া জেলার আমতা উদয়নারায়ণপুর অঞ্চলে বন্যা রোধ

***৫২১। (অনুমোদিত প্রশ্ন নং *৪৬১।) শ্রী সুব্রত মুখার্জী ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

**হাওড়া জেলার আমতা ও উদয়নারায়ণপুর অঞ্চলকে বন্যার কবল থেকে রক্ষা করার জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?**

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

হাওড়া জেলার উত্তরাংশে আমতা ও উদায়নারায়ণপুর অঞ্চলকে বন্যা ও নিকাশী সমস্যার কবল থেকে রক্ষা করার জন্য ১৪.৪০ কোটি টাকার নিম্ন দামোদর নিকাশী প্রকল্প তৈরী করা হয়েছে। এই প্রকল্পের প্রশাসনিক অনুমোদনও পাওয়া গেছে। জমি অধিগ্রহণের কাজ চলছে।

**ডাঃ মানস ভূঞ্যাঁ ঃ** মন্ত্রী মহাশয় বললেন যে ১৪ কোটি টাকা বরাদ্দ ধরা হয়েছে। এটা কী বাজেটারী এ্যালোকেন করে দিয়েছেন প্রজেক্টের জন্য?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি এই বছর ১ কোটি ১০ লক্ষ টাকা ধার্য্য করা হয়েছে।

**ডাঃ মানস ভূঞ্যাঁ ঃ** এটা দীর্ঘদিনের সমস্যা। এই সমস্যা নিয়ে বহু পর্য্যালোচনা হয়েছে। কবে নাগাদ এই প্রকল্পের কাজটা শুরু করবেন এবং এটাতে কোন টাইম বাউন্ড করে দিয়েছেন কী যে এতদিনের মধ্যে শেষ করতে হবে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** এই প্রকল্প খুব বড় প্রকল্প। মাননীয় সদস্যকে ই প্রকল্পটি কী, সেই সম্পর্কে আগে জানাই, তারপর সংক্ষেপে আপনার প্রশ্নের উত্তর দিচ্ছি।

[12.20 - 12.30 p.m.]

মাননীয় সদস্যরা সকলেই জানেন যে এই প্রকল্পটি দীর্ঘ দিনের। প্রথমে এটি কীর্যকরী করতে গিয়ে হাওড়া জেলার একটা বিরাট সংখ্যক জনসাধারণের কাছ থেকে বাধা এসেছিল, ফলে চীফ্ ইঞ্জিনিয়ার কমিটি, টেক্‌নিক্যাল কমিটি, গঙ্গা ফ্লাড কন্ট্রোল কমিশন, পরিকল্পনা কমিশন, ষ্টেট প্ল্যানিং বোর্ড প্রভৃতির এ্যাপ্রুভাল নিয়ে এখন ১৪ কোটি ৪০ লক্ষ টাকার পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। মাননীয় সদস্যরা সকলেই জানেন যে দামোদর নদী দু-ভাগে বিভক্ত হয়ে গেছে, একটা মুণ্ডেশ্বরী দিয়ে রূপানারায়ণে পড়েছে, আর একটা হাওড়া আমতা দিয়ে ভাগীরথীতে পড়েছে। আমাদের সিদ্ধান্ত হয়েছে থালি বলে একটা জায়গা থেকে ক্যানেল কেটে - ডাইভারশন ক্যানেল করা হচ্ছে। বেশ কয়েকটা ক্যানেল পুনরায় খনন করা হচ্ছে। রূপনারায়ণ নদের পাড় সংরক্ষণের ব্যবস্থা করা হচ্ছে। রামপুর খালের সংযোগ স্থলে একটি সাইফন নির্মাণ করা হবে। পলি ডেজিং করা হবে। এ ছাড়াও হুড়হুড়া খালের ওখানটা মেরামত করার জন্য এবং শক্তিশালী করার জন্য ৫৬ কোটি টাকার অতিরিক্ত পরিকল্পনা করা হয়েছে। ১৯৯৪-৯৫ সালে সমস্ত প্রকল্পের কাজ শেষ করতে পারব বলে আশা করি।

**শ্রী নিতাই আদকঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, হাওড়া জেলার আমতা, উদয়নারায়ণপুরে প্রতি বছর বন্যা হয় এবং যে বছর হাওড়া জেলার অন্যান্য জায়গায় বন্যা হয় না সে বছরও ভাটরা, ঘোড়াঘাটা এবং উদয়নারায়ণপুরে বন্যা হয়। এই তিনটি জায়গায় বন্যা নিয়ন্ত্রনের জন্য আপনার কি পরিকল্পনা আছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আমি যে গোটা পরিকল্পনাটির কথা বললাম তার মধ্যে এই তিনটি জায়গা পড়ছে।

**শ্রী শচীন হাজরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, ২৪-পুর ক্যানেল এবং রামপুর ক্যানেলর কাজ ১ কিলো মিটার মত বাকি আছে। এই বাকি কাজ কবে শেষ হবে?

**শ্রী দেবব্রত বন্দ্যোবাধ্যায় ঃ** মাননীয় সদস্য এবং সকলেই অবগতির জন্য আমি পরিকল্পনাটি বিস্তারিত ভাবে এখানে পড়ে দিচ্ছি। বেগুয়া হতে থালিয়া পর্যন্ত নিম্ন দামোদর খালটি পূর্ণ খনন করা হবে। থালিয়া হতে বক্সী পর্যন্ত একটি নূতন ডাইভার্সন খাল কাটা হবে। নিম্ন দামোদর খালের ওপর আড়াআড়ি ভাবে একটি বাঁধ নির্মান করা হবে। নূতন ডাইভার্সন খাল ও নিম্ন রামপুর খালের সংযোগ স্থলে একটি সাইফন নির্মান করা হবে। রামপুর খালের বামতীরবর্তী বাঁধকে পুনর্নির্মান ও মজবুত করা হবে। রূপনারায়ণপুরে ৩.৫ লক্ষ কিউবিক মিটার পলি ডেজিং করে সরানো হবে। এ ছাড়া আরো পরিকল্পনা রয়েছে।

**শ্রী ইউনুস সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, দীর্ঘদিন ধরে ওখানে বন্যা প্রতিরোধের প্রয়োজন দেখা দিয়েছে, কিন্তু এর আগে ওখানে কোন ব্যবস্থা নেওয়া হয়েছিল কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোবাধ্যায় ঃ** আমার পূর্ববর্তী মন্ত্রী ননী ভট্টাচার্য্য এ বিষয়ে একটা একসপার্ট কমিটি করেছিলেন। এ ছাড়াও ১৯৫৬ সালে মান সিং কমিটি নিম্ন দামোদর ড্রেজিং স্কীমের কথা বলেছিলেন। ননী ভট্টাচার্য্য গঠিত একসপার্ট কমিটি একটা পরিকল্পনাও রচনা করেছিলেন, কিন্তু আমি আগেই বলেছি, হাওড়া জেলার একটা বিরাট সংখ্যক জনসাধারণের বাধা দানের ফলে সেই পরিকল্পনা কার্যকরী করা সম্ভব হয় নি এবং তার ফলেই এখন নতুন করে স্কীমটা করা হয়েছে।

**শ্রী কৃষ্ণধর হালদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি মাননীয় মন্ত্রী মহাশয়ে কাছে জানতে চাইছি যে, নিম্নদামোদর পরিকল্পনা কি এই পরিকল্পনার পরিপুরক হবে, না নিম্ন দামোদর পরিকল্পনাকে কার্যকিরী করতে হলে পরে বা তার পূর্ণতা লাভ করার জন্য এই পরিকল্পনা কতটা সাহায্য করবে, নিম্নদামোদর পরিকল্পনা করার জন্য কি ব্যবস্থা নিয়েছেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোবাধ্যায় ঃ** এটাতে বিশেষ করে আমতা আর উদয়নারায়ণপুর এই দুটি ব্লককে রক্ষা করার জন্য করা হয়েছিল। আগের স্কীমে ক্ষতি হোতো বলে এটাকে নিম্নদামোদর পরিকল্পনার নিকাশী প্রকল্প বলছি। এটাকে সংশোধিত আকারে করা হচ্ছে, এতে হাওড়াও হুগলী জেলা খুবর উপকৃত হবে।

### সরকারী ও বেসরকারী কলেজে অধ্যক্ষের পদ পূরণ

***৫২২। (অনুমোদিত প্রশ্ন নং *১৯০।) শ্রী শিবপ্রসাদ মালির এবং শ্রী তপন হোড়ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) সর্বশেষ তথ্যানুযায়ী রাজ্যের কতগুলি সরকারী ও বেসরকারী কলেজে অধ্যক্ষের পদ শূন্য আছে; এবং

(খ) উক্ত পদগুলি পূরণের জন্য সরাকার কোন ব্যবস্থা গ্রহণ করেছেন কিনা?

**শ্রী সত্যসাধান চক্রবর্তী ঃ**

(ক) ১/ সরকারী কলেজে ৬টি অধ্যক্ষের পদ (ট্রেনিং এবং শরীর শিক্ষন কলেজ সহ) খালি আছে।

২/ বেসরকারী কলেজে ৯৭টি ট্রেনিং সহ অধ্যক্ষের পদ খালি আছে।

(খ) ১/ সরকারী কলেজে পদ পূরণ একটি নিয়মিত ব্যবস্থা

২/ বেসরকারী কলেজে অধ্যক্ষের পদ কলেজ সার্ভিস কমিশনের মাধ্যমে করা হয়ে থাকে নিয়মিত।

**শ্রী শিবপ্রসাদ মালিক :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, সরকারী এবং বেসরকারী মিলিয়ে প্রায় ১০৩টি কলেজ অধ্যক্ষের পদ শূণ্য পদ পুরণ না হওয়ায় কলেজ পরিচালন ক্ষেত্রে কোন অসুবিধা হচ্ছে কিনা?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী :** আমি মাননীয় সদস্যর সঙ্গে একমত যে কলেজের অধ্যক্ষের পদ যদি খালি থাকে তাহলে কলেজের পরিচালন ক্ষেত্রে অসুবিধা হয়। আমি এর আগে বিধানসভায় বলেছিলাম যে এটা ঘটেছে অধ্যাপক এবং অধ্যক্ষদের যে নূতন পে-স্কেল তার ফলে এবং এই পদগুলি পূরণ করেথাকেন্ন কলেজ সার্ভিস কমিশন। তাঁরা খবরের কাগজে বিজ্ঞাপন দেন। দেওয়া সত্বেও সংখ্যক আবেদন পত্র না পাওয়ায় এবং সাদারণতঃ প্রথমত কলেজ শিক্ষকদের মধ্যে অধ্যক্ষের পদ গ্রহণে খানিকটা অনীহা থাকায় অধ্যক্ষের পদে আবেদনের যে সর্ত্তাবলী সেগুলি পূরণে সক্ষম না হওয়ায় এই পদ আমাদের চেষ্টা সত্বেও কালি পড়ে থাকে। তার ফলেই কলেজ পরিচালন ব্যাপারে অসুবিধা দেখা দিয়েছে। এটুকু বলতে পারি যে, কিছুদিন আগে সরকারী তরফর্থেক সর্ত্তাবলী শিথিল করায় কলেজ সার্ভিস কমিশনকে জানিয়ে দেওয়া হয়েছে যে সমস্ত বাধার জন্য এ পদগুলি পূরণ করা যাচ্ছে না আমরা কি পরিমাণে সেগুলি অপসারণ করছি তা কলেজ সার্ভিস কমিশনকে জানিয়ে দিচ্ছি। আশা করছি নূতন যোগ্যতা এবং সর্ত্তাবলী আমরা জানিয়ে দেবারপর যেভাবে বিজ্ঞাপন দেওয়া প্রয়োজনীয় সংখ্যক আবেদন পত্র পাব এবং শূণ্য পদগুলি পূরণ করতে পারব।

**শ্রী তপন হোড় :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, কলেজের প্রিনসিপ্যালের যোগ্যতার মাপকাঠি কি একই না বিভিন্ন রকম?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী :** এই যোগ্যতাবলী বা মাপকাঠি পশ্চিমবঙ্গ সরকার তৈরী করেন না। এটা ইউনিভারসিটি গ্র্যান্ট কমিশন তএারা যখন নূতন স্কেল অধ্যক্ষ এবং অধ্যাপকদের জন্য ঠিক করে দিয়েছেন, অধ্যক্ষদের অভিজ্ঞতা এবং তাদের শিক্ষাগত যোগ্যতা কি হওয়া দরকার।

[12.30 - 12.40 p.m.]

সেক্ষেত্রে সরকারী কলেজের অধ্যক্ষ এবং বেসরকারী কলেজের অধ্যক্ষ - তাঁদের যোগ্যতা এবং অভিজ্ঞতার কোন ফারাক করা হয়নি। কিন্তু আমাদের এখানে ঐ পদগুলি পূরণের ক্ষেত্রে একটা হয়ে থাকে পি. এস. সির দ্বারা, সরকারী কলেজের ক্ষেত্রে এবং বেসরকারী কলেজের ক্ষেত্রে কলেজ সার্ভিস কমিশন দ্বারা।

**শ্রী তপন হোড় :** আপনি একটি প্রশ্নের উত্তরে বলেছেন যে, ঐ সরকারী এবং বেসরকারী কলেজে অধ্যক্ষের পদ যে খালি আছে সেখানে অনেকের অনিহা আছে। এই অনিহার কারণগুলি আপনি জানাবেন কি ?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী :** অনিহার একটি কারণ হচ্ছে যে কলেজেরে অধ্যক্ষ হতে গেলে একটা বিরাট দায়িত্ব নিতে হয় কলেজ পরিচালনার ব্যাপারে। সেদিক থেকে যাঁরা অভিজ্ঞ অধ্যাপক তাঁদের অনিহার একটা কারম হচ্ছে, তাঁরা বর্তমানে স্কেলের যে পর্যায়ে আছেন, অদ্যক্ষ হলে পরে তাঁদের আর্থিক লাভটা যথেষ্ট পরিমানে আকর্ষিত করে না বলে। অন্য কোন কারণ নেই।

**শ্রী প্রবোধচন্দ্র পুরকায়েত :** যেখানে এতগুলো সরকারী এবং বেসবকারী কলেজে অধ্যক্ষের পদ খালি, সেখানে পি. এস. সি. এবং কলেজ সার্ভিস কমিশন যোগ্যতাসম্পন্ন অধ্যক্ষ পাচ্ছেন না। আপনি তার কারণ কতগুলো বলেছেন। কিন্তু আমরা দেখছি যে, বিভিন্ন কলেজে পরিচালনা করবার ক্ষেত্রে নানারকম ঝামেলা ঝঞ্ঝাট প্রতি নিয়ত লেগে আছে। সেজন্যই কি ঐসব কলেজের অদ্যাপকরা অধ্যক্ষের পদ নিতে

চাইছেন না?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্যের অবগতির জন্য জানাচ্ছি, যেসব কলেজ চলছে সেখানে কোথাও অধ্যক্ষ না থাকলে বর্তমান পরিচালনা সমিতি একজন অধ্যাপককে ভারপ্রাপ্ত অধ্যাপক হিসাবে ঠিক করেন যে, তিনি কলেজ পরিচালনা করুন। ভারপ্রাপ্ত অধ্যাপক যিনি হলেন তাঁর যদি শিক্ষাগত অধ্যক্ষের যোগ্যতা এবং অভিজ্ঞতা না থাকে তাহলে তিনি আবেদন করতে পারেন না। তাঁরা যে ইচ্ছুক নন তা নয়। আসলে যে যোগ্যতাবলী এবং সর্ত্তাবলী ইউ. জি. সি. করে দিয়েছেন তারজন্য অনেকেই আবেদন করতে পারছেন না, কিন্তু কলেজগুলিতে ভারপ্রাপ্ত অধ্যাপক হিসাবে অধ্যক্ষ নিযুক্ত না হয়েও তাঁরা কলেজ পরিচালনা করছেন।

**শ্রী কামাক্ষাচরণ ঘোষ ঃ** যাদের অভিজ্ঞতা আছে, ভারপ্রাপ্ত অধ্যক্ষ হিসাবে কাজ করছেন, তাঁদের অধ্যক্ষ হিসাবে নিযুক্ত করা যায় না? এক্ষেত্রে অসুবিধা কি ?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** যাদের অভিজ্ঞতা আছে, যোগ্যতা আছে এবং সম্পূর্ণ সর্ত্তাবলী পূরণ করতে পারবেন, তাঁরা কলেজ সার্ভিস কমিশন এবং কাগজে বিজ্ঞপ্তি দেখে নিশ্চয়ই দরখাস্ত করতে পারবেন। তাঁরা অধ্যক্ষ হবেন, কি হবে না, সেটা সম্পূর্ণভাবে নির্ভর করছে কলেজ সার্ভিস কমিশনের উপর, যেটা অটোনমাস বডি।

**শ্রী অতীশ চন্দ্র সিংহ ঃ** মাননীয় মন্ত্রী জানালেন যে, ঐ অধ্যক্ষ পদের জন্য ইউ. জি. সি. কিছু নির্দিষ্ট সর্ত্ত, নির্দিষ্ট মানের কথা বলে দিয়েছেন এবং সেই নির্দিষ্ট সর্ত্ত এবং মান অনেকে পূরণ করতে পারছেন না বলে অধিক সংখ্যক আবেদনপত্র আসছে না। এই অসুবিধা দূর করবার জন্য বলেছেন যে, কয়েকদিন আগে রাজ্য সরকারের পক্ষ থেকে আপনারা কলেজ সার্ভিস কমিশনকে জানিয়েছেন কিছু সর্ত্তাবলি শিথিল করবার জন্য। আপনি কি জানাবেন, তাহলে ইউ. জি. সি.-কাছ থেকে অনুমতি নিয়ে সর্ত্তাবলী শিথিল করেছেন, নাকি নিজেরাই এগুলো শিথিল করেছেন।?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্যের অবগতির জন্য জানাই ইউনিভারসিটি গ্রান্ট কমিসন যখন নুতন পে স্কেল ঘোষণা করে এবং সেটা রাজ্যের জন্য চালু হয় সেটা ৫ বছরের জন্য। যে দিন এটা চালু হয় তার পর থেকে ৫ বছর এবং ৫ বছর পরে সবটা রাজ্য সরকারের আওতায় চলে আসে। এর আগেও আমরা এই অধ্যাপকদের সর্ত্তাবলি নিয়ে ওঁদের বলেছিলাম আগের বার যখন পে রিভিশান হয়। যথেষ্ট পরিমান অধ্যাপক পাইনি বলে আমরা শিথিল করেছিলাম এবং তার ফলে এই পদগুলি পূরণ করতে পেরেছি। এখানে যেটা করা হয়েছে সেটা খুবই সামান্য, ইউনিভারসিটি গ্রান্ট কমিশন যেটা বলেছে সেটা মোটামুটি প্রায় এক রেখে সামান্য একটু আমাদের এই রাজ্যের প্রয়োজনে শিথিল করা হয়েছে। এই ব্যাপারে করেছি খুব প্রয়োজন বলে এবং আমরা পরবর্ত্তী পর্যায়ে নিশ্চয় ইউনিভারসিটি গ্রান্ট কমিসনের সঙ্গে কথা বলবো। আমরা যখন আলোচনা করবো তখন এটা নিয়ে কথা বলবো। তাদের অনুমতি নিয়ে করেছি এটা ঠিক সেই রকম নয়, আমরা এটা সুপারিশ করেছি।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি যে সাপ্লিমেনটারী রাখছি সেটা সেম ন্যাচারের না হলেও এর সঙ্গে আসতে পারে। আমার প্রশ্ন অধ্যাপকদের প্রশ্নেই, আপনি যদি অনুগ্রহ করে উত্তর দেন তাহলে আমি উপকৃত হবো। আমি জানতে চাই আমাদের রাজ্যে সরকারী এবং বেসরকারী কলেজে অধ্যাপকের কত পদ খালি আছে এবং সেই পদে অস্থায়ী ভাবে কত অধ্যাপক কাজ করছে?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্য খুব গুরুত্বপূর্ণ প্রশ্ন করেছেন। কিন্তু এই ব্যাপারে আমাকে একটু সময় দিয়ে নোটিশ না দেন তাহলে আপনাকে সঠিক সংখ্যা আমার পক্ষে দেওয়া সম্ভব নয়। আপনি

আমাকে পরে নোটিশ দেবেন তাহলে জানিত দিতে পারবো।

**শ্রী ধীরেন্দ্রনাথ সেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করতে চাই, কোন কোন একটা কলেজে ১২ বছর ধরে হাই-কোর্টে মামলা করে অধ্যাপক বসে আছে, অথচ সে গভর্ণমেন্টের মাইনে পেয়ে যাচ্ছে, এই ব্যাপারে ফয়সালা করতে দেরী হয় কেন?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্যকে আমি জানাতে চাই মহামান্য হাই-কোর্ট সম্পর্কে আমারে কিছু বলার অধিকার নেই। ওনারা কখন কি ফয়সালা করবেন সেটা অনাদের ব্যাপার। মাননীয় সদস্য জয়নাল সাহেব বলতে পারবেন তাড়াতাড়ি করা যায় কিনা।

**ডাঃ মানস ভূঞ্যাঁ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন মোট ১০৩টি, ৬টি সরকারী কলেজে ৯৭টি বেসরকারী কলেজে অধ্যাপকের পদ খালি রয়েছে। আমি জানতে চাই কত বছর ধরে এই পদগুলি খালি কয়েছে এবং ইউনিভারসিটি গ্রান্ট কমিসনের কি কি সর্ত্ত ছিল রাজ্য সরকার কি কি সর্ত্তশিথিল করেছে?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** কত বছর ধরে খালি পড়ে রয়েছে এই প্রশ্নের জন্য আমাকে নোটিশ দিতে হবে। আমি যে জানিনা সেটা বললে পরে আমার বিরুদ্ধে প্রিভিলেজ আনতে পারেন যে আনুমানিক বলেছে, সঠিক বলেন নি। আমি মোটামুটি বলতে পারি কয়েক বছর ধরে খালি আছে। গত বারে আমাদের এখানে ১৯৮৯ সালে প্রশ্ন হয়েছিল এবং তাতে বলা হয়েছিল ৩০ এবং ২৭টি কলেজে আছে, এখন এটা বেড় গেছে। ডাঃ মানস ভূঞ্যাঁ ভাল করে জানেন যে কেন পদ পূরণ করতে পারছি না। ইউনিভারসিটি গ্যান্ট কমিসন সারা ভারতবর্ষের জন্য যোগ্যতাবলি এবং অভিজ্ঞতার কথা বলেছিলেন যে ২০ বছরের শিক্ষকতার অভিজ্ঞতা থাকতে হবে কলেজে এবং তাকে ডক্টরেট হতে হবে অথবা সেই ধরণের উন্নতমানের একটা কিছু থাকতে হবে। এই কথা তাঁরা বলেছিলেন। আমরা এখানে যেটা করেছি সেটা হল আমাদের রাজ্যের অধ্যাপক তাঁদের রিডার হতে হবে। সাধারণভাবে ভাবে রিডার যাঁরা ডক্টরেট হয়েই রিডার হন এবং কিছু কিছু ক্ষেত্রে উন্নত মান একটা আছে তাঁরা রিডার হয়েছেন

[12.40 - 12.50 p.m.]

আর আমরা ২০ বছরের বলে ১৬ বছর করেছি, যেহেতু এটাকে রিডারস করা হয়েছে। আর যাঁরা বর্তমানে অধ্যক্ষ আছেন, তাঁরা যদি কলেজ পাল্টাতে চান, তাঁদের ক্ষেত্রে করা হয়েছে ১০ বছরের অধ্যক্ষ হিসাবে অভিজ্ঞতা অথবা এম. এ. তে অন্তত ৫০ পারসেন্ট নাম্বার । এইটুকু পরিবর্তন বা শিথিল করা হয়েছে।

### নূতন সম্প্রদায় বা গোষ্ঠীকে তফশিলী জাতি বা উপজাতির অন্তর্ভূক্তিকরণ

***৫২৩। (অনুমোদিত প্রশ্ন নং *৩২৮।) শ্রী নটবর বাগদী ঃ** তফশিলী জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) পশ্চিমবঙ্গে আরও কোন সম্প্রদায় বা গোষ্ঠীকে তফশিলী জাতি বা উপজাতির অন্তর্ভূক্ত করার কথা সরকার বিবেচনা করছেন কিনা;

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, কোন কোন সম্প্রদায় বা গোষ্ঠীকে তফশিলী জাতি বা উপজাতির অন্তর্ভূক্ত করার কথা সরকার বিবেচনা করছেন কিনা;

(গ) উহার সংখ্যা কত ?

**শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া ঃ**

(ক) বিষয়টা রাজ্য সরকারের এক্তিয়ারভুক্ত নয়।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**শ্রী নটবর বাগদী ঃ** আমি জানতে চাইছি, রাজ্য সরকারের এক্তিয়ার ভুক্ত নয়, কিন্তু কেন্দ্রীয় সরকারের কাছে অনুমোদন করে পাঠান, কোন্ কোন্ এস. সি., এস. টি - এই রকম কাদের অনুমোদন করে পাঠিয়েছেন ?

**শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া ঃ** রাজ্য সরকার সাধারণভাবে নিজে থেকে কখনও কোন সুপারিশ করেন না। কারণ ব্যাপারটি সম্পূর্ণ ভাবে কেন্দ্রীয় সরকারের অধিকারভুক্ত । তবে কেন্দ্রীয় সরকার চাইলে রাজ্য সরকার তা কম্পলাই করেন। সেই অনুসারে বিগত কেন্দ্রীয় সরকারের শ্রমমন্ত্রী যখন রামবিলাস পাশোয়ান ছিলেন তখন এই তালিকাটি রিভাইস করার জন্য একটা প্রোপোজাল দিয়েছিলেন। পশ্চিমবঙ্গে কোন কোন জাতি সিডিউল্ড কাষ্টের মধ্যে অর্ন্তভূক্ত হতে চায় এই বিষয়ে আমাদের কাছে জানতে চেয়েছিলেন। আমাদের কাছে অনেক জাতি ছিল যারা মাঝে মাঝে ডেপুটিশোন দেয় - আমাদের আমলে দিয়েছে এবং এর আগে কংগ্রেস আমলেও দিয়েছে। এখানে মোশানটা কাষ্ট নয় - সিডিউল্ড কাষ্ট মানে তপশীল জাতি। সেই হিসাবে আমাদের কাছে যারা এসেছিল - যে কাষ্টের থেকে এসেছিল - আমরা সবগুলোকে পাঠিয়ে দিয়েছিলাম। তারা যে বক্তব্য আমাদের কাছে রেখেছিল সেগুলো সব পাঠিয়ে দিয়েছিলাম। আমরা নিজেরা কোন মন্তব্য না করেও পাঠিয়েছিলাম। তারমধ্যে কয়েকটি আছে— ৭টি তপশীল জাতি এবং ৪টি আদিবাসী। তপসীল জাতির মধ্যে হচ্ছে (১) কাপালী, (২) হেলা, (৩) চাযা-ধোবা, (৪) ধনুক, (৫) চাঁই, (৬) বাঁশ-ফোঁড় এবং (৭) বাল্মীকি। এই ৭টি জাতি যা কাগজপত্র দিয়েছিল আমরা তা পাঠিয়ে দিয়েছিলাম। আদিবাসীর মধ্যে হচ্ছে— (১) দেশওয়ালী, (২) মাঝি, (৩) দীমল, (৪) তামাং, এবং (৫) কুর্মী অথবা কুর্মী মাহাতো। এই ৪টি ট্রাইবস্ যা কাগজপত্র দিয়েছিল তা আমরা কেন্দ্রীয় সরকারের কাছে পার্টিকুলারলি যেগুলো পাঠান হয়েছিল তারমধ্যে দুটি সম্প্রদায় সম্বন্ধে জানতে চেয়েছে এবং সুপারিশ করতে বলেছে। সেই সুপারিসে দুটি সম্প্রদায় সম্পর্কে বলেছিহেন সেটা হচ্ছে— হেলা এবং তামাং এই দুই সম্প্রদায় সম্পর্কে লিখে পাঠিয়েছিলাম। সেখানে প্রায় ১৭টা সম্প্রদায় সম্বন্ধে বলা হয়েছে, তারমধ্যে দুটি সম্বন্ধে ইন্টারেস্টেড্ হয়েছে এবং আমরা তখনই এখান থেকে পাঠিয়ে দিয়েছি। সেই সঙ্গে আরো কিছু দেখেশুনে ৩টি জাতি ২টি উপজাতি সম্পর্কে রেকমেন্ডেশান পাঠিয়েছি দিল্লীর কাছে।

**শ্রী নটবর বাগদী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, একই কাস্ট হয়তো বাঁকুড়াতে সিডিউল্ড কাস্ট কিন্তু পুরলিয়াতে সিডিউল্ড কাস্ট নয়। যেমন দেখা যায় যে চাষী, মাঝি এবং দেশওয়ালী মাঝির ক্ষেত্রে তো কোন প্রশ্নই ওঠে না, এছাড়া ক্ষেতমজুর যারা বনজঙ্গলে থাকে এবং সাপ ব্যঙ খায়, তারা কি কাস্ট জানি না। কিন্তু যারা চাষী, মাঝি বাঁকুড়াতে সিডিউল্ড কাস্ট এবং তারাই আবার পুরলিয়ার রঘুনাথপুরে সিডিউল্ড কাস্ট নয়। এই ব্যাপারে আমরা ডেপুটেশানও দিয়েছিলাম, সুতরাং এই বিষয়ে বিবেচনা করবেন কিনা?

**শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া ঃ** এই কাস্টের লিস্টটা রাজ্য ভিত্তিক হয়ে থাকে। পুরলিয়ার কোন অংশ যেটা ১৯৫০ সালে বিহার ছিল সেটা যদি এখন পুরুলিয়াতে পড়ে সেই সমস্ত জাত ও উপজাতির ক্ষেত্রে হয়তো নাও হতে পারে। কিন্তু পশ্চিমবঙ্গেও তা গণ্য হবে বলে কোন কথা নেই। বিহারের টেরিটোরি থেকে যদি এসে থাকে তাহলে পুরুলিয়ার ক্ষেত্রে হয়ে থাকতে পারে কিন্তু পশ্চিমবঙ্গে এ ধরণের ঘটনা হয় না

কারণ রাজ্য ভিত্তিক, জেলা ভিত্তিক এই রকম আলাদা কিছু থাকে না।

**ডাঃ মানস ভূঞ্যা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন যে ৭টি জাতি এবং ৪টি উপজাতির জন্য পাঠিয়েছিলেন। আমার প্রশ্ন হচ্ছে যে আপনাদের বন্ধু সরকার থাকাকালীন যে মণ্ডল কমিশন করেছিল এবং তার সুপারিশ অনুসারে আপনি আপনার দপ্তর থেকে ব্যাকওয়ার্ড কমিউনিটির কোন তালিকা কেন্দ্রে পাঠিয়েছেন কিনা ?

**শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া ঃ** মন্ডল কমিশনে যে বিষয়ে আলোচনা করা হয়েছে সেটা সিডিউল কাস্ট এবং সিডিউল্ড ট্রাইবস সম্পর্কিত নয়, এটা হচ্ছে কমপ্লিটলি ডিফারেন্ট ফ্রম সিডিউল্ড কাস্টস্ এ্যান্ড সিডিউল্ড ট্রাইবস্। কাজেই Mondal Commission does not cover SC & ST.

মন্ডল কমিশন যে ১৭৭টি ব্যাকওয়ার্ড ক্লাশের সংখ্যা দিয়েছে এবং এদের অবস্থান সম্পর্কে জানতে চেয়েছে, আমরা তার পার্টিকুলার রেকর্ড কিছু দিতে পারিনি। সেনসাস ১৯৩১ সালের পরে জাতী ইত্যাদি ব্যাপারে লেখা হয় নি। তবুও পার্টিকুলারলি জাতীয়গুলির ক্ষেত্রে এরা কোন জেলায় বা কোন মহকুমার অবস্থিত সেটা ঠিক বার করা সম্ভব হয় নি। তবে চেষ্টা করছি বার করার এবং এরজন্য আমরা নিজেরা সেনসান করে নিয়েছি, এই ১৭৭টি জাতীয় নাম ইত্যাদি করে নিয়ে এরা পশ্চিমবঙ্গের কোথায় আসে সেটা সেনসাস করে বলতে পারবো। কিন্তু সেই রেফারেন্স এখানো পাঠান হয় নি।

[12.50 - 1.00 p.m.]

**শ্রী মোস্তাফা বিনকাশিম ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমি আপনার কাছ থেকে যেটা জানতে চাইছি সেটা হচ্ছে নূতন করে কোন সম্প্রদায় বা গোষ্ঠীকে তপশিলী জাতি ও উপজাতি অর্ন্তভূক্ত হতে গেলে সেই গোষ্ঠী বা সম্প্রদায়কে কোন কোন পূর্ব সর্ত পালন করতে হয় বা যদি কোন মাপকাঠি থাকে সেইগুলি এখানে কি ?

**শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া ঃ** তপশিলী জাতি ও উপজাতির যে লিস্ট তা ৫০ সনের কন্সটিটিউশানের লিস্টে করা আছে। কিন্তু ৫০ সনের পরবর্তীকালে কোথাও হয়নি। এখানে এদের নেওয়ার ক্রাইটেরিয়া কি সেটা সেই সময়ে বিবেচনা হয়েছিল। আমরা যতটুকু জানি স্যোশালি, এড়ুকেশানালি, ইকোনমিক্যালি ব্যাকওয়ার্ড-এই তিন রকমের ব্যাকওয়ার্ড যদি থাকে এবং অন্যান্য রাজ্যের সাধারণ মানুষ, সাধারণ সম্প্রদায়ের সঙ্গে যদি যথেষ্ট ফারাক থাকে তাহলে সেইগুলি ইনক্লুডেস হয় এখন প্রশ্ন হচ্ছে এই ইনক্লুড করার ব্যাপারটা সম্পূর্ণ ভারত সরকারের। এটা ইচ্ছা করলে কেউ দরখাস্ত করতে পারে - সব রাজ্যই পাঠিয়ে দেয় - তারা নিরিখে ভালমন্দ তারা বিচার করতে পারে, সেখানে আমাদের কিছু করার নেই।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয় জানেন যে বিহার থেকে ২টি টেরিটোরি আমাদের এখানে এসেছে পুরুলিয়া এবং ইসলামপুর। কিন্তু বিহার থেকে এসেছে বলে এখানে তারা দে আর নট রেকগনাইজড এ্যান্ড সিডিউল্ড কাস্টস। কিন্তু বিহারে তারা যে কাস্টেস এখানে সেই কাস্টের লোকেরা দে আর রেকগনাইজড এ্যাজ সিডিউল্ড কাস্ট। এর ফলে একটা সোশাল টেনশান হচ্ছে ডিফারেন্স থাকার জন্য। আপনি বললেন ৫০ সনের সংবিধান অনুযায়ী এটা ব্যবহৃত হয়, আমার প্রশ্ন হচ্ছে বিহার থেকে তারা এসেছেন বলে তারা এখানে সিডিউল্ড কাস্ট নয় অথচ সিডিউল্ড কাস্ট হচ্ছে রাজবংশী যারা। আপনি জানেন তারা এখানে সিডিউল্ড কাস্ট, এর ফলে একটা সোশাল টেনশান হচ্ছে, তাই বলছি আপনি এই সমস্যা সম্বন্ধে কোন অবগত আছেন কিনা ?

**শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া ঃ** রাজবংশীয় কমিউনিটিরা পশ্চিমবাংলায় সিডিউল্ড কাস্টস কিন্তু বিহারে সিডিউল্ড কাস্টস নয় এই কমিউনিটি। সুতরাং বিহারের মধ্যে যে লোকগুলি ছিল তারা আগের থেকে

সিডিউল্ড কাস্ট বলে গণ্য ছিল না। এই দিকে যারা ছিল তারা সিটিউল কাস্ট বলে গণ্য ছিল। এই সমস্যা আমার মনে হয় আইনগত সমস্যায় দাঁড়িয়েছে। তাতে আমরা বিহারে এমনিতেই বলি এক্সক্লুডিং দ্যাট রিজিওন। এখন এটাকে যদি আমাদের মধ্যে নিতে হয় তাহলে ঐ এক রাজ্য থেকে আর এক রাজ্যে মাইগ্রেশান করার ব্যাপারে কেন্দ্রীয় সরকারের যে পাওয়ারা আছে ইভেন একজন মুচি পাটনায় সিডিউল কাস্ট এবং কলকাতায় এলেও সেই ব্যক্তির সিডিউল কাস্ট । সে যদি ৫০ সনের পরে পাটনা থেকে কলকাতায় আসে তাহলে হি ডাজ নট বিলং টু সিডিউল কাস্ট হেয়ার। এটা নিয়ে আমাদের সঙ্গে পত্রালাপ কেন্দ্রীয় সরকারের সঙ্গে হচ্ছে, এখনও সমাধান কিছু হয়নি।

**শ্রী সুনীল কুমার ঘোষ ঃ** আমাদের ওখানে এমন কিছু কমিউনিটি আছে যারা সিডিউল কাস্ট, সিডিউল ট্রাইবস্‌, জেনারেল কাস্টস কোনটার মধ্যেই পড়েনা, অথচ সার্টিফিকেট দিতে গেলে ভীষণ অসুবিধা হচ্ছে, সেইক্ষেত্রে আমরা কি করব?

**শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া ঃ** যে প্রশ্ন করা হয়েছে সেটা অর্থাৎ এস. সি., এস. টি বা জেনারেলের মদ্যে পড়ে না। এখন এটা কিসের মধ্যে পড়বে সেটা মাননীয় সদস্যকে ঠিক করতে হবে। এই ব্যাপারে আমার কোনো বক্তব্য নেই।

**শ্রী অমিয় পাত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আমার জিজ্ঞাস্য হলো, আমাদের রাজ্যে লাইক কমিউনিটি সর্বত্র আছে। এরা এস. সি, র মধ্যে পড়ে না। খাড়া, সর্দার ইত্যাদি এদের কে এস. সি, র মধ্যে আনবার জন্য কোনো রেকমেন্ডশান করা হয়েছে কিনা ?

**শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া ঃ** আমি একটু আগে যা বলেছি তার বাইরে কিছু আসেনি।

**শ্রী প্রবোধ পুরকায়েৎ ঃ** মন্ডল কমিশন নিয়ে দেশে একটা প্রচন্ড ঝড় উঠেছে। এস. সি, এস. টি, এবং ব্যাকওয়ার্ড ক্লাস নিয়েও ঝড় চলছে। অর্থাৎ নৈতিক মানদন্ডের বিচারে এস. সি, এস. টি ছাড়া অনেকে ব্যাকওয়ার্ড অবস্থায় রয়েছে। অর্থনৈতিক মাপকাটিতে বিচার করবার জন্য কোনো প্রস্তাব কেন্দ্রীয় সরকারের কাছে গেছে কিনা পশ্চিমবঙ্গের তরফ থেকে ?

**শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া ঃ** মাননীয় সদস্য যা বললেন, তাতে আদার ব্যাকওয়ার্ড ক্লাসের ব্যাপারটা এসে যাচ্ছে। আদার ব্যাকওয়ার্ড ক্লাসের মধ্যে নাম ঢোকাবার জন্য কেউ কোনো রেকমেন্ডশান করেনি। আদার ব্যাকওয়ার্ড ক্লাসের জন্য নাম গেছে, আবেদন করেছি। এস. টির নাম ঢোকাবার জন্যও আবেদন করেছি।

**শ্রী সুভাষ নস্কর ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আমরা দেখছি এস. টি, আদিবাসীদের মধ্যে নর্মাল যে সমস্ত টাইটেল তার মধ্যে বল বলে একটা টাইটেল দেখতে পাচ্ছি। অরিজিন্যালি এস. সি.র পরিচয় পেতে অসুবিধা হচ্ছে, এই ব্যাপারে কোনো নির্দেশ আছে কিনা ?

**শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া ঃ** কাস্ট বা ট্রাইবের টাইটেল জানি না। কাস্ট বা ট্রাইবালের টাইটেলটা বড় ফ্যাকটার নয়, হেরিডিটি দেখতে হবে। হেরিডিটিটা মূল বিষয়। এই ব্যাপারে ব্যবস্থা নেবার জন্য কমপিটেন্ট অফিসার আছেন, তাঁরা সার্টিফিকেট দেন, ডেটারমিন করতে অসুবিধা হয় কিন্তু অফিসাররাই ডেটারনি করেন।?

**শ্রী ভন্দু মাঝিঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, বাঁকুড়া পুরুলিয়া জেলায় সানথালিকে অর্থাৎ সানথালি কমিউনিটিকে এস. সি, এস. টি আওতায় আনবার জন্য দীর্ঘদিন ধরে আন্দোলন চলে আসছে। এদের কি আওতাতে আনবার জন্য কোনো ব্যবস্থা হয়েছে কিনা?

**শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া ঃ** আমি কয়েকটি নামের ব্যাপারে বলেছি, তার ব্যাপারে কাগজপত্রও ছিলো কিন্তু আপনি যে নামটা বললেন এইরকম নাম করেনি এবং এই রকম নামের কাগজপত্রও ছিলো না।

**শ্রী মনোহর তিরকী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, সেন্ট্রাল গভর্ণমেন্টের তরফ থেকে কোনো নাম এসেছে কি না যাতে বুদ্ধিস্টদের এস. সি, এস. টি বলে গণ্য করা হয় ?

**শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া ঃ** যে সমস্ত কমিউনিটি এস. সি, এস. টি নয়, ধর্মান্তরিত হয়ে বৃদ্ধিস্ট বা খ্রীষ্টান হয় তাহলে তাঁদেরকে কিন্তু এস. সি., এস. টি. বলে গণ্য করা হবে না। এটা বুদ্ধিস্ট বা খ্রীষ্টানের ব্যাপার নয়, হেরিডিটি, অরিজিন, কমিউনিটি এই সবই মূল বিচার্য বিষয়। রিলিজিয়ান উইল নট অ্যাফেক্ট এনিথিং।

**মিঃ স্পীকার ঃ** দি কোশ্চেন আওয়ার ইজ ওভার।

## Starred questions
## (to which oral answers were laid on the table)

**মাধ্যমিক বিদ্যালয়ের শিক্ষক ও অশিক্ষক কর্মী নিয়োগের জন্য স্কুল সার্ভিস কমিশন গঠন**

***৫২৪। (অনুমোদিত প্রশ্ন নং *৫৭৪) শ্রী প্রশান্ত প্রধান ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

মাধ্যমিক বিদ্যালয়ের শিক্ষক ও অশিক্ষক কর্মচারী নিয়োগের জন্য স্কুল সার্ভিস কমিশন গঠন করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা?

**Minister-in-Charge of the Education (Primary and Secondary) Department :**

না।

**আই. এফ. এ. ডি.-এর কাজে নিয়োজিত অস্থায়ী কর্মীদের স্থায়ীকরণ**

***৫২৫। (অনুমোদিত প্রশ্ন নং *১১৮৯) শ্রী সুভাষ নস্কর ঃ** উন্নয়ন ও পরিকল্পনা (সুন্দরবন বিষয়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) আই. এফ. এ. ডি - এর কাজ করার জন্য মাষ্টাররোলে নিয়োজিত ওয়ার্ক এ্যাসিস্ট্যান্ট, ওয়ার্ক খালাসি, চৌকিদারদের স্থায়ীকরণের কোন সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে কিনা; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'না' হলে, রিভাইজড স্কেল অনুসারে উহারা বেতন পাচ্ছেন কিনা?

**Minister-in-Charge of the Development and Planning (Sundarban affairs) Department :**

(ক) না

(খ) ১৯৯০ সালের পরিবর্তিত বেতন হারের ভিত্তিতে মাষ্টার রোল কর্মীদের দৈনিক মজুরী দেওয়া হচ্ছে।

**গঙ্গার ভাঙ্গন রোধ প্রকল্প কেন্দ্রীয় অনুমোদন**

***৫২৬। (অনুমোদিত প্রশ্ন নং *৭) শ্রী লক্ষ্মণ চন্দ্র শেঠ ঃ** গত ১৯-৪-৮৯ তারিখের *৬৫০ (অনুমোদিত প্রশ্ন নং *৫৯২) প্রশ্নের উত্তর উল্লেখ পূর্বক সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) গঙ্গার বাঙ্গন রোধে রাজ্য সরকার ১৬.৯৮ কোটি টাকার যে প্রকল্পটি কেন্দ্রীয় সরকারের নিকট অনুমোদনের জন্য পাঠিয়েছিলেন সেটি বর্তমানে কোন্ পর্য্যায়ে আছে; এবং

(খ) গঙ্গার ভাঙ্গনের ফলে পশ্চিমবঙ্গের কত পরিমাণ জমি বাংলাদেশের মধ্যে চলে গেছে?

**Minister-in-Charge of the Irrigation and Water Waya Department :**

(ক) কেন্দ্রীয় সরকারের গঙ্গা বন্যা নিয়ন্ত্রণ কমিশনের পরীক্ষাধীনে রহিয়াছে।

(খ) পশ্চিমবঙ্গের মুর্শিদাবাদ জেলাভুক্ত গঙ্গা নদীর দক্ষিণ তীরসহ এলাকায় ভূমিদ্বয়ের ফলে (১৯৮৯-৯০ সাল পর্যন্ত) ৩৯,১৪৬ হেক্টর জমি নদীগর্ভে চলে গেছে কিন্তু তার মধ্যে পশ্চিমবঙ্গের কতটা জমি বাংলাদেশে গেছে তার কোন পরিসংখ্যান জানা নেই।

**বাঁকুড়া জেলার খাতড়াতে আদিবাসী কেন্দ্রীয় ছাত্রী নিবাস নির্মাণ**

***৫২৭। (অনুমোদিত প্রশ্ন নং *৪৪৩) শ্রীমতী আরতি হেমব্রম ঃ** তফশিলী জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) বাঁকুড়া জেলার খাতড়াতে একটি আদিবাসী কেন্দ্রীয় ছাত্রী নিবাসের জন্য কোন পরিকল্পনা গ্রহণ করা হয়েছে কিনা;

(খ) করা হয়ে থাকলে, উহা কবে নাগাদ কার্য্যকরী হবে বলে আশা করা যায়; এবং

(গ) উক্ত ছাত্রী নিবাসের দ্বারা কতজন ছাত্রী উপকৃত হবে ?

**Minister-in-Charge of the Scheduled Castes and Tribes Welfare Department :**

(ক) হ্যাঁ।

(খ) এখনই সঠিক বলা সম্ভব নয়।

(গ) ৮০ জন ছাত্রীর আবাসনের ব্যবস্থা হবে।

**বর্তমান আর্থিক বৎসরের ডিগ্রী ছাত্রী উপকৃত হবে ?**

***৫২৮। (অনুমোদিত প্রশ্ন নং *৭১৯) শ্রী তপন হোড় ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ১৯৯১-৯২ আর্থিক বছরে রাজ্যে কতগুলি ডিগ্রী কলেজ স্থাপনের সিদ্ধান্ত নেওয়া হয়েছে; এবং

(খ) ভর্তি সমস্যার প্ররিপ্রেক্ষিতে বীরভূম জেলার বোলপুরে মহিলা কলেজ স্থাপনের প্রস্তাবটি বর্তমানে কোন পর্যায়ে আছে?

**Minister-in-Charge of the Education (Higher) Department :**

(ক) এ ধরণের কোন সিদ্ধান্ত এখন পর্যন্ত নেওয়া হয় নি।

(খ) এমন কোন প্রস্তাব বর্তমানে বিবেচনাধীন নেই।

**কর্মশিক্ষা বিষয়ের মূল্যায়ণ**

***৫২৯। (অনুমোদিত প্রশ্ন নং *৮৩৭) শ্রী অমিয় পাত্র ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) মাধ্যমিক সিলেবাসের কর্মশিক্ষা বিষয়টি বর্তমানে ছাত্র-ছাত্রীদের ক্ষেত্রে কতটা উপযোগী তার কোন মূল্যায়ণ হয়েছে কিনা; এবং

(খ) উক্ত বিষয়টি সিলেবাস থেকে তুলে দেওয়ার কোন প্রস্তাব সরকারের আছে কিনা?

**Minister-in-Charge of the Education (Primary and Secondary) Department :**

(ক) না। নূতন করে কোন মূল্যায়ন হয় নাই।

(খ) না, এরূপ কোন প্রস্তাব নেই।

**বেসরকারী কলেজের অশিক্ষক কর্মচারীদের বকেয়া বর্ধিত বেতন প্রদান**

***৫৩০। (অনুমোদিত প্রশ্ন নং *১৫০৫) শ্রী বিষ্ণু বেরা ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, বেসরকারী কলেজের অশিক্ষক কর্মচারীদের ১৯৭২ সাল এবং ১৯৮১ সালের বর্ধিত বেতনহারের বকেয়া টাকা এখনও পর্যন্ত দেওয়া হয় নাই; এবং

(খ) আগামী দু'বছরের মধ্যে সমস্ত বকেয়া প্রদান শেষ হবে বলে আশা করা যায়?

**Minister-in-Charge of the Education (Higher) Department :**

(ক) উক্ত বকেয়া দেওয়া হইতেছে তবে এখনও শেষ হয় নাই;

(খ) আগামী দু'বছরের মধ্যে সমস্ত বকেয়া প্রদান শেষ হবে বলে আশা করা যায়।

**মুর্শিদাবাদ জেলার হরিহর পাড়া ব্লক সীমান্তে নূতন উচ্চ মাধ্যমিক বিদ্যালয় স্থাপন**

***৫৩১। (অনুমোদিত প্রশ্ন নং *৯৯৫) শ্রী মোজাম্মেল হক ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, মুর্শিদাবাদ জেলার হরিহরপাড়া ব্লক এলাকার একটি সীমান্তে অবস্থিত উচ্চ-মাধ্যমিক বিদ্যালয়টি চাহিদা অনুযায়ী যথেষ্ট নয়; এবং

(খ) সত্য হলে, উক্ত ব্লকে আরও একটি নূতন উচ্চ-মাধ্যমিক বিদ্যালয় খোলার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা?

**Minister-in-Charge of the Education (Primary and Secondary) Department :**

(ক) একথা সত্য নয়।

(খ) বর্তমানে নাই।

**সুন্দরবন ও মেদিনীপুর উপকূলবর্তী অঞ্চলে বাঁধ গেট মেরামত**

*৫৩২। **(অনুমোদিত প্রশ্ন নং *১২[illegible]৯) শ্রী দিলীপ মজুমদার ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

ইহা কি সত্য যে, সুন্দরবন ও মেদিনীপুরের উপকূলবর্তী অঞ্চলে বাঁধ ও স্লুইজ গেট মেরামতির জন্য রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের নিকট অর্থ দাবী পেশ করছেন ?

**Minister-in-Charge of the Irrigation and Water Ways Department :**

বাঁধ ও স্লুইস গেট মেরামতির জন্য টাকা চাওয়া হয় নি, তবে বাঁধের মজপুতীকরণ সংক্রান্ত প্রকল্পের জন্য এক কোটি টাকার দাবী পেশ করা হয়েছিল।

**ডুয়ার্স এলাকায় হিন্দী মিডিয়াম কলেজ স্থাপন**

*৫৩৩। **(অনুমোদিত প্রশ্ন নং *১৩২১) শ্রী সালিব টোপ্পা ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ইহা কি সত্য যে, ডুয়ার্স এলাকায় ১২টি হিন্দী মিডিয়াম হাইস্কুল থাকা সত্ত্বেও একটিও হিন্দী মিডিয়াম কলেজ নেই; এবং

(খ) সত্য হলে, উক্ত এলাকায় কলেজ খোলার বিষয়ে সরকার কোন পরিকল্পনা গ্রহণ করেছেন কিনা ?

**Minister-in-Charge of the Education (Higher) Department :**

(ক) হ্যাঁ।

(খ) প্রস্তাব এলে বিবেচনা করা হবে।

**বাঁকুড়া জেলার খাঁড়ারী ও পখন্না গ্রামে বিদ্যালয় স্থাপন**

*৫৩৪। **(অনুমোদিত প্রশ্ন নং *১৫৬৯) শ্রীমতী জয়শ্রী মিত্র ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, বাঁকুড়া জেলার বড়জোড়া থানার অন্তর্গত খাঁড়ারী ও পখন্না গ্রামে মাধ্যমিক /নিম্নমাধ্যমিক বিদ্যালয় নাই; এবং

(খ) ১৯৯১-৯২ আর্থিক বৎসরে উক্ত দুটি গ্রামে নূতন বিদ্যালয় স্থাপনের কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ?

**Minister-in-Charge of the Education (Primary and Secondary) Department :**

(ক) এই রকম বহু গ্রামেই প্রয়োজনীয়তা আছে।

(খ) জেলা পরিদর্শন কমিটির রিপোর্ট সুপারিশ থাকলেই বিবেচিত হতে পারে।

মেদিনীপুর জেলায় দুব্দা বেসিন ড্রেনেজ স্কীম

***৫৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৬০) শ্রী মৃণাল কান্তি রায় :** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) মেদিনীপুর জেলায দুব্দা বেসিন ড্রেনেজ স্কীমে কতগুলি কালভার্ট এখনও পর্যন্ত তৈরী হয়নি;

(খ) কালভার্টগুলি তৈরী না হওয়ার জন্য কৃষি জমিগুলি ক্ষতিগ্রস্ত হচ্ছে কিনা; এবং

(গ) 'খ' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, ক্ষতির পরিমাণ কত ?

**Minister-in-Charge of the Irrigation and Water Ways Department :**

(ক) উক্ত স্কীম অনুমোদিত সবগুলি কালভার্টই নির্মিত হইয়াছে।

(খ) প্রশ্ন উঠে না।

(গ) প্রশ্ন উঠে না।

পুরুলিয়া জেলায় বাঁধ

***৫৩৮। (অনুমোদিত প্রশ্ন নং *৩১৬) শ্রী নটবর বাগদী :** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) পুরুলিয়া জেলায় কতগুলি বাঁধের কাজ আরম্ভ করা হয়েছে; এবং

(খ) বাঁধের জন্য অধিগ্রহণ করা জমির টাকা জমির মালিকদের দেওয়া হয়েছে কিনা?

**Minister-in-Charge of the Irrigation and Water Ways Department :**

(ক) পুরুলিয়া জেলায় মোট ৩৩টি সেচ-প্রকল্প আছে। এর মধ্যে ১৭টি প্রকল্পের কাজ এ পর্যন্ত শেষ হয়েছে।

(খ) জমিত অধিগ্রহণের টাকা যথা সময়ে জেলা Land Acquisition Officer এর মারফত উপযুক্ত ব্যক্তিদের ক্ষতিপূরণ বাবাদ দেওয়া হইতেছে।

১৯৯০-৯১ আর্থিক বৎসরে প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষার জন্য অর্থ বরাদ্দ

***৫৩৯। (অনুমোদিত প্রশ্ন নং *৪৪০) শ্রীমতী আরতি হেমব্রম :** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ১৯৯০-৯১ আর্থিক বৎসরে (১) প্রাথমিক (২) মাধ্যমিক শিক্ষার জন্য ব্যয় বরাদ্দ কত ছিল (পৃথক পৃথকভাবে);

(খ) (১) স্পেশ্যাল কম্পোনেন্ট প্ল্যান ও (২) ট্রাইব্যাল সাবপ্ল্যান খাতে ব্যয় বরাদ্দ কত ; এবং

(গ) উক্ত খাত দুটির জন্য বরাদ্দকৃত অর্থে কি কি কাজ করা হয়েছে (পৃথক পৃথক ভাবে)?

**Minister-in-Charge of the Education (Primary and Secondary) Department :**

(ক) ১৯৯০-৯১ আর্থিক বছরের ব্যয় বরাদ্দ—

(১) প্রাথমিক শিক্ষা — ৪১২ কোটি ৯৯ লক্ষ ১৫ হাজার টাকা।

(২) মাধ্যমিক শিক্ষা — ৪৩৫ কোটি ৫৮ লক্ষ ৫৮ হাজার টাকা।

(খ) স্পেশাল কম্পোনেন্ট প্ল্যান খাতে ব্যয় বরাদ্দ

(১) প্রাথমিক শিক্ষা — ১৩ কোটি ১৭ লক্ষ ২০ হাজার টাকা।

(২) মাধমিক শিক্ষা — ১১ কোটি ৮৯ লক্ষ টাকা।

(গ) উক্ত খাত দুটির জন্য বরাদ্দকৃত অর্থ

(১) প্রাথমিক স্তরে শিক্ষকদের বেতন দেওয়া হয়েছে এবং ছাত্র-ছাত্রীদের বিনামূল্যে পুস্তক বিতরণ এবং ছাত্রীদের বিনামূল্যে পোষাক বিতরণ করা হয়েছে। এবং

(২) মাধ্যমিক স্তরে শিক্ষকদের বেতন দেওয়া হয়েছে এবং বিদ্যালয় গৃহ নির্মাণ ও সম্প্রসারণ করা হয়েছে।

### ফুড প্রসেসিং ইউনিট স্থাপন

*৫৪০। (অনুমোদিত প্রশ্ন নং *১২৯৩) **শ্রী লক্ষ্মণ চন্দ্র শেঠ ঃ** ফুড প্রসেসিং শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ফুড প্রসেসিং ইউনিট স্থাপনের ব্যাপারে রাজ্য সরকার কোন পরিকল্পনা গ্রহণ করেছেন কিনা;

(খ) গ্রহণ করে থাকলে, কি কি পরিকল্পনা গ্রহণ করেছেন?

**Minister-in-Charge of the Food Processing Industry Department :**

(ক) চতুর্থ বামফ্রন্ট সরকার শপথ গ্রহন করার পর ডিপার্টমেন্ট অবস্থিত ফুড প্রসেসিং ইন্ডাস্ট্রিজ নামে একটি নূতন বিভাগ গঠন করা হয়েছে। প্রাথমিক স্তরে কিছু ভাবনাচিন্তা ও আলাপ আলোচনা হয়েছে। কিন্তু নির্দিষ্ট কোন পরিকল্পনা এখনও গ্রহণ করা সম্ভব হয়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

### Proposal to set-up a College in Kumargram Constituency

*541. (Admitted Question no *1377) **Shri Salib Toppo :** Will the

Minister-in-Charge of the Education (Higher) Department be Pleased to State :–

(a) is there any proposal to set-up a College in Kumargram Constituency of Jalpaiguri District; and

(b) if the answer to (a) is "Yes"– When the proposal will meterialise ?

**Minister-in-Charge of the Education (Higher) Department :**

(a) Not at present.

(b) The question does not arise.

**মুর্শিদাবাদ জেলায় ভৈরব নদীর উৎস মুখে পলি আপসারণের পরিকল্পনা**

***৫৪২। (অনুমোদিত প্রশ্ন নং *১০০৫) শ্রী মোজাম্মেল হক :** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, মুর্শিদাবাদ জেলাস্থিত ভৈরব নদীর উৎস মুখে পদ্মার স্তুপীকৃত জমে থাকা পলি অপসারণ করার জন্য রাজ্য সরকার একটি পরিকল্পনা গ্রহণ করেছেন; এবং

(খ) সত্য হলে, কবে নাগাদ উক্ত প্রকল্পের কাজ চালু হবে বলে আশা করা যায়?

**Minister-in-Charge of the Irrigation and Water Ways Department :**

(ক) আপাততঃ কোনও পরিকল্পনা গ্রহণ করা হয় নাই।

(খ) প্রশ্ন উঠে না।

আশ্রম হোষ্টেহের জন্য অর্থ বরাদ্দ

*৫৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *৮৩৮) শ্রী অমিয় পাত্র : শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, শিক্ষা দপ্তর আশ্রম হোষ্টেলের জন্য মাথাপিছু যে অর্থ বরাদ্দ করে থাকে, তফশিলী ও আদিবাসী কল্যাণ দপ্তর কর্তৃক মাথাপিছু বরাদ্দ থেকে তা যথেষ্ট; এবং

(খ) সত্য হলে, এই পার্থক্যের কারণ কি?

**Minister-in-Charge of the Education (Primary and Secondary) Department :**

(ক) হ্যাঁ।

(খ) পূর্বে মাথা পিছু বরাদ্দ একই ছিল। ১৯৯০ সালে তফশিলী ও আদিবাসী দপ্তর মাথা পিছু বরাদ্দ বাড়িয়েছেন। শিক্ষা দপ্তরের আশ্রম হোষ্টেলগুলি আদিবাসী কল্যান দপ্তরে হস্তান্তর করার বিষয়টি সরকারের বিবেচনাধীন থাকায় মাথাপিছু বরাদ্দ বাড়ানো হয়নি। বিষয়টি বর্তমান বিবেচনা করা হচ্ছে।

**কংসাবতী প্রকল্প**

***৫৪৪। (অনুমোদিত প্রশ্ন নং *২০০) শ্রী শিবপ্রসাদ মালিক এবং শ্রী অমিয় পাত্র ঃ** ২৮শে মার্চ, ১৯৯১ তারিখের তারকিত প্রশ্ন নং ৬৮ (অনুমোদিত প্রশ্ন নং *১৬১) এর উত্তর উল্লেখপূর্বক সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

কংসাবতী প্রকল্পটির আধুনিকীকরণের কাজ বর্তমানে কোন্ পর্যায়ে আছে ?

**Minister-in-Charge of the Irrigation and Water Ways Department :**

কংসাবতী জলাধার প্রকল্পের আধুনিকীকরণের কাজ বিশ্বব্যাঙ্কের আনুকূল্যে গ্রহণ করার সম্ভাব্যতা যাচাইয়ের কাজ চলছে।

**বোরো চাষের জন্য জল সরবরাহ**

***৫৪৫। (অনুমোদিত প্রশ্ন নং *৪৭২) শ্রী সুব্রত মুখার্জী ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, ১৯৯০ সালে বোরো চাষের জন্য প্রয়োজনীয় জল রাজ্যের জলাধারগুলি হইতে দেওয়া হয় নাই; এবং

(খ) সত্য হইলে, না দেওয়ার কারণ কি ?

**Minister-in-Charge of the Irrigation and Water Ways Department :**

(ক) ইহা সত্য নহে

(খ) প্রশ্ন উঠে না।

মেদিনীপুর জেলার কেলেঘাই নদীর নাব্যতা বাড়ানোর পরিকল্পনা

*৫৪৬। **(অনুমোদিত প্রশ্ন নং *১৪১৪) শ্রী প্রশান্ত প্রধান ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) মেদিনীপুর জেলার কেলেঘাই নদীর নাব্যতা বাড়ানোর জন্য সরকার কোন পরিকল্পনা গ্রহণ করেছেন কিনা; এবং

(খ) উক্ত নদী সংস্কার করে সেচের ব্যবস্থা করার কোন প্রস্তাব সরকারের আছে কিনা?

**Minister-in-Charge of the Irrigation and Water Ways Department :**

(ক) মেদিনীপুর জেলার কেলেঘাই নদীর নাব্যতা বাড়ানোর জন্য সরকার পরিকল্পনা গ্রহণ করেছেন।

(খ) উক্ত নদী সংস্কারের ফলে উক্ত নদীর আশে পাশের অঞ্চলের জলনিকাশী ব্যবস্থার উন্নতি হবে। সেচের ব্যবস্থা উন্নতি করার আলাদা কোন প্রস্তাব নাই। তবে জলনিকাশী ব্যবস্থা উন্নতি হলে, স্বাভাবিকভাবেই কৃষির উন্নতি হবে।

### সুন্দরবনে নদী সংস্কার

***৫৪৭। (অনুমোদিত প্রশ্ন নং *১১৭৩) শ্রী সুভাষ নস্কর :** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) সুন্দরবনের নদীগুলির নাব্যতা কমে যাওয়ায় ওগুলির সংস্কারের জন্য কোন উদ্যোগ গ্রহণ করা হয়েছে কিনা;

(খ) কেন্দ্রীয় সরকারের নিকট থেকে এ ব্যাপারে কোনরূপ অর্থ পাওয়া গিয়েছে কিনা?

**Minister-in-Charge of the Irrigation and Water Ways Department :**

(ক) সুন্দরবন এলাকায় ছোটবড় অসংখ্য নদী আছে। ইহা সত্য যে কিছুনদী পলি পড়ে নাব্যতা হারাচ্ছে। নাব্যতার প্রয়োজনে নদীগুলির সংস্কার পরিকল্পনা সেচ ও জলপথ বিভাগের কাছে নাই।

(খ) সেচ ও জলপথ বিভাগে এরূপ কাজের জন্য কোনরূপ অর্থ পাওয়া যায় নি।

### আরামবাগ মহকুমায় মুন্ডেশ্বরী নদীর বন্যা রোধ

***৫৪৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৫০৬) শ্রী বিষ্ণু বেরা :** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

ইহা কি সত্য যে আরামবাগ মহকুমায় মুন্ডেশ্বরী নদীর বন্যা হইতে জনসাধারণকে রক্ষা করার উদ্দেশ্যে নদীর ভাঙ্গন রোধের দায়িত্ব সেচ বিভাগের উপর ন্যাস্ত নাই?

**Minister-in-Charge of the Irrigation and Water Ways Department :**

ইহা সত্য নহে। প্রয়োজন অনুসারে, আর্থিক সংস্কার এর উপর নির্ভর করিয়া এবং কেন্দ্রীয় জল মায়োগের। গঙ্গা বন্যা প্রতিরোধ পর্ষদের সর্তাবলী ও অনুমোদন সাপেক্ষে নদীতে বাধানোর কাজ সেচ বিভাগ হইতে করা হইয়া থাকে।

### কংসাবতী পরিকল্পনার জন্য হুগলী জেলার গোঘাটে খাল কাটা

***৫৫০। (অনুমোদিত প্রশ্ন নং *২২১) শ্রী শিবপ্রসাদ মালিকঃ** সেচ জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) কংসাবতী পরিকল্পনায় হুগলী জেলার গোঘাটে কত একর চাষের জমিতে খাল কাটা হয়েছে;

(খ) উক্ত প্রকল্পে কত একর জমি সেচ সেবিত হয়েছে; এবং

(গ) যে সকল চাষযোগ্য জমিতে খাল কাটা হয়েছে সেই সকল ক্ষতিগ্রস্থ কৃষকদের সকলকে ক্ষতি পূরণ দেওয়া হয়েছে কিনা?

**Minister-in-Charge of the Irrigation and Water Ways Department :**

(ক) কংসাবতী পরিকল্পনায় হুগলী জেলার গোঘাটে প্রায় ৯৬১.১৩ একর জমি খাল কাটার জন্য

অধিগ্রহণ করা হয়েছে।

(খ) এ পর্য্যন্ত ৪২,৪৫৬ একর জমিতে খরিফে, এবং ৬৩৬৮ একর জমিতে সেচ দেওয়া হয়েছে।

(গ) জমি অধিগ্রহণের জন্য ক্ষতিপূরণ বাবদ ৭০,০০,৮৫৫.৪৯ টাকা হুগলী জেলা কালেক্টরেটকে দেওয়া হয়েছে।

### সিদ্ধেশ্বরী নুন বিল প্রকল্প

***৫৫১। (অনুমোদিত প্রশ্ন নং *৫১২) শ্রী সুব্রত মুখার্জী :** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) বীরভূম জেলায় সিদ্ধেশ্বরী নুনবিল প্রকল্প অষ্টম পরিকল্পনার অন্তর্ভূক্ত করা হয়েছে কিনা; এবং

(খ) হয়ে থাকলে, উক্ত পরিকল্পনায় কত টাকা ব্যয় হবে?

**Ministet-in-Charge of the Irrigation and Water Ways Department :**

(ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

### নাগরতলা-করাতি বেসিন স্কীম

***৫৫২। (অনুমোদিত প্রশ্ন নং *১১৭৪) শ্রী সুভাষ নস্কর :** গত ২৮শে মার্চ, ১৯৯০ তারিখের তারকিত প্রশ্ন নং ৮৮ (অনুমোদিত প্রশ্ন নং *২২০) এর উত্তরের পরিপ্রেক্ষিতে সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

নাগারতলা - করাতি বেসিন স্কীমটি বর্ত্তমানে কোন্ পর্যায়ে আছে?

**Minister-in-Charge of the Irrigation and Water Ways Department :**

মাননীয় সদস্য মহাশয়কে গত প্রশ্নের উত্তরে জানানো হয়েছিল যে ছয় কোটি ছাপান্ন লক্ষ টাকা অনুমতি ব্যয়ের নাগরতলা করাতি বেসিন স্কীমটি পরিকল্পনা কমিশনের বিবেচনাধীন আছে। এ অবস্থার কোন পরিবর্তন হয় নি।

## Unstarred questions
## (to which written answers were laid on the table)

### রাজ্যে শিল্পে লগ্নীর অবস্থা

***৭৮। (অনুমোদিত প্রশ্ন নং *১২৮) শ্রী দেবপ্রসাদ সরকার :** শিল্প বাণিজ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

ইহা কি সত্য যে, রাজ্য সরকারের নিরবিচ্ছন্ন প্রয়াস সত্বেও এই রাজ্যে অবস্থিত শিল্পে আশানুরূপ লগ্নী হচ্ছে না?

**শিল্প বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় ঃ**

ভারী ও মাঝারি শিল্পের লগ্নী সম্পূর্ণভাবে কেন্দ্রীয় সরকারের অনুমোদন সাপেক্ষ ছিল। অতিসম্প্রতি একটি নতুন শিল্পনীতি চালু হয়েছে।

মাশুল সমীকরণ নীতি এই রাজ্যে বৃহৎ ও মাঝারি শিল্পে কেন্দ্রীয় সরকারের বিনিয়োগে উদাসীনা এবং নানা প্রকার বৈষম্য মূলক ব্যবস্থার জন্য রাজ্য সরকারের প্রয়াস সত্ত্বেও আশানুরূপ লগ্নী হয় নাই।

রাজ্যে ডাকাতি-রাহাজানি-ছিনতাই ও লুটের সংখ্যা

***৭৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৫) শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

১৯৯১ সালের ১লা জানুয়ারী থেকে ৩০শে জুন সময়ে রাজ্যে ডাকাতি, রাহাজানি, ছিনতাই ও লুট সংখ্যা কত?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় ঃ**

| | | |
|---|---|---|
| ডাকাতি | — | ৫৯ |
| রাহাজানি | — | ১৩২ |
| ছিনতাই | — | ২২৮ |
| লুট | — | ০ |

## Agitation among the DESOALIMAJHI Community

80. (Admitted Question no 267) **Shri Partha De :** Will the Minister-in-Charge of the Home (Political) Department be Pleased to State :-

(a) Whether the Government is aware of the agitation among the DESOALIMAJHI Community in West Bengal relating to their caste status; and

(b) If so, the stpes taken by the Government

**Minister-in-Charge of the Home (Political) Department :**

(a) No.

(b) Does not arise.

ডিস্ট্রিক্ট প্ল্যানিং খাতে ব্যয়

***৮১। (অনুমোদিত প্রশ্ন নং *৩১৮) শ্রী নটবর বাগদী ঃ** উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ১৯৯০-৯১ আর্থিক বৎসরে ডিস্ট্রিক্ট প্ল্যানিং কাতে কত টাকা ব্যয় করা হয়েছে; এবং

(খ) তন্মধ্যে কোন্ জেলায় কত ?

**উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় ঃ**

(ক) এবং (খ) ১৯৯০-৯১ আর্থিক বৎসরে ডিস্ট্রিক্ট প্ল্যানিং খাতে মোট ৪৯১৪.৪৩৬ লাখ টাকা বরাদ্দ করা হয়েছে, এবং তন্মধ্যে ৭৮১.২৮ লক্ষ টাকা ব্যয়ের হিসাব পাওয়া গেছে। জেলাওয়ারী একটি তালিকা সন্নিবিষ্ট করা হল।

**বিবরণটি প্রশ্ন নং ৮১ (অনুমোদিত প্রশ্ন নং ৩১৮ এর "খ" অংশের উত্তরের অংশ হিসাবে পরিগণিত হবে।)**

১৯৯০-৯১ সালে জেলা পরিকল্পনা খাতে (জেলা পরিকল্পনা ফান্ড) বিভিন্ন জেলাগুলিতে বরাদ্দ ও ব্যয় করা টাকার হিসাব।

(লক্ষ টাকার হিসাব)

| | জেলা | বরাদ্দ | (জেলাগুলি থেকে এ পর্যন্ত প্রাপ্ত রিপোর্ট অনুযায়ী) ব্যয় |
|---|---|---|---|
| ১। | কুচবিহার | ১৫৩.২০ | ৫৮.০০ |
| ২। | জলপাইগুড়ি | ১১৭.৫০ | ৩৭.১৪০৭৪ |
| ৩। | দার্জিলিং | ১২৪৭.০৫ | ২৫.০০ |
| ৪। | পশ্চিম দিনাজপুর | ২১৬.৭৩ | ৫১.১৫ |
| ৫। | মালদা | ১২৮.৬০ | ২৭.৬২৮ |
| ৬। | মুর্শিদাবাদ | ৩২৮.৬০ | ৩৬.৪৫ |
| ৭। | নদীয়া | ২৮৩.৭০৫ | ৩৫.২৬ |
| ৮। | ২৪-পরগণা (উত্তর) | ১২২.৫৫ | ৮৪.৮২৫ |
| ৯। | ২৪-পরগণা (দক্ষিণ) | ২৬২.৫০ | ৬১.২৭৫ |
| ১০। | হাওড়া | ৩৭৫.৪৮ | ২৫.০০ |
| ১১। | হুগলী | ২৩৭.৪৫ | ৪৩.৭২৫ |
| ১২। | মেদিনীপুর | ৩৪০.৬২৫ | ১৩৮.০০ |
| ১৩। | বাঁকুড়া | ১৭০.৬০ | ৩৬.৭২ |
| ১৪। | পুরুলিয়া | ১২৫.৫৬৫ | ২৩.৯৫ |
| ১৫। | বর্ধমান | ৫৮৮.২৩ | ৬৪.০০ |
| ১৬। | বীরভূম | ২১৬.২৫ | ৩৪.১২৫ |
| | মোট :— | ৪৯১৪.৬৬৩৫ | ৭৮১.২৮ |

## গোঘাটে সাবস্টেশন স্থাপন

***৮২। (অনুমোদিত প্রশ্ন নং *৩৮৪) শ্রী বিনোদ দাস :** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) হুগলী জেলার গোঘাট থানা এলাকায় এক্সট্রাইটেনশন স্কীমে ১ লক্ষ ৩৩ কেঃ ভিঃ সাব-স্টেশন স্থাপনের কোন পরিকল্পনা সরকারের আছে কিনা;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে উক্ত পরিকল্পনা রূপায়ণের জন্য কত জমি অধিগ্রহণের প্রয়োজন হবে;

(গ) এ বাবদ প্রতি একরের জন্য কৃষিজীবীদের কত টাকা ক্ষতিপূরণ দেওয়া হবে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় ঃ**

(ক) হ্যাঁ।

(খ) কমবেশি ৬৬.৫১ একর।

(গ) জমি অধিগ্রহণ আইন অনুসারে যেহেতু এখনো গেজেট নোটিফিকেশন করা হয়নি, সেইজন্য বর্তমানে প্রতি একরের জন্য দেয় ক্ষতি পূরণের পরিমাণ নির্দিষ্ট ভাবে বলা সম্ভব নয়।

**ডায়মন্ডহারবার, মুর্শিদাবাদ ও মালদায় গঙ্গার ভাঙ্গন রোধ**

***৮৩। (অনুমোদিত প্রশ্ন নং *৪৪৫) শ্রী সুব্রত মুখার্জী ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ১৯৮৯-৯০ এবং ১৯৯০-৯১ আর্থিক বছর দুইটিতে দক্ষিণ ২৪-পরগণা জেলার ডায়মন্ড হারবাব সহ মুর্শিদাবাদ, মালদহ প্রভৃতি জেলায় গঙ্গার ভাঙ্গন রোধের জন্য সরকার কর্তৃককি কি প্রস্তাব গ্রহণ করা হয়েছিল;

(খ) ঐ ভাঙ্গন রোধের জন্য কেন্দ্রীয় সরকার বাজ্য সবকারকে কোনও মাষ্টার প্ল্যান প্রস্তুত বা টাস্ক ফোর্স গটনের জন্য অনুরোধ কবেছিলেন কিনা?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয় ঃ**

(ক) ১৯৮৯-৯০ আর্থিক বছরে গঙ্গার ভাঙ্গন বোধের জন্য নিম্নলিখিত প্রকল্পগুলি প্রস্তাব গ্রহণ করা হয়েছিল ঃ—

১। মালদহ জেলার মাণিকচক থানার অন্তর্গত মযনাপুর গঙ্গার বাম তটে ২৫০মিঃ ভাঙ্গন প্রতিরোধকারী প্রকল্প (অনুমোদিত ব্যয় ৩৪ লক্ষ) কাজ সম্পূর্ণ হইয়াছে।

২। মালদহ জেলার মাণিকচক থানার অন্তর্গত নন্দীটোলায় হিরানন্দপুর মৌজায় ভূতনীদিয়ারা চক্রবাঁধের ভাঙ্গন প্রতিরোদ প্রকল্প ঃ— (অনুমোতি ব্যয়—৫৩.৬৭ লক্ষ টাকা) জমি অধিগ্রহণের অসুবিধা হেতু কাজ আংশিক সম্পূর্ণ হইয়াছে।

**মুর্শিদাবাদ জেলা**

১। মুর্শিদাবাদ জেলার গঙ্গার দক্ষিণতটে সামশেরগঞ্জ থানার অন্তর্গত তালালপুর মৌজায় গঙ্গার ভাঙ্গন প্রতিরোধী প্রকল্প। (অনুমতি ব্যয় ৩২ ৩৩ লক্ষ টাকা) কাজ সম্পূর্ণ হইয়াছে।

২। মুর্শিদাবাদ জেলার সামসেরগঞ্জ থানার অন্তর্গত ধুলিয়ান সংলগ্ন বাগমারী নদী মোহনার বাহিকার গঙ্গার দক্ষিণতটে তীরভূমির সংরক্ষণমূলক প্রকল্প। (অনুমতি ব্যয় ৫৪.৪৭ লক্ষ টাকা) কাজ হইয়াছে।

৩। মুর্শিদাবাদ জেলার সুতি থানার অন্তর্গত আরংগাবাদ সংলগ্ন মেরুপুরের গঙ্গার নিম্ন অববাহিকায় দক্ষিণতটে তীরভূমিতে ২১০ মিটার দৈর্ঘ্য প্রস্তর আস্তরণ দ্বারা তীরভূমির সুরক্ষা। (অনুমতি ব্যয় ১৩.৬৮ লক্ষ টাকা) কাজ সম্পূর্ণ হইয়াছে।

৪। মুর্শিদাবাদ জেলার ভগবানগোলা সংলগ্ন ভগবানগোলা থানার অন্তর্গত খামারদিয়াব

মৌজাতে ৩০ মিটার দৈর্ঘ বোল্ডার বিছানো ও বাঁধ নির্মাণ। (অনুমতি ব্যয় ৫৮ ০৫ লক্ষ টাকা) কাজ সম্পূর্ণ হইয়া গিয়াছে।

৫। মুর্শিদাবাদ জেলার রাণীনগর থানার অন্তর্গত রাজানগরে দুইটি বোল্ডার বিছানো বাঁধ নির্মাণ। (অনুমিত ব্যয় ৫৭.৯৯ লক্ষ টাকা) কাজ সম্পূর্ণ হইয়া গিয়াছে। ১৯৯০-৯১ আর্থিক বৎসরে গঙ্গার ভাঙ্গন রোধের জন্য নিম্নলিখিত প্রকল্পগুলি প্রস্তাব গ্রহণ করা হইয়াছে।

### মালদা জেলা

১। মালদা জেলার ময়নাপুরে ২৫ ও ২৬ নং সপারের নির্মাণ কার্য (অনুমতি ব্যয় ৫৭.৬০ লক্ষ টাকা) কাজ সম্পূর্ণ হইয়াছে।

২। মালদা জেলার ফারাক্কা কপাট বাঁধের উজানে গঙ্গার বামতটে ৫৪৩ চেনেজে ক্ষতিগ্রস্থ ২০নং পাথরের সপারের পুনঃগঠন। (অনুমতি ব্যয় ১৪ ০০ লক্ষ টাকা) কাজ সম্পূর্ণ হইয়াছে।

৩। মালদা জেলার কালিয়াচক থানার অন্তর্গত গঙ্গার বামতটে ৭৩০ চেনেজে ক্ষতিগ্রস্থ ১৪ নং সপারের নির্মাণ কার্য্য, (অনুমতি ব্যয় ২০ ৯ লক্ষ টাকা) কার্য্য শেষ হইয়াছে।

### মুর্শিদাবাদ জেলা

১। মুর্শিদাবাদ জেলার গঙ্গার দক্ষিণতটে ধুর্সারি পাড়া মৌজার অঞ্চলের ৪০০মি. পাড় সংরক্ষণমূলক কাজ। (অনুমতি ব্যয় ৫১ ৯৮ হাজার টাকা) ৮৫ ভাগ কাজ শেষ হইয়াছে।

২। মুর্শিদাবাদ জেলার লালগোলা থানার অন্তর্গত বিলাবরা, কোপরা মৌজার ৫০ মিটার বোল্ডার বিছিয়ে পাড় সংরক্ষণ মূলক কাজ, (অনুমতি ব্যয় ২৪ ৬০ লক্ষ টাকা) কাজ সম্পূর্ণ হইয়াছে।

৩। মুর্শিদাবাদ জেলার সামসেরগঞ্জ থানার ধুলিয়ান সংলগ্ন ৫২নং সপারের ভাটিয়া ২০০ মিটার দীর্ঘ প্রস্ত আস্তরণ দ্বারা তটভূমি সংরক্ষণ মূলক কাজ। (অনুমতি ব্যয় ২১ ৭২ লক্ষ টাকা) ২৬ ভাগ কার্য শেষ হইয়াছে।

৪। মুর্শিদাবাদ জেলার ভগবান থানার অন্তর্গত ফারাক্কাকপাট বাঁধের ভাটিতে গঙ্গা এবং পদ্মানদীর দক্ষিণতটে হাসানপুর মৌজায় সংরক্ষণ মূলক কাজ। (অনুমতি ব্যয় ১৪৮ ৮১ লক্ষ টাকা) এখন পর্যন্ত ৮৫ ভাগ কাজ শেষ হইয়াছে।

৫। মুর্শিদাবাদ জেলার ভগবানগোলা থানার অন্তর্গত ফারাক্কা কপাট বাঁধের ভাটিতে গঙ্গা/পদ্মা নদীর দক্ষিণতটে গিরি ধারীপুর রক্ষণমূলক কাজ (অনুমতি ব্যয় ১৪৫.৪০ লক্ষ টাকা) ৮৫ ভাগ কাজ শেষ হইয়াছে।

৬। মুর্শিদাবাদ জেলার ভগবান থানার অন্তর্গত ফারাক্কা কপাট বাঁধের ভাটিতে গঙ্গা/পদ্মা নদীর দক্ষিণতটে গিরি ধারীপুর মৌজায় রক্ষণমূলক কাজ (অনুমতি ব্যয় ১৪৫.৩২ লক্ষ টাকা) ৮৫ ভাগ কাজ শেষ হইয়াছে।

৭। মুর্শিদাবাদ জেলার ভগবানগোলা থানার অন্তর্গত ফারাক্কা বাঁধের ভাটিতে গঙ্গা/পদ্মা নদীর দক্ষিণতটে গিরিধারীপুর (অখেরিগঞ্জ) মৌজায় রক্ষণামূলক কাজ। (অনুমতি ব্যয় ১৪৮.০৩ লক্ষ টাকা) ৮৫ ভাগ কাজ শেষ হইয়াছে।

(খ) না।

**পশ্চিমবঙ্গের জন্য যোজনা খাতে বরাদ্দের পরিমাণ**

***৮৪। (অনুমোদিত প্রশ্ন নং *৪৫৯) শ্রী সুব্রত মুখার্জী ঃ** উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ১৯৯০-৯১ ও ১৯৯১-৯২ সালের আর্থিক বছরে পশ্চিমবাংলার জন্য যোজনা খাতে বরাদ্দের পরিমাণ কত;

(খ) উক্ত আর্থিক বছরগুলিতে অষ্টম যোজনার পরিকল্পনা হতে কত পরিমাণ অর্থ কি কি বিষয়ে ব্যয় করার জন্য রাজ্য সরকার পরিকল্পনা গ্রহণ করেছেন; এবং

(গ) অষ্টম যোজনা কমিশনের কার্যকলাপকে বাস্তবমুখী করার জন্য রাজ্য সরকার বর্তমানে কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয় ঃ**

(ক) ১৯৯০-৯১ সালের জন্য যোজনা বরাদ্দ ছিল ১৩২৮২২.৩০ লক্ষ টাকা (এক হাজার তিন শত আঠাশ কোটি বাইশ লক্ষ তিরিশ হাজার টাকা) এবং ১৯৯১-৯২ সালের জন্য বরাদ্দ হল ১৪৮৬০০.০০ লক্ষ টাকা (এক হাজার চারশত ছিয়াশি কোটি টাকা)।

(খ) উক্ত আর্থিক বছরগুলিতে উন্নয়ন ও পরিকল্পনা সংক্রান্ত বিভিন্ন বিষয়ে ব্যয় বরাদ্দের পরিমাণ দেওয়া হল ঃ

(গ) অষ্টম পরিকল্পনার সম্পূর্ণ রূপরেখা এখনও পর্যন্ত যোজনা কমিশনের বিবেচনাধীন আছে। এবং এই বিষয়ে কমিশন থেকে এখনও পর্যন্ত কোন নির্দেশাবলী এসে পৌঁছায়নি। সম্প্রতি যোজনা কমিশন থেকে ১৯৯২-৯৩ সালকে ভিত্তিবর্ষ ধরে ১৯৯২-৯৭ এর জন্য পরিবর্তিত আর্থিক ও অন্যান্য পরিস্থিতি সাপেক্ষে অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনার প্রস্তাব কমিশনের নিকট প্রেরণ করার জন্য নির্দেশ এসেছে। যাইহোক, অষ্টম পরিকল্পনাকে আরো বাস্তবমুখী করার জন্য রাজ্য সরকার নিম্নবর্ণিত বিষয় সমূহের উপর গুরুত্ব আরোপ করছেন ঃ—

১। ভূমি সংস্কারের কাজ অব্যাহত রাখা;

২। একটি নির্দিষ্ট সময়সীমার মধ্যে জনসাধারণের নূন্যতম প্রয়োজনগুলি পূরণ করা; এবং

৩। এই উদ্দেশ্যে পানীয় জল সরবরাহ ও জনস্বাস্থ্যের উপর গুরুত্ব আরোপ করা।

৪। আরো বেশী উৎপাদনমুখী কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি করা; এবং স্বনিযুক্তির প্রকল্প সমূহের উপর যথার্থ গুরুত্ব আরোপ করা,

৫। এই উদ্দেশ্যে মানব সম্পদের যথাযথ প্রয়োগ করা;

৬। উন্নয়ন প্রকল্পে জনগণের অংশগ্রহণ সুনিশ্চিত করতে বিকেন্দ্রীভূত পরিকল্পনার প্রয়োগ করা;

৭। পরিকল্পনার বিভিন্ন ক্ষেত্রে উৎপাদনশীলতা বৃদ্ধির জন্য বিজ্ঞান ও কারিগরী কৌশলের পরিকল্পিত প্রয়োগ;

৮। জনশিক্ষা বিস্তারের কাজ ত্বরান্বিত করা;

৯। ভূমি ও জল সম্পদের যথাযত ব্যবহার এবং বনসৃজনে বিশেষ গুরুত্ব আরোপ করে উন্নয়নের নিমিত্ত সম্পদের সংরক্ষণ ও বৃদ্ধিকরণ।

বিবরণটি প্রশ্ন নং ৮৪ (অনুমোদিত প্রশ্ন নং ৪৫৯) এর 'খ' অংশের উত্তরের অংশ হিসাবে পরিগণিত হবে।

যোজনা খাতে ব্যয় বরাদ্দের পরিমাণ

## ANNUAL PLAN 1990-91 & 1991-92
## SECTORAL OUTLAY–WEST BENGAL

(Rs. in lakhs)

| Major Heads/Minor Heads of Development | Approved Outlay 1990-91 | Approved Outlay 1991-92 |
|---|---|---|
| 1 | 2 | 3 |
| 1. **AGRICULTURE AND ALLIED ACTIVITIES** | | |
| Crop Husbandry .. .. | 2347.50 | 2448.20 |
| Soil and Water Conservation .. | 307.25 | 296.96 |
| Animal Husbandry .. .. | 834.00 | 776.22 |
| Dairy Development .. .. | 214.00 | 273.78 |
| Fisheries .. .. .. | 1100.00 | 1155.00 |
| Forestry and Wild Life .. | 1810.00 | 1965.00 |
| Plantations .. .. .. | – | – |
| Food, Storage and Warehousing | 75.00 | 88.70 |
| Agricultural Research and Education | 500.00 | 524.50 |
| Agricultural Financial Institutions58.00 | 63.00 | |
| Other Agricultural Programmes :<br>(a) Marketing and Quality Control | 250.00 | 304.00 |
| (b) Other .. .. – | – | |
| Co-operation.. .. .. | 943.18 | 989.00 |
| Total (I) | 8465.93 | 8884.36 |

| Major Heads/Minor Heads of Development | Approved Outlay 1990-91 | Approved Outlay 1991-92 |
|---|---|---|
| 1 | 2 | 3 |
| II. **RURAL DEVELOPMENT** | | |
| Special Programme for Rural Development : | | |
| (a) Integrated Rural Development Programme (I.R.D.P) and Allied Programmes .. .. .. | 3485.00 | 3833.50 |
| (b) Drought Prone Area Programme | 284.00 | 287.50 |
| (c) Integrated Rural Energy Programme | 41.00 | 43.80 |
| **RURAL EMPLOYMENT** | | |
| (a) N.R.E.P./Jawahar Rozgar Yojana (JRY) .. .. .. | 4623.87 | 4536.00 |
| (b) Other Programmes : | | |
| Central Rural Sanitation Programme (C.R.S.P) .. .. .. | 130.13 | – |
| Land Reforms .. .. | 720.50 | 792.00 |
| Other Rural Development Programme (including Cummunity Development and Panchayats) .. .. | 369.00 | 409.45 |
| Total (II) | 9654.00 | 9902.25 |
| **III. SPECIAL AREA PROGRAMMES** | 2051.40 | 2238.86 |

| Major Heads/Minor Heads of Development | Approved Outlay 1990-91 | Approved Outlay 1991-92 |
|---|---|---|
| 1 | 2 | 3 |
| **IV. IRRIGATION AND FLOOD CONTROL** | | |
| Major and Medium Irrigation .. | 5500.00 | 5900.00 |
| Minor Irrigation .. .. | 4821.00 | 5439.00 |
| Command Area Development .. | 155.00 | 175.00 |
| Flood Control (including Anti-Seaerosion etc.) .. .. .. | 3500.00 | 4000.00 |
| Total (IV) | • 13976.00 | 15514 00 |
| **V. ENERGY** | | |
| Power .. .. .. | 40987.75 | 45211.00 |
| Non-Conventional Sources of Energy | 30.00 | 60.00 |
| Total (V) | 41017.75 | 45271 00 |
| **VI.INDUSTRY AND MINERALS** | | |
| Village and Small Indusries .. | 2961.00 | 3255.10 |
| Industries (Other than Village and Small Industries .. .. .. | 11168.75 | 16260.00 |
| Mining .. .. .. | 229.00 | 240.00 |
| Total (VI) | 14358.75 | 19755.10 |

| Major Heads/Minor Heads of Development | Approved Outlay 1990-91 | Approved Outlay 1991-92 |
|---|---|---|
| 1 | 2 | 3 |
| **VII. TRANSPORT** | | |
| Port and Light Houses | | |
| Shipping .. .. .. | – | – |
| Civil Aviation .. .. .. | – | – |
| Roads and Bridges .. .. | 27.50 | 30.00 |
| Road Transport .. .. | 3100.00 | 3789.67 |
| Inland Water Tranasport .. | 3655.00 | 3885.00 |
| Other Transport Services (be specified) | 277.20 | 285.00 |
| Total (VII) | 7060.00 | 8089.67 |
| **VIII. COMMUNICATIONS** | | |
| **IX. SCIENCE, TECHNOLOGY AND ENVIRONMENT** | | |
| Scientific Research (inct. S. and T.) | 170.00 | 226.10 |
| Ecology and Environment .. | 70.00 | 110.00 |
| Total (IX) | 240.00 | 336.10 |

| Major Heads/Minor Heads of Development | Approved Outlay 1990-91 | Approved Outlay 1991-92 |
|---|---|---|
| 1 | 2 | 3 |
| **X. GENERAL ECONOMIC SERVICES** | | |
| Secretariat Economic Services .. | 11.25 | 9.71 |
| Tourism .. .. .. | 141.00 | 154.00 |
| Surveys and Statistics .. .. | 5.00 | 5.25 |
| Civil Supplies .. .. .. | 11.00 | 12.00 |
| Other General Economic Services – | | |
| (a) District Planning .. .. | 2326.00 | 1152.20 |
| (b) Weights and Measures .. | 35.00 | 40.00 |
| Total (X) | 2528.25 | 1373.16 |
| **XI. SOCIAL SERVICES EDUCATION** | | |
| General Education .. .. | 6815.05 | 7564.28 |
| Technical Education .. .. | 641.75 | 1488.95 |
| Sports and Youth Services .. | 637.00 | 544.60 |
| Art and Culutre .. .. | 377.00 | 721.50 |
| Sub-Total : (Education) | 8470.80 | 10319.33 |

| Major Heads/Minor Heads of Development | Approved Outlay 1990-91 | Approved Outlay 1991-92 |
|---|---|---|
| 1 | 2 | 3 |
| Medical and Public Health .. | 3740.50 | 4112.50 |
| Water Supply and Sanitation .. | 2886.00 | 3150.00 |
| Housing (Including Police Housing) | 1694.85 | 1482.40 |
| Urban Development (incl. State Capital Projects) .. .. .. | 8079.00 | 9360.45 |
| Information and Publicity .. | 377.00 | 364.70 |
| Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes | 1800.00 | 1970.00 |
| **LABOUR AND EMPLOYMENT** | | |
| (i) Labour and Labour Welfare.. | 1691.40 | 1730.50 |
| (ii) Special Employment Programmes.. | | 86.62 |
| Social Security and Welfare .. | 425.00 | 397.56 |
| Nutrition .. .. .. | 2630.00 | 2640.60 |
| Other Social Services : | | |
| (a) Zoo and Public Latrines .. | – | – |
| (b) Minority Girls' Hostels .. | 20.00 | 20.00 |
| Total (XI) | 1131814.65 | 35634.66 |
| **XII. GENERAL SERVICES** | | |
| Stationery and Printing.. .. | 100.00 | 80.00 |
| Public Works (including jails) .. | 1479.07 | 1457.37 |
| Other Administrative Services (including in-service training) .. .. | 76.50 | 63.45 |
| Total (XII) | 1655.57 | 1600.84 |
| **GRAND TOTAL** | 132822.30 | 148600.00 |

### হাওড়া জেলার জগদীশপুর থেকে হাওড়া স্টেশন পর্য্যন্ত বাস চলাচল

৮৫। (অনুমোদিত প্রশ্ন নং ৫৫০) **শ্রী পদ্মনিধি ধর ঃ** পরিবহণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) হাওড়া জেলার জগদীশপুর গ্রাম থেকে হাওড়া স্টেশন পর্য্যন্ত বাসের সংখ্যা বাড়াইবার কোন প্রস্তাব সরকারের আছে কিনা: এবং

(খ) উত্তর "হ্যাঁ" হলে কত দিনে তা কার্যকরী হবে বলে আশা করা যায়?

**পরিবহণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

(ক) হ্যাঁ, আছে।

(খ) বাসের সংখ্যা বাড়াইবার জন্য প্রয়োজনীয় আইনানুগ ব্যবস্থা ইতিমধ্যেই দেওয়া হয়েছে। যথাবিহিত ব্যবস্থা সম্পন্ন সাপেক্ষে আশা করা যায় কিছুদিনের মধ্যেই এই রুটে কিছু অতিরিক্ত বাস চালানো হইতে পারে।

### Plant load factor of the Power Generating Units in West Bengal

86. (Admitted Question no 624) **Shri Saugata Roy :** Will the Minister-in-Charge of the Power Department be Pleased to State :–

The plant load factor of the power generating units in West Bengal during the periods mentioned below :–

(i) 1981082 to 1986-87; and

(ii) 1987-88 to 1990-91 ?

**Minister-in-Charge of the Power Department :**

(1) The P.L.F. of Power generating units in West Bengal are as follows :–

| Name of Station | 81-82 | 82-83 | 83-84 | 84-85 | 85-86 | 86-87 |
|---|---|---|---|---|---|---|
| B.T.P.S. (1–4) | 54 | 57.5 | 45.5 | 42.2 | 44.6 | 45.6 |
| B.T.P.S. (5) | – | – | 44.7 | 57.8 | 61.4 | 70.1 |

| | | | | | | |
|---|---|---|---|---|---|---|
| B.T.P.S. (1–5) | 54 | 57.5 | 44.9 | 48.4 | 51.3 | 55.3 |
| S.T.P.S. (1–4) | 32 | 30.5 | 35.0 | 24.7 | 28.6 | 35.9 |
| K.T.P.P. | – | – | – | – | 50.4 | 35.2 |
| C.E.S.C. | 57 | 57.5 | 52.7 | 54.0 | 55.3 | 56.0 |
| D.P.L (1–5) | 30 | 36.0 | 30.3 | 28.7 | 26.3 | 25.3 |
| D.P.L. (6) | – | – | – | – | – | 49.1 |
| D.P.L. (1–6) | 30 | 36.0 | 30.3 | 28.7 | 26.3 | 29.7 |
| Total W.B. | 40.5 | 42.1 | 39.1 | 40.2 | 43.2 | 42.2 |
| N.T.P.C. (1–3) | – | – | – | – | – | 46.1 |
| D.V.C. Waria | 57.0 | 46.2 | 35.0 | 40.3 | 52.6 | 50.9 |

| Name of Station | 87-88 | 88-89 | 89-90 | 90-91 |
|---|---|---|---|---|
| B.T.P.S. (1–4) | 46.4 | 42.6 | 44.8 | 35.1 |

| | | | | |
|---|---|---|---|---|
| B.T.P.S. (5) | 54.4 | 71.3 | 53.3 | 45.5 |
| B.T.P.S. (1–5) | 49.6 | 53.9 | 58.2 | 39.2 |
| S.T.P.S. (1–4) | 26.6 | 15.7 | 19.9 | 21.6 |
| K.T.P.P. | 52.4 | 49.4 | 57.8 | 57.3 |
| C.E.S.C. | 50.5 | 52.7 | 54.9 | 60.8 |
| D.P.L (1–5) | 22.8 | 16.2 | 19.0 | 11.3 |
| D.P.L. (6) | 53.4 | 35.1 | 15.8 | 58.0 |
| D.P.L. (1–6) | 31.4 | 21.5 | 18.1 | 24.5 |
| Total W.B. | 420. | 38.7 | 42.7 | 43.8 |
| N.T.P.C. (1–3) | 37.8 | 34.9 | 51.0 | 53.5 |
| D.V.C. Waria | 43.9 | 50.5 | 46.0 | 34.2 |

### Purchase of Milk from other States

87. (Admitted Question no 641) **Shri Sudip Bandyopadhyay :** Will the Minister-in-Charge of the Animal Resoruces Department be Pleased to State :–

(a) if is a fact that the State Government is purchasing milk from other States; and

(b) if so :

(i) the details of milk purchased from other States during the years 1988-89, 1989-90 and 1990-91; and

(ii) The price paid for raw milk purchased form other States as compared to the price paid to the local producers for milk of similar specification during the period ?

**Minister-in-Charge of the Animal Resources Development Department :**

(a) No.

(b) (i) Does not arise.

(ii) Does not arise.

### Number of Lock-outs in West Bengal

88. (Admitted Question no 669) **Shri Tarun Adhikary :** Will the Minister-in-Charge of the Labour Department be Pleased to State :–

(a) the number of mandays lost on account of lock-outs in West Bengal during the period from 1987-88 to 1991-92 (upto June 1991).

(b) the number of cases and men involved is such lock-outs.

**Minister-in-Charge of the Labour Department :**

(a) 8,59,90,877 mandays

(b) 418 cases involving 3,66,997 men

### Major and Medium Irrigation Projects

89. (Admitted Question no 677) **Shri Tarun Adhikary :** Will the Minister-in-Charge of the Irrigation and Water ways Department be Pleased to State :–

(a) the area brought under irrigation through major and medium irrigation projects during the periods mentioned below :

(i) 1972-73 to 1976-77;

(ii) 1977-78 to 1981-92;

(iii) 1982-83 to 1986-87

(iv) 1987-88 to 1990-91 and

(b) the major and medium irrigation projects taken up/completed during thperiods mentioned above ?

**Minister-in-Charge of the Irrigation and Water Ways Department :**

(a) The area brought under irrigation through Major and Medium Irrigation Projects during the Periods mention below are–

(i) 1972-73 to 1976-77 (a) 123.00 Th. Hectare (Potential Created)
(b) 100.00 Th. Hectare (Potential Utilised)

(ii) 1977-78 to 1981-92 (a) 170.00 Th. Hectare (Potential Created)
(b) 145.00 Th. Hectare (Potential Utilised)

(iii) 1982-83 to 1986-87 (a) 89.00 Th. Hectare (Potential Created)
(b) 47.00 Th. Hectare (Potential Utilised)

(iv) 1987-88 to 1990-91 (a) 47.00 Th. Hectare (Potential Created)
(b) 52.00 Th. Hectare (Potential Utilised)

(b) The major and medium irrigation projects taken up/completed during the periods mentioned above are –

| **Period** | **No. taken up** | **No. completed** |
|---|---|---|
| (i) 1972-73 to 1976-77 | 12 Nos | Nil. |
| (ii) 1977-78 to 19681-82 | 5 Nos. | 1 Nos. |
| (iii) 1981-82 to 1986-87 | Nil | 2 Nos. |
| (iv) 1987-88 to 1990-91 | Nil | 4 Nos. |

**মেদিনীপুর জেলার ডেবরায় মহাবিদ্যালয় স্থাপন**

***৯০। (অনুমোদিত প্রশ্ন নং *৮৪৯) শ্রী শেখ জাহাঙ্গীর করিম ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) মেদিনীপুর জেলার ডেবরা থানায় মহাবিদ্যালয় স্থাপনের কোন পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) থাকলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনা কার্যকরী করা হবে বলে আশা করা যায়?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

(ক) বর্তমানে নাই।

(খ) প্রশ্ন উঠে না।

**উড়িষ্যা কোষ্ট ক্যানেলের পাড়ে কালভার্ট নির্মাণ**

***৯১। (অনুমোদিত প্রশ্ন নং *৯২৯) শ্রী মৃণাল কান্তি রায় ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) উড়িষ্যা কোষ্ট ক্যানেলের পাড়ে রামনগর ও এগরা থানা এলাকার কোন্ কোন্ মৌজায় কতগুলি—

(১) কালভার্ট নির্মিত হয়েছে ; ও

(২) উক্ত কালভার্টগুলি নির্মাণের জন্য কত টাকা খরচ হয়েছে,

(খ) ১৯৯১-৯২ আর্থিক বছরে কোন নতুন কালভার্ট নির্মাণের পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(গ) থাকলে কোন্ কোন্ মৌজায় কালভার্টগুলি নির্মিত হবে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়**

(ক) মৌজাপালতা বেড়িয়ায় ১টি, দক্ষিণচড়াই খিয়ায় ২টি, উত্তরচড়া খিয়ায় ২টি, ব্রজমালে ১টি, মোখাঘাটে ১টি, চন্দনপুরে ১টি, বাদলপুরে ২টি, বিশ্বনাথপুরে ১টি, কলাপুজায় ২টি, মালঞ্চতে ২টি, দেবীলালপুরে ৪টি, পানিপারুলে ১টি, মশাগাওতে ১টি, এবং বারোমাইল মৌজায় ১টি, সর্বমোট ২২টি কালভার্ট (স্লুইশ) নির্মিত হয়েছে।

(২) উড়িষ্যা কোষ্ট ক্যানেল খননের সময় থেকে প্রয়োজন মাফিক বিভিন্ন সময়ে বিভিন্ন মৌজায় কালভার্টগুলি (স্লুইশ) নির্মিত হয়েছে যার আনুমানিক সর্বমোট খরচ বারো লক্ষ টাকা।

(খ) হ্যাঁ আছে।

(গ) বহলিয়া ও জকি মৌজায় একটি করিয়া কালভার্ট (স্লুইশ) নির্মিত হবে এবং কাজ চলিতেছে।

**রুগ্ন বন্ধ কারখানার জমি বিক্রয়**

***৯২। (অনুমোদিত প্রশ্ন নং *৯৬৪) শ্রী দিলীপ মজুমদার ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয়

অনুগ্রহপূর্বক জানাইবেন কি ঃ —

রাজ্য সরকার কি অবগত আছেন যে, রুগ্ন ও বন্ধ কলকারখানার জমি বাড়ী সহ কারখানা বিক্রী করার জন্য মালিকদের অধিকার দানও ক্লোজার সংক্রান্ত আইন শিথিল করার ব্যাপারে কেন্দ্রীয় সরকার ব্যবস্থা নিচ্ছেন?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

এ সম্পর্কে কোন সঠিক সংবাদ রাজ্য সরকারের জানা নেই।

### পুরুলিয়া জেলায় ব্লকভিত্তিক বৈদ্যুতিকরণ

***৯৩। (অনুমোদিত প্রশ্ন নং *১০৩৮) শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) পুরুলিয়া জেলায় ১৯৭২ হইতে ১৯৭৭ পর্যন্ত ব্লক ভিত্তিক কতগুলি মৌজায় বৈদ্যুতিকরণ হয়েছিল;

(খ) ১৯৭৮ হইতে ১৯৯০ পর্যন্ত ব্লক ভিত্তিক কতগুলি মৌজায় বৈদ্যুতিকরণ হয়েছে ,

(গ) বাকী মৌজাগুলিতে কবে নাগাদ বৈদ্যুতিকরণ করা হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

(ক) ব্লক ভিত্তিক হিসাব রাখা হয় না, থানা ভিত্তিক বিদ্যুতায়িত মৌজার হিসাব দেওয়া হইলঃ—

অর্শ—১০, বাগমাণ্ডি—৩৮, বলরামপুর—২০, বান্দোয়ান—X, বরাবাজার—১, হুরা—৪, জয়পুর—X, ঝালদা—৩, কাশিপুর—২৭, মানবাজার—৪৩, নেতুড়িয়া—৫৮, পারা—২৩, পুঞ্চা—৭, পুরুলিয়ামুফ—২৭, রঘুনাথপুর—৮৯, সাঁতুড়ি—৪৫, সাঁওতালডিহি—X।

(খ) ১৯৭৭-৭৮ হইতে ১৯৯০-৭৮ হইতে ১৯৯০-৯১ সালের থানা ভিত্তিক হিসাব দেওয়া হইলঃ—

অর্শ—৪৮, বাগমাণ্ডি—১৭, বলরামপুর—২০, বান্দোয়ান—৪৮, বরাবাজার—৫৯, হুরা—৭৪, জয়পুর—৩২, ঝালদা—১৪৩, কাশিপুর—১৫৭, মানবাজার—৫৬, নেতুড়িয়া—২১, পারা—৪১, পুঞ্চা—৫৪, পুরুলিয়ামুফ—৮৯, রঘুনাথপুর—১৮, সাঁতুড়ি—২৮, সাঁওতালডিহি—২৬।

(গ) অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় (৯০-৯৫) আরো ৮০২টি মৌজা বৈদ্যুতিকরণ করা হবে বলে আশা করা যায়।

### Growth Rates in Industrial output in West Bengal

94. (Admitted Question no 1123) **Shri Chowdhury Md. Abdul Karim and Shri Sugata Roy :** Will the Minister-in-Charge of the Development and Planning Department be Pleased to State :-

(a) the Growth Rates (Percen per Annum) in Industrial outpur (Real-net value added) in West Bengal during the periods mentioned below :

(i) 1972-73 to 1976-77 ;

(ii) 1977-78 to 1981-82 ;

(iii) 1982-83 to 1986-87 ;

(iv) 1987-88 to 1990-91 ;

**Minister-in-Charge of the Development and Planning Department :**

(i) 3.3.

(ii) 2.5.

(iii) 4.2.

(iv) (a) 1987-77 to 1989-90 = – 1.1.

(b) 1990-91 = N. A.

### বন্যা প্রতিরোধে মাষ্টার প্লান

*৯৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৩০৭) **শ্রী আব্দুল মান্নান ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) হুগলী জেলার আরামবাগ বন্যা প্রতিরোধের জন্য বিভাগের মাষ্টার প্লান তৈরী হয়েছে কিনা; এবং

(খ) (১) হয়ে থাকলে, তার রূপরেখাটি কি রকম?

(২) কত টাকা ব্যয় হবে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

(ক) হুগলী জেলার আরামবাগ মহকুমার বন্যা প্রতিরোধের জন্য কোন মাষ্টার প্ল্যান তৈরী হয়নি।

(খ) প্রশ্ন উঠে না।

### কোলাঘাট বিদ্যুৎ প্রকল্পে বাস্তুচ্যুতদের চাকরী প্রদান

*৯৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৩১৪) **শ্রী সুকুমার দাশ ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, কোলাঘাট তাপবিদ্যুৎ প্রকল্পে বাস্তুচ্যুত লোকদের চাকুরীর সুযোগ দেওয়া হচ্ছে;

(খ) সত্য হলে, মার্চ ১৯৯১ পর্যন্ত উক্ত প্রকল্পে চাকুরী প্রাপ্ত বাস্তুচ্যুত ব্যক্তিদের সংখ্যা কত; এবং

(গ) উক্ত প্রকল্পের সমস্ত স্তরে স্থানীয় এবং বহিরাগত মোট কতজন নিযুক্ত রয়েছেন (আলাদাভাবে)?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

(ক) হ্যাঁ।

(খ) পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদের এবং পশ্চিমবঙ্গ বিদ্যুৎ নিগমের বিভিন্ন কেন্দ্রে বা অফিসে ক্ষতিগ্রস্ত পরিবারের আনুমানিক ৫৯৯ জনকে মার্চ, ১৯৯১ সাল পর্যন্ত চাকুরী দেওয়া হয়েছে ;

(গ) 'স্থানীয়' ও 'বহিরাগত' শব্দ দুটির সংজ্ঞা নিরুপণ না করলে এ ব্যাপারে কিছু জানানো সম্ভব নয়।

ডাকাতিয়া ডাইভারশন চ্যানেল

***৯৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৫৪) শ্রী মণীন্দ্রনাথ জানা ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) নিম্ন খালটির পরিকল্পনায় জঙ্গীপাড়া থানায় অন্তর্গত ডাকাতিয়া ডাইভার্সন চ্যানেলের কাজ কোন্ পর্যায়ে আছে বর্তমানে;

(খ) উক্ত খালটির অসম্পূর্ণ কাজ কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

(ক) নিম্ন দামোদর পরিকল্পনার অন্তর্গত ডাকাতিয়া ডাইভার্সনের কাজ ১৯৭৪ সাল থেকে বন্ধ আছে। ১৯৭৪ সালের পর পরিকল্পনাটি পরিত্যাক্ত হওয়ার ফলে কাজটি সম্পূর্ণ করা যায়নি।

(খ) সংশোধিত নিম্ন দামোদর পরিকল্পনার মধ্যে ডাকাতিয়া ডাইভার্সনের কাজ অন্তর্ভূক্ত হয়নি। তাই অসম্পূর্ণ কাজটি সংশোধিত নিম্ন দামোদর পরিকল্পনার মধ্যে শুরু করা বা শেষ হওয়ার প্রশ্ন উঠে না।

## Adjournment Motion

**Mr. Speaker :** To-day I have received two notices of Ajournment Motion. This first is from Dr. Manas Bhunia on the subject of alleged increase in the unlawful supply of drugs in West Bengal. The Second is from Shri Sanjib Kumar Das on the subject of alleged sufferings of the students in the admission to Colletes.

The Subject matter of the first Motion does not call for the adjournment of hte business of the House. The Member may call the attention of the Minister concerned through Calling Attention, Questions, Mention, etc. The subject matter of the second Motion was raised yesterday through adjournment Motion to which I with held my consent.

I, therefore, withhold my consent to the Motions, One Member may, however, read out the text of his Motion as amended.

**ডাঃ মানস ভূঞ্যা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক

একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাততঃ তার কাজ মুলতবী রাখছেন। বিষয়টি হল— সমগ্র পশ্চিমবঙ্গে মাদকদ্রব্যের চোরাচালান ভীষণভাবে বেড়ে গেছে। কলিকাতায় এটা তীব্র হয়েছে। বিশেষ করে ছাত্র ও যুব সমাজ-এর শিকার হচ্ছে। দেশের এবং আর্ন্তজার্তিক বিরাট চক্র এই বিষয়ে জড়িত। প্রশাসন-এর নীরবতা সমাজের এই বিষময় ফলকে ত্বরান্বিত করছে।

**Mr. Speaker :** Today I have receive five notices of Calling Attention, namely :–

1. Reported problem faced by students for admission in different Colleges - Shri Saugata Roy and Sr. Manas Bhunia.
2. Reported trace of a group of for gers making false mark sheets - Shri Tapan Hore.
3. Reported decision of the Life Insurance Corporation of India to stop House-Loan in panchata areas - Shri Nirmal Das.
4. Alleged attack by Chhatra parisad in Ananda Mohan College on 27.8.91 - Shri Lakshman Chandra Seth.
5. Increase of road accidents caused by the trees on the road - Shri Kamalendu Sanyal.

I have selected the notice of Shri Saugata Roy and Dr. Manas Bhunia on the subject of reported problem faced by students for admission in different colleges, The Minister may please make a statement today, if possible, or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** On 2nd September, Sir.

**শ্রী সিদ্ধার্থশঙ্কর রায় ঃ** ডাক্তার মানস ভুঞ্যা একটা নোটিশ দিয়েছেন। নন-অফিসিয়াল আমরা দুটো পাব, তার মধ্যে একটা হচ্ছে স্টুডেন্ট আনরেস্টের বিষয়। সেটার ব্যাপারে মিনিস্টার যদি স্টেটমেন্ট দেয় তরাপর আলোচনা করাটা কি ঠিক হবে? তবে এটা আপনার ওপর আমরা ছেড়ে দিচ্ছি, আপনি যা ভালো বুঝবেন করবেন। আমরা যখন স্টুডেন্ট আনরেষ্টের ব্যাপারে আলোচনা চাইছি এবং মাননীয় শিক্ষামন্ত্রী যখন এখানে বসে আছেন তখন অসুবিধা কি। তার অনুপস্থিতিতে তো আমরা চাইছি না। তবে এটা আপনি বিচার করবেন।

**মিঃ স্পীকার ঃ** স্টেটমেন্ট আসার পরেও আলোচনা করা যাবে।

**শ্রী সত্যসাধান চক্রবর্ত্তী ঃ** মাননীয় সদস্য যেটা বললেন আমি মনে করি এটা খুব গুরুত্বপূর্ণ বিষয়। আমার সংেগ ওনার কথা হয়েছে এবং আমি স্টেটমেন্ট দেওয়ার পরেএই বিষয়ে আলোচনা হবে। এই ব্যাপারটা নিয়ে একটা তথ্যপূর্ণ আলোচনা হবে এবং এই ব্যাপারটা নিয়ে আমি নিজেও ইন্টারেস্টেড।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একিট প্রিভিলেজ নোটিশ দিয়েছি মাননীয় সদস্য সুব্রত মুখার্জ্জীর বিরুদ্ধে। গত ২৬.৮.৯১ তারিখে হাউসে মাননীয় সদস্য সুব্রত মুখার্জ্জী যখন বললেন নীলরতন সরকার মেডিকেল কলেজ হাসপাতালে আমাদের দুজন ছাত্র ভর্ত্তি আছে, তার মধ্যে একজন

হচ্ছে ফাউদ হালিম ও অন্যজন অনিন্দ সরকার। তিনি এখানে, বললেন, যে ছাত্র পরিষদের ১৮ জন ছাত্র সেখানে আহত হয়ে ভর্ত্তি হয়ে আছে এবং আপনার দিকে তিনি অঙ্গুলি নির্দেশ করে বললেন যে আপনি স্পীকার, আপনি আপনার ছেলেকে হাসপাতালে দেখতে গিয়েছিলেন, কিন্তু তার পাশে আমাদের ছাত্র পরিষদের যে ছাত্ররা ভর্ত্তি হয়ে আছে আপনি তাদের দেখতে যাননি।

আমি বলতে চাই যে, এটা হচ্ছে ফলস্, বেসলেস, মোটিভেটেড্ স্টেটমেন্ট এবং টু মিসলিড দি হাউস হাউসকে মিসলিড করা হয়েছে। আমি মনে করি তাঁর এ বক্তব্যের মধ্যে দিয়ে একটা ইনটেনসন ছিল এবং তিনি সবটাই জানেন। এটা একেবারে নোয়িংলি, ইন্টেনসনালি, মোটিভেটেডিল এ্যান্ড ডেলিবারেটলি এই হাউসকে মিসলিড্ করা হয়েছে এবং আমি মনে করি এটা হাউসের ব্রিচ অব প্রিভিলেজের মধ্যে পড়ে। তিনি হাউসকে মিসগাইড দি হাউস, কনটেমপ্ট অব দি হাউসের মধ্যে এনে ফেলে দিয়েছেন এবং এটা ব্রিচ অব প্রিভিলেজের মধ্যে পড়ে। তাঁর ইনটেনশন ছিল To cover up the miscreants and the henious crime committed by the chhatra parishad and attempt to mislead the House and camouflage the actual in cident.

স্যার, এ্যাকচুয়াল ইনসিডেন্সের ব্যাপারে আমি যেটা আপনার নোটিশে আনতে চাই তা হল এই— আমি সুপারিনটেনডেন্ট, এন. আর. এস. মেডিকেল কলেজ হসপিটাল, ক্যালকাটা, তাঁকে চিঠি দিয়েছিলাম। আপনি প্রকৃত ঘটনাটা জানেন। ঘটনাটা কি রকম, কেমন ভাবে ভর্তি হয়ে আছে ইত্যাদি - তার প্রেক্ষাপটে উনি যে উত্তর দিয়েছেন সেটা আমি আপনার মাধ্যমে হাউসের কাছে রাখতে চাই। উনি বলছেন—

**From : Superintendent, N. R. S. Medical College Hospital, Cal.**

**Sub : Injured Persons.**

Dear Sir,

In response to your inquiry on above subject cited above, I am to inform you that two students were admitted on 24.8.91 with a coplaint of injury.

The list of the injured persons are given below for your kind information.

(1) Mr. Faud halim (2) Mr. Anindya Sarkar.

The above noted students ar belongling to the S. F. I. No other student was admitted this connection.

স্যার, আমি এই কথার মধ্য দিয়ে এটাই বলতে চাই যে, উনি হাউসের মধ্যে যে বক্তব্য রেখেছেন সেটা বেসলেস, ফলস, মোটিভেটেড। সুতরাং এই যে হাউসকে মিসলিড করা হল, সেটা ভয়ঙ্কর ব্যাপার - এর বিরুদ্ধে আমার সাপোর্টে একটি কথা বলতে চাই, স্যার, আপনি ১৯৮৯ সালে স্পীকার ছিলেন। সেই সময় ডাঃ মানস ভূঁইয়া এই সভায় এই রকম ফলস ব্যাপার একটা এনেছিলেন আলিপুর ট্রেজারির বিষয়কে কেন্দ্র করে এবং এ্যালিগেসন যেটা করেছিলেন সেটা বলার পরে তা প্রিভিলেজ কমিটিতে যায় এবং প্রিভিলেজ কমিটি অবজারভেসনে বলছেন উনি সেটা বলছেন, সেটা ঠিক না। যেহেতু সাবসট্যানসিয়েট করতে পারেনি সেই এ্যামাউন্ট সেই জন্য তার এগেন্সটে চার্জ আছে। আমি আপনার কাছে একটি প্রশ্ন

বিনয়ের সঙ্গে রাখতে চাই, তা হল এই হাউসে এই ধরণের আনরেসট্রিকটেড লাইসেন্স অব স্পীচ রাখা যায় কিনা - হাউসের ফ্লোরে এই ধরণের স্পীচ দেওয়া যায় কিনা, যখন খুশী, যেমন খুশী দেওয়া যায় কিনা - এটা পিপলস রিপ্রেজেনটেসন এ্যাক্টের পরিপন্থী। এই ভাবে হাউসকে মিসলিড করা হচ্ছে। এই বিষয়টি হাউসের কনসিডারেসনের মধ্যে এনে ডিসিসন নেওয়া হোক - এটাই আমার ওর বিরুদ্ধে এ্যালিগেসন এবং এটাই আমি আপনার গোচরে আনতে চাই।

**মিঃ স্পীকার ঃ** আমি গতকাল অলরেডি বলেছি, এই বিষয়ের উপর কোন ডিবেট হবে না। ডিবেট ইজ ক্লোজড্। ডিবেট যখন ক্লোজড্ হয়ে গেছে তখন প্রিভিলেজের মাধ্যমে ডিবেট রিওপেন হবে না। আপনি বসুন।

**শ্রী রবীন মন্ডল ঃ** স্যার, এটা ভয়ঙ্কর ব্যাপার, মারাত্মক ব্যাপার বলেই আপনার কাছে বলছি।

**মিঃ স্পীকার ঃ** আপনি বসুন, বসুন,

**শ্রী ননী কর ঃ** স্যার, আপনি আমার কথা একটু শুনুন। স্যার, বিষয়টি হচ্ছে এই— আপনি ডিবেট বন্ধ করেছেন - নিশ্চয় ডিবেট বন্ধ করেছেন। তাহলেও আমরা ডিবেটে যেতে চাই। কারণ, বিষয়টি হচ্ছে - ইট ইজ এ প্রিভিলেজ মোসান। যে ঘটনা ওখানে ঘটেছে - গতকাল যখন এই বিষয়ি উঠেছিল তখন যদি মাননীয় সুব্রত মুখার্জী বলতেন যে, আমি ভুল করে বলেছি, মিসইনফর্মড্ হয়ে বলেছি, ক্ষমা চেয়ে নিচ্ছি, তাহলে তাতে কোন অসুবিধা ছিল না। এই বিষয় সম্পর্কে আমি এত বেশি কথা বলতাম না তাহলে। কিন্তু আমাদের কমিটি অব প্রিভিলেজের অব সেকেন্ড রিপোর্ট, যেটা হাউসে এ্যাপ্রুভড্ হয়েছে, তাতে বলা হচ্ছে— যদি এই রকম কোন অসত্য কথা কেউ বলেন - এটা আপনি কিন্তু বলেছেন যে, কি ব্যাপার ইত্যাদি এটা প্রমান করার দায়িত্ব তার - এটা গুরুতর বিষয় - এই গুরুতর বিষয় সম্পর্কে আপনি আপনার প্রিভিলেজ কমিটিকে বলুন। আপনি তা বলতে পারেন। কিন্তু আমি বলি, কিছু মনে করেনব না - স্যার, আপনার ছেলে আহত হয়েছে বলে - সেখানে যে কেউ হতে পারে - আপনি হয়ত অস্বস্তি বোধ করতে পারেন, আপনার ছেলে নিয়ে বলেছেন বলে - ওরা অমানুষ হতে পারে, কিন্তু আমারা জানি যে কেউ আহত হতে পারে। সেখানে যে কেউ কিছু বললে আপনি ঘুরিয়ে ফিরিয়ে খালি বলেন ডিবেট নয়।

[1.10 - 1.20 p.m.]

**Mr. Speaker :** Please take your seat. Hon'ble mamber, Rabindra nath Mondal has filled a notice of privilege against Shri Subrata Mukherjee alleging that certain purportedly wrong statements were made by Mr. Mukherjee on 26.8.91. Yesterday, I had given ruling that on that subject no further debate will be allowed. I expect, the member will honour the ruling and comply with it. When a debate on a certain subject is closed, you should not purported to open it in any form whatsoever. Because we closed the matter and there should be no acrimony left on that. As such, I do not intend to proceed further with this notice of privilege and, as such, it is rejected.

Now, I request the Minister-in-Charge of Health and Family Welfare Department to make a statement on the alleged acute disorder in treatment of patients in Gourhati T. B. Hospital at Bhadreswar P. S. of Hooghly

district. (Attention called by Shri Abdul Mannan on the 22nd August, 1991).

**শ্রী প্রশান্ত কুমার শূর ঃ** মাননীয় সদস্য শ্রী আব্দুল মান্নান হুগলী জেলার ভদ্রেশ্বর থানার গৌরহাটি টি. বি. হাসপাতালে চিকিৎসার অব্যবস্থা সম্পর্কে যে দৃষ্টি আকর্ষণী প্রস্তাব উত্থাপন করেছেন তার উত্তরে আমি বলতে চাই যে তাঁর এই উক্তি যথার্থ নয়।

গৌরহাটি টি. বি. হাসপাতালটি সরকার ৪.১০.১৯৮৩ তারিখে অধিগ্রহণ করে। এই হাসপাতালটির শয্যা সংখ্যা ৮৫। রোগীদের দেখা শোনার জন্য প্রয়োজনীয় চিকিৎসক, নার্স এবং চতুর্থ শ্রেণীর কর্মচারীরা আছেন। এ ছাড়া ১ জন চেষ্ট স্পেশালিষ্টও নিয়মিত রোগীদের দেখা শোনা করেন। রোগীদের নিয়মিত ঔষধও সরবরাহ করা হয়। সরকার সম্প্রতি টি. বি. রোগীদের জন্য খাদ্য বরাদ্দ বাড়িয়ে ৮ টাকা করেছেন এবং রোগীদের নিয়মিত খাদ্য পরিবেশন সম্বন্ধে কোন অভিযোগ পাওয়া যায় নি।

এ কথা সত্য যে কিছু দিন যাবৎ হাসপাতালটির এক্সরে মেসিন এবং এ্যাম্বুলেন্সটি খারাপ হয়ে আছে। মেরামতি করার চেষ্টা নেওয়া হয়েছে। অন্তবর্তী সময়ে চনন্দনগর মহকুমা হাসপাতালের এ্যাম্বুলেন্স এবং এক্সরে মেসিনটি প্রয়োজন মত এই হাসপাতালের রোগীদের কাছে ব্যবহার করা হচ্ছে।

**Mr. Speaker :** Now, I call upon the Minister-in-Charge of Irrigation and Waterways Department to make a statement regarding the dredging of Saraswati Khal in Nadia Destrict. (Attention called by Shri Kamalendu Sanyal on the 23rd August, 1991)

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, নদীয়া জেলার তেহট্ট থানার অন্তর্গত একটি বিলের নাম ছুঁচোগোলা। ভারত বাংলাদেশ সীমান্তবর্তী অঞ্চলে এই বিল অবস্থিত। বর্ষার এই বিলের জল নিকাশ না হওয়ায় খরিফ শস্য জলমগ্ন থাকে, আবার জলঙ্গী নদীতে জলস্তর উঁচু থাকিলে জল প্রবেশ করিয়া এই এলাকা প্লাবিত করে এবং সমস্যার সৃষ্টি করে।

এই এলাকা দুভাবে বিভক্ত। প্রথম অংশ কৃষ্ণনগর করিমপুর রোডের পূর্বে অবস্থিত এবং দ্বিতীয় অংশ ইহার পশ্চিমে অবস্থিত, পূর্বদিকে অবস্থিত মোট এলাকার ৩২.৬৬ বর্গ কিঃ মিঃর মধ্যে ১৪.২৪ বর্গ কিঃ মিঃ এলাকা বাংলাদেশে অবস্থিত।

বর্ষাকালে এই এলাকার জল নিকাশের সুবিধার্থে নদীয়া জেলার তেহট্ট থানার অন্তর্গত নাটনা স্লুইস নির্মাণ এবং সরস্বতী খাল পর্যন্ত একটা জল নিকাশী খাল খনন নামে একটা প্রকল্প (আনুমানিক ব্যায় ১৩.৮৮ লক্ষ টাকা) তৈয়ারী করা হইয়াছিল এবং পশ্চিমবঙ্গে বন্যা নিয়ন্ত্রন পর্ষদ এর টেকনিক্যাল কমিটির জানুয়ারী ১৯৭৮ সালে অনুষ্ঠিত ৫৭ তম অধিবেশনে আংশিক অনুমোদন লাভ করে। এই পরিপ্রেক্ষিতে ছুঁচোগোলা বিল হইতে সরস্বতী খাল পর্য্যন্ত জলনিকাশী খাল খনন ও স্লুইস গেট নির্মাণের কাজের প্রস্তাব গ্রহণ করা হয়।

১। ছুঁচোগোলা বিল হইতে কৃষ্ণনগর করিমপুর রোডও সরস্বতী খালের সংযোগস্থল পর্য্যন্ত ৬.৩০ কিঃ মিঃ দৈর্ঘ্য একটি নতুন নিকাশী খাল খনন করা।

২। ঐ সংযোগস্থল থেকে সরস্বতী খাল যেখানে জলঙ্গী নদীতে পড়েছে সেই ২.৮৫ কিঃ মিঃ দৈর্ঘ্য সরস্বতী খালের পলি অপসারণ করা।

৩। সরস্বতী খাল ও জলঙ্গী নদীর সংযোগস্থলে একটি স্লুইস নির্মাণ করা।

এই প্রকল্প বাস্তবায়িত হইলে ছুঁচোগোলা বিলও সংলগ্ন এলাকায় বর্ষায় জমে থাকা অতিরিক্ত জল নিকাশ সম্ভব হইবে এবং বন্যার সময় জলঙ্গী নদীর অতিরিক্ত স্লুইসের মাধ্যমে নিয়ন্ত্রণ করে ঐ এলাকা বন্যার জল প্রবেশের হাত থেকে বাঁচান সম্ভব হবে। এবং প্রস্তাবিত খালে বর্ষার অতিরিক্ত জল সঞ্চয় করে রবি শস্য উৎপাদনে সাহায্য করবে।

এই প্রকল্পের উদ্দেশ্য হলো ঃ—

(ক) ২৭.৫০ বর্গ কিঃ মিঃ এলাকার জলনিকাশ

(খ) বন্যার সময় জলঙ্গীর জল স্লুইস নিয়ন্ত্রণ করে প্রবেশে বাধাদান এবং ঐ ২৭.৫০ বর্গকিঃ মিঃ এলাকাকে বন্যার হাত থেকে রক্ষা করা।

(গ) প্রস্তাবিত নতুনখাল ও সরস্বতী খালের মধ্যে বর্ষার অতিরিক্ত জল সঞ্চয় করা যাহাতে গ্রীষ্মকালে আশে পাশের এলাকার রবিচাষের জন্য জল সরবরাহ করা যায়।

স্লুইসটি ইতঃমধ্যে নির্ম্মাণ কার্য্য সম্পন্ন হইয়া গিয়াছে। জমি পুরোপুরি অধিগ্রহণ না হওয়ায় খাল খননের কার্য্য সম্পন্ন হয় নাই। জমি পাওয়া গেলে বাকী কার্য্য সম্পন্ন করিয়া প্রকল্পটির সাফল্য লাভ সম্ভব হইবে বলিয়া আশা করা যায়, জমি অধিগ্রহণের কাজ ত্বরান্বিত করার জন্য সংশ্লিষ্ট দপ্তর সর্ব্বপ্রকার প্রচেষ্টা চালাইতেছে এবং জমি অধিগ্রহণ হইলে উপরিউক্ত খনন এবং সরস্বতী খালের সংস্কার সাধন এর কাজ আরম্ভ করা হইবে।

## MENTION CASES

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বিষয়টি এখানে রাখছি। আপন জানেন স্যার, পশ্চিমবাংলার বিভিন্ন কলেজে স্নাতক স্তরে ভর্ত্তির ক্ষেত্রে একটা ভয়ঙ্কর অশান্তি এবং সংঘর্ষের খবর আসছে, নানা রকম দলবাজীর খবর আসছে। সুরেন্দ্রনাথ কলেজ, বঙ্গবাসী কলেজ, স্কটিশ চার্চ কলেজ, বিভিন্ন কলেজে একটা উদ্বেগজনক অবস্থার সৃষ্টি হচ্ছে ছাত্র ভর্ত্তির সমস্যা নিয়ে। অথচ এই ব্যাপারে কলেজ কর্তৃপক্ষ খানিকটা অসহায় এবং সরকারও নজর দিচ্ছেন না। আজকে বিভিন্ন জায়গা থেকে সংঘর্ষের খবর আসছে। আমি আপনার মাধ্যমে শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে পশ্চিমবঙ্গে বাস্তবিত চাত্র ভর্ত্তির এই সমস্যা হল কি কারণে? সত্যি কি সিটের অভাব? কেন ছাত্ররা পাশ করলে ভর্ত্তির সুযোগ পাবে না? আজকে কলেজে কলেজে এই ভাবে তারা আক্রান্ত হচ্ছেস সংঘর্ষ হচ্ছে এর ফলে অভিভাবকরা, ছাত্ররা চিন্তিত। কাজেই আমি উচ্চ শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে এই কলেজগুলিতে ছাত্র ভর্ত্তির যে সমস্যা নিম্ন গোলমাল হচ্ছে, সংঘর্ষ হচ্ছে, ষ্টুডেন্ট আনরেষ্টের সৃষ্টি হচ্ছে, এই বিষয়ে যথাযথ ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গ সরকারের দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে ১০ নং সদর ষ্টীট, থানা তালতলা, কলিকাতার নিউ মার্কেটের কাছে একটা বাড়ী আছে ঠাকুর পরিবারের। সেই বাড়ীতে যতীন্দ্রনাথ ঠাকুর থাকতেন এবং বাল্য বয়সে রবীন্দ্রনাথ ঠাকুরও বসবাস করতেন। এই বাড়ীটি প্রায় ভেঙে পড়ার উপক্রম হয়েছে এবং এখানে অসামাজিক কাজ হচ্ছে। এখানে হোটেল হয়েছে সরকারের অনুমোদন না নিয়ে। তাছাড়া এখানে এমন অসামাজিক নোংরা কাজ হচ্ছে যেটাতে বাঙ্গালী হিসাবে আমাদের লজ্জিত হতে হয়। ঠাকুর পরিবারের স্মৃতি বিজড়িত এই ব্যড়ী, এখানে বিশ্বকবি রবীন্দ্রনাথ থাকতেন এক সময়ে। কাজেই আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গ সরকারের কাছে অনুরোধ করবো যে এই বাড়ীটি অধিগ্রহণ করে

এটাকে সংরক্ষণের ব্যবস্থা করা হোক এবং পশ্চিমবঙ্গবাসীকে আশ্বস্ত করা হোক যে সরকার গ্রহণ করার জন্য সুচিন্তিত ব্যবস্থা করছেন।

[1.20 - 1.30 p.m.]

**ডাঃ মানস ভূঞ্যাঁ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, * * * *

**মিঃ স্পীকার ঃ** ডাঃ ভূঞাঁ, আপনি যা মেনশানের জন্য নোটিশ দেন, তা করেন না। এটা ছিল জিরো আওয়ারের ম্যাটার, আপনি এটাকে মেনশন করলেন বিষয়টা চেঞ্জ করে বললেন এটা হবে না। পুরোটা বাদ যাবে।

**ডাঃ মানস ভূঞ্যাঁ ঃ** আমি এটা চেঞ্জ করেছি।

**মিঃ স্পীকার ঃ** না হবে না, পুরোটা বাদ যাবে।

**শ্রী সাত্বিক রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জয়দেব, হেতমপুর, মহম্মদ বাজার এই তিনটি জায়গায় সম্পর্কে বলবো। এই তিনটি জায়গায় একটা কয়লার একটা ষ্ট্রিম পাওয়া গেছে। এতে ডিপোজিট হয়ে আছে দু দিন শত বছরের মত কয়লা এবং সেইগুলো গ্রেড ওয়ান 'এ' কয়লা। ইমিডিয়েট এই সব অঞ্চলে কয়লা খনি খননের ব্যবস্থা করার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে দাবী জানানো হোক, তাহলে কয়লার স্ক্যারসিটি রয়েছে বাজারে, তা দূর হবে এবং বক্রেশ্বরের যে কয়লা সমস্যার কথা ওরা বলছেন, সেটা দূর হবে। মুখ্যমন্ত্রী এই বিষয় নিয়ে কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ করে তাড়াতাড়ি কাজ আরম্ভ করার জন্য ব্যবস্থা গ্রহন করুন।

**শ্রী অরুণ গোস্বামী ঃ** (নট প্রেজেন্ট)

**শ্রী প্রবীর ব্যানার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিষয়ে পি. ডবলিউ. ডি. মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সম্প্রতি পশ্চিমবঙ্গে মণীষীদের মূর্তি ভাঙার প্রচেষ্টা চালিয়েছে কিছু উগ্র জাতীয়তাবাদী শক্তি সোভিয়েত রাশিয়ার ঘটনার উৎসাহিত হয়ে তারা এই সব কাজ করছেন। আমি দাবী করছি পৃথিবীর বুক থেকে কম্যুনিজম এবং সমাজতন্ত্রকে শেষ করার যে চক্রান্ত চলছে, তা রোধ করার জন্য বামফ্রন্ট সরকার বাংলা বন্ধ ডাকুন, যেমন ভাবে ইরাকের যুদ্ধের সময় সাদ্দাম হোসেনের সমর্থনে মার্কিন প্রেসিডেন্টের বিরুদ্ধে সোচ্চার হওয়ার জন্য বাংলা বন্ধ ডেকেছিলেন।

**শ্রী আবদুল হক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই, জঙ্গীপুর হাসপাতালে একটা মারাত্মক ঘটনা ঘটতে যাচ্ছিল। জঙ্গীপুর হাসপাতালে 'গৌরীদাস' নামে একজন মহিলা ভর্ত্তি হন। তার ব্লাড দরকার হয়। বহরমপুর হাসপাতাল তাকে তার প্রয়োজনীয় ব্লাড দিতে পারে না। তার এক নিকট আত্মীয়দের ব্লাড গ্রুপ তার গ্রুপের সঙ্গে মিলে যায়। কিন্তু ব্লাড ব্যাঙ্ক কর্তৃপক্ষ তার কাছ থেকে ব্লাড নিতে প্রথমে রাজী হয় না, অত্যন্ত পীড়া-পীড়ির মধ্যে পরে ব্লাড নিতে বাধ্য হয় এবং সেই ব্লাড যথা সময়ে সেই রোগীনীর দেহে পুশ করতে শুরু করার কিছুক্ষণের মধ্যেই রোগিনীর অবস্থা ভয়াবহ হয়ে দাঁড়ায়, ডাক্তাররা, নার্সরা ছুটে এসে ব্লাড দেওয়া বন্ধ করে দেয় এবং স্যালাইন দেয়। তারপর মেয়েটি কোন রকমে রক্ষা পায়। এই অবস্থা কেন হল? প্রথমে কেন রক্ত নিতে রাজী হলেন না? রক্ত যদিও নেওয়া হল, সে রক্ত পুশ করার পর রোগিনীর অবস্থা ভয়াবহ হল কেন? এটা পরীক্ষা করে, তদন্ত করে দেখা দরকার এবং তদন্ত করে প্রয়োজনে ব্যবস্থা গ্রহণ

---

***Note*** [*** Expunged as ordered by the Chair]

করা দরকার।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সরকার পক্ষের মাননীয় বন্ধুরা অনেক সময়েই সিদ্ধার্থবাবুর দিকে আঙুল দেখিয়ে অনেক অপকর্ম করেছিলেন বলেন। সে-রকম সিদ্ধার্থবাবু একটা অপকর্ম করেছিলেন, যা আজকে আপনাদের সময় সুকর্ম হতে চলেছে। হুগলী জেলার শ্রীরামপুরে 'ইন্ডিয়া বেলটিং এ্যাণ্ড কটন মিল' নামে একটি কারখানা তিনি অধিগ্রহণ করেছিলেন, ম্যানেজমেন্ট টেক ওভার করেছিলেন - কারখানাটি বন্ধ হয়ে যাচ্ছিল, শ্রমিকরা বেকার হয়ে যাচ্ছিল, সেটা তিনি বোধ করেছিলেন ৭ই সেপ্টেম্বর ১৯৭৪, তত্‌কালীন শ্রম মন্ত্রী ডাঃ গোপাল দাস নাগের সুপারিশ অনুযায়ী তিনি ইন্ডিয়া বেল্টিং এণ্ড কটন মিল' কারখানাটি অধিগ্রহণ করেছিলেন, কিন্তু আগামী ৬ই সেপ্টেম্বর তার মেয়াদ শেষ হয়ে যাচ্ছে। ১৪ বছরের জন্য ম্যানেজমেন্ট টেক্‌ ওভার করা হয়েছিল, সেটার মেয়াদ বাড়াবার খেয়াল আজ পর্যন্ত রাজ্য সরকারের কোন মন্ত্রীর হল না! সিদ্ধার্থবাবুর সমালোচনা করারআগে দয়া করে এ বিষয়ে একটু খেয়াল দিন। অবিলম্বে আইনের টেক্টিক্যাল ডিফেক্ট দূর করে কারখানাটি যাতে চালু থাকে তার ব্যবস্থা করতে আমি শ্রম মন্ত্রীকে অনুরোধ করছি।

**শ্রী সুনীল কুমার ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সেচমন্ত্রীর এবং ত্রাণ মন্ত্রীর একটি বিশেষ গুরুতর বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, নদীয়া জেলার সাতকুলি গ্রামের পাস দিয়ে ভাগীরথী নদী বয়ে গেছে। সেখানে ভাগীরথীর ভাঙ্গনের ফলে গত বছর ২১২টি ভেঙেছে এবং মানুষজনকে সেখান থেকে সরিয়ে নিতে হয়েছে। এবারেও খুবই খারাপ অবস্থার সৃষ্টি হয়েছে। মনে হচ্ছে নদীর গতি-পথ পরিবর্তীত হবে। এরকম অবস্থায় সেচ বিভাগের মন্ত্রী মহাশয় এখানে উপস্থিত আছেন আমি তাঁকে অনুরোধ করব তিনি বিষয়টিকে একটু বিশেষ গুরুত্ব দিয়ে দেখুন। সাথে সাথে আমি বিষয়টির প্রতি মাননীয় ত্রাণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে তাঁকে অনুরোধ করছি যে, ওখানে দুর্গত মানুষদের জন্য তিনি অবিলম্বে ত্রাণের ব্যবস্থা করুন।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আপনার মাধ্যমে সরকারী কারখানা বেহালার বি. এল. শা রোডের ইষ্টার্ণ ডিসটিলারির অবস্থার প্রতি সভার দৃষ্টি আকর্ষণ করছি। এই কম্পানীটি সরকারী ব্যবস্থায় দেশী এবং বিলিতি মদ তৈরী করে। এটি সরকারী অন্যান্য কারখানার মত অলাভজনক নয়। কিন্তু গত ৪ বছর যাবৎ ওখানে একজন নতুন ম্যানেজিং ডাইরেক্টর এসেছে, যার কার্যকলাপের ফলে কারখানাটি লোকসানের দিকে যাচ্ছে। এই ম্যানেজিং ডাইরেক্ট কর্মচারীদের আপত্তি সত্বেও - যদি কারখানাটি কলকাতার মধ্যে তবুও কলকাতায় আর একটা সিটি অফিস খুলেছে বহু লক্ষ টাকা ব্যয় করে এবং বলেছে এতে বিক্রি বাড়ার সম্ভবনা আছে। কিন্তু দেখা যাচ্ছে এতে বিক্রি বাড়ে নি। তারপরে সে ১৪ লক্ষ টাকা দিয়ে অটোমেটিক বট্‌লিং প্ল্যান্ট কিনেছে ইষ্টার্ণ ডিসটিলারিতে এবং বলেছিল, এতে উৎপাদন দ্বিগুণ হয়ে যাবে। কিন্তু আজকে দেখা যাচ্ছে তা হচ্ছে না। আরো বলেছিল সেমি-অটোমেটিক লাইন তুলে দিয়ে অটোমেটিক বট্‌লিং প্ল্যান্টের সাহায্যে ৪০ হাজার বোতল উৎপাদন হবে, কিন্তু তার অর্ধেক উৎপাদন এখন পর্যন্ত হচ্ছে না।

[1.30 - 1.40 p.m.]

ম্যানেজমেন্টের অপদার্থতার ফলে এই কারখানাটি বহু টাকা বাকি পড়ে রয়েছে বাজারে। সেগুলি আদায় করার জন্য কোন ম্যানেজমেনটেরই আগ্রহ নেই। আমি বলতে চাই এই কোম্পানীর এখন পে-কমিটির সুবিধা পায় নি। অন্যান্য প্রতিষ্ঠানের মত পে-কমিশন পাচ্ছে না। সেটা অবিলম্বে দেওয়ার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী ঈদ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিষয়ের প্রতি মাননীয়

**স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।** আমার বিধানসভা কেন্দ্রের অন্তগর্ত সালার এবং ভরতপুর **এই দুটি জায়গায় প্রাথমিক হাসপাতালে সাপে এবং কুকুরে কামড়ানর কোন ইনজেকসন নেই এবং এই ইনজেকসন না থাকার ফলে সালারের লোকদের কাটোয়া আর ভরতপুরের লোকেদের কাঁদি তে যেতে হয়। কাটোয়া বর্ধমান জেলার মধ্যে বলে ওখানে মুর্শিদাবাদের রোগীদের ইনজেকসন দিতে চায় না। এর জন্য সাধারণ মানুষের খুবই কষ্ট এবং অসুবিধা হচ্ছে। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে ইনজেক্‌সন দুটি পাঠান হয়।

**শ্রী জটু লাহিড়ী ঃ** (অনুপস্থিত)

**শ্রী প্রবোধ পুরকায়েতঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় প্রাথমিক শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নূতন শিক্ষাবর্ষ প্রায় ৪ মাস অতিক্রম করে গেল কিন্তু এখন প্রাইমারী স্কুলে বই পৌঁছায় নি। দক্ষিণ বারাসাত গার্লস এফ. পি. স্কুলের প্রধান শিক্ষিকা তিনি একটি অভিযোগ করেছেন। গত ৭.৮.৯১ তারিখে তিনি লিখছেন "আমরা সরকার হইতে যে বই পাইয়াছি তাহা আমার বিদ্যালয়ের ছাত্র-ছাত্রীর প্রয়োজনের শতকরা ২৫ খানা। সেই কারণে বিদ্যালয়ের সকল ছাত্র-ছাত্রীর সব বই সম্পূর্ণ দেওয়া সম্ভব হয় নাই। এর জন্য আপনি আমাদের দোষারোপ করিবেন না। ইতি প্রণতা রেবা রাণী নাইয়া।

আপনার প্রাইমারী স্কুলের সংখ্যা বাড়ার কথা বলেন শিক্ষার প্রসার হয়েছে, ছাত্র-ছাত্রীর সংখ্যা বেড়ে গেছে। এই হচ্ছে প্রাইমারী স্কুলের অবস্থা, তাই আমি মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে এই সব প্রাইমারি স্কুলে বই পৌঁছান হয় এবং তার জন্য তিনি ব্যবস্থা গ্রহণ করবেন।

**শ্রী বিজয় বাগদী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই হাউসে মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, রাইনা এবং খয়রাশোলে এই বছর বৃষ্টি না হওয়ার ফলে সেখানে কৃষি কাজ সম্পূর্ণ ব্যাহত হয়েছে এবং সেখানকার অধিকাংশ কৃষিজীবি মানুষ কৃষির উপরই নির্ভরশীল। তাই আমি আপনার মাধ্যমে মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি এই জন্য যে ঐ রাইনা এবং খয়রাশোলকে খরা এলাকা বলে ঘোষণা করা হোক এবং ঐ সমস্ত এলাকাতে যাতে কম পয়সায় র‍্যাসনে চাল এবং গম সরবরাহ করা যায় তার জন্য আপনার মাধ্যমে মন্ত্রীসভারদৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শিবদাস মুখার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মৎস্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কৃষ্ণনগরে সরকারী অঞ্জনা ফিস ফার্ম এই জলা জমি যেটা প্রায় ৪০ বিঘা জমির উপর অবস্থিত, এখানে লক্ষ লক্ষ মাছের চাষ হোতো এবং সরকারী আওতায় প্রচুর পরিমাণে হোতো। সরকারী প্রচেষ্টায় এই মাছ চাষের ফলে ৩০০ মৎস্যজীবি তাদের জীবিকা নির্বাহ করত। মাননীয় মৎস্য মন্ত্রী এখানে নেই, প্রদীপের নীচেই অন্ধকার, তিনি দিল্লী থেকে পুরষ্কার নিয়ে আসেন, অথচ পশ্চিমবঙ্গে নদীয়া জেলায় একটা সরকারী ফার্ম নষ্ট হতে বসেছে সেদিকে দৃষ্টি নেই। মৎস্যজীবিরা অর্ধাহারে, অনাহারে দিন কাটাচ্ছে এবং ঐ অঞ্জনা ফিস ফার্মের তপশীলি মৎস্যজীবিরা দু দলে বিভক্ত হয়ে আজকে একটা গন্ডোগোলের সৃষ্টি করছে।

**শ্রী আবুল হাসনাত খান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি আমার এলাকার একটি গুরুত্বপূর্ণ বিষয় সরকারের দৃষ্টিতে আনতে চাই। আপনি জানেন, মুর্শিদাবাদে প্রতি বছর গঙ্গার ভাঙ্গন হচ্ছে ১৫-২০ বছর ধরে এটা চলছে। এর ফলে শত শত মানুষ গৃহহীণ হয়েছেন। আমার এলাকায় ২০০০ লোক বাস্তুহীন হয়েছেন গঙ্গার বাঙ্গনের পলে। এই ভাঙ্গনের মুল কারণ হচ্ছে ফারাক্কা ব্যারেজ প্রজেক্ট। ঐ ব্যারেজ কর্তৃপক্ষ অনেক জমি এ্যাকয়ার করেছিলেন প্রজেক্টের জন্য। আজকে সেসব জমি যদি ডিরিকুইজিশন করতে পারে নতাহলে ঐ সমস্ত পরিবারগুলিকে পুনর্বাসন দেওয়া যায়। সেজন্য রাজ্য

সরকারকে অনুরোধ করছি, ফারাক্কা ব্যারেজ কর্তৃপক্ষের সঙ্গে বসে বিষয়টি ফয়শালা করুন।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষমহাশয়, আপনার মাধ্যমে সি. এম. ডি. এ. মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকার একটি রাস্তা-মেরামত করবার জন্য ১৯৭৮ সালের ৯ই নবেম্বর সি. এম. ডি. এ. অর্ডার দিয়েছিলেন। ঐ রাস্তাটির উপর ক্যালকাটা ইউনিভার্সিটি এগ্রিকালচারাল এক্সপেরিমেন্টাল ফার্ম-এবং ৪টি ফ্রি প্রাইমারী স্কুল আছে । দুর্ভাগ্যবশত, কংগ্রেস ঐ অঞ্চলের জয়লাভ করেছিল এই কারণে কিনা জানি না, ১৯৭৮ তেকে বারবার আবেদন-নিবেদন করেছি, তা সত্ত্বেও ঐ রাস্তাটি রিপেয়ারের কোন ব্যবস্থা মেরামতের ব্যবস্থা করা হোক।

**শ্রী ত্রিলোচন দাস :** মাননীয় অধ্যক্ষমহাশয়, একটি গুরুত্বর্পূণ বিষয়ে আপনার মারফৎ পশ্চিমবঙ্গ সরকারের মাননীয় গ্রন্থাগার মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। বিষয়টি হল, নদীয়া জেলার অন্যতম সাংস্কৃতিক কেন্দ্র শান্তিপুর শহরের পাবলিক লাইব্রেরী কয়েক বছর যাবৎ অচলাবস্থায় রয়েছে। ১৯২২ সালে ঐ লাইব্রেরীটি প্রথিতযশা সাহিত্যিক প্যারীমোহন সান্যাল প্রমুখ বিদ্যানুরাগীরা প্রতিষ্ঠা করেন। উল্লেখয়োগ্য, স্বাধীনতা সংগ্রামে তৎকালীন 'যুগান্তর' দলের কর্মকেন্দ্র ছিল ঐ লাইব্রেরী। ১৯৫৩ সালে বঙ্গীয় গ্রন্থাগার সম্মেলন শান্তিপুর লাইব্রেরী হলে অনুষ্ঠিত হয়। লাইব্রেরীর সঙ্গে একটি বৃহৎ হল ও মাঠ আছে। দুঃখের সঙ্গে জানাচ্ছি যে, শান্তিপুরের অন্যতম কংগ্রেস নেতা শঙ্করীপ্রসাদ ভট্টাচার্যের আবেদনক্রমে মহামান্য হাইকোর্টের আদেশবলে লাইব্রেরীক অচলাবস্থায় এনেছে। গ্রন্থাগার মন্ত্রীর কাছে আবেদন, বিষয়টি হস্তক্ষেপ করে এই প্রাচীন লাইব্রেরীর উন্নয়নের ব্যবস্থা করুন।

**শ্রী নাসিরুদ্দিন খান :** মাননীয় অধ্যক্ষমহাশয়, আমার কেন্দ্রে ৩৪ নম্বর ন্যাপা হাইওয়ে থেকে সর্বাঙ্গ পুর পর্য্যন্ত ১৩ কিলোমিটার রাস্তা, ডি. ডব্লু. ডির রাস্তা, শ্রী সিদ্ধার্থশঙ্কর রায়ের নেতৃত্বে ভোলা সেন মহাশয় মঞ্জুর করেছিলেন। তারপর আমার সময় তার ৭ কিলোমিটার তৈরী হয়েছিল। কিন্তু বরবর্তী অধ্যায়ে আজ পর্য্যন্ত তা তৈরী হলনা। এবং যতটুকু তৈরী হয়েছিল তার সবটাই নষ্ট হতে চলেছে। কারণ কোনদিন আর ঐ রাস্তা রিপেয়ার হয়নি। এর মূল কারণ, রাস্তাটি আমাদের সময় তৈরী হয়েছিল। অতীব দুঃখের কথা, রাস্তাটি অতি গুরুত্বপূর্ণ এবং একটা বিরাট এরিয়া কভার করলেও যেহেতু ঐ রাস্তা আমার সময় হয়েছিল, তাই পরবর্তী অধ্যায়ে তৈরী করলেন না। পি. ডব্লু ডি. মিনিষ্টারকে আপনার মাধ্যমে অনুরোধ, অবিলম্বে ঐ রাস্তাটি তৈরী এবং মেরামত করা হোক।

[1.40 - 1.50 p.m.]

**শ্রী তপন হোড় :** মাননীয় স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের কাছে একটি গুরুত্বপূর্ণ প্রস্তাব সম্পর্কে বলতে চাই। প্রস্তাব ছিল সপ্তম পঞ্চ বার্ষিকী পরিকল্পনায়। প্রস্তাবটা হলো হলদিয়া থেকে ফারাক্কা জাতীয় সড়ক নির্মাণের ব্যাপারে। বর্দ্ধমানের কিছু কিছু জায়গায়, মুর্শিদাবাদের কিছু কিছু জায়গায় এবং বীরভূমের কিছু কিছু জায়গায় আমরা দেখতে পাচ্ছি এখনও সাইন বোর্ড টাঙ্গানো আছে। ফারাক্কা-হলদিয়া জাতীয় সড়ক। এই সড়ক নির্মাণের গুরুত্ব হচ্ছে হলদিয়াকে বামফ্রন্ট সরকার বিশেষ ভাবে গুরুত্ব দিয়ে দেখছে এবং ফারাক্কাকে উপ শিল্প নগরী হিসাবে ভাবা হচ্ছে এবং ফারাক্কা ব্যারেজের ব্যাপারে যথেষ্ট গুরুত্ব আছে। আর এক দিকে দুর্গাপুর ৩৪নং জাতীয় সড়ক আছে তার গুরুত্ব উপলব্ধি করে হলদিয়া-ফারাক্কা জাতীয় সড়ক নির্মাণের কথা ছিল। কিন্তু দুর্ভাগ্যের বিষয় গত পরিকল্পনায় ওই প্রস্তাব বাস্তবায়িত হতে দেখলাম না। অষ্টম পরিকল্পনায় যাতে আসতে পারে এই ধরণের একটা গুরুত্বপূর্ণ সড়ক তার জন্য আমি অনুরোধ জানাচ্ছি। হলদিয়া রাজনৈতিক গুরুত্ব আছে, অর্থনৈতিক গুরুত্ব আছে, সেই জন্য আমি বলতে চাই অষ্টম পরিকল্পনায় এই সড়ক নির্মান অন্তর্ভুক্ত করা হোক।

**শ্রী সঞ্জীব কুমার দাস ঃ** মাননীয় স্পীকার স্যার, আপনার মাধ্যমে শ্যামপুর পঞ্চায়েত সমিতির অধীনে ধানডালি গ্রাম পঞ্চায়েতের সি. পি. এম প্রধানের একটা চরম দলবাজীর নমুনা মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর কাছে তুলে ধরতে চাই। স্যার, ১৯.৬.৯০ তারিখে ৭৬ জন ভূমিহীন চাষীকে পাট্টা দেওয়ার সিদ্ধান্ত নেওয়া হয়েছিল এবং এই ৭৬ জনকে ডাকাও হয়েছিল। তার মধ্যে থেকে দেখে দেখে ৬৪ জন চাষীকে পাট্টা দেওয়া হল, বাকি ১২ জনকে আজ পর্যন্ত দেওয়া হয় নি। গত ২৯শে জুলাই বি. এল. আর. ও সাহেব ডেকে বললেন যে আজকে উৎসব আছে, আপনার পঞ্চায়েত সমিতির সভা আছে সই করে দিন। সকাল বেলায় উনি বললেন আজকে সই করবো না মাননীয় সদস্যদের জানা দরকার এই ১২ জন চাষী হলেন পরোয়াড ব্লকে অর্ন্তভুক্ত। বামফ্রন্ট সরকারের শরিক দল বলে সি. পি. এম প্রধান পাট্টা সই করছেন না। এই ব্যাপারে আমি মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী বাদল জমাদার ঃ** স্যার, আমার নির্বাচনী কেন্দ্র ভাঙ্গনের উত্তর কাশিপুর মৌজায় একটা ডিপ টিউবওয়েল ১৯৭২ সালে সেন্ট্রাল ওয়াটার বোর্ড বসিয়েছিল। এখনও পর্যন্ত সেটা চালু করা হয় নি। চাষের জন্য যাতে সেচের জল পাওয়া যায় তার জন্য আমি সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আনি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হলদিয়া এবং কোলাঘাট শিল্প নগরীর মাঝখানে তমলুক স্বাস্থ্য কেন্দ্র অবস্থিত। বহু আন্দোলন করার ফলে আমরা সেখানে একটা ব্লাড ব্যাঙ্ক প্রতিষ্টা করতে পেরেছিলাম। আমাদের তিক্ত অভিজ্ঞতা হচ্ছে এই ব্লাড ব্যাঙ্ক থেকে আহত রোগীদের রক্ত দিতে পারছি না। কারণ এই ব্লাড ব্যাঙ্ক চালু থাকে না, এখানে ডাক্তারবাবু থাকে না। এই ব্লাড ব্যাঙ্ক স্বাস্থ্য উদ্বোধন করে এসেছিলেন, সেই জন্য আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর এই ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শক্তি প্রসাদ বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে একটি গুরুত্বপূর্ণ ব্যাপারে আপনার সামনে উপস্থিত করছি। প্রায়ই এই সভাতে আলোচনা হয় যে মফঃস্বলের বিভিন্ন হাসপাতালে ডাক্তারের অভাব রয়েছে। অনেক হাসপাতাল এই ডাক্তারের অভাব বন্ধ হয়ে যাচ্ছে। এমনকি আমার কনস্টিটিউয়েন্সীতে মহম্মদপুর হাসপাতালে ডাক্তারের অভাবে বন্ধ হয়ে গেছে। এরই পাশাপাশি জেলা স্বাস্থ্যকেন্দ্র এবং মহকুমা হাসপাতালে কি ভাবে অতিরিক্ত ডাক্তার পদ ছাড়াই বসে আছে তার নমুনা তুলে ধরছি। মেদিনীপুর জেলার মেদিনীপুর সদর হাসপাতালে ৩০টি ডাক্তারের পদ অনুমোদন প্রাপ্ত। অথচ ওখানে আছেন ৬০ জন ডাক্তার। তমলুক মহকুমার হাসপাতালে, যেখানে ১৫টি ডাক্তারের পদ অনুমোদিত, সেখানে আছেন ৩০ জন ডাক্তার। আমরা দেখছি যে মফঃস্বলের স্বাস্থ্যকেন্দ্রগুলিকে ডাক্তারের অভাব, বিভিন্ন হাসপাতালে ডাক্তার নেই। এই সমস্ত ডাক্তারে নেতৃত্বে ব্যাঙের ছাতার মত নার্সিংহোম গজিয়ে উঠেছে। এই সমস্ত ডাক্তারের কাছে না দেখালে হাসপাতালে সিট পাওয়া যায় না। সরকারকে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখিয়ে এই সমস্ত ডাক্তাররা প্রাইভেট প্র্যাক্টিস করছে। মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে আমি আবেদন করছি যে, এই সমস্ত ডাক্তারদের বিরুদ্ধে আইনানুগ ব্যবস্থা নিন এবং দরকার হলে আইন সংশোধন করুন। এই সমস্ত ডাক্তার যারা ডাক্তারীর নামে সমাজে এই ভাবে কলঙ্ক সৃষ্টি করছে তাদের বিরুদ্ধে একটা ব্যবস্থা যেন গ্রহণ করা হয়, এই আবেদন আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে রাখছি।

**শ্রী শৈলজা কুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিদ্যুৎ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং প্রতিকারের দাবী করছি। আমার কেন্দ্র কাঁথি (দক্ষিণ) এবং পাশে উত্তর কাঁথি, এই দুটো মিলে একটা গ্রুপ ইলেকট্রিসিটি কো-অর্ডিনেশন কমিটি আছে। উক্ত কমিটির সভা আজ থেকে তিন বছর আগে হয়ে গেছে, সেখানে ঠিক করা হয়েছিল যে ৩৫৭টি গ্রামকে

বৈদ্যুতিকরণ করা হবে এবং পাঁচ বছরের মধ্যে সেগুলোর কাজ শেষ করা হবে। আপনি স্যার, বিস্মিত হবে যে, আজ তিন বছর অতিক্রান্ত হয়েছে, ৩৫৭টি গ্রামের মধ্যে মাত্র ৫৭টি গ্রামে কোথাও তার গেছে, কোথাও পোল বসানো হয়েছে এই পর্যন্ত হয়েছে। বিদ্যুৎ দপ্তরের ভারপ্রাপ্ত সেদিন তাঁর বাজেটের জবাবী ভাষণে বলেছিলেন যে অতি দ্রুত গতিতে সারা পশ্চিমবাংলার গ্রামে গ্রামে বিদ্যুতকে নিয়ে যাওয়ার জন্য কাজ করছেন। অথচ কাজের নমুনা হচ্ছে, ওখানে মাত্র ৫৭টি গ্রামে বিদ্যুৎ গেছে। ৫৭টি গ্রামে বিদ্যুৎ যেতে যদি তিন বছর সময় লাগে তাহলে এই ৩৫৭টি গ্রামে বৈদ্যুতিকরণ করতে কতদিন সময় লাগবে? অথচ আজকের দিনে বিদ্যুতের কি প্রয়োজন। তাই আমি এই বিষয়ে বিদ্যুৎ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী যোগেশ চন্দ্র বর্মন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচন কেন্দ্র ফালাকাটা। সেখানে পঞ্চাশ দশকের শেষ ভাগে একটা বাস ডিপো - উত্তরবঙ্গ পরিবহণের বাস ডিপো - স্থাপিত হয়েছিল। ঐ বাস ডিপো থেকে ১৯৭৪ সাল পর্যন্ত বাস ডুয়ার্স পর্যন্ত চলাচল করতো। তারপর, ১৯৭৪ সালের পর কোণ অজ্ঞাত কারণে ওই বাস ডিপোটি তুলে নেওয়া হয়। এরফলে, ওখানকার জনসাধারণের দুর্ভোগের সীমা পরিসীমা নেই। ফালাকাটা অঞ্চলে দু'লক্ষের বেশী লোক বসবাস করেন। এবং পাশ্ববর্তী কুচবিহার থেকেও যাত্রীরা আসেন। এই অবস্থায় আমার দাবী উক্ত বাস ডিপোটি পুনরায় নতুন করে পূর্ণ মর্যাদা সহকারে যাতে স্থাপিত হয় তার ব্যবস্থা মন্ত্রী মহাশয় করুন। এবং ঐ বাস ডিপো থেকে যাতে দূর পাল্লার কিছু বাস নিয়মিত ভাবে চালানো হয় সেজন্য আমি মাননীয় পরিবহণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[1.50 - 2.00 p.m.]

**শ্রী আবদুস সালাম মুন্সী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকায় জনস্বার্থে যে বিদ্যুৎ প্রয়োজন, তারজন্য গ্রামের মানুষেরা বহুদিন ধরে দীর্ঘ ৫-৬ বছর ধরে বিদ্যুৎ এর জন্য দরখাস্ত সই সাবুদ করে জেলা পরিষদ এবং ব্লক স্তরে বিভিন্ন বিদ্যুৎ বিভাগে দেওয়া সত্বেও আজ পর্যান্ত বিদ্যুৎ পাচ্ছে না। বিশেষ করে কতগুলি গ্রাম যেমন মির্জাপুর, পাগলাচন্দী, জানকী নগর এবং আরাই নগর এই গ্রামগুলিতে অবিলম্বে বিদ্যুৎমন্ত্রীর হস্তক্ষেপ নেওয়ার প্রয়োজন আছে। এবং অবিলম্বে এখানে বিদ্যুৎ যাওয়ার দরকার, সেই কারণে আমি আপনার মাধ্যমে বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী কৃষ্ণ প্রসাদ দুলে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ফুড প্রসেসিং শিল্প মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্রের এলাকায় প্রায় ৩টে ব্লকস্তরে সদর মহকুমা এলাকায় ৬-৭ একর জমিতে কাজু বাদামের চাষ হয়। আমি ফুড প্রসেসিং শিল্পমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি কারণ কাজু বাদমর বীজ বিক্রি করে সরকার প্রচুর রেভিনিউ পায়। ফুড প্রসেসিং শিল্প গড়ে উঠলে এই যে সমস্ত বাদাম নষ্ট হয়ে যাচ্ছে সেগুলো রক্ষা করা যাবে এবং এলাকার মানুষদের কর্ম সংস্থানের ব্যবস্থা হবে। তাই যাতে এটা কার্য্যকরী হয় তারজন ফুড প্রসিসিং শিল্পমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুদীপ বন্দোপাধ্যায় ঃ** স্যার, কলকাতার ট্রাফিক জানজট এমন একটা অবস্থায় গিয়ে পৌঁছেছে যে রাস্তাঘাটের অবস্থা খুবই দুর্বিষহ হয়ে পড়েছে। একদিকে ফুট পাথ জবরদখল, রাস্তাঘাটে পথ হোল হয়ে আছে এবং অল্প বৃষ্টিতেই জল জমে গিয়ে জনজীবণ বিপর্যস্ত করে তুলেছে।গ তার ওপরে আবার সকাল ১০টার সময়ে চৌরঙ্গীর মত এলাকা দিয়ে গরুর পাল এবং ভেড়ার পাল রাস্তা অতিক্রম করতে দেখলাম। তাছাড়া রয়েছে বস্তীবাসীদের অসম্ভব জলকষ্ট এবং বিদ্যুৎ সংকট। সুতরাং সব মিলিয়ে কলকাতার মানুষের সিভিল লাইফ ইজ কমপ্লিটলি এ্যট স্টেক করে দিয়েছেন। আপনাদের দরকার এই

কলকাতার জন্য একটা মাস্টার প্ল্যান তৈরী করা একদিকে ট্রাফিক জট, জলকষ্টের ঘটনা এবং হকারদের ফুটপাথ জবর দখলের ঘটনা, কলকাতার ফুটপাতে পথ হোলকে কেন্দ্র করে কলকাতার যে অবস্থা দাঁড়িয়েছে তাতে কলকাতার বুকে দাঁড়িয়ে যদি কোন পরিকল্পনা রচনা করা না যায় তাহলে জনজীবনই ক্রমশ দুর্বিষহ হয়ে পড়বে। সুতরাং অবিলম্বে মাষ্টার প্ল্যান করার দাবী জানাচ্ছি।

**শ্রী ইউনুস সরকার ঃ** স্যার আমি আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। ইষ্টার্ণ রেলওয়ের জেনারেল ম্যানেজারের প্রতি একটি গুরুত্বপূর্ণ বিষয় সম্পর্কে সরকারের দষ্টি আকর্ষণ করছি। আমি বলছি যে লালাগোলা প্যাসেঞ্জার ট্রেন ৩৬৯, এই ট্রেনটির ফাস্ট ক্লাশ রেলওয়ে কর্তৃপক্ষ উঠিয়ে দেবার সিদ্ধান্ত নিয়েছেন। এবং এই ট্রেনটির ফাস্ট ক্লাশ উঠিয়ে দিলে আমাদের মত যাত্রীদের যারা সারা রাত্রি ওই ট্রেনে আসা যাওয়া করে তাদের খুব অসুবিধা হবে। এবং বিশেষ করে যারা ব্যবসাদার তারা রাত্রি বেলাতেই ফিরে যান এবং প্রথম শ্রেণীর বগি থাকার দরকার তাতে নিরাপত্তাও সুরক্ষিত হবে।

**শ্রী নরেন হাঁসদা ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন স্যার, যে কাছে থাকলে আপনার দূরে থাকলেই পর। ঝাড়গ্রাম থেকে উড়িষ্যার বারি পদায় এন এইচ ৬ দিয়ে যেতে হয়, সময় লাগে ৫ থেকে ৬ ঘন্টা। অথচ গোপীপল্লভপুর থানায় ছাতিনাশোল হয়ে পন্ডাছেঁচো যে মোরাম রাস্তা আছে সেটাকে যদি পীচ রাস্তায় রূপান্তরিত করা যায় তবে বারিপদা পৌঁছতে সময় লাগবে মাত্র ২ থেকে আড়াই ঘন্টা। এই মোরাম রাস্তার অবস্থা বেহাল। তাই দূরকে কাছে করার স্বার্থে ছাতিনাশোল থেকে পন্ডাছেঁচো রাস্তাটিকে অবিলম্বে পীচ রাস্তায় রূপান্তরিত করার জন্য দাবী জানাচ্ছি।

**শ্রী শিব প্রসাদ দলুই ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় ক্ষুদ্রসেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, খন্ডকোষ ব্লক এবং রায়না ব্লক মিলে দক্ষিণ দামোদর এলাকা। এই বিস্তীর্ণ এলাকা জুড়ে দেবখাল প্রবাহিত। আমরাল থেকে রাউতারা এবং খন্ডকোষ বিল থেকে কামারগাড়িয়া সহ নিম্ন দামোদর পর্যান্ত বর্ষার জলে প্লাবিত হয়। হাজার হাজার একর জমির আমন ধানের ক্ষতি হয়, চাষীরা ক্ষতি গ্রস্থ হয়। তাই আমার অনুরোধ দেবখাল পরিকল্পনা করে, ছোট ছোট স্লুইজ গেট করে, বর্ষার শেষে এই জল-সম্পদকে ধরে রেখে যদি বেরো চাষের কাজে লাগানো যায় তাহলে এলাকার ক্ষতিগ্রস্থ চাষীরা উপকৃত হবেন। তাই আমি একান্ত অনুরোধ ক্ষুদ্রসেচ মন্ত্রী যেন বিষয়টির প্রতি দৃষ্টি দেন।

**শ্রী জগন্নাথ ওঁরাও ঃ** মিঃ স্পীকার স্যার, ডুয়ার্সের মাল, মেটেলী, নাগ্রাকাটা বামারহাট এলাকার একটি মাত্র কলেজ পরিমল মিত্র মহাবিদ্যালয়। ১৯৮৫ সালে এটা স্থাপিত হয় কলা বিভাগ দিয়ে, বর্তমানে এর ছাত্র সংখ্যা ২৫০ জন। অবিলম্বে এই কলেজে অনার্স এবং বাণিজ্য বিভাগ-ছাড়া দ্বিতীয় পদে অধ্যাপক দেওয়া হোক। যাতে করে এই এলাকায় শিক্ষার প্রসার ঘটে।

**শ্রী লক্ষ্মণ চন্দ্র শেঠ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এল. আই. সি. তারা আগে সিদ্ধান্ত নিয়েছিলেন যে পঞ্চায়েত এলাকায় গৃহ নির্মাণের জন্য আর্থিক সাহায্য করবেন। লোন দেবেন। যেভাবে আমাদের মুর্শিদাবাদ জেলায় ২৪ পরগণা জেলায় বহু মানুষ। উচ্চ বিত্ত, মধ্যবিত্ত মানুষ তারা গৃহ নির্মাণের জন্য দরখাস্ত করেন। হঠাৎ এল. আই. সি. সিদ্ধান্ত নিয়েছেন লোন দেওয়া বন্ধ, তারা স্থগিত করেছে। বহু মানুষ এতে ক্ষতিগ্রস্থ হবেন। অনেকে টাকা পয়সা জমা দিয়েছেন। সুতরাং আমি আপনার মাধ্যমে অর্থমন্ত্রীকে অনুরোধ করবো, পঞ্চায়েত মন্ত্রীকে অনুরোধ করবো, কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথা বলতে হে যে লোন দেওয়া তারা স্থগিত করে দিলেন এটা বাতিল করতে হবে, না হলে পঞ্চায়েত এলাকার মানুষ ক্ষতিগ্রস্থ হবেন। এই লোন দেওয়ার মাধ্যমে গৃহ সমস্যার সমাধান করা যেতে পারে। তাই আমি অনুরোধ করবো কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথা বলুন এবং অবিলম্বে এই স্থগিতাদেশ যাতে প্রত্যাহৃত হয় লোন দেওয়ার

ব্যাপারটি যাতে কার্য্যকরী হয় সেটা দেখুন।

**শ্রী সত্য রঞ্জন মাহাতো ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী তথা পরিবহণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। জি. টি. রোডের উপর দিয়ে হাজার হাজার মালবাহী লরী কলকাতায় এসে থাকে মাল নিয়ে এবং ক্যাপাসিটির বাইরে তারা মাল বহন করে থাকে। এই মাল গাড়িগুলিতে এত বেশী মাল থাকে যার ফলে আমাদের এখানকার রাস্তার ক্ষতি হয়। সঙ্গে সঙ্গে আমাদের পশ্চিমবঙ্গে রাজস্ব আদায়-র ক্ষতিগ্রস্থ হচ্ছে। কারণ ঐ রাস্তার উপর একটাও ওয়েব্রীজ নেই। ঐ ব্রীজ যদি থাকত তাহলে মালবাহী লরীগুলির ফাইন করা হোত। ঐ রাস্তা দিয়ে হাজারে হাজারে লরী যাতায়াত করে। আমি মনে করি তাই এখানে যদি ওয়েব্রীজ থাকতো তাহলে এখানে দিনে যদি হাজার লরী যাতায়াত করতো এবং সেক্ষেত্রে যদি ১০০ টাকা করে ফাইন করা হোত তাহলে লক্ষাধিক টাকা আসত এবং বছরে সেখানে সাড়ে ৩ কোটি টাকার মতন রাজস্ব আদায় হতে পারত। কেন এখন পর্য্যন্ত ওয়েব্রীজ খোলা হয়নি সেই ব্যাপারে বলব সরকারি উদ্যোগে এটা করা যেতে পারে এবং অপর দিকে বরাকর ব্রীজের উপর এই ওয়ে ব্রীজ খোলা যেতে পারে।

[2.00 - 2.10 p.m.]

**শ্রী বীরেন ঘোষ ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। প্রত্যেকে জানেন যে, এই বছর অনিয়মিত বৃষ্টিপাতের ফলে আমাদের রাজ্যে বিভিন্ন জায়গাতে চাষের কাজ যেভাবে হওয়া উচিৎ সেইভাবে হচ্ছে না। চাষের কাজ ব্যাহত হচ্ছে। আমাদের জেলা, বর্ধমান জেলা সহ বিভিন্ন জায়গাতে চাষের কাজ পুরোদমে না লাগার ফলে ক্ষেতমজুরদের কাজের অভাব দেখা দিয়েছে। তাঁরা খুব অসুবিধার মধ্যে পড়েছেন বামফ্রন্ট সরকার অভাবের দিনে ক্ষেতমজুরদের ভর্তুকি দিয়ে চাল দেবার যে কর্মসূচী নিয়েছেন সেই কর্মসূচীকে অবিলম্বে কার্যকির করা যায় তা দেখার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী রতন পাখিরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে আমি কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**মিঃ স্পীকার ঃ** আমার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করা যায় না। আমার মাধ্যমে রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করা যায়।

**শ্রী রতন পাখিরা ঃ** আপনি জানেন স্যার, পন্ডিত ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগরের মৃত্যু শতবর্ষ পালিত হচ্ছে। সরকারী এবং বেসরকারী মাধ্যমে কেন্দ্রীয় সরকার যহাতে মিদনাপুর-হাওড়া একটি ট্রেণ চালু করেন এবং ওই ট্রেনটি বিদ্যাসাগরের নামে পরিচিত হয় তার জন্য আমি কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী রাইচরণ মাঝিঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ক্ষুদ্র সেচ এবং বিদ্যুৎ দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। বিষয়টা হলো বর্ধমানের কেতুগ্রাম অনেকগুলি ডিপ টিউবওয়েল বসে আছে। সেগুলি বিদ্যুৎ সংযোগের অভাবে অচলাবস্থায় রয়েছে। আমি সেজন্য ওই দুই মন্ত্রীকে - এলাকাতে দুই দপ্তরের ক্ষমতাসম্পন্ন দুইজন কর্মচারী গিয়ে মিটিং করে যাতে বিদ্যুৎ সংযোগ যাতে দেওয়া হয় তার ব্যবস্থা করতে অনুরোধ জানাচ্ছি। কাজটি সুষ্ঠুভাবে করাবার জন্য আমি দুই মন্ত্রীমহাশয়ের কাছে আবেদন করছি।

**শ্রী নাজমুল হকঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিদ্যুৎ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। খড়গপুর এক নং এবং দুই নং ব্লকের যে সমস্ত মৌজা গ্রামীন বৈদ্যুতিকরণ

এর স্বার্থে কাজ করা হচ্ছিল তা একশ্রেণীর ঠিকাদারদের অসাধুতার ফলে বৈদ্যুতিকরণ হচ্ছে না। মিদনাপুর জেলা অন্যান্য জেলার তুলনায় বড় জেলা। গ্রামীণ বৈদ্যুতীকরণের প্রশ্নে আমাদের জেলা পিছিয়ে আছে। কৃষির বাড়তি উদ্যোগ, ক্ষুদ্র শিল্পের, কুটির শিল্পের সম্ভাবনা বিভাগীয় স্তরে আমরা আপত্তি করবার পর এই সমস্যার সমাধান হচ্ছে না। বিষয়টা আন্তরিক ভাবে দেখার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী লক্ষীরাম কিস্কু ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে আমি পূর্ত্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। বিহারে যখন ঝাড়খন্ড আন্দোলোন হয় তখন বন্ধ ডেকে দেয়। এই আন্দোলনের ফলে বান্দোয়ানের সাথে পুরুলিয়ার যোগাযোগ বিচ্ছিন্ন হয়ে যায়। আমি সেজন্য পূর্ত্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি অবিলম্বে ডাবরা, ডাংগরডি রাস্তাটি পাকা হোক। বান্দোয়ানের সাথে পুরুলিয়ার যোগাযোগ আবার হোক, এই দাবী আমি পূর্ত্তমন্ত্রীর কাছে করছি।

**শ্রী বিশ্বনাথ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের মুর্শিদাবাদ জেলার খড়দা ব্লকে একটিই মাত্র পি. এইচ সি আছে। ওটাকে গ্রামীন হাসপাতালে উন্নীত করার জন্য আমাদের সরকারের পক্ষ থেকে প্রস্তাব গ্রহণ করা হয়েছিল। কিন্তু আমরা লক্ষ্য করছি যে সেখানে একটা এক্সরে মেশিন কেনা হয়েছিল কিন্তু সেটা এখন বন্ধ আছে, সেখানে বাড়ীঘর করার জন্য, রুরাল হাসপাতাল করার জন্য যে বাড়ী-ঘর দরকার এবং যেটা পি. ডবলু ডি-র করার কথা ছিল সেই সম্পর্কে কোন অর্থ বরাদ্দ হয়েছে কিনা জানিনা। তাছাড়া ওখানে যে উপস্বাস্থ্য কেন্দ্র আছে সেখানে ইন্ডোর চালু নেই এই ব্যাপারে আমি মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী ননী কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে কোলে মার্কেট, যেটা নফরবাবুর বাজার বলেও পরিচিত, যেটা পাইকারী বাজারের প্রাইভেট মার্কেট, সেখানে দীর্ঘদিন ধরে চাষী ভেন্ডাররা সেই বাজারটাকে উন্নত করার জন্য দাবী করেছেন। ঐ বাজারে মালিক প্রতিদিন ঐ বাজার থেকে আড়াই লক্ষ টাকা পায়। প্রতিদিন চাষীদের কাছ থেকে আগে ৭০ পয়সা করে তোলা হত, তারপর সেটা এক টাকা করা হল,তারপর সেটা দুটাকা করা হল এবং গত বছর নভেম্বর মাস থেকে সেটা বাড়িয়ে ডবল করা হল। কিন্তু উন্নতি করার জন্য চাষী ভেন্ডারদের সুখ-সুবিধা দেখার জন্য সেখানকার মালিক কোন ব্যবস্থা নেননি। ওটার উন্নতি করার জন্য চাষী ভেন্ডাররা বার বার মালিকের কাছে দাবী করে আসছে। সেই মালিকরা টাকা নিচ্ছে কিন্তু সেই টাকার ঠিকমত রসিদ দেয় না, জালিয়াতি করে, যদিও বা দেয়, সেই রসিদের কোন নাম্বার থাকে না। তাই আপনার মাধ্যমে রাজ্য সরকারের কাছে আমার দাবি এটাকে সরকারী অধিগ্রহণ করা হোক এবং অর্থ যেটা আদায় হচ্ছে সেটার থেকেও সরকার বঞ্চিত হচ্ছে। তাছাড়া ওই জায়গাটা পরিচ্ছন্ন করার কোন ব্যবস্থা নেই, জায়গাটা নোংরা হয়ে থাকে। সেই জন্য সরকারের কাছে আমার আবেদন যে অবিলম্বে ওটাকে টেকওভার করা হোক এবং এই ব্যাপারে বিরোধিরা যারা বসে আছেন তারাও নিশ্চয় সমর্থন করবেন।

**শ্রী সুশান্ত ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটা বিষয়ের প্রতি আমি দৃষ্টি আকর্ষণ করছি। নির্বাচনের আগে থেকে এই পর্যন্ত কংগ্রেস পক্ষ থেকে যে সন্ত্রাস সৃষ্টির চেষ্টা করা হয়েছিল সেটা এখনও ধারাবাহিকভাবে চলছে এবং সে সম্পর্কে এখানে বারবার আলোচনা হয়েছে। আমাদের বন্ধু মানসবাবু যেখানে থেকে নির্বাচিত হয়ে এসেছেন সেই সবং সেখান থেকে উনি কম ভোট পেয়েছেন সেখানে ধারাবাহিকভাবে সন্ত্রাস সৃষ্টি করা হচ্ছে। গত ২৬ তারিখে ওলন্দা গ্রামে ওদের মদত পুষ্ট সমাজবিরোধিরা বোমা বানাতে গিয়ে বোমা বিস্ফোরনের ফলে আহত হয়েছে। গ্রামে লোক তাদের ঘেরাও করে রেখেছিল এবং পুলিশ আসার পর তাদের গ্রেপ্তার করে নিয়ে যায়।

(এই সময় মাইক বন্ধ হয়ে যায়)

**শ্রী বীরেন্দ্র কুমার মৈত্র :** মাননীয় অধ্যক্ষমহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্ট আকর্ষণ করছি। আজকে আনন্দবাজারেও খবরটা বেরিয়েছে, মালদা হাসপাতালে রোগীকে অপারেশানের জন্য তেল কিনে দিতে হচ্ছে। এরকম দুরবস্থা কখনো আসেনি। তাছাড়া আমার নির্বাচনী ক্ষেত্রের একটা গ্রামে ডায়েরিয়ায় ১৭ জন আক্রান্ত হয়েছিল এবং একজন মারা যায়। ১৫ দিন হয়ে গেল সেই ইদারার জল এখনো পর্যন্ত ডিস-ইনফেকশান করার জন্য কোন লোক যায়নি। তাছাড়া একটা গ্রামে ২৩ জন লোকের কালাজ্বর হয়েছে, সেখানেও একটা লোক স্বাস্থ্য বিভাগ থেকে যায়নি। যদি জেলার লোককে প্রমোশন দিয়ে জেলাতেই সি. এম. ও. এইচ করা হয়, তাহলে এই অবস্থায়ই হবে। এটা আমি পরিস্কার ভাষায় মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে জানাতে চাই। এরকম দূরাবস্থা আর কখনো আসেনি।

[2.10 - 2.20 p.m.]

**শ্রী হারান হাজরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি অপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়া জেলার মাণিকপুর-সাঁকরাইল-হীরাপুর বাজার রোডটি প্রায় ১৫।২০ বছর আগে স্যাংসন হয়েছে। ১৯৭৮ সালে এই রাস্তার কাজ শুরু হয়। ঐ এলাকার জনৈক এক লোকের ইন্‌জাংসানের জন্য এক কিলোমিটার রাস্তার কাজ এখনো অবশিষ্ট রয়েছে। অন্যদিকে রাস্তার যে অংশটির কাজ শেষ হয়ে গেছে তার অবস্থা খুবই খারাপ হয়ে গেছে। অবশিষ্ট রাস্তার ইন্‌জাংসান এখন ভ্যাকেট হয়ে গেছে। ঐ রাস্তার কাজটি আবার শুরু করা এবং খারাপ অংশটির সংস্কার করার জন্য মাননীয় পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের নিকট আবেদন জানাচ্ছি।

**ডঃ নির্মল সিংহ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মগরাহাট থানায় খুব গরীব মানুষ বাস করে। সেখানে ক্ষেতমজুর আর বিড়ি শ্রমিকরা বাস করে। আমাদের ওখানে দুটি হাসপাতাল আছে। একটা হচ্ছে পি. এইচ. সি, আর একটা হচ্ছে উপস্বাস্থ্য কেন্দ্র। এই উপ-স্বাস্থ্য কেন্দ্রটি বাস চলাচল রাস্তার উপর অবস্থিত। সেখানে ডাক্তার দীর্ঘকাল ধরে যাচ্ছে না। বিভিন্ন দিক থেকে চাপ সৃষ্টি করার ফলে অনিয়মিত ভাবে সপ্তাহে দু একদিন ডাক্তার যায়। তার ফলে মগরাহাট সেন্টারের উপর চাপ এসে পড়ছে। প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রটিকে গ্রামীন স্বাস্থ্য কেন্দ্রে রূপান্তরিত করার কথা হয়েছিল। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী বলেছিলেন গ্রামীন স্বাস্থ্য কেন্দ্রের কাজ সম্পূর্ণ হয়ে যাবে মার্চ মাসের মধ্যে। কিন্তু আজ পর্যন্ত কোন কাজ হয়নি। অবিলম্বে এই মগরহাট প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটিকে গ্রামীন স্বাস্থ্যকেন্দ্রে রূপান্তরিত করার জন্য মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী পদ্মনিধি ধর :** মিঃ স্পীকার, স্যার, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র পুলিশ দপ্তরের মন্ত্রীর কাছে একটি জরুরী বিষয় উপস্থাপিত করতে চাই। স্যার, আমার কেন্দ্র ডোমজুড় থানা এলাকার উত্তর ও দক্ষিণ জয়পুর গ্রাম দুটি লিলুয়া থানার মধ্যে পড়েছে এবং এই দুটি গ্রামের লোকদের ১৫ কিলোমিটার দূরে বম্বে রোড ও বেনারস রোড দিয়ে লিলুয়া থানার সঙ্গে যোগাযোগ করতে হয়। কিন্তু বালি থানা থেকে মাত্র ৩॥ কিলোমিটার দূরত্বের মধ্যে পড়ে। আমি এস. পি. অফিসে গিয়ে ম্যাপও দেখিয়েছি। বালি থানা আর লিলুয়া থানার এই অসংগত দূর করার জন্য দীর্ঘ ৪ বছর ধরে আমি চেষ্টা করে আসছি। হঠাৎ মানুষের কোন ঘটনা ঘটলে উত্তর এবং দক্ষিণ জয়পুরের লোকেরা লিলুয়া থানায় যেতে পারে না, বালি থানা কাছে থাকা [illegible] এই পরিবর্তনটা আটকাচ্ছে কোথায় - সেটা আমি স্বরাষ্ট্র পুলিশ দপ্তরের কাছে জানতে চাইছি।.

**শ্রী শিশির কুমার সরকার :** মাননীয় অধ্যক্ষমহাশয়, আমি আপনার মাধ্যমে উদ্বাস্তু ও পুনর্বাসন

দপ্তরের মন্ত্রী এবং ভূমি সংস্কার মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলার বহরমপুর এলাকার কুলবনিয়া মৌজায় ১৯৫৬ সালে ১১৩.৯৬ শতক জমি অধিগ্রহণ করা হয়। ১৯৭২ সালে ২১৩ জন উদ্বাস্তুকে সেখানে পুনর্বাসন দেওয়া হয়। সেই জমির মালিকরা এখনো ক্ষতিপূরণ পায়নি এবং উদ্বাস্তুদের উন্নয়নের ব্যবস্থাও করা হয়নি। ১৯৭২ সালে ওখানকার ক্ষুদ্র, প্রান্তিক চাষী, সাধারণ মানুষ হাই কোর্টে কেস করে ওরা জমি ফেরৎ পেয়ে যায়। তার পরিমান হল ৮৯.২৬ শতক। সেই জমি আজ পর্যন্ত ডি-রিকুইজিসন করে চাষীদের দেওয়া হয়নি। একদিকে যাদের জমি গেছে তারাও বঞ্চিত হচ্ছে ক্ষতিপূরণ থেকে, অন্য দিকে উদ্বাস্তুরাও বঞ্চিত হচ্ছে - এই বিষয়ে আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীমতী তানিয়া চক্রবর্ত্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, সময়টা বর্ষাকাল এবং পশ্চিমবঙ্গের বিভিন্ন জায়গায় বৃষ্টিপাত কম কিন্তু পানিহাটি-যেটা আমার নির্বাচনী কেন্দ্র, সেখানে স্বল্প বৃষ্টিতে অনেক এলাকায় জল সমস্যার সৃষ্টি করে। বছরে প্রায় ৮ মাসধরে সেখানে জল জমে থাকে ফলে জনজীবন বিপর্যাস্ত হয়। খড়দহ খাল এবং বাগজোলা খাল সংস্কার ব্যাতিত সার্বিকভাবে জনগনের এই সমস্যার সমাধান সম্ভব নয়। বিভাগীয় মন্ত্রীকে বিষয়টি গুরুত্ব সহকারে বিবেচনা করার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী দিলীপ কুমার মজুমদার ঃ** মিঃ স্পীকার স্যার, আমি এখানে জানতে চাই, বিধানসভার ক্ষমতা বেশী, না, একজন আমলার ক্ষমতা বেশী। স্যার, বিধানসভায় সর্বসম্মতভাবে যে প্রস্তাব নেওয়া হয়েছিল তাতে ভারত সরকারের একজন আমলা আমাদের সচিবালয়ের মাধ্যমে লিখে পাঠিয়ে দিয়েছেন যে তোমাদের বিধানসভার সর্বসম্মত প্রস্তাব খারিজ করলাম। স্যার, সর্বসম্মতভাবে বিধানসভা থেকে প্রস্তাব পাশ করা হয়েছিল যে ফোর্ট উইলিয়ামের নাম সিরাজ ফোর্ট করা হোক। তিনি বলেছেন, এটা নাকচ হল এবং চ্যাপটার ক্লোজড হল। আমি স্যার, মনে করি এটা আমাদের সমগ্র বিধানসভার প্রতি অবমাননা অনুরূপভাবে বলতে পারি স্যার, নেতাজীর নামে আমরা ঐ দমদম এয়ারপোর্টের নামকরণ করার জন্য সর্বসম্মত প্রস্তাব নিয়েছিলাম কিন্তু সেটাও এখনও কার্যকরী হয়নি। কালকেও জ্যোতিবাবু দিল্লীতে মাধব রায় সিন্ধিয়াকে বলেছেন যে এটা অবিলম্বে কার্যকরী করুন। বিধানসভার সর্বসম্মত প্রস্তাব এটা। স্যার হীরেন মুখার্জী, যিনি এক সর্বজনশ্রদ্ধেয় পন্ডিত তিনিও ২৫শে জানুয়ারী মহাজাতি সদনে বলেছেন যে ফোর্ট উইলিয়ামের নাম বদল করে সিরাজদ্দৌহার নামে এবং দমদম বিমান বন্দরের নাম বদলে সুভাষ বসুর নামে নামকরণ করা উচিত। কিন্তু স্যার, ভারতসরকারের একজন আমলা বিধানসবার প্রস্তাব সরাসরি নাকচ করে বলছেন, চ্যাপটার ক্লোজড হল। হীরেন মুখার্জীর মতন সর্বজন শ্রদ্ধেয় ব্যক্তির, তিনি জনসভায় যা বলেছেন তার কথা খারিজ করে দিয়েছেন। আমি মনে করি এটা বিধানসভার অবমাননা। আমি বলব, অবিলম্বে এটা কার্যকরী করা হোক। রাজ্যসরকারের মাধ্যমে কেন্দ্রের কাছে এই প্রস্তাব পাঠানো হোক।

(নয়েজ, মেম্বারস রোজ টু স্পিক)

**মিঃ স্পীকার ঃ** Now I call upon Shri Sunder Hazra to speak

(নয়েজ)

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, হাউস থেকে আমরা সকলে মিলে যে প্রস্তাব পাশ করেছিলাম সেখানে একজন আমলা যদি এই জিনিষ করে তাহলে এই জিনিষ করে তাহলে নিশ্চয় আমাদের চিন্তা ভাবনা করতে হবে। মুখ্যমন্ত্রী মহাশয়ও ব্যক্তিগতভাবে চেষ্টা করেছিলেন যাতে নেতাজীর নামে দমদম এয়ারপোর্টের নাম হয়। এই দুটি ব্যাপারই স্যার, আমাদের দেখতে হবে। এ বিষয়ে সুনির্দিষ্টভাবে আলোচনা করা যায় কিনা সেটা আপনি চিন্তাভাবনা করে দেখুন।

**মিঃ স্পীকার ঃ** ডাঃ আবেদিন, আমরা ইউন্যানিমাস রেজলিউশান করে গভর্নমেন্টের কাছে পাঠাই - স্টেট গভর্নমেন্টের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে যার যেখানে কেন্দ্রীয় সরকার কনসানর্ড থাকে ওখানে যদি কোন অফিসার কোন একটা মন্তব্য করে, যদি একটা কোন জিনিষের মানে করে, যেটা করা উচিত নয় তাহলে আমাদের কাছে রেমিডি কি লাই করে? হোয়াট ইজ আওয়ার রেমিডি?

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আমার স্যার, নিজের ধারণা আমরা রেজলিউশান নিলেও সেন্ট্রাল গভর্নমেন্টের এক্তিয়ার আছে, কমপালসান নেই। যদি আমলা সেন্ট্রাল গভর্নমেন্টের ডিসিসিন কমিউনিকেট করে তার উপর তাহলে নাথিং রং। কারণ, He is a machine. He is an administrative aparatus. He is a limb of the administrative aparatus.

সে নিজের থেকে যদি কিছু বলে then it is to be considered

(গোলামাল)

স্যার, আপনি জানেন, আজকে যারা নেতাজীর ব্যাপারে ব্যাকুল ব্যাগ্রতা দেখাচ্ছেন তারা নেতাজীর জীবদ্দশায় সেকেন্ড ওয়ার্ল্ড ওয়ারের সময় নেতাজীর সম্বন্ধে কি কুৎসা রটনা করেছিলেন।

(গোলমাল)

স্যার, ক্রোকডাইল টিয়ারস। I shall continue it you are * * *, You have done * * * offence to the whole Nation.

তুমি মহারাজ সাধু হলে আজ আমি হনু চোর বটে। অপরাধ। পাপ করেছো তোমরা। স্যার, আপনি যেটা জিজ্ঞাসা করেছেন, If is for your secretariat to ascertain. Mr. Speaker has called me to speak, you have hemitieated it.

[2.20 - 2.30 p.m.]

নেতাজীকে আপনারা এক সময়ে কি বলেছিলেন তা ভুলে গেছেন। ইউ বিহ্যাভ লাইক এ টইটর। আপনাদের পাপের স্খলন নেই। আর তোমরাও পাপী, লোভি, * * *। তোমরাও ওদের সঙ্গে হাত মিলিয়েছ, তাকে কলঙ্কিত করছো। ইউ ক্যান নট ডিনাই ইট। ............

(গোলামাল)

**মিঃ স্পীকার ঃ** ক্রিমিনাল শব্দ বাদ যাবে। মিঃ আবেদিন, We are not discussing the past history. We are discussing on a resolution which was taken upby thisHouse unanimously and which has been returned here with certain comments. You are referring to the past history. We are not concerned with that. We are concerned with the present situation only. My question is very simple. A resolution was passed unanimously by this House. The matter was referred to the Central Government. It has been returned here with certain comments. Now, if an officer made certain comments of if the Central Government does not comply with the unanimous decision of the House then what remedy lies with us ? I ask your opinion of that. What

---

**Note** [*** Expunged as ordered by the Chair]

is your views on that.

**Dr. Zainal Abedin :** Sor, it is for your secretariat to point out where the decision is communicated - is it the decision of the Government of India or is it a comment made by the officer in question. If it is a comment made by an officer, then there are several procedures open to us to deal with that. But if it is a decision of the Government of India, then we can bring forward another motion by which we can ask them for reconsidering their views.

**Shri Debabrata Bandyopadhyay :** Sir, it is only within the right of the Minister to take a decision on the resolution passed by the Assemly. It is within the competence of the Minister only. An officer has no right to makeany comment on aresolution passed by the Assembly.

**শ্রী কৃষ্ণ চন্দ্র হালদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের এই বিধানসভা থেকে সর্বসম্মত প্রস্তাব গ্রহন করা হয়েছিল যে ফোর্ট উইলিয়ামের নামটি পরিবর্তণ করে সিরাজদৌলার নামে করা হোক। এটা ঠিক যে কোন আমলা বিধান সভায় সরাসরি বক্তব্য রাখতে পারেন। এটাতে আমি মনে করি যে বিধান সভার অবমানন্না করা হয়েছে। মাননীয় সদস্য ডঃ জয়নাল আবেদিন পার্টিকুলারলি সমস্ত জিনিসটা এই ভাবে ডাইভার্ট করতে চাচ্ছেন। আমি সেই রাস্তায় যেতে চাচ্ছি না। আমি মনে করি এই প্রস্তাব আবার পাঠানো হোক এবং সঙ্গে সঙ্গে একটা একসেপশান নেওয়া উচিত যে একজন আমলা এটা করতে পারে কিনা। এট স্টেট গভার্ণমেন্টের মাধ্যমে পাঠানো হয়েছিল। সুতরাং যদি কোন মন্ত্রী বা মন্ত্রীসভার মতামত থাকে তাহলে সেটা সরকারের মাধ্যমে আসা উচিত। সেজন্য আমি মনে করি যে এই আমলা আমাদের বিধান সভার অবমাননা করেছেন। এই ব্যাপারে একটা একসেপশান দিয়ে আবার পাঠান উচিত মতামতের জন্য। কাজেই আমি মনে করি যে আবার এই প্রস্তাব গ্রহণ করে পাঠানো হোক।

**শ্রী শক্তি প্রসাদ বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে ভাবে জয়নাল আবেদিন সাহেব বললেন, আমি আর সেই ব্যাপারে যেতে চাইছি না, আপনি যখন সেটাকে একসপাঞ্জ করলেন, আমি শুধু এখানে একটা জিনিস বলতে চাই যেহেতু এই বিধানসভা থেকে আমরা সর্বসম্মতিক্রমে একটা প্রস্তাব পাশ করেছিলাম এবং সেই ব্যাপার নিয়ে আশা করি এখানে আর তাদের কোন দ্বিমত্ থাকতে পারে না। এই সম্পর্কে যে ভাবে প্রস্তাব গৃহীত হয়েছে, সেই ভাবে যাতে করে আর কোন দ্বিমত্ না থাকে, এবং সেটা যাতে গৃহীত হয়, এই ব্যাপারে যদি কেউ কেউ কিছু করেও থাকেন, সেটার ব্যাপারে যাতে কোন দ্বিমত্ না হয়, আমি এই ব্যাপারে আপনার মাধ্যমে বলছি, আশি আশা করি একটু সুবিবেচনা করবেন, আশা করি সেই ভাবে আবার প্রস্তাব করে এটাকে যাতে রেফার করা যায়, এই রকম প্রস্তাব আমি এখানে রাখছি।

**শ্রী ননী কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য দিলীপ মজুমদার খুব নির্দিষ্ট ভাবে বলেছেন যে আমাদের বিধানসভার একটা প্রস্তাব, কেন্দ্রীয় সরকার কোন কথা বললেন না? আমার কাছে বিষয়টা হচ্ছে, আপনি খুব সঠিক ভাবে বিরোধী পক্ষের পাজ্ঞ নেতা জয়নাল আবেদিন সাহেবকে জিজ্ঞাসা করেছিলেন - এখন মুস্কিল হচ্ছে সিদ্ধার্থ বাবু আসার পর ওঁর প্রাজ্ঞতা চলে গেছে, ফলে উনি এখন না বুঝেই যা খুসী বলেন। কারণ কদিন আগে ওঁর লিডার বলেছিলেন সব কর্মচারী দের চাকরবাকর। সেই কারণে তিনি সেইভাবে বলেছেন। আমি তা বলতে চাই না। আমি শুধু বলতে চাই এই কথা যে জয়নাল সাহেবের এটা খেয়াল রাখা দরকার। ওদের দলের কোন ঠিক নেই, উনি কখনও কংগ্রেস, কখনও কংগ্রেস

(এস), কখনও নির্দল, কখনও সদল, উনি সুভাষ বাবুর কথা বলছেন - আরে নেতাজী চন্দ্র বসুকে তাড়িয়েছিল কংগ্রেস। সেই কংগ্রেস আজকে নেই, শেষ হয়ে গেছে। অতএব সেই কথা ওর কাছ থেকে শুনে কোন লাভ নেই। আমি শুধু আপনাকে এই কথা বলছি যে এটা বলতে লজ্জা লাগে যে পন্ডিত নেহেরু আমাদের দেশের নেতা, বড় নেতা ছিলেন, তিনি বলেছিলেন সুভাষবাবুর সঙ্গে দেখা করবেন খোলা তরোয়াল নিয়ে। তাঁর শিষ্য এখন দেখা করছেন বুশের সঙ্গে, হাত কী করে ঘষাঘষি করবেন। অতএব বিষয়টা খুব স্পষ্ট। আমাদের বিধানসভার প্রস্তাব, এটাকে বাতিল করার কোন এক্তিয়ার কারোর নেই। সেখানে যদি কেন্দ্রীয় সরকার মনে করেন, যে তিনি কোন কথা বলবেন, নিশ্চয়ই তিনি বলতে পারেন, তিনি আপনাকে বলবেন, গভর্ণমেন্টকে বলবেন, এই রকম হবে কেন? এই যে ধরনের অবমাননা করেছেন, তাঁর সঙ্গে আমি বুঝতে পারছি না। যে জয়নাল সাহেব হয়তো এই অবমাননাকারীদের সঙ্গে একমত। অতএব তা যদি হয়, তিনি মাঝখানে কিছুদিন মেম্বার ছিলেন না, তিনি হয়তো জানেন না, ওদের মেমবার যারা ছিলেন, তখন কংগ্রেসী, তারাও আমাদের সঙ্গে একমত ছিলেন। আমাদের সহমত ছিলেন যে কংগ্রেসের মেমবাররা, তাদের পর্য্যন্ত তিনি অবমাননা করেছেন। এটা বোঝার হয়তো তাঁর যোগ্যতা নেই। আমি সেই কারণে আপনাকে বলবো কেন্দ্রীয় সরকারের কাছে নির্দিষ্ট ভাবে আমাদের বলা উচিত্, আমাদের বিধানসভার প্রস্তাব, সর্বসম্মত প্রস্তাব, এটা তারা গ্রহন করুন, যদি কিছু বলার থাকেও আপনার সঙ্গে আলোচনা করুন। আর আমি আবেদন করবো জয়নাল আবেদিন সাহেব যা বলেছেন ভুল করে বলেছেন, আর এই ধরনের কথা বলবেন না। আপনার কাছ থেকে আমরা অনেক কিছু শিখতে চাই, আপনি অনেক অপকর্মের নেতা ছিলেন ১৯৭২ সাল থেকে, আমরা তা সকলে জানি। তা সত্ত্বেও আপনি একজন পুরান লোক, আপনাকে আমরা সম্মান জানাই, আপনি এই সব কথাবার্ত্তা বলেন, শুধু আপনার নয়, বিধানসভার সদস্য হিসাবে আমাদের লোকের সামনে হেয় করবেন না।

**শ্রী দেব প্রসাদ সরকার ঃ** স্যার, এখানে যে প্রশ্নটা উৎথাপিত হয়েছে, আপনি সেই বিষয়ের উপর এতক্ষণ এর গুরুত্ব বুঝে আলোচনার সুযোগ দিয়েছেন এবং গোটা বিধানসভার যে সর্বসম্মত প্রস্তাব, সেই প্রস্তাবের প্রতি যে অমর্যাদা, বিধানসভার প্রতি যে অমর্যাদা দেখানো হয়েছে। আমি মনে করি আপনি এর গুরুত্ব বিবেচনা করে যে ভাবে আলোচনার সুযোগ দিয়েছেন, এটাকে কার্যকিরী করার জন্য এর বিরুদ্ধে ঐ আমলার বিরুদ্ধে প্রিভিলেজ মোশন আনা যায় কী না, এবং অধিকার ভঙ্গের নোটিশ এনে আপনি যথাযোগ্য ভাবে এই আমলার বিরুদ্ধে যাতে এই বিধানসভার মর্যাদা যেভাবে ক্ষুন্ন করা হয়েছে, আমি তো মনে করি, অধিকার ভঙ্গের নোটিশ আনা উচিৎ। আপনি এই ব্যাপারে অধিকার ভঙ্গের নোটিশ আনার সুযোগ দেবেন কী না, প্রিভিলেজ মোশন রেজ করার সুযোগ দেবেন কী না, আপনি আপনার রুলিং এর মাধ্যমে জানবেন।

স্যার, আপনি এ ব্যাপারে আমাদের অধিকার ভঙ্গের নোটিশ আনার সুযোগ দেবেন কিনা, আশা করি সেটা আপনার রুলিং-এর মাধ্যমে জানাবেন।

[2.30 - 2.40 p.m.]

**মিঃ স্পীকার ঃ** মিঃ দিলীপ মজুমদার, জয়নাল আবেদিন আপনার প্রস্তাবের বিরোধিতা করেন নি। উনি জানতে চেয়েছেন কেন্দ্রীয় সরকারের কাছে আমার আবেদন, নিবেদন করা যায় কিনা। এ ব্যাপারে প্রথমেই আমাদের জানা দরকার যে আমরা এখান থেকে যে প্রস্তাব পাঠিয়েছিলাম সে প্রস্তাব এখন কি অবস্থায় আছে? আমি পার্লামেন্টারি এ্যাফেয়ার্স মিনিষ্টারকে অনুরোধ করছি, আমাদের যে প্রস্তাবটি পাঠান হয়েছিল সেটির কেন্দ্রীয় সরকার কি উত্তর দিয়েছে, না দিয়েছে এবং রাজ্য সরকারই বা কি লিখেছে, না লিখেছে তা আগামী ২।১ দিনের মধ্যে হাউসকে জানান। আগে আমাদের পজিশনটা জানা দরকার।

অফিসিয়াল পজিশন জানার পর আমাদের কিছু করণীয় থাকলে আমরা করব। এখন হৈ-চৈ করার দরকার কি ?

**Shri Gyan Singh Sohanpal :** Mr. Speaker Sir, the question before the House is that a resolution was adpoted by the Assembly requesitng the Government of India for certain thing and a reply has come. I am told, the replies sent by one of the Secretaries and the hon. member feels that it is an insult for them, for the House since the reply has been sent not by the Government but by the Secretary. Sir, I am not going into the merits of the case. Sir, we have sent several requests from this Assembly and similarly from other Assemblies requests go to the Government of India. The requiest has not been accepted. The Government of India has not been able to oblige what we have asked for. It is a different matter. It may not be to our satisfaction. We can again request the Government of India for reconsideration of the whole subject but the other point which is being debated looks very funny. Sir, the motion which was passed by this Assembly, as far as I know, was sent to the Government of India by the Secretary of this Assembly. We cannot expect the Minister to reply to that letter. Naturally a reply will go from the Secretary and not from the Minister. Had the Nimister or the Hon'ble Speaker sent the Motion requesting the Government of India to consider, I am sure, a reply would have come either from the Minister or from the Prime Minister. They know etiquette. I would, there fore, request you to let us not go to all these issues, these are political issues. If we are really sincere and getting something done for hte State Government, let us again approach the Government of India to reconsider their decision and that is the only way, only honouable way for an Assembly, as far as I feel. Thank you, Sir.

**শ্রী কৃষ্ণ চন্দ্র হালদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় জ্ঞান সিং সোহনপাল যে বক্তব্য রাখলেন, আমি তাঁর সঙ্গে এক-মত নই। কারণ আমাদের বিধানসভার সিদ্ধান্ত— সর্ব সম্মত সিদ্ধান্ত - আমাদের বিধানসভার সেক্রেটারী রাজ্য সরকারের কাছে বা মন্ত্রীর কাছে পাঠিয়ে থাকেন, দপ্তরের কোন সেক্রেটারীর কাছে পাঠান না। আমাদের সেক্রেটারী যা পাঠান তা সবই অন বিহাফ্ ওয়েষ্ট বেঙ্গল লেজিসলেটিভ এ্যাসেম্বলি। এই পবিত্র সভার পক্ষ থেকে সেক্রেটারী পাঠিয়েছেন। এটা কোন ডিপার্টমেন্টের কোন করপনডেনটস নয়। সুতরাং সেদিক থেকে যদি সেই মিনিষ্ট্রি বা তাঁর সেক্রেটারী এই ভাবে দেখা উচিত নয়। আমি আপনার সঙ্গে একমত নই, আমি জানিনা কি হয়েছে তবে আমি আগে যেটা বলেছিলাম বিধানসভায় এটা একসেপসন নেওয়া উচিত আমলাদের প্রতি। আবার পাঠান হোক, আমার মনে হয় বিধানসভার অবমাননা করা হয়েছে, এটা জানা উচিত। মাননীয় সদস্যের ঐ মন্তব্য করা ঠিক নয়, এতে বিধানসভা এবং বিধানসভার সদস্যদের প্রতি সুবিচার করা হয় নি।

**Mr. Speaker :** Hon'ble Member, Shri Gyan Singh Sohanpal, is slightly confused. We never send any letter directly to the Government of

India. We do not comunicate. We send it to the Parliamentary Affairs Department of the State Government. They take up with the Government of India or concerned department or whateve it is. And if any reply has to come it has to come to the Government of West Bengal and they communicate to us. In reply we have not received any communication from the State Government on this subject. That is why I ask the Parliamentary Affairs Minister to ascertain what is the position and let the House know what has happened. We are already in the dark. So whithout knowing the actual position there is not use further debating the matter. After we know then we can only understand the position.

The question arises then is that, it is definitely nothing wrong if a Secretary communicates the decision of the Government. It is nothing wrong. He is the person who communicates. But if the Secretary of the officer concerned communicates a wrong decision without the decision of the Government then there is something wrong because he has not the capacity to take a decision on behalf of the Government. That line of difference has to be drawn. So let us see that has happened. Then we will decide. There should not be any agitation on this.

Now Shri Sundar Hazra.

**শ্রী সুন্দর হাজরা ঃ** মিঃ স্পীকার স্যার, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয় এই সভার মধ্যে রাখছি। স্যার, লালগড় প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র এবং ধরমপুর উপস্বাস্থ্য কেন্দ্র এই দুটি হাসপাতালে একেবারেই ওষুধ নেই। সেখানে রোগীরা খুবই অসুবিধায় পড়েছে এবং ঐ লালগড় প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রে ১৫টি এবং ধরমপুর উপস্বাস্থ্য কেন্দ্রে ৬টি শয্যা আছে। শয্যাগুলি যাতে চালু করা যায় অবিলম্বে তার ব্যবস্থা করতে হবে এবং সেজন্যই মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী কমলেন্দু স্যান্নাল ঃ** মিঃ স্পীকর স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং একটি প্রশাসনিক তদন্ত দাবী করছি। গত রবিবার শেষ রাত্রে চাঁদের ঘাট গ্রাম পঞ্চায়েতের অধিনে কৃষ্টিয়াতে ৩ জন অগ্নি দগ্ধ হয়ে মারা গিয়েছে। নদীয়ার এস. পি ঘটনাটি 'আজকাল' পত্রিকার মাধ্যমে আমি জানতে পেরেছি রহস্যজনক ব্যাপার। আমি স্থানীয় ভাবেও জানতে পেরেছি যে এর মধ্যে গভীর রহস্য আছে, কিছু সমাজবিরোধী মানুষ এর পিছনে রয়েছে। যে ৩ জন মারা গিয়েছে তার মধ্যে একজন হচ্ছে 'দিদিমা' একজন মহিলা এবং একটি ছোট মেয়ে। এটা শুধু বধু হত্যার ব্যাপার নয়, বধু, কন্যা এবং শ্বাশুড়ী হত্যা। এটার জন্য আমি একটা তদন্ত দাবী করছি।

[2.40 - 2.50 p.m.]

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যের প্রায় সমস্ত পৌর এলাকা এবং নগর এলাকায় আজকে বড় বড় সব অট্টালিকা গড়ে উঠছে, কিন্তু তার পাশাপশি কোন অগ্নি নির্বাপক ব্যবস্থা হচ্ছে না। সর্বত্র জতুগৃহ গড়ে উঠছে। সেইমত আলি পুরদুয়ারেও সমস্ত জলাভূমি দখল নিয়ে কিছু ব্যক্তি সেখানে বড় বড় বাড়ি করছেন। তারফলে আজকে গোটা শহর একটা সাংঘাতিক অবস্থার সম্মুখীন। এটা শুধু

আলিপুরদুয়ারের অবস্থা নয়, রাজ্যের সর্বত্র এই অবস্থা। কিন্তু এক্ষেত্রে একটা প্ল্যানিং থাকা দরকার। রাজ্য সরকারের আইন আছে জলাভূমি সংরক্ষণের। আজকে জলাভূমি সংরক্ষণ না করবার ফলে শহরগুলি বারুদের স্তুপের উপর রয়েছে। আজকে প্রমোটাররা সমস্ত জায়গা দখল করে নিয়ে এক শ্রেণীর পুলিশ, অসাধু ব্যবসায়ী এবং আমলাদের ষড়যন্ত্রে বিশেষ করে উত্তরবঙ্গে সর্বনাশ করছে। রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করে বলছি, সমস্ত শহর এবং নগরে সুষ্ঠু পরিকল্পনা মাফিক বানি তৈরীর ব্যবস্থা এবং জলাভূমি সংরক্ষণ আইনকে কার্যকরী করে এক্ষেত্রে আইনানুগ ব্যবস্থা গ্রহণগ করা দরকার।

**শ্রী মহম্মদ মহামুদ্দিন ঃ** . . . (অনুপস্থিত) . . .

**শ্রী নিত্যানন্দ অধিকারী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি ভূমি ও ভূমি রাজস্ব এবং পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। শিলিগুড়ির সেবক রোড হয়ে মাল, লাটাগুড়ি এবং ময়নাগুড়ির ভেতর দিয়ে যেটা ৩১ নং জাতীয় সড়ক ইষ্টার্ণ ডুয়ার্সের দিকে গেছে, ঐ রাস্তার বাই-পাস্ নির্মানের প্রয়োজনে ময়নাগুড়ি শহরের পাশ দিয়ে ৪০.৬০ একর জমি সেই চীন যখন ভারত আক্রমণ করে সেই সময় জরুরী ভিত্তিতে তখনকার ডি. এম. অধিগ্রহণ করেছিলেন, যার সবটাই ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের জমি। এর মধ্যে মাত্র তিনজন স্বচ্ছল কৃষক ছিলেন। কিন্তু আজও তারা সম্পূর্ণ ক্ষতিপূরণ পাননি। শুধু কমপেনসেশনই নয়, ইন্টারেষ্ট পর্যন্ত পাননি। তারা যাতে অবিলম্বে ক্ষতিপূরণের টাকা পান তারজন্য ব্যবস্থা নিতে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী বিমল মিস্ত্রি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার কেন্দ্র দক্ষিণ ২৪ পরগণার পশ্চিম ক্যানিংয়ে একটি গভীর নলকূপ আছে এবং তাতে দুটি পাইপ-লাইন আছে যার দ্বারা শহরে জল সরবরাহ করা হয়। কিন্তু তারমধ্যে একটি পাইপ-লাইন দীর্ঘদিন ধরে খারাপ হয়ে রয়েছে। যদি অবিলম্বে ঐ পাইপ-লাইনটি মেরামত না করা হয় এবং চালু পাইপ-লাইনটি যদি কোনক্রমে খারাপ হয়ে যায় তাহলে শহরের মানুষ দুর্দাশার মধ্যে পড়বেন। তাই এ ব্যাপারে সত্বর ব্যবস্থা করবার জন্য দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী আনন্দগোপাল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বামফ্রন্ট সরকারের দৃষ্টি আকর্ষণ করে বলছি, কেন্দ্রে জনবিরোধী সরকার। আমরা লক্ষ্য করেছি, সারা দেশে বেকার সমস্যা যখন লাফিয়ে লাফিয়ে বাড়ছে তখন কেন্দ্রের ঐ জনবিরোধী সরকার বেকার সমস্যা সমাধানের জন্য কোন সুনির্দিষ্ট পন্থা অবলম্বন করতে পারছে না। আমরা আরো লক্ষ্য করছি, কেন্দ্রীয় সরকারের বিভিন্ন দপ্তরে ২ লক্ষ্যের মত শূন্য পদ পড়ে রয়েছে পশ্চিমবঙ্গে, কিন্তু সেগুলি পূরণ করবার কোন ব্যবস্থা তারা করছেন না। আমি বামফ্রন্ট সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবী জানাচ্ছি, ঐ পদগুলি অবিলম্বে পূরণ করা হোক।

## জিরো আওয়ার

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে রাজ্যের বিচার ব্যাবস্থায় যে গভর্নমেন্ট উকিল পরিচালনা করে সরাকর পক্ষকে তাঁরা কতটা দুর্নীতির পাঁকে আবদ্ধ হয়েছেন আপনি সেটা দেখলেই বুঝতে পারবেন। মেদিনীপুর কো-অপারেটিভ ল্যান্ড ডেভলপমেন্ট ব্যাঙ্কের ৩০ শে জুন ম্যানেজিং কমিটির মেয়াদ শেষ আরবিট্রেশানে গিয়েছিল। তাঁরাও রিফিউজ করেছেন যে তোমার আরবিট্রেশান তোমাকে ডিসমিস করে দেওয়া হলো এবং তোমার আপিলও। ৩০শে জুন যেটা শেষ হয়ে গেল তারপর পয়লা জুলাই সেই চেয়ারম্যান নিজেকে চেয়ারম্যান হিসাবে পরিচয় দিয়ে হাই কোর্টে গিয়ে তিনি একটা ব্যবস্থা নিয়ে নিলেন। এখানে ব্যাঙ্কের উকিল, সরকারের উকিল ও যে চেয়্যারম্যান নয় হি ইজ . . .

সেটা কিন্তু উকিলরা, গভর্নমেন্ট উকিলরা ডিফেন্ড করলেন না। এটা বিচার ব্যবস্থা নিয়ে একটা প্রহসন। এটা আমি সমবায় মন্ত্রীকে বলেছি, তাঁর আজকে আসার কথা ছিল, তিনি নেই, আমি আপনার মাধ্যমে, পার্লামেন্টারী মিনিষ্টার আছেন, তাঁকে বলছি এটা দেখা উচিত যে রাজ্যের বিচার ব্যবস্থা কি। আপনার কমিটেড কাউনসিল চান? কিন্তু আজকে To what extent the corruption percolates in the council.

একটা ফ্রড লেন্ট করে চেয়ারম্যান নয়, ৩০শে জুন যার কার্যাকাল শেষ হয়ে গেছে—

**মিঃ স্পীকার ঃ** ডাঃ আবেদিন আপনার কথায় বোঝা যাচ্ছে ম্যাটারটা সাবজুডিস। বলা যাবে?

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** না স্যার, এটা সাবজুডিস নয়।

**মিঃ স্পীকার ঃ** আপনি তো বললেন যে হাইকোর্টে গিয়ে মামলা করেছে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মামলা নিয়ে চলে এসেছে, এটা আপনাকে দিচ্ছি।

**মিঃ স্পীকার ঃ** কি ভাবে দেবেন?

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, এটা নট সাবজুডিস.

**মিঃ স্পীকার ঃ** তাহলে মামলা কি চলছে?

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** না, মামলা দিয়ে করে নিয়েছে।

**মিঃ স্পীকার ঃ** এটা তো মামলা, তাহলে তো সবজুডিস হয়ে গেল।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** ফ্রড লেন্ট মামলা করেছে।

**মিঃ স্পীকার ঃ** ফ্রড লেন্ট করুক যাই করুন মামলা চলছে তো?

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মামলা নেই, এখানে তিনি ফ্রড লেন্ট করে চেয়ারম্যান নয়, সে নিজেকে চেয়্যারম্যান হিসাবে নিজেকে পরিচয় দিয়ে হাই-কোর্ট থেকে একটা অর্ডার নিয়ে চলে গেছে। আমি এটার বিরুদ্ধে এটা তো বিচারধীন নয়। এটা আপনার কাছে দিচ্ছি টু ওপেন দি কেস যে তুমি ফ্রড লেন্ট করে নিজেকে পরিচয় দিয়েছো। তিনি চেয়ারম্যান নন, আজকে এটা ক্রিমিনাল প্রসিকিউশান হবে এই চেয়ারম্যানের বিরুদ্ধে এবং উকিল গুলো ওঁকে সুযোগ করে দিয়েছে।

**মিঃ স্পীকার ঃ** হাই-কোর্টের রায়ের উপর ক্রিমিনাল প্রসিকিউশান এই ভাবে হয় না।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আমি এটা আপনাকে দিচ্ছি, রাজ্য সরকার একটু ব্যবস্থা করুক।

**মিঃ স্পীকার ঃ** কি করবে? জাজমেন্ট তো হয়ে গেছে এখন কি করবে?

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** কেন করবে না?

**মিঃ স্পীকার ঃ** ঠিক আছে আপনি দেবেন, এখন বসুন।

**শ্রী ধীরেন্দ্রনাথ সেট ঃ** স্যার, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় শিক্ষামন্ত্রী এবং রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আবার শিক্ষা জগতে অরাজকতা দেখা দিয়েছে। বিরোধী দলের নেতা এখানে আসার ফলে এই ঘটনা ঘটেছে কিনা জানি না। ব্যাপার হলো সাঁইথিয়া অভেদানন্দ যে কলেজ

আছে সেই কলেজে ভর্ত্তি সুরু হয়েছে ডিগ্রি কোর্সে। এখানে ছাত্র-পরিষদ জুলুম করছে যে ১০ টাকা করে দিতে হবে, না হলে ভর্ত্তি হতে দেব না।

[2.50 - 3.00 p.m.]

স্যার, এই নিয়ে গতকাল দু'দল ছাত্রের মধ্যে একটা সংঘর্ষ হয়েছে এবং ছাত্রভর্ত্তি বন্ধ আছে। অধ্যক্ষ এখন এই কলেজে নেই। টিচার-ইন-চার্জ যিনি ছিলেন তিনি দায়িত্বভার ত্যাগ করেছেন। ভর্ত্তি বন্ধ হয়ে গেছে। ছাত্র পরিষদ ওখানে হাঙ্গামা করছে।

**শ্রী কৃষ্ণ চন্দ্র হালদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে, আমাদের আসানসোল, রাণীগঞ্জ এরিয়াতে প্রায় একশো কোলিয়ারী আছে। জিওলজিক্যাল সার্ভে অব ইন্ডিয়ার পক্ষ থেকে দুর্গাপুর এবং কাঁকসা এলাকায় একটা সার্ভে করেছিল। তারা বলছে যে ওখানে উচ্চমানের কয়লা মজুত আছে এবং তা দুশো বছর ধরে উত্তোলন করা যাবে। উক্ত কয়লা সায়েন্টিফিক ওয়েতে উত্তোলন করতে হলে কোল মাইনিং এডুকেশনে ভালো ভাবে শিক্ষা গ্রহণ প্রয়োজন এবং সেজন্য একটি ডিক্রি কোর্স, কোল মাইনিং এডুকেশনের উপরে খোলা দরকার। সেজন্য আমি উচ্চশিক্ষা মন্ত্রীর কাছে দাবী করছি যে বর্ধমান বিশ্ববিদ্যালয়ের অধীনে এই বিষয়ে একটি ডিক্রি কোর্স চালু করার ব্যবস্থা তিনি গ্রহণ করুন। আমরা প্রায়ই দেখছি কয়লা খনিতে এ্যাকসিডেন্ট হচ্ছে, কয়লা সায়েন্টিফিক ভাবে না তোলার জন্যই এই সমস্ত এ্যাকসিডেন্ট ঘটছে। সেজন্য এটি খুবই গুরুত্বপূর্ণ ব্যাপার। কয়লা পাওয়ারের ব্যাপারে বলুন, ইলেকট্রিসিটির জন্য বলুন সব ব্যাপারেই দরকার। সেজন্য বর্ধমানে কোল মাইনিং এডুকেশন বিষয়ে একটি কলেজ খোলার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে দাবী করছি।

**শ্রী দেব প্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে গুরুত্বপূর্ণ একটি বিষয় তুলছি। শ্রমিক কর্মচারীদের সরকারী ট্রেড ইউনিয়ন সংস্থা সি. আই. টি. ইউ. কিভাবে হাঙ্গামা চালাচ্ছে তার একটি নগ্ন দৃষ্টান্ত আমি তুলে ধরছি। কোলাঘাট থার্মাল প্রোজেক্টে কনট্রাকটর এবং কনষ্ট্রাকশন কোম্পানী যে গুলো আছে, তাদের যে সমস্ত ক্যাজুয়াল লেবার আছে তাদের কাছে সি. আই. টি. ইউ. এর পক্ষ থেকে নির্দেশ দেওয়া হয়েছে যে স্থানীয় সি. পি. এম. এর নেতৃত্ব, পঞ্চায়েত নেতৃত্ব-এর কাছ থেকে সুপারিশ না আনতে পারলে তাদের ছাঁটাই করে দেওয়া হবে। এইভাবে তাদের হুমকী দেওয়া হয়েছে। শ্রমিকদের ট্রেড ইউনিয়ন করার যে গনতান্ত্রিক অধিকার তার উপর এইভাবে হস্তক্ষেপ করা হচ্ছে। আমি দাবী করছি, শ্রমিকদের গনতান্ত্রিক এই অধিকারের উপর থেকে হস্তক্ষেপ যেন বন্ধ করা হয়।

**শ্রী প্রবীর ব্যানার্জী ঃ** মাননীয় স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে উচ্চশিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গোবরডাঙ্গা হিন্দু কলেজ এবং বি. টি. কলেজে ১৯৮৩ সাল থেকে কোন প্রিন্সিপাল নেই। প্রতি বছর ১লা জুলাই থেকে ১৫ই মে পর্যন্ত বি. এড. পড়ানো হয়। কিন্তু গোবরডাঙ্গা হিন্দু কলেজে এই বছরে এখনও বি. এড ক্লাস শুরু হয়নি। কলেজ এখন বন্ধ আছে। গত বছরে ওখানে ২৭০ জনকে ভর্ত্তি নেওয়া হয়েছিল, অন্যদিকে এবারে কর্তৃপক্ষ বলছেন যে দুশো জনের বেশী ভর্ত্তি নেওয়া হবে না। সেখানে প্রশাসনিক গন্ডোগাল দেখা দিয়েছে। আমি অবিলম্বে এই বিষয়ে মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে তিনি যথাযথ ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রী তপন হোড়ঃ** মাননীয় স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি বিষয়ের প্রতি। সেটি হচ্ছে এই যে, বোলপুর সাব-ডিভিসান হাসপাতাল এবং প্রাইমারী হেলথ্ সেন্টারে একটি বাড়িও নেই গত একমাস ধরে। সেখানে কোন তুলা পর্যন্ত নেই। এটি অত্যন্ত গুরুত্বপূর্ণ

বিষয়। অবিলম্বে যদি এর বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া না হয় তাহলে আমাকে ধর্মা দিতে হবে।

**শ্রী লক্ষ্মীরাম কিসকু ঃ** মাননীয় স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে ক্ষুদ্র সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা এলাকায় যমুনা, টটকো কংসাবতীর কিছু জায়গার মধ্যে পড়ে। তারফলে ওখানে জল জমেই থাকে। আমি সেই কারণে ক্ষুদ্র সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে ওই জল উত্তোলন করার ব্যবস্থা হয় এবং ওখানে আর এল আই এর মাধ্যমে সেচের ব্যবস্থা করা হয়।

**শ্রীমতী শান্তি চ্যাটার্জী ঃ** মাননীয় অধ্যক্ষমহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র তারকেশ্বরে তারাপুর গ্রাম পঞ্চায়েতের অধীনে একটি স্বাস্থ্যকেন্দ্র আছে, সেই স্বাস্থ্যকেন্দ্রটিতে কোন ডাক্তার নেই। ফলে ওই অঞ্চলের লোকেদের খুবই অসুবিধা হচ্ছে এবং বিশেষ করে অন্তঃস্বত্তা মহিলাদের সেখানে গিয়ে খুব অসুবিধায় পড়তে হচ্ছে। আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করছি যে অবিলম্বে যাতে ওই স্বাস্থ্যকেন্দ্রে ডাক্তার নিয়োগ করার ব্যবস্থা করা হয়।

**ডাঃ মানস ভূঞ্যাঁ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি সংবেদনশীল বিষয়ে মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলায় জেলা শাসক যে বাংলোয় থাকেন সেই বাংলোর নাম এখনো হেস্টিংস হাউস হিসাবে ছিলেন এবং বিপ্লবীর তীর্থভূমি হিসাবে এই জেলাতেই স্বাধীনতার পূর্বে প্যাডি, বাস এবং ডগলাস জেডলা শাসক হিসাবে ছিলেন এবং বিপ্লীবর স্বাধীনতা আন্দোলন নিজেদের যুক্তি করে তাদের বিরুদ্ধে আন্দোলন করে যে আত্মত্যাগ করেছিলেন তাতে একটা ইতিহাস তৈরী হয়েছিল। আমি আপনার কাছে আবেদন করছি যে অবিলম্বে ওই জেলাশাসকের বাংলোটির নাম ক্ষুদিরাম ভবন হিসাবে চিহ্নিত করা হোক। এই শহীদদের সম্মানের জন্য এবং বিপ্লবের তীর্থভূমি হিসাবে ওই বাংলার নাম হেস্টিংস থাকবে এটা কাম্য নয়।

**মিঃ স্পীকার ঃ** Mr. Sattik Kumar Roy, what is your point of information?

**শ্রী সাত্বিক রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই সভাকে জানাতে চাইছি যে পশ্চিমবঙ্গে সমবায় কর্মচারী সমন্বয় কমিটির আহ্বানে বিভিন্ন দাবী-দাওয়া নিয়ে প্রায় ৪ হাজার কর্মচারী এই বিধানসভা অভিযানে। আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রীকে অনুরোধ করছি যে সমবায় মন্ত্রী যেন ওদের স্থানে গিয়ে কর্মচারীদের কথা শোনেন এবং তাঁর বক্তব্য রাখেন। এই অনুরোধ বিশেষভাবে রাখছি।

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় মন্ত্রীকে জানাতে চাই। মাননীয় মন্ত্রী থাকলে ভালো হোত অর্থাৎ নীহারবাবু যদি থাকতেন ভালো হোত। কারণ তিনিই তো তার বাজেট বক্তৃতায় এই শব্দটি ব্যবহার করেছেন। স্যার, আপনি জানেন যে নেতাজী সুভাষ চন্দ্র বসু বক্তৃতা করার সময়ে 'জয়হিন্দ' শ্লোগানটি দিতেন। ওঁনার এই জয়হিন্দ শ্লোগানটি খুব প্রিয় ছিল। আমরা জানি আমাদের দলের তরফ থেকেও এই জয়হিন্দ শ্লোগান ব্যবহার করা হয়ে থাকে।

**মিঃ স্পীকার ঃ** তাহলে আপনি কি চাইছেন যে ওই 'জয়হিন্দ' শ্লোগানটি তুলে দেবো?

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** না স্যার, আমি সেকথায় যাচ্ছি না, আমি বলছি যে আপনাদের পার্টির শ্লোগান হচ্ছে যেমন ইন ক্লাব জিন্দাবাদ, তেমনি আমাদের দলের তরফ থেকে বক্তৃতার শেষে বন্দেমাতরম বলে শেষকালে জয়হিন্দ এই শ্লোগানটি দিয়ে থাকি। আমাদের এই জয়হিন্দ শ্লোগানটি আমাদের রাজনৈতিক স্বার্থে ওতোপ্রোতভাবে জড়িত। কিন্তু আজকাল দেখছি আপনাদের নেতাজী সম্পর্কে খুব পীড়িত হয়ে গেছে। অথচ আপনারাই এক সময়ে নেতাজীকে 'তেজোর কুকুর' এবং দেশদ্রোহী বলে আখ্যা দিয়েছিলেন। আর আজকে আপনারাই নেতাজীর নামকরণ করার কথা বলছেন। যাই হোক শেষ অবধি যে আপনাদের

বৃদ্ধি হয়েছে এটাই যথেষ্ট কিন্তু আমার কথা হচ্ছে যে আপনি আপনার বক্তব্যের শেষে জয়হিন্দ এই শব্দটি ব্যবহার করেছেন।

[3.00 - 3.45 p.m.]
**(Including adjournment)**

আপনার রুলিং আছে টোটাল প্রসিডিংসটা যদি রং হয় তাহলে এই বাজেট উৎথাপন করাটা রং হয়ে যাবে, এ্যাকডিং টু দি প্রসিডিওর। আপনি গতকালও আপনার রুলিং-এর ব্যাপারে এই কথা বলেছেন আমাদের প্রিভিলেজ ড্রপ করে ক্যানসেল করে দিয়েছেন। আমি বলছি জয়হিন্দ শব্দটা অতি প্রিয় আমাদের কাছে। আমরা মাঠে বক্তৃতার সময় বন্দেমাতারম বলে থাকি, কিন্তু আমরা বিধানসভায় কখনই জয়হিন্দ বন্দেমাতরম বলিনা, এটা একটা এটিকেট। যদি রাখেন তাহলে বাজেট বক্তৃতা এক্সপাঞ্জ হওয়া উচিৎ। ইফ এ পার্ট অফ দি রেকর্ড ইজ রং তাহলে এটা বাতিল করে দিন। হোল প্রসিডিংস বাতিল হবে। আমি আপনাকে এখানে উল্লেখ করছি কাউল এ্যান্ডসাকদার থেকে পেজ ২৫৫-এ আপনি দেখুন আগে কতকগুলি বার আছে— "Besides in keeping with parliamentary conventions and etiquette Members are forbidden : to enter the Chamber with a coat hanging on the arm, to place their hats on the desk in the House, to carry walking sticks in the Chamber unless permitted by the Speaker under suck exceptional circumstances as old age or physical infirmity, to smoke in the Chamber, to say 'Jai Hind' or 'Bande Mataram' or anything of the kink in the House".

এইগুলি সমস্তই হচ্ছে ইট ইজ এ পার্ট অফ দি প্রসিডিংস। আপনি বলেছেন ইট ইজ রেড। এই রেড-র মধ্যে যদি কোন পার্ট রেকর্ড হয় তাহলে পুরোটাই রং হয়ে যাবে। দি হোল অফ দি বাজেট স্পিচ ইজ এ্যাবসলিউটলি বোগাস আপনি এটা করতে পারেননা। সুতরাং আপনি যদি মনে করেন এই যে, কাউল এ্যান্ডসাকদার এবং হাউস অফ কমন্স এবং লোকসভার যে প্রাকটিসের কথা বললাম এই প্রাকটিস লোকসভাতে হয় কিন্তু এখানে কোনদিন হয়নি। আমরা হাউসে করিনি। আমাদের প্রিয় শব্দ জয়হিন্দ বলেছেন, কালকে তো তাহলে ইনক্লাব জিন্দাবাদ বলবেন। ওয়ান্স ইট ইজ টেবিল্ড এ্যান্ড সার্কুলেটেড, সুতরাং আমি মনে করি যদি ইট ইজ রেড হয় তাহলে দেয়ারফোর হোল স্পিচ বাতিল করে দিন। নূতন করে ওনার স্পিচ নিয়ে আসুন এবং বাজেট বরাদ্দের জন্য পেশ করুন। ইকিউভ্যালেন্ট কোন স্পীচে যদি এই ভুল হয় তাহলে বাজেট বরাদ্দ পেশ করা যায় না, এটা যদি কনভেনশান হয় তাহলে ফলো করতে হবে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, আমরা মনে করি আপনি সবই জানেন। এখানে আমার তো হলো ৩০ বছর, আগে এই রকম স্পিচ বা রিটিন স্পিচ ছিল না। আপনারাই রেকগনিশান দিয়েছেন। এখানে '৬৭ সালে তখন রসুল সাহেব মন্ত্রী ছিলেন ইউ. ডি. এফ. মিনিষ্টার এখানে মাননীয় মন্ত্রীদের বক্তব্য বিলি করেছিল তারা কেউই এই শব্দ ব্যবহার করেনি, তিনি একবার ব্যবহার করেছিলেন ইনক্লাব জিন্দাবাদ কথার শেষে। আজকে নীহার বাবু যেটা করেছেন এটা জওহরলাল নেহেরু থেকে ইন্দিরা গান্ধী থেকে আমরা সকলেই বক্তব্যর শেষে বলি, কিন্তু এটা যদি প্রসিডিংস অফ দি হাউস হয়ে যায় তাহলে আমাদের আশঙ্কা এরা কালকে বলবে স্তালিন জিন্দাবাদ, লাল সেলাম জিন্দাবাদ হয়ত বলল জ্যোতি বসু জিন্দাবাদ, ইট বিকামস দি প্রিসিডেন্ট এটা যদি আপনি এ্যালাওগ করেন এটাও যদি একটি অপকৌশল হয় লাল সেলাম জিন্দাবাদ, ইনক্লাব জিন্দাবাদ পরিবেশন তাহলে তো আমাদের আপত্তি হবে। কারণ আমাদের হাউসের

একটা ডিগনিটি আছে এবং আমাদের হাউস দিস ইজ নট এ্যান আইসোলেটেড ওয়ান। সেজন্য আপনার রুলিংয়ের অপেক্ষা করছি। ইফ ইউ অ্যালাও ইট উই উইল ওয়েলকাম দ্যাট। বাট ইউ সুড নট বি দি গেটওয়ে ইন ফিউচার। এই ব্যাপারে আমাদের অ্যাপ্রিহেন্ড আছে। এটা যদি হয়, যদি এ্যালোও করেন তাহলে পরবর্ত্তীকালে যে কোন স্লোগান - লাল সেলাম বা অন্যান্য কিছু উচ্চারিত হতে পারে।

**Mr. Speaker :** Hon'ble Member, Shri Subrata Mukherjee has drawn my attention to the word 'Jai Hind' used at the end of the speech of the Hon'ble Minister, Mr. Nihar Basu. The speech has been taken as read and forms part of the proceedings. He has also drawn my attention to the Book 'Practice and Procedure of parliament' - The Book Written by Kauland Shakbher. At page 255 where it has been mentioned - I quote-

"Besides in keeping with parliamentary convention and etiquette, the Members are forbidden :

to enter the Chamber with a coat hanging on the arms :

to place their hats on the desk in the House :

to carry walking sticks into Chamber unless permitted by the speaker under such exceptional circumstances as old age or physical infirmity :

to smoke in the Chamber :

to say 'Jai Hind' or 'Bande Mataram' or anything of the kind in the House

to raise slogans in the House :

to display flage or emblems on their seats in the House :

to bring a tape-recorder into the House or play it there :

to stand in the gangway and talk to other members :

to produce exhibits during debate or make demonstrations in the House."

I am very happy that Hon'ble Member Shri Subrata Mukherjee has raised this point. I am very happy because I believe that they will comply with this rule in futhure because I find that on several occasions they have been displaying banners, posters, placards etc. Now they are aware of this rule and I think that they will fully comply with this rule in future and not display plackerds, posters and other things. I hope that they will not do

it in future. The question arises here is with regard to the convention. This convention relates to the convention of the Lok Sabha. The book of Kaul and Shakbher is based basically on the procedures and conventions of the Lok Sabha. Generally we are not guided by the conventions of the Lok Sabha, we have our own conventions. But there are certain common principles and themes of both parliament and Assembly. But we develop our own conventions. We have our own set of rules.

Here the question is that in what sense the connotation 'Jai Hind' is used. It is indicated in Kaul and Shakdher that a slogan is prohibited in the House. 'Jai Hind', 'Bande Mataram', 'In club Zindabad' 'Lal Jhanda' etc.– these are all specific political slogans. If it is used as political slogan, then it is prohibited. But in course of a speech, at the time of closing of aspeech, if a Member wishes well of his country, wants to salute his country - I don't think there can be any spefific bar on that. Hon'ble Member can use the term– 'Namaskar, Aslam -o-Alekam adad'. There is no bar on it. As you notice that the Hon'ble Jharkhand Member makes connotation towards the speaker in his own language. There is no bar on it. I entirely agree with the views expessed in kaul and Shakdher that 'Jai Hind' or 'Bande Mataram in the form of slogan cannot be used in the house. But I don't agree with what our young ebullienty effervescent Hon'ble member Shri Subrata Mukherjee has stated that the Minister has used 'Jai Hind' as slogan in the Budget Speech. I do not agree with him. I believe that the Minister has used it in wishing well of his country. But I will only say that in future if these connotations are avoided, it is better because it gives scope to certain controversies. The Minister should bealert of this and try to avoid these things in future, because it opens flood gate of many things. Soo, we should all abide by it. On this point I entirelly agree with our ebullient, Effervescent Member, Shri Subrata Mukherjee. I am very happy that the Hon'ble member has burnt midnight oil to read books and he has learnt this rule because his party often displayes flags, plackerds, banners. I hope that they will a avoid in future. It is good for the member who brought it to our knowledge. Now, we are all aware of this rule. We would not do it in future. I shall conclude with this request that the Members would be more careful in using such connotation in future. I do not expunge it at the moment because I believe that it has not been used as a political slogan in the Budget Speech.

**(At this stage the House was adjourned till 3.45 p.m.)**

[3.45 - 3.55 p.m.]

**(After adjournment)**

## Discussion on Demand No 47, 55 & 58

### Demand No. 47

**Mr. Speaker :** There are five cut motions on Demand No. 47. All the cut motions are in order and taken as moved.

Shri Saugata Roy
Smt Rubi Noor
Shri Sibdas Mukherjee
Shri Sailaja Kumar Das

Sir, We beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

### Demand No. 55

**Mr. Speaker :** There is one out motion on and No. 55. The cut motion is in order and taken as moved.

**Shri Sudip Bandyapadhyay :** Sir, I beg to move that the amount of the demand be reduced by Rs. 100/-

### Demand No. 58

**Mr. Speaker :** There is no cut motion to demand No 58. Now, Shri Atish Chandra Sinha.

**শ্রী অতীশ চন্দ্র সিংহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় কৃষি মন্ত্রী আমাদের সামনে যে বাজেট বরাদ্দ পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি এবং আমাদের দলের তরফ থেকে যে সমস্ত ছাঁটাই প্রস্তাবগুলি এসেছে সেই ছাঁটাই প্রস্তাবগুলিকে আমি সমর্থন করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই বলতে চাই যে, রাজ্যপালের ভাষণ থেকে শুরু করে অর্থমন্ত্রীর ভাষণ, আর্থিক সমীক্ষা ইত্যাদি সেগুলি আমাদেরকে দেওয়া হয়েছে তাতে কৃষ্টি দপ্তরের উৎপাদন বৃদ্ধি, কৃষি দপ্তরের সাফল্যের জন্য প্রধানত ভূমি সংস্কার এবং পঞ্চায়েতী রাজের সাফল্যকেই দায়ী করা হয়েছে। পুরানো ভাঙ্গা রেকর্ডের মত এই সব কথা রাজ্যপালের ভাষণ, অর্থমন্ত্রীর ভাষণ, অর্থনৈতিক সমীক্ষায় বারে বারে উল্লেখ করা হয়েছে। কিন্তু আজকে মাননীয় কৃষি মন্ত্রীর যে ১৩ পাতার ভাষণ এবং তার সঙ্গে পরিসংখ্যান যুক্ত ২ পাতা নিয়ে মোট ১৫ পাতা হয়েছে - তাতে কোথাও সরকারের ভূমি সংস্কার এবং পঞ্চায়েতী রাজের উল্লেখ নেই। তার জন্য আমি প্রথমেই মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি। হয়ত এই কারণে যে, ভূমি সংস্কার এবং পঞ্চায়েতী রাজ, এই দুটি দপ্তর সি. পি. এম. দলের মন্ত্রীর দ্বারা অলংকৃত এবং ফরোয়ার্ড ব্লকের মন্ত্রী যে হেতু কৃষি দপ্তরে যুক্ত আছেন সেই জন্যই বোধ হয় তাঁর দপ্তরের যদি কিছু কৃতিত্ব হয়ে থাকে - সেটা হয়েছে, কি হয়নি

সেটা আমি পরে আসবো - উনি নিশ্চয় দাবী করবেন ওঁর দপ্তরের কৃতিত্বেই এটা হয়েছে এবং নিশ্চয় ভূমি সংস্কার এবং পঞ্চায়েতী রাজের জন্য এটা হয়েছে, এই কথা হয়ত উনি স্বীকার করতে রাজি নন। সেই জন্য তাঁর ১৫ পাতার বাজেট ভাষণে ভূমি সংস্কার এবং পঞ্চায়েতী রাজের কথা উল্লেখ নেই যে, এর দ্বারা কৃষির কতখানি উন্নতি হয়েছে। দ্বিতীয় কথা হচ্ছে - উনি বাজেট ভাষণে উল্লেখ করেছেন পশ্চিমবঙ্গের কৃষি, উত্তর, পশ্চিম, দক্ষিণভারতের রাজ্যগুলির মত নয়। এখানে কৃষি বর্ষণ নির্ভর। আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করতে চাই - তাহলে কি উত্তর, পশ্চিম-দক্ষিণ ভারতের রাজ্যগুলি কি বর্ষণ নির্ভর নয়? তারা তাহলে কিসের উপর নির্ভরশীল? আমরা জানি গোটা ভারতবর্ষের কৃষি বর্ষার উপর নির্ভরশীল। যে বছর ভাল বর্ষা হয় সেই বছর ফসল ভাল হয়, আর যে বছর বর্ষা ভাল হয় না, ফসল'ও ভাল হয় না। উৎপাদন সেই বছর অনেক কমে যায়, নেমে যায়। পশ্চিমবাংলা তার থেকে স্বতন্ত্র কোন ব্যাপার নয়। পশ্চিমবাংলার কৃষিও বর্ষার উপর নির্ভরশীল, যেমন উত্তর, পশ্চিম,দক্ষিণ ভারতের রাজ্যগুলি বর্ষণের উপর নির্ভরশীল - এই কথা অস্বীকার করবার কোন উপায় নেই। মন্ত্রী মহাশয়ের এই যে মন্তব্য - আমার মতে এই মন্তব্যটা ঠিক নয়। আর যদি তাই হয়, যদি কৃষি পশ্চিমবাংলায় শুধু বর্ষা নির্ভর হয় তাহলে আপনারা বিভিন্ন সময় যে দাবী করেন যে পশ্চিমবাংলায় সেচের ক্ষেত্রে আপনারা ভীষণ উন্নতি করে ফেলেছেন - ক্ষুদ্র সেচ, বৃহত সেচ, মাঝারি সেচে আপনারা বিপ্লব সাধন করেছেন সে যুক্তি কিন্তু আদৌ টেকে না। কারণ এখন আপনারা বলছেন এখানে কৃষি বর্ষা নির্ভর। সুতরাং একটা দিক আপনাদের ধরাতে হবে, হয় বলতে হবে এখানে কৃষি বর্ষার উপর নির্ভরশীল, সেচের ব্যবস্থা করতে পারেন নি অথবা বলতে হবে যে বৃষ্টি হোক বা না হোক কৃষি এখানে সেচের উপর নির্ভরশীল এবং আমরা এখানে একটা স্থিতিশালতা এনেছি। বর্ষা এখানে হোক বা না হোক ৫।৬ লক্ষ টনের হেরফের হলেও আমাদের যেটা উৎপাদন হয় সেটা হবেই। এ বক্তব্য কিন্তু আপনারা পেশ করতে পারেন নি। কৃষির অনেকগুলি দিক আছে। কৃষির সাথে ক্ষুদ্র সেচ অঙ্গাঙ্গিকভাবে জড়িত। কৃষির সাথে কৃষি বিপনন পণ্য সংরক্ষণ, কৃষিজাত দ্রব্য তার প্রসেসিং অঙ্গাঙ্গীভাবে জড়িত। এই সব গুলির মধ্যে যদি সমন্বয় না থাকে তাহলে পশ্চিমবঙ্গে কৃষির উৎপাদন বাড়তে পারে না। কিন্তু দুঃখের সাথে আমরা লক্ষ্য করছি যে এই কারণে মন্ত্রীর সংখ্যা বাড়াবার জন্য এটা করা হয়েছে কিন্তু এদের মধ্যে সমন্বয় নেই বা তার যথেষ্ট অভাব আছে বলে আমরা মনে করি। এই সমন্বয়ের অভাবের জন্য আজকে কৃষির যেভাবে অগ্রগতি হওয়ার কথা ছিল পশ্চিমবঙ্গে তা হতে পারছে না। ওয়েষ্ট বেঙ্গল এগ্রোইনডাষ্ট্রিজ কর্পোরেশন, পশ্চিমবঙ্গে সরকারের একটা সংস্থা। স্যার, আপনি জানেন, সেই সরকারী সংস্থাটি আমাদের সময় একটা পাবলিক আনডারটেকিং ডিপার্টমেন্ট বলে একটা আলাদা ডিপার্টমেন্ট ছিল। কিন্তু এখন এই দপ্তরগুলি বিভিন্ন জায়গায় সরিয়ে নিয়ে যাওয়া হয়েছে। দুঃখের বিষয় এই ওয়েষ্ট বেঙ্গল এগ্রোইনডাষ্ট্রিজ কর্পোরেশন কৃষি দপ্তরের অধীনে নেই যার ফলে এ্যাগ্রো ইনডাষ্ট্রিজ, কৃষির নানান রকমের উপকরণ বা চাষীদের মধ্যে বিলি করা হয় যেমন ক্রাশার, পাওয়ার টিলার, স্পেয়ার ইত্যাদি সেগুলি কি ভাবে এবং কাদের কাছে বিলি করা হবে তার কোন নিয়ন্ত্রণ কৃষি দপ্তরের নেই। সেখানে সমন্বয়ের অভাবের ফলে চাষের ক্ষেত্রে চাষীদের যেভাবে সাহায্য ও উৎসাহিত করা প্রয়োজন সেইভাবে উৎসাহিত করতে এই কৃষি দপ্তর পারছেন না। স্যার, আপনি জানেন, পূর্ব ভারতে ধানের উৎপাদনশীলতা কম থাকার জন্য রাজীব গান্ধী যখন প্রধানমন্ত্রী ছিলেন তখন এখানে ধানের উৎপাদনশীলতা বাড়াবার জন্য একটা স্পেশ্যাল স্কীম ইনট্রোডিউস করেন - ইনটেনসিভ প্রডাকসান ফর রাইস ডেভোলপমেন্ট। এতে পশ্চিমবঙ্গের প্রতিটি ব্লকে দু লক্ষ টাকা করে দেওয়ার প্রস্তাব করা হয়েছে এবং দেওয়া হচ্ছে। আমার কাছে স্যার একটি খবর আছে, ষ্টেটসম্যান পত্রিকাতে বেরিয়েছে ২৭শে আগষ্ট তারিখে বেরিয়েছে সেটা আমি পড়ে দেব। এই যে দু লক্ষ টাকা করে প্রতি ব্লকে দেওয়া হচ্ছে এই সমস্ত এগ্রিকালচারাল ইমপ্লিমেন্টস কিনে চাষীদের বিতরণ করার জন্য সেই টাকা কি ভাবে তছরুপ হচ্ছে সেটা শুনুন। কৃষি দপ্তরের ডাইরেকটরেট কি রকম সেটা এই বক্তব্য বললেই বুঝতে পারবেন। এটা নদীয়া

ডিসট্রিক্টের ব্যাপার বলছে " Since 1986, the district has been getting "lavish' Central aid for the improvement of rice production. For the past two years Rs. 2 lakhs a block were placed a year as subsidies for buying agricultural implements and others under intensive production for the rice divelopment scheme. The "very pattern of buying implements" reveal that a major portion of the allotment was misspent.

Similarly, in 1988-89, a large amount of pesticide subsidy was feleased at á time when there was no onrush of pests. The recommendation for a particular insecticide of particular company indicated "some unholy deals". The matter was verbally reported to the senior officials of the Agricultural Directorate. Unfortunately, no step has been taken, the seurces say."

[3.55 - 4.05 p.m.]

.আজকে এই যদি অবস্থা হয়, আমি কৃষি দপ্তরের মন্ত্রী মহাশয়কে বলবো যে আপনি অনুসন্ধান করে দেখুন, এই ইনসেকটিসাইডের জন্য যে সমস্ত সাবসিডি দেওয়া হচ্ছে সেগুলি একটা পার্টিকুলার কম্পানীর মাধ্যমে দেওয়া হচ্ছে, এটা ইমপ্লিমেন্ট হচ্ছে কিনা। কেন্দ্রীয় সরকারের টাকা এই সমস্ত চাষীদের সাহায্য করার জন্য আসছে, এগুলি যাতে ঠিক মত লোকের কাছে পৌঁছায়, কৃষির অগ্রগতি হয় সেটা দেখা দরকার। কিন্তু এগুলি ঠিক মত হচ্ছে বলে মনে হয়না। ১৯৭৬ সালে ন্যাশানাল্ কমিশন অন এ্যাগ্রিকালচার গঠন করা হয়েছিল এবং তারা একটা সুপারিশ করেছিলেন যে প্রত্যেকটি রাজ্যে একজন্য করে এগ্রিকালচারাল প্রোডাকশান কমিশনারের পদ সৃষ্টি করতে হবে, যে পদ এ্যাডিশন্যাল চীফ সেক্রেটারীর সমতুল্য হবে, যাতে করে সমন্বয় সাধনের যে কথা বলেছি, যেমন কৃষির সঙ্গে, সেচের সঙ্গে বিপননের যাতে সমন্বয় সাধনে সুবিধাজনক হয়। রাজ্যে এই এগ্রিকালচারাল প্রোডাকশান কমিশনাররা এডিশন্যাল চীফ সেক্রেটারী লেভেল থেকে বিভিন্ন দপ্তরের সেক্রেটারীদের সঙ্গে কাজে তারা সমন্বয় সাধন করতে পারবে। অন্যান্য রাজ্যে এই পদ সৃষ্টি হয়েছে কিন্তু পশ্চিমবঙ্গে এই পদ সৃষ্টি হয়নি। এর ফলে দপ্তরগুলিকে ভেঙ্গে ভেঙ্গে আলাদা করা হয়েছে এবং বিভিন্ন দলের মন্ত্রী করে তাদের দেওয়া হয়েছে। এই পদ সৃষ্টি না করার ফলে সমন্বয়ের অভাব ঘটছে এবং তার ফলে পশ্চিমবঙ্গে কৃষির উন্নতি এগিয়ে যেতে পারছে না। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো যে আপনি এই পদ সৃষ্টি করে যাতে সমন্বয় সাধন করা যায় তার চেষ্টা করুন এবং সেই মত ব্যবস্থা গ্রহণ করুন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে গত কয়েকদিন ধরে সদস্যরা মেনশানে যে সমস্ত বক্তব্য রাখছিলেন তাতে বিভিন্ন জেলার খরা পরিস্থিতির কথা তারা বলেছেন। আমার জেলা মুর্শিদাবাদে এবারে প্রচন্ড খরা পরিস্থি চলছে। এই রকম খরা পরিস্থিতি যদি দীর্ঘদিন চলতে থাকে, তাহলে ১৯৮৯-৯০ সালে ১১৮.৫৬ লক্ষ টন পশ্চিমবঙ্গে প্রোডাকশান হয়েছে বলে বলা হয়েছে সেখানে প্রোডাকশানের মাত্রার অংক অনেক নীচে নেমে আসবে। যদি এটা নীচে নেমে আসে তাহলে মন্ত্রী মহাশয় বাজেট বক্তৃতার পিছনে সংযোজনীতে যে পরিসংখান দিয়েছেন, সর্বভারতীয় ক্ষেত্রের তুলানায় চাল, গম, ধান ইত্যাদি ক্ষেত্রে পশ্চিমবঙ্গে যে উন্নতি দেখা দিয়েছে সেটার পরিসংখ্যা একেবারে নষ্ট হয়ে যাবে। সুতরাং আমি আপনাকে বলবো যে এই খরা পরিস্থিতি পশ্চিমবাংলায় যা চলছে সেটা অতিসত্তর মোকাবিলা করার জন্য দৃঢ় পদক্ষেপ নেওয়া দরকার। আমরা দেখছি এই ব্যাপারে একটা আত্মসন্তুষ্টির ভাব দেখা দিয়েছে। আপনি দ্বিতীয় পরিচ্ছেদে বলেছেন যে জুলাই মাসের মাঝামাঝি থেকে দ্বিতীয় পর্যায়ে ভালো বর্ষণের দরুন খারিফ ধানের রোয়ার কাজ সবগুলো জেলাতেই অগ্রগতি হয়েছে। কিছুটা অগ্রগতি

হয়েছে ঠিকই। কিন্তু স্বাভাবিক ভাবে দেখতে গেলে মাননীয় সদস্যারা সকলেই স্বীকার করবেন যে এবারে বর্ষা দেরীতে এসেছে এবং এত কম। এর ফলে ধান রোয়ার পরে তার যে প্রোডাকশান হওয়া উচিত সেটা হবে না, অনেক কম হবে। আমাদের মুর্শিদাবাদ জেলায় শতকরা ৬০ ভাগ জমি ট্রানসপ্লানটেশান হচ্ছে, শতকরা ৪০ ভাগ জমি পতিত পড়ে আছে। মাননীয় সদস্যারা মেনশানের সময়ে যে কথা বলেন তা থেকে বোঝা যায় যে এই পরিস্থিতি সমস্ত জেলাতেই চলছে। কাজেই পরবর্ত্তী পর্যায়ে পুরো মরশুমে চাষীরা যাতে অন্যান্য ফসল ফলাতে পারে সেই ব্যাপারে আপনার দপ্তর থেকে যেন সেই ভূমিকা পালন করা হয়। আপনার দপ্তরকে বলবেন যে গড়ি মশি না করে দ্রুত এই প্রচন্ড খরা পরিস্থিতি মোকাবিলা করার জন্য ব্যবস্থা গ্রহণ করে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রসঙ্গে আমি একটি কথা বলতে চাই। আমার নির্বাচনী কেন্দ্র কাঁথি মহকুমা এবং বীরভূম জেলা থেকে যারা এসেছেন তারা মুর্শিদাবাদ জেলার ময়ুরাক্ষী নদীতে যে ক্যানাডা ড্যাম আছে সেই ড্যামের জলের দ্বারা সেখানকার চাষীরা ধান ফলায়। কিন্তু আমরা শুনেছি, বক্রেশ্বর বক্রেশ্বর করে যে চিৎকার চেঁচামিচি করছেন, এই বক্রেশ্বর হলে ময়ুরাক্ষীর সমস্ত জল বক্রেশ্বরের প্লান্টে লেগে যাবে। ওখানকার সেচের জন্য, বীরভূমের সেচের জন্য বা কাঁদি মহকুমার সেচের জন্য। যেটুকু জল পায়, সেটুকও আর পাওয়া যাবে না। আমরা শুনেছি, দেবব্রত বাবু আমাদের জেলার মন্ত্রী, তিনি বারবার এই কথা বলেছেন যদি বক্রেশ্বর হয়, তার ফলে যদি জল না পাওয়া যায় তাহলে মুর্শিদাবাদ এবং বীরভূমের জন্য একটা বিকল্প ব্যবস্থা করতে হবে, ডিপ টিউবওয়েল এবং রিভার লিফ্‌টের মাধ্যমে এই ভাবে ক্ষতিপূরণ করবার ব্যবস্থা করবেন। কৃষিমন্ত্রীকে বলবো এই যে বক্রেশ্বর হচ্ছে এর ফলে বীরভূম জেলা এবং মুর্শিদাবাদ জেলার কাঁদি মহকুমায় একটা বিকল্প কোন ব্যবস্থা তিনি নিশ্চয়ই করবার জন্য সচেষ্ট হবেন। তাঁর কাছে বলছি এখানে যে বিরাট সংখ্যক চাষী রয়েছে, তারা যেন মার না খায়। এখানে আর একটা কথা বলতে চাই, সেটা সিদ্ধেশ্বরী বলে একটা নদী আছে বীরভূমে সিদ্ধেশ্বরী নদী যেখানে ময়ুরাক্ষীতে মিশেছে সেখানে একটা ড্যাম করার কথা আমাদের আমলে হয়েছিল। সেই পরিকল্পনাটা কার্যকরী হলে সেখানে ড্যাম হলে অনেক সুবিধা হতে পারে। যে বছর বর্ষা বেশী হয়, সেই বছর মুর্শিদাবাদ জেলা বিশেষ করে কাঁদি মহকুমা বন্যায় ভেসে যায়, সেই সিদ্ধেশ্বরীর ড্যাম হলে সেটা আর হবে না। এবং সেই জলটুকু আটকানো যাবে। এর ফলে এই সব এলাকা বন্যার হাত থেকে মুক্ত হবে এবং মুর্শিদাবাদ এবং বীরভূমের ১০ হাজার হেক্টার জমিকে সেচ সেবিত করা সম্ভব হবে। আমি আশা করি মন্ত্রী মহাশয় এই বিষয়ে সচেষ্ট হবেন যাতে এই ড্যামটা তৈরী হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এবার উৎপাদনশীলতা সম্পর্কে কয়েকটি বক্তব্য রাখছি। আপনারা জানেন জমি ক্রমশঃ পশ্চিমবাংলায় কমে যাচ্ছে বিভিন্ন প্রকল্পের জন্য, রাস্তা, বাঁধ তৈরী করবার জন্য জমি কমে যাচ্ছে। চাষের জমি সেইগুলো অন্য রকম জমিতে পরিণত হয়ে ক্রমশ চাষের জমি কমে যাচ্ছে। এই বিষয়ে আমি একটা তথ্য দিচ্ছি— ১৯৪১ সালে মাথা পিছু জমির হার ছিল ০.২১ হেক্টার, ১৯৮১ সালে সেটা এসে দাঁড়ালো ০.১ হেক্টার এবং ১৯৮৮ সালে সেটা এসে দাঁড়ালো, ০.০৮ হেক্টারে। এই যে ক্রমশঃ মাথাপিছু জমি কমতে কমতে সামান্য কয়েক কাঠাতে দাঁড়িয়েছে এবং বর্ত্তমানে তাও ঐ জমিগুলো ১০/১৫/২০ ভাগে বিভিক্ত হয়ে গেছে। এক একজন জমির মালিকের সর্ব সাকুল্যে যা জমি আছে তা দেখা যায় কোথাও কোন মাঠে দু কাঠা, কোন মাঠে চার কাঠা, কোন মাটে পাঁচ কাঠা, এই ভাবে টুকরো টুকরো করে ছড়িয়ে ছিটিয়ে রয়েছে বিভিন্ন প্লটে। আমি আগেও বলেছিলাম যে ক্রমশঃ লোক সংখ্যা বাড়ার ফলে এবং মিতাক্ষর আইনের জন্য, জমির পরিমান এত কমে গেছে যে লাংগল পর্যন্ত ঘোরানো যায় না, সেখানে বৈজ্ঞানিক প্রথায় চাষ করা দূরের কথা, সেখানে হ্যান্ড পাম্প, হ্যান্ড টিলার দিয়েও চাষ করা যাচ্ছে না, ডিপ টিউবওয়েল, মিনি হ্যান্ড পাম্প, হ্যান্ড টিলার দিয়েও চাষ করা যাচ্ছে না, ডিপ টিউব ওয়েল, মিনি টিউবয়েল তো দূরের কথা। সেই জন্য এখানে সর্বাগ্রে যেটা দরকার সেটা হলো কনসলিডেশন অব ল্যান্ড হোল্ডিং। যদিও এটা আপনার দপ্তরের আওতায় পড়ে না সরাসরি তাহলেও আমি বলবো, আপনারা যেন ব্যাপারটা গুরুত্ব দিয়ে টেক আপ করেন এবং

কনসলিডেশন অব ল্যান্ড হোলডিং ইমিডিয়েটলি করা দরকার। যদি ইউ. পি.-র মত একটা ষ্টেটে তারা চকবন্দী করে ফেলতে পারে তবে আপনারা কেন তা পারবেন না? যেখানে পশ্চিমবাংলার জমির উপর এত চাপ, যেখানে বিজ্ঞানিক পদ্ধতিতে অবিলম্বে চাষ করে উৎপাদন শীলতা বাড়াতে হবে, যেখানে জমির পরিমান এক কোটি ৩০ লক্ষ একর থেকে এক কোটি ২০ লক্ষ একরে এসে দাঁড়িয়েছে এবং জনসংখ্যা হু হু করে বাড়ছে - এখন প্রায় ৬।। কোটিতে এসে দাঁড়িয়েছে জনসংখ্যা। সেখানে জমির উৎপাদনশীলতা বাড়ানো একান্ত প্রয়োজন। একটা জমিতে দো ফসলী, তিন ফসলী করা ছাড়া উপায় নাই, অন্য কোনও ভাবে কৃষির উন্নতি করা অসম্ভব। সেজন্য আমি বলবো, কনসলিডেশনের উপর জোর দিন, যাতে দেশ আর দ্রুত এগিয়ে যেতে পারে সেই রকম ব্যবস্থা অবলম্বন করবার চেষ্টা করুন।

[4.05 - 4.15 p.m.]

আমি দুঃখের সঙ্গে লক্ষ্য করছি এখানে নানা রকম স্ট্যাটিসটিক্স দিয়ে আপনারা দাবী করেন যে, আপনারা উৎপাদন বাড়িয়েছেন। কিন্তু এখনো পশ্চিমবাংলা ধান ও গমের পার হেক্টার উৎপাদনের ক্ষেত্রে ভারতবর্ষের অনেক রাজ্য থেকে অনেক পিছিয়ে আছে। আমি যে পরিসংখ্যান সেদিন কোট্ করেছিলাম, আবার আপনাদের জ্ঞাতার্থে স্টাটিসটিক্যাল এ্যাপেন্ডিক্স-এর পেজ্ ২২০ টেব্ল ১৬.০ থেকে কোট্ করছি, এখানে দেখবেন পশ্চিমবাংলায় ঈল্ড রেট অফ্ রাইস্ পার হেক্টর ১৯.৫। এ ক্ষেত্রে আপনারা প্রথম স্থান নেই, আপনাদের ওপরে আরো ৬টি রাজ্য আছে। যেমন, তামিলনাড়ু — ৩০.৯, পাঞ্জাব— ৩০.১, কর্ণাটক— ২০.১, জম্পু এ্যাণ্ড কাশ্মীর—২২, হরিয়াণা— ২৭.৩, অন্ধ্রপ্রদেশ— ২৪.২ এবং ওয়েষ্ট বেঙ্গলে ১৯.৫। অর্থাৎ আপনারা আছেন ৭ম পজিশনে। আর গমের বেলায় আপনারা আরো এক ধাপ নীচে। গমে সর্ব-ভারতীয় ক্ষেত্রে আপনারা ৮ম স্থানে। পশ্চিমবাংলায় গমের ঈল্ড পার হেক্টর ১৭.৪ কুইন্টাল প্রতি হেক্টরে। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি আপনার বাজেট বিবৃতিতে স্বীকার করেছেন গমের উৎপাদনশীলতা কমে যাচ্ছে এবং সেটা আপনি ১৯৮৯-৯০ সালের হিসাবের পরিপ্রেক্ষিতে বলেছেন। আপনি যখন ১৯৯০-৯১ বা ১৯৯১-৯২ সালের হিসাব দেবেন তখন পশ্চিমবাংলার স্থান গমের ক্ষেত্রে আরো নীচে চলে যাবে। ১৯৮৯-৯০ সালের হিসাব অনুযায়ী গমের ক্ষেত্রে আপনাদের স্থান ৮ম। অতএব আপনাদের উৎপাদনশীলতা বাড়াতে হবে। এবং উৎপাদন শীলতা বাড়াতে গেলে বৈজ্ঞানিক পদ্ধতি অবলম্বন করতে হবে। তা করতে গেলে যে সব দিকে প্রতি বিশেষভাবে নজর দিতে হয় সে দিকের প্রতি আপনাদের বিশেষভাবে নজর দিতে হবে বলে আমি মনে করি। আপনারা দেখছি ১৯৮৯-৯০ সালে ১১৮.৫ লক্ষ টন উৎপাদন হয়েছে বলে আপনারা আনন্দে গদ গদ হয়ে গেছেন, যেন আর কিছু করণীয় নেই, বিরাট বিপ্লব খাদ্য উৎপাদনের ক্ষেত্রে সাধিত হয়েছে। এই রকম মনোভাব আপনাদের মধ্যে লক্ষ্য করছি। কিন্তু এটা ঠিক যে, পরের বছর ১৯৯০-৯১ সালে ওর চেয়ে অনেক কম উৎপাদন হবে। আমি মন্ত্রী মহাশয়ের কাছে জিজ্ঞাসা করেছিলাম ১৯৯০-৯১ সালের ফিগার এসেছে কিনা। কালকেই উনি আমাকে বললেন, না, এখনো আসে নি। আমাদের কাছে খবর হচ্ছে ১৯৮৯-৯০ সালের উৎপাদনের চেয়ে ১৯৯০-৯১ সালে ১৫/২০ লক্ষ টন কম উৎপাদন হয়েছে। কাজেই এখানে যে পরিসংখ্যান দেওয়া হচ্ছে তা সমস্তই ভুয়া বলে প্রমানিত হবে। এখানে দাবি করা হচ্ছে পশ্চিমবাংলায় সব চেয়ে বেসি খাদ্য-শস্য উৎপাদন হচ্ছে, কিন্তু ১৯৯০-৯১ সালের হিসাব ধরলে সব অসত্য বলে প্রমানিত হয়ে যাবে। যাই হোক মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয়ই উৎপাদন বৃদ্ধির দিকে লক্ষ রাখবেন। এবং আমি আশা করব উৎপাদন বৃদ্ধির জন্য যা করণীয় তা সরকার করবেন। মোদ্দা কথা আমি বলতে চাইছি, উৎপাদনে স্থিতিশীলতা আসে নি। এক বছর ১১৮ লক্ষ টন উৎপাদন হতে পারে, কিন্তু তার পরের বছর ১০৩ লক্ষ টন হচ্ছে। আবার কোন বছর ১০৫ লক্ষ টন হচ্ছে। এই যে ১০, ২৫, ২০ লক্ষ টনের হের-ফের হচ্ছে এতেই বুঝতে পারছি পশ্চিমবাংলায় উৎপাদনে স্থিতিশীলতা আসে নি। এখানে আরো সেচের সম্প্রসারণ দরকার। সে কথায় আমি পরে আসছি। আমরা

যাতে আরো বৈজ্ঞানিক পদ্ধতি চাষের ক্ষেত্রে প্রয়োগ করতে পারি তারদিকে নজর দিতে হবে। উৎপাদনের একটা হিসাব আপনাদের কাছে পেশ করতে চাই— ১৯৭৫-৭৬ সালে, যখন আমরা ক্ষম ছিলাম - আপনারা সব সময় ১৯৭৬-৭৭ সালের হিসাব পেশ করেন, কিন্তু আপনারা জানেন সে উত্তর বঙ্গ বন্যা হয়েছিল, প্রচন্ড বন্যা হয়েছিল, যার ফলে সে বছর উৎপাদন অত্যন্ত কম হয়ে ১৯৭৫-৭৬ এর পরিসংখ্যান যদি নেন, তাহলে দেখবেন সে বছরে আমাদের মোট উৎপাদন পশ্চিমবঙ্গে ৮৬ লক্ষ টন। আমরা যখন এসেছিলাম ১৯৭০ ৭১ সালে তখন পশ্চিমবঙ্গে উৎপাদন হে ৭৫ লক্ষ টন। তার মানে আমাদের ৫ বছরে ৭৫ থেকে ৭৬.১১ লক্ষ টন বাড়ল আর আপনাদের ১৯ ৯০ সালের ফিগার ধরলে ১১ লক্ষ টন বাড়ছে। ৫ বছরে ১১ লক্ষ টন, আর এখানে ১৪ বছরে আপন বাড়ছে ৩২ লক্ষ টন। ৫ কে ৩ দিয়ে গুণ করলে ৫ বছরে যদি ১১ লক্ষ টন বাড়ে তাহলে ১৪ বছরে উচিত ছিল, ঐকিক নিয়মে মোটামুটি তাই বেড়েছে, সুতরাং এতে আপনাদের বিরাট একটা কিছু কৃ আছে, বা একটা বিপ্লব সাধন হয়েছে পশ্চিমবঙ্গের কৃষি উৎপাদনে তা আমি মনে করি না। আর উৎপ কৃতিত্ব যদি বাড়ে তার সম্পূর্ণ চাষী ভাইদের নিজস্ব। কারণ লোকসংখ্যা বাড়ছে জমি বাড়েনি, জমি হয়ে যাচ্ছে। চাষ নিজেদের খবার প্রয়োজনে সংসার মেনটেনড করার জন্য তাকে জমি থেকে উৎপাদন করতে হবে, তা না হলে সংসার চলবে না। এটা ঠিক যে আগে রক্ষণশীলতা ছিল চাষীদের আমার একটা গল্প মনে পড়ে গেল, প্রথম যখন রাজনীতি করতে আসি ১৯৬৯-৭০ সালে আম এলাকার চাষীরা শ্যালো টিউবওয়েলের নামই শোনেনি, আমার তখন নূতন, বিজ্ঞানের চাকরি কর ছেড়ে দিয়ে রাজনীতি করতে এলাম, আমার মনে হয় এখানে একটা শ্যালো টিউবওয়েল করে চাষীদের সুবিধা হবে। দুটো ফসল করতে পারবে। আমি নিজের খরচে একটা চাষীকে শ্যালো টিউবও বসিয়ে দিলাম। তারপর শ্যালো টিউবওয়েলের কি উপকারিতা সেটা চাষীরা বুঝতে পারার পর ব রাজী হল। যেটা বলতে চাইছি, সেটা হল এই যে আমাদের ১৯৭০, ৭১, ৭২ সালে চাষীরা বৈজ্ঞানিক অবলম্বন করে উৎপাদন শীলতা কীট নাশক ওষুধ থেকে আরম্ভ করে স্প্রেয়ার, হ্যান্ড কিলার সব করা আগে চাষীরা যে রকম রক্ষণশীল ছিল, ট্রাডিসন্যাল ভাবে চাষ করে আসছিল সেই রকম ট্রাডিসন্যাল চাষ করে যাবে সেই ব্যবস্থার যে পরিবর্তন দরকার সেটা স্বীকার করছে। তারপর আস্তে আস্তে রে টি. ভি. এবং কৃষি সমপ্রসারকদের কথা শুনতে শুনতে যে রক্ষণশীলতাটা ছিল সেটা চলে গেল। সেই কৃতিত্ব এই যে বেড়েছে এই বাড়ার কৃতিত্ব কিন্তু চাষীদের দিতে হবে। সরকারের কৃতিত্ব হয়ত থাকতে পারে, একেবারে যে নেই সে কথা বলছি না, তবে যে পরিমাণে থাকা উচিত ছিল সেই পরিম আছে বলে আমার মনে হয় না। যাই হোক গম উৎপাদনের অবস্থা আপনাদের অত্যন্ত করুণ, আপনারা স্বীকার করেছেন। উৎপাদন ক্রমশ কমে যাচ্ছে, ১৯৮৮-৮৯ সময়ে ১১ লক্ষ টন হয়েছিল, এর দশকে আপনাদের সেটা ৫.৯ লক্ষে নেমে গেছে। গম চাষের জমি ক্রমশ কমছে। আমাদের স যেটা ছিল ৭ লক্ষ হেক্টর আপনাদের সময়ে সেটা ৩.২৭ লক্ষ হেক্টরে নেমে গেছে। গম চাষ এই যে যাচ্ছে পশ্চিমবঙ্গে এটা কি করে রোখা যায় এটা দেখবার জন্য আপনাকে অনুরোধ করব। মাননীয় অ মহাশয়, সেচের ব্যাপারে কতকগুলি বিষয় উল্লেখ করতে চাই। পশ্চিমবঙ্গের চাষের জমির মোটা সেবিত এলাকা হচ্ছে ২৫.৩ শতাংশ পাঞ্জাবে ৯১.৬, হরিয়ানায় ৬৩.৪, সর্বভারতীয় ক্ষেত্রে ৩১.৫ শত সুতরাং পশ্চিমবঙ্গে সেচের আরও অগ্রগতি করার প্রয়োজন রয়েছে। পশ্চিমবঙ্গে আরও জমি সে আওতায় আনা দরকার।, এটা আনতে না পারলে কৃষি উৎপাদনে শিথিলতা আসবে। টোটাল প্রোডাক বাড়বে না। চিরকাল বর্ষণের উপর নির্ভর করে থাকতে হবে। আর. এল. আই. য়ের কি ভূমিকা, আ যখন ছিলাম তখন ব্যাপকভাবে ১৯৭২ থেকে ১৯৭৭ এর সময় পর্যন্ত চাষে ২/৩টি ফসল ফলাতে যাতে তার জন্য ব্যাপক প্রোগ্রাম নিয়ে রিভার লিফট, শ্যালো, পশ্চিমবঙ্গে বসাতে আরম্ভ করেছিলাম, সঙ্গে ক্লাসটার শ্যালো।

[4.15 - 4.25 p.m.]

যে ক্লাস্টার শ্যালো আমরা ১৯৭৭ সালে চালু করেছিলাম, আজকে সেই প্রোগ্রাম বাতিল হয়ে গেলো। আমরা সেই সময় যাঁরা সদস্য ছিলাম, ১৯৭৭ সালের পর আমরা প্রশ্ন তুলেছিলাম যে, এই প্রোগ্রাম বন্দ করে দিলেন কেন? তখন এক আশ্চর্য্যজনক উত্তর এসেছিল, সেটা হচ্ছে— 'ডিপ. টিউবওয়েল, রিভার লিফল ইত্যাদি করে কোন লাভ নেই। বড় কুলাক শ্রেণীর চাষীরাই এতে লাভবান হন, খেটে খাওয়া ক্ষুদ্র চাষীদের এতে কোন উপকার হয় না। সে জন্য এটা করা যাবে না।' আশা করি ১৪ বছরের অভিজ্ঞতায় আপনাদের সেই ভুল ভেঙ্গেছে। তার জন্য আগামী দিনে আর এল. আই., ডিপ টিউব ওয়েল, মিনি লিফট ইত্যাদি যাতে পশ্চিমবঙ্গে বসে তারজন্য উদ্যোগ গ্রহণ করবেন। একটা পরিসংখ্যান দেবো। পশ্চিমবঙ্গে সেচসেবিত যে এলাকা তার মধ্যে আর. এল. আই. এর দ্বারা ৩২.৯৮ পারসেন্ট জমি, অগভীর নলকূপের দ্বারা ৩১ পারসেন্ট, পাম্পের সাহায্যে ১৬.১৫ শতাংশ, বৃষ্টির জল গড়িয়ে নালায় জমা জল থেকে ১১.৩১ শতাংশ গভীর এবং মিনি ডিপোর সাহায্যে মাত্র ৩.২৯ পারসেন্ট জমিতে। সুতরাং গভীর, মিনি ডিপ এবং আর. এল. আই. এর উপর কেন প্রায়রিটি দেওয়া হবে না? গভীর এবং মিনি টিপ এই দপ্তরে আর নাকি হবে না। আজকে পশ্চিমবঙ্গে যাতে সেচের সম্প্রসারণ করা যায় তারজন্য প্রচুর স্কোপ আছে। এরজন্য ওয়ার্ল্ড ব্যাঙ্ক, আমি শুনেছি, আপনাদের সাহায্য দিচ্ছে, কিন্তু সেই সহায়তা ঠিকভাবে আপনারা ইউটিলাইজ করতে পারছেন না বলে টাকা ফেরৎ যাচ্ছে। আজকে মিনি টিপ টিউবলয়েল ইত্যাদি যাতে সরকারী ব্যাঙ্ক এবং ল্যান্ড ডেভেলপমেন্ট ব্যাঙ্কের বাড়তে পারে তার সমস্ত রকম সুযোগ-সুবিধা চাষীদের কাছে সম্প্রসারণ করবার জন্য আবেদন করবো।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, সি. এ. ডি. পি. বলে একটা প্রজেক্ট চালু হয়েছিল আমাদের সময়। সেই সি. এ. ডি. পির কাজ কোথাও সন্তোষজনক হয়েছে বলে খবর নেই। এই প্রজেক্টের মাধ্যমে যেখানে সেচের জল কম পৌঁছাচ্ছে তারমধ্যে যেখান ডিপ টিউবওয়েল এবং আর. এল, আই. থেকে সেচসেবিত হওয়া প্রয়োজন সেটা দেখার কথা। তারজন্যই কমপ্রিহেনসিভ এরিয়া ডেভেলপমেন্ট প্রজেক্ট। একটি ডিপ টিউবওয়েল যেখানে ৩০০ একর জমি সেচসেবিত হতে পারতো, সেখানে বর্তমানে ১০০ একর জমিতে চাষ হচ্ছে। হয় মোটর চুরি হয়ে গেছে, না হলে তার লাইন খারাপ হয়ে রয়েছে। বহু আর. এল. আই. এইভাবে খারাপ হয়ে পড়ে রয়েছে। কোনটার মোটর, কোনটার তার, কোনটার পাইপলাইন চুরি করে নিয়ে গেছে। কিন্তু সেগুলো রিপেয়ার করা হচ্ছে না। যদিও এটা আপনার দপ্তরের নয়, তবুও এর উত্তর দেবেন। কারণ চাষের স্বার্থে হাজার হাজার টাকা ব্যায়ে সেসব কথা হয়েছে সেসব আজকে গ্রামাঞ্চলে অকেজো হয়ে পড়ে রয়েছে। কাজেই সেগুলো মেরামত করবার চেষ্টা করুন। এক্ষেত্রে নতুন বসানো তো দূরের কথা, পুরাণো যেগুলো আছে তারও রক্ষণাবেক্ষণ করতে পারছেন না। সেখানে নাইট গার্ড, অপারেটর - এরা সবাই রয়েছে, কিন্তু তারা বসে বসে মাইনে নিচ্ছেন

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এরপর আমি বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয় সম্পর্কে বলবো। আপনি জানেন যে, কোন একটি রাজ্যে কৃষির উন্নতি করতে গেলে সেই রাজ্যের কৃষি বিশ্ব-বিদ্যালয়ের একটা গুরুত্বপূর্ণ ভূমিকা থাকে। হরিয়ানা, পাঞ্জাব ইত্যাদি রাজ্যের কৃষি বিশ্ববিদ্যালয়গুলি সেক্ষেত্রে যথেষ্ট গুরুত্বপূর্ণ ভূমিকা নিয়েছে। সেখানে যে কৃষি বিপ্লব ঘটেছে সেটা তারজন্য। কিন্তু আমাদের পশ্চিমবঙ্গে বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয়কে কলকাতা বিশ্ববিদ্যালয় থেকে আলাদা বিশ্ববিদ্যালয়ের মর্যাদা দেওয়া সত্ত্বেও ঐ বিশ্ববিদ্যালয় আজকে মুখ থুবড়ে পড়ে আছে। বছরে আড়াইশ স্নাতক এবং কিছু পি. এইচ-ডি'ডিগ্রি দেওয়া ছাড়া তাদের আর কোন প্রচেষ্টা আছে বলে মনে হয় না। মাননীয় মন্ত্রী মহাশয় বিবৃতি দিয়ে বলেছেন, ঐ বিশ্ববিদ্যালয় কি করেন ইত্যাদি। আজকে প্রতি মাসে খরচ হয় ২৬ লক্ষ টাকা। ভাইস চ্যান্সেলর সেখান থেকে ভয়ে পালিয়ে গেছেন। একজন জৈনিক স্থায়ী ভাবে উপচার্য পদ দিয়ে কোনরকমে বিশ্ববিদ্যালয়টিকে

খুঁড়িয়ে খুঁড়িয়ে চালনা হচ্ছে। আমি আপনাদের কাছে গত কাল আনন্দবাজার পত্রিকা থেকে কিছু উল্লেখ করতে চাই এই ব্যাপারে। "এই আর্থিক সংকটের ফলেই বেতন দেওয়ার জন্য কর্মীদের প্রভিডেন্ট ফান্ড থেকে জানুয়ারী এবং জুলাইয়ের মধ্যে ১ কোটি ৭ লাখ টাকা ভাঙা হয়েছে। গ্রুপ ইসিয়োরেন্স এবং বিত্তিকর বাবদ কেটে নেওয়া টাকাও জমা পড়ছে না। ভাঙা হচ্ছে উন্নয়ন খাতে 'রেজিস্ট্রার-হেড' বরাদ্দও"। এই 'রেজিষ্ট্রার-হেড' হচ্ছে কেন্দ্রীয় সরকার উন্নয়নের জন্য টাকা দেন এবং রাজ্য সরকার উন্নয়নের জন্য টাকা দেন। সেই রেজিষ্ট্রার হেডের টাকা ভেঙ্গে এই সমস্ত ক্যাজুয়াল কর্মীদের উইদাউট পারমিশানে। একজিকিউটিভ কাউনসিলের পারমিশান না নিয়ে দেওয়া হয়েছে, তাদের মাইনে দিতে চলে গেছেন তারপর আছে স্যার, "বিশ্ববিদ্যালয়ের শিক্ষক-কর্মচারী এবং ছাত্রদের সবচেয়ে বেশী অভিযোগও সারা রেজিষ্টার খাতে বরাদ্দের নয় ছয় নিয়ে। অভিযোগ, বিশ্ববিদ্যালয়ের কর্তৃপক্ষ সব রকম অনিয়ম ঢাকাটি জন্য এই খাতের টাকা যথেষ্ট ভাবে ব্যবহার করতে করতেই বর্ত্তমান সংকটের সৃষ্টি করেছেন। অভিযোগ। (এক) ঃ বিভিন্ন প্রকল্প থেকে ৪২ জন শিক্ষক ও কর্মীকে মোহনপুরে আনা হয়। মঞ্জুর করা পদ না থাকায় তাদের বেতন রেজিষ্ট্রার খাত থেকে দেওয়া সুরু হয়। এর মধ্যে ৯ জনকে তিন বছর হলো পোষ্টিং দেওয়া যায় নি। ৩ বছরে এদের বেতন বাবদ ৪০ টাকা খরচ হয়েছে। (দুই) ঃ বিশ্ববিদ্যালয়ে আর্থিক সংকট চলছে। অথচ এ. জি. বেঙ্গলে অবসর প্রাপ্ত একজন অফিসারকে তিনি যা বেতন পেতেন তার চেয়েও বেশী বেতন দিয়ে ফিনানসিয়াল এডভাইসারের পদে নিয়োগ করা হয়েছে, যা সম্পূর্ণ ভাবে সরকারী বিধি বহির্ভূত। (তিন) ঃ আই. সি. এ. আর. এ- এর যে ৯০টি গভেষণা প্রকল্পে কাজ চলছে, তার জন্য বরাদ্দ টাকাও ঠিক মত চাওয়া হয় না। এর মধ্যে ১৩টি কো-অর্ডিণ্টে স্কীমে ইউটালাইজেশান সার্টিফিকেট না দেওয়ায় কিংবা ভুল সার্টিফিকেট দেওয়ায় ১ কোটি টাকারও বেশী অনাদায়ী রয়েছে। আই. সি. এ. আর চিঠি দিলেও বিশ্ববিদ্যালয়ের অর্থ দপ্তর কোনজবাবই দেয়নি।" আজকে কোথায় কৃষি বিশ্ববিদ্যালয় কৃষির উৎপাদন, কৃষির বিকাশের ক্ষেত্রে গুরুত্বপূর্ণ ভূমিকা গ্রহণ করবে সেখানে কৃষি বিশ্ববিদ্যালয়ের এই অবস্থা নূতন ধরনের ধানের বীজ, নূতন ধরনের গমের বীজ, নূতন ধরনের তৈল বীজ কি ভাবে প্রয়োগ করলে, কি সার প্রয়োগ করলে ভাল ফলন হবে, কি মাটিতে কি জিনিস করলে উৎপাদন বৃদ্ধি হবে এইসব জিনিস দেখার কথা, সেখানে বিশ্ববিদ্যালয়ে আজকে কার ক্যাজুয়াল কর্মীকে কি ভাবে স্থায়ীকরণ করা যাবে সেই সব দেখা হচ্ছে। সেখানে কিছু পলিটিক্যাল এলিমেন্টস নিয়ে একটা রাজনৈতিক আখড়া করা হয়েছে। এইগুলি যদি পরিবর্ত্তন না করা যায় তাহলে কিন্তু পশ্চিমবাংলার কৃষির ভবিষ্যৎ অন্ধকার বলে মনে হচ্ছে। আর একটা জিনিস কৃষির গভেষণার সংকটের ব্যাপারে বলতে চাই। কৃষি গভেষণা বলে একটা হেড আছে দপ্তরের বিভিন্ন যে হেড আছে তার মধ্যে। এই কৃষি গভেষণা হেডটা কিন্তু কৃষি বিশ্ববিদ্যালয়ে যাওয়া উচিত। এটা কিন্তু সি. পি. এম করতে চায় কারণ এটা গেলে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে গবেষণার জন্য কিছু টাকা পাওয়া যেত। সেই জন্য তাঁরা চাইতেন কিন্তু কমলবাবু সেটা চান নি। কৃষি বিশ্ববিদ্যালয়ে গেলে কৃষি গবেষণা আর হবে না। কারণ কৃষি বিশ্ববিদ্যালয় এমনিতেই তো চলে না তার উপর এই মাথায় চাপলে তো কথাই নেই। কৃষি গবেষণার জন্য কেন্দ্রীয় সরকারের টাকা আসতো কিন্তু সেই রেজিষ্টার খাত থেকে সমস্ত টাকা মাইনে দিতে চলে যেত। সেই জন্য কৃষি গবেষণা বিশ্ববিদ্যালয়ে দেওয়া যাচ্ছে না। কৃষি গবেষণার কি ভাবে অগ্রগতি হওয়া উচিত সেটা চিন্তা ভাবণা করা উচিত। এই অবস্থার মধ্যে কৃষি দপ্তরকে কি ভাবে এগিয়ে নিয়ে যাওয়া যায় সেটা ঠিক করুন। এই অবস্থার পরিবর্তন দরকার। আশা করি এই ব্যাপারে আপনারা নিশ্চয় ঠিক করুন। এই অবস্থার পরিবর্ত্তন দরকার। আশা করি এই ব্যাপারে নিশ্চই চিন্তা-ভাবনা করবেন। আমি একটা আবেদন মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে রাখছি। এবারে মাননীয় অধ্যক্ষ মহাশয় কাগজ সম্বন্ধে কিছু বলতে চাই। কয়েক দিন আগে নিহারবাবু এই দপ্তরে মন্ত্রী হয়ে আসার পর তিনি একটা স্টেটমেন্ট দিয়েছিলন, সেটা আনন্দবাজার পত্রিকায় ১২.৭.৯১ তারিখে বার হয়েছিল, সেটা আমি একটু পড়ে দিচ্ছি। যদি কোন কিছু বলার থাকে বলবেন। সেই খবরের হেড লাইন ছিল— 'কর্মলের

আমলের কাজের সমালচনা নীহারের মুখে'। সেখানে লিখছে— "রাজ্যের নিজস্ব বীজ উৎপাদনে কৃষি দপ্তরের ব্যর্থতায় শোক প্রকাশ করেছেন নবনিযুক্ত কৃষি মন্ত্রী নীহার বসু। বৃহস্পতিবার তিনি বলেন, কয়েক হাজার একর জমি নিয়ে রাজ্য সরকারের কয়েকটি বীজ খামার আছে। কিন্তু সেই খামারগুলিতে বীজ উৎপাদনের কাজে মোটেই অগ্রগতি হয়নি।"

[4.25 - 4.35 p.m.]

রাজ্য সরকারের বীজ কর্পোরেশন রাজ্যের উৎপাদিত বীজ বিক্রির সুযোগ পায় না। কর্পোরেশান রাজ্য থেকে বীজ আমদানী করে বীজের চাহিদা মিটিয়ে থাকেন। নিহারবাবু আরও বলেন যে, এখানে র অভাব নেই। এর জন্য রাজ্য সরকারকে অনেক টাকা ব্যয় করতে হয়। আপনার দলের মধ্যে হয়ত বিরোধ হতে পারে। কিন্তু এটা বাস্তব কথা। মন্ত্রী মহাশয় যেটা বলেছেন এটা বাস্তব সত্যি কথা। তারপর আপনি যদি কোন কন্ট্রাডিকটরি ষ্টেটমেন্ট করে থাকেন তাহলে সেটা অন্য কথা। রাজ্য সরকারের খামারে লোক আছে, কিন্তু বিজ্ঞানিক ভাবে কোন প্রোডাকশান হয় না। বীজ খামারগুলোকে তুলে দিলে সরকারে অনেক টাকা বাঁচতে পারে। সরকার শুধু শুধু এই সমস্ত খামারগুলো নিজেদের দখলে রেখে দিয়েছে। চাষীদের একবিঘা, দু বিঘা করে দিলে তারা প্রোডাকশান অনেকটা বাড়াতে পারতো। কিন্তু চাষীদের হাতে তুলে দেওয়া হচ্ছে না। খামারগুলোতে সত্যিকারের চাষের উৎপাদন কিছুই বাড়েনি। এই ব্যাপারে ওয়ার্ল্ড ব্যাঙ্কের একটা ন্যাশানাল সীড্ প্রোজেক্ট হয়েছিল। তার ফার্ষ্ট এবং সেকেণ্ড ফেজে আপনারা অংশ গ্রহণ করেন নি। এবারে এদের থার্ড ফেজ হবে। আপনাদের ওয়ার্ল্ড ব্যাঙ্ক সম্বন্ধে একটা দুশ্চিন্তা ছিল যে ওয়ার্ল্ড ব্যাঙ্ক বুঝি আপনাদের উপরে চেপে বসবে। ওয়ার্ল্ড ব্যাঙ্কে, আই. এম. এফ. এর কথায় আপনারা কেঁপে ওঠেন। আপনারা ওয়ার্ল্ড ব্যাংকের ফার্ষ্ট ফেজ এবং সেকেন্ড ফেজে অংশ গ্রহণ করেন নি। এবারে থার্ড ফেজে আপনারা অংশ গ্রহণ করবেন বলে বলেছেন। মন্ত্রী মহাশয় জানাবেন, এই যে থার্ড ফেজ হবে তাতে আপনারা অংশ গ্রহণ করছেন কি না। এবারে উন্নত ধরণের আমন ধানের ক্ষেত্রে বলি। আমন ধানের ক্ষেত্রে ৩.৮, বোরো ধানের ক্ষেত্রে ২১, গমের ক্ষেত্রে ৩১, পাট ৬০, তৈলবীজ ২০ এবং ডাল শস্যের ক্ষেত্রে ১২ ভাগ বীজবাইরে থেকে আপনারা এনেছেন। তা নিয়ে, অর্থাৎ ২১, ৩১, ৬০, ২০ এবং ১২ ভাগ বীজ এনে চাষীদের উন্নতমানের বীজের যে চাহিদা তা আপনারা মেটাতে পারছেন না। সার্টিফায়েড যে বিজের চাহিদা তা একশোভাগ মেটাতে পারছেন না। বীজের ক্ষেত্রে আপনাদের খুব করুন অবস্থা। এই করুণ অবস্থায় খুব প্রয়োজন আছে সার্টিফায়েড বীজ চাষীদের হাতে তুলে দেওয়া যাতে পশ্চিমবাংলায় চাষের উৎপাদন বাড়তে পারে। পশ্চিমবাংলায় উৎপাদনের হার যাতে বাড়ে তারজন্য আপনারা চেষ্টা করবেন, এই অনুরোধ আমি করছি। এবারে আমি সার এবং কীট নাশকের কথায় আসি। সার এবং মাটি পরীক্ষার ব্যাপারে আমরা দেখছি - যদিও গ্রামে গ্রামে চাষীদের যে রক্ষণশীলতা ছিল তা এখন কেটে যাচ্ছে। আস্তে আস্তে তারা এখন বুঝতে পারছে যে তাদের জমিতে বছরে দু-তিনটি করে ফসল ফলানো দারকার। দু'তিনটি করে ফসল করতে গেলে সার প্রয়োগ করা ছাড়া কোন উপায়ন্তর নেই, এই কথাটা চাষীরা এখন বুঝতে পারছে। কিন্তু আমরা গত ২/৩ বছরে দেখছ যে এই সার প্রয়োগের ক্ষেত্রে হেক্টর প্রতি ৭০কেজিতে দাঁড়িয়ে আছে। সার কেলেংকারীর কথা আপনারা জানেন। সার কেলেংকারীর কথা বেনবেড, যারা সরকারীসংস্থা, এটি যদিও মন্ত্রী মহাশয়ের আগের দপ্তর ছিল, এই বিনফেড কিভাবে দুর্নীতি হচ্ছে সারের ব্যাপারে তা বিভিন্ন জেলায় অডিট করতে গিয়ে দেখা গিয়েছে। অডিট করতে গিয়ে দেখা গেল যে লক্ষ লক্ষ টন সারের কোন হিসাব পাওয়া যাচ্ছে না। আমরা কাগজে কলমে দেখলাম যে স্টক আছে, কিন্তু এ্যাকচুয়াল ভেরিপিকেশন করতে গিয়ে দেখা গেল কাগজে কলমে যে ষ্টক আছে সেই পরিমাণ ষ্টকআদৌ নেই। এইভাবে চাষীদের হাতে সার গিয়ে পৌঁছায় নি। এমনিতে সারের অভাব আছে। সারের ব্যাপারে অনেকে ক্রোব প্রকাশ করেছিলেন। অনেকে সারের ব্যাপারে আশংকা প্রকাশ করেছিলেন কেন্দ্রীয় সরকার

যখন সারের দাম বাড়িয়ে দিয়েছিলেন। কিন্তু ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের ক্ষেত্রে সারের দাম আদৌ বাড়ানো হয়নি। অন্য জায়গায় সারের দাম ৩০-৪০ শতাংশ বৃদ্ধি করা হয়েছে। কেন্দ্রীয় সরকারের এই নীতি, এই নীতিতে সেটা যাতে কার্যকরী হয় তারজন্য কেন্দ্রীয় সরকারের সাথে বসে আপনারা ব্যবস্থা নেবেন। সারের চাহিদা এখন প্রচন্ড ভাবে চলছে। যে সমস্ত ডিলার বেশী দামে সার বিক্রি করছে, তারা যাতে সেটা বেশী দামে বিক্রি করতে না পারে তারজন্য ব্যবস্থা নিতে হবে। অনেকে পুরনো দামে আগে যে স্টক ছিল সেই স্টক থেকে চাষীদের কাছে ন্যায্য দামে বিক্রি করতে চাইছে না। এ রকম একটা অবস্থার সৃষ্টি হয়েছে। এই অবস্থার পরিবর্তনে প্রশাসনিক ব্যবস্থা গ্রহণ করার দরকার, খুব কড়া হাতে সেখানে ব্যবস্থা গ্রহণ করুন এই অনুরোধ আমি আপনার কাছে রাখছি। মাটি পরীক্ষাগার অনেকগুলি আছে পশ্চিমবঙ্গে, কিন্তু সারা বছরে কতগুলি মাটি পরীক্ষা হয় ? আমরা পরীক্ষাগার গুলি প্রতিষ্ঠিত হবার পর থেকে দেখছি যে মাটি পরীক্ষার জন্য যে আবেদন, যে প্রবণতা এবং চাহিদা আছে সেটা কিন্তু কি সেইভাবে মেটাতে পারছে না। মাটি পরীক্ষাগার গুলির যে ক্যাপাসিটি ইউটিলাইজেশন আছে তার শতকরা ২০ ভাগ সায়েনটিস্ট আছে বা লোক আছে এবং এই ক্যাপিট্যাল ইউটিলাইজেশানে ২০ পার্শেন্ট বেশী হওয়া বলে মনে করি এবং এতে ভালো চাষ হওয়ার কথা। আমি পশ্চিমবঙ্গের ক্ষেত্রে দু একটি কথা বলছি - ভালো চাষের কথাই বলি, ভালো চাষের ক্ষেত্রে মন্ত্রীমহাশয় বলেছেন যে রাজ্যে সুপরিকল্পিত ভাবে ভালো ভালো উৎপাদনের ব্যাপারে এখনো পর্যন্ত কোন ব্যবস্থা নেওয়া হয়নি। যথেষ্ট সম্ভাবনা আছে, লাভজনক চাষ হিসাবে ভালো উৎপাদন যাতে বৃদ্ধি পায় তার দ্বিতীয় প্রধান কাজ হবে ভালো উৎপাদনের জন্য যথার্থ উদযোগ গ্রহণ করা। কিন্তু আবার বলছেন, তিনি সেখানে চেষ্টা করছেন, ভূমি সংস্কার দপ্তর সেটা নাকচ করে দিয়েছে। আজকে ভূমি সংস্কার বিলের মধ্যে অকৃষি বলতে সেখানে মাটির সঙ্গে যা যা যুক্ত বলে ঠিক হয় এবং সেক্ষেত্রে কৃষি , অকৃষি জমি বলে যে তফাৎ আছে সেটা এক করে দেওয়া হয়েছে। ফলে মুর্শিদাবাদ, মালদহে ভালে ভালো বাগান কেটে কেটে সাফ হয়ে যাচ্ছে, এতে কি করে ভালো উৎপাদন বাড়বে জানিনা। যতটুকু জানি এই দ্বিতীয় ভূমি সংস্কার বিলের জনাই এটা নাকচ করা হয়। ভারতবর্ষের অন্যান্য রাজ্যগুলিতে অর্কিড ছাড় দেওয়া হয়েছে। সে রকম পথে যদি আপনারা এগোতে না পারেন তাহলে আপনাদের কি করে ফলের চাষ বৃদ্ধি করবেন সেটা বুঝতে পারছি না। আরো অনেকগুলো পয়েন্ট আছে সেগুলো সময়ের অভাবে বলতে পারলাম না। যাইহোক আমাদের তরফ থেকে যে ছাঁটাই প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে আপনার ব্যয় বরাদ্দর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার ঃ** 18 minites will be deducted from the subsequent speakers.

**শ্রী সুশান্ত ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কৃষি দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী যে ব্যায়বরাদ্দের দাবী এনেছেন তাকে পূর্ণ সমর্থন করে বিরোধী পক্ষের আনীত কাট মোশানের বিরোধিতা করে আমার বক্তব্য শুরু করেছি। যে বক্তৃতা এতোক্ষণ ধরে বিরোধী দলের মাননীয় সদস্য রাখলেন সেই বক্তৃতা শুনলাম, কিন্তু উপলব্ধি করতে পারলাম না। এক্ষেত্রে হয়তো ওনার অভিজ্ঞতা থাকতে পারে। কিন্তু পশ্চিমবঙ্গে সাধারণ মানুষের যে অভিজ্ঞতা সেই অভিজ্ঞতার সঙ্গে সামঞ্জস্য রেখেই যদি একথা থাতে তাহলে উইন বক্তব্য রাখার সময়ে বলেছেন যে আত্মসন্তুষ্টির দাবী এই বাজেটের মধ্যে দেখেছেন। উনি অভিজ্ঞতার সঙ্গে যে আত্মসন্তুষ্টি বক্তৃতার মধ্যে দেখতে পেরেছেন সেটা কিন্তু আত্মসন্তুষ্টির মধ্যে আত্মবিশ্বাস, ১৪ বছর পশ্চিমবঙ্গের মানুষকে এই আত্মবিশ্বাস তিলে তিলে দান করেছে এবং সেই আত্মবিশ্বাসকে ভেঙ্গে চুরমার করে দিলেও কিন্তু সেই আত্মবিশ্বাস যাবে না। সেই আত্মবিশ্বাসের জোড়েই আজকে উৎপাদন ব্যবস্থা এগিয়েছে এবং তাতে বুঝিয়ে দিয়েছেন যে আজকে বেশীরভাগ সময়ে চাষীরা কাজ পায়, টাকার অভাবে হয়তো গ্রাম থেকে শহরমুখী ছুটে আসতে হয় না। সেখানে ভগ্ন সংকট অবস্থার মধ্যে দাঁড়িয়ে পশ্চিমবঙ্গে র বামফ্রন্ট সরকার যে আত্মবিশ্বাস তৈরী করেছেন তারমধ্যে কৃষির যে অগ্রগতি অন্যতম সেটা অনেকেই

পুরোপুরি অস্বীকার করতে পারেন না।

[4.35 - 4.45 p.m.]

ওনাদের বক্তব্যের মধ্যে দিয়ে ওনারা বলেছেন যে আশানুরূপ ফল বা অগ্রগতি হয়নি। অগ্রগতি যেটা হয়েছে সেটা স্বীকার করলেন। কিন্তু যেহেতু বিরোধীতা করতে হবে তাই বিরোধীতা করলেন। বিরোধী আসনে বসেছেন তাই বিরোধীতার জন্যই বক্তব্য রাখলেন। ওনারা বললেন যে বাজেট বক্তব্যের মধ্যে অনেক কিছুই নেই। ভূমি নীতির ব্যাপারে পশ্চিমবঙ্গ সরকার তারা কাজ করেছে, আজকে বামফ্রন্ট সরকার কৃষিতে অগ্রগতি এনেছে। আজকে কৃষিতে অগ্রগতি এসেছে ভূমি সংস্কারের মধ্যে দিয়ে। যে জমি জমিদার শ্রেণী লোকেদের হাতে কেন্দ্রীভূত ছিল সেই জমি গরীব ভূমিহীন চাষীর মধ্যে বিলিবন্টন করে দেওয়া হয়েছে, তার ফলে যে কৃষক তার দুটি হাতকে কাজে লাগাতে পারত না সে আজকে তার দুটি হাতকে কাজে লাগাতে পারছে। যে কৃষক জমিতে চাষ করতে পারত না সে আজকে জমিতে ফসল ফলাতে পারছে। তাই আজকে পশ্চিমবাংলায় কৃষির অগ্রগতির অবস্থানটা কোন জায়গায় এসেছে সেটা ওনারা ভাল করেই বুঝতে পারছেন। ওনারা যে পরিসংখ্যা এখানে তুলে ধরলেন সেটাতে ওনারা আসল তথ্য থেকে এড়িয়ে গেলেন। এখানে গম চাষ কমেছে সেটা ওনারা বললেন কিন্তু ওনারা বললেন না, চাষের উৎপাদন ক্ষেত্রে পশ্চিমবাংলার অবস্থানটা কোথায়। সামগ্রিক ক্ষেত্রে খাদ্যশয্য উৎপাদনের ক্ষেত্রে যে অবস্থানটা দাঁড়িয়েছে - আলুর ক্ষেত্রে যে অবস্থা দাঁড়িয়েছে, তৈল বীজের ক্ষেত্রে যে অবস্থা দাঁড়িয়েছে, সব্জী বীজের ক্ষেত্রে যে অগ্রগতি হয়েছে সেটা ওনারা বললেন না। এই ব্যাপারে অনেক পরিসংখ্যান দেওয়া যায়, আমার সময় কম তাই আমি অত বলতে বারব না, তবুও যদি সময় পাওয়া যায় যতটা বলা সম্ভব আমি বলব। উনি যে বক্তব্য এখানে তুলে ধরলেন প্রয়াত রাজীব গান্ধীর সময়ে তিনি যখন প্রধানমন্ত্রী ছিলেন তার সময়ে কৃষির ক্ষেত্রে একটা পরিকল্পনা ব্লকে ব্লকে চালু হয়েছে, কিন্তু আমি পরিষ্কারভাবে যে কথাটা বলতে চাই স্বাধীনতার এত বছর পরে যখন কেন্দ্রে কংগ্রেস সরকার ছিল মাঝে কয়েক বছর বাদ দিয়ে তারা একটানা রাজত্ব করে গেছেন কিন্তু সুনির্দিষ্ট ভাবে তারা কোন স্থায়ী পরিকল্পনা রচনা করেননি। তারা সবুজ বিপ্লবের জন্য পরিকল্পনা রচনা করেছেন, এস. আর. টি. পি.-র জন্য পরিকল্পনা রচনা করেছেন, কিন্তু গোটা ভারতবর্ষের দিকে যদি তাকান যায় তাহলে পাব কৃষির জন্য তারা কোন সুনির্দিষ্ট ভাবে পরিকল্পনা রচনা করেননি। ভি. পি. সিং তিনি চেষ্টা করেছিলেন সুনির্দিষ্ট ভাবে কৃষিনীতি কার্যকরী করার জন্য, কিন্তু তাঁকেও আপনারা কার্যকরী করতে দিলন না, আপনারা ষড়যন্ত্র করায় তাঁকেও চলে যেতে হয়। এর পরে দেখা যাচ্ছে আবার আপনারা যখন এলেন তখন কৃষির উপর একটা আঘাত করা হয়েছে। এর বেশী আমি বলতে চাই না। এই রকম একটা অবস্থার মধ্যে দাঁড়িয়ে পশ্চিমবাংলার সরকার এই দপ্তরের যে গুরুত্ব সেটাকে উপলব্ধি করে সেটাকে আরো নিয়ন্ত্রন করে আরো সঠিক ভাবে পরিচালনার জন্য দপ্তরকে বিভাজন করেছেন। ওনারা যখন ক্ষমতায় ছিলেন সেই '৭৪-'৭৫ সালে তখন ২০ কোটি ৮৮ লক্ষ ৫২ হাজার টাকার যে বরাদ্দ ছিল তার জায়গায় এখন '৯০-'৯১ সালে ১৮৭ কোটি ৭৭ লক্ষ ২ হাজার টাকার বরাদ্দ করা হয়েছে। আমরা পশ্চিমবাংলার ভূমি নীতি কার্যকরী করার সাথে সাথে পশ্চিমবাংলার মানুষের মুখে দুমুঠো দুইবেলা অন্ন তুলে দিতে পেরেছি। বর্তমানে পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার যে কৃষি নীতি গ্রহণ করেছে সেই নীতিকে কার্যকরী করার ক্ষেত্রেই এই বাজেটের পরিমাণ বৃদ্ধি করা হয়েছে। উনি কৃষিক্ষেত্রের হিসাব দিলেন '৭৬-'৭৭ সালের ৭৮ লক্ষ টন, সেই গায়গায় '৮৯-'৯০ সালে ছিল ১ কোটি ১৮ লক্ষ ৫৬ হাজার টন। উনি বললেন এটা আশানুরূপ হয়নি, এই যে বললেন আশানুরূপ হয়নি গোটা ভারতবর্ষের উৎপাদন যা তার সঙ্গে গড় হিসাবে এর তুলনা করলে দেখা যাবে ভারতবর্ষের গড় অবস্থা যে জায়গায় রয়েছে তার চেয়ে পশ্চিমবাংলার অগ্রগতি অনেক বেশী। সেই পরিসংখ্যান আমি পরবর্তী পর্য্যায়ে যাব।

সারা পশ্চিমবঙ্গের ক্ষেত্রে শীর্ষস্থানে এসেছে। ওঁনারা বলতে বলতে এই কথা স্বীকার করেছেন। যদিও কয়েকটা রাজ্যের সঙ্গে যে হার-পাঞ্জাব, হরিয়াণা অন্য কোনো রাজ্যের সঙ্গে। এই কথা বললেন না তো সবুজ বিপ্লবের জন্য যে পরিকল্পনা কেন্দ্রীয় সরকার করেছিলেন সেচ ব্যবস্থার জন্য পাঞ্জাব, হরিয়াণাকে কত কোটি টাকা দিয়েছেন? আর পশ্চিমবাংলার জন্য কত কোটি টাকা দিয়েছেন? পশ্চিমবাংলার জন্য কি করেছেন? পশ্চিমবাংলাতে বড়সেচ পরিকল্পনা করবার চেষ্টা করেছি। তার জন্য বারেবারে দিল্লির কাছে দরবার করেছি। কিন্তু সাহায্যের হাত বাড়িয়ে দেননি। একটি কানা পয়সা দিয়ে কিন্তু বমফ্রন্ট সরকার তার সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে থেকে সীমিত প্রশাসনিক ক্ষমতার মধ্যে থেকে সেচের ক্ষেত্রে অগ্রগতি ঘটিয়েছেন। এবং এইসব অর্থাৎ কৃষিক্ষেত্রে যা করেছেন তা পঞ্চায়েতের মধ্যে দিয়ে। এলাকায় যেখানে যতটুকু সেচের ব্যবস্থা আছে তার পরিপূর্ণ ব্যবহার করছেন এবং করবার জন্য প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণ করেছেন এবং তার মধ্যে দিয়ে সেচের অগ্রগতি ঘটেছে। পাটের ক্ষেত্রে ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলায় পাটের যে অবস্থা, যদিও পাট চাষীদের বারেবারে বঞ্চনা করা হয়েছে। ওঁনারা যখন ক্ষমতায় থেকে গেলেন, মাননীয় সিদ্ধার্ত শংকর রায় যখন এদিকের চেয়ারে বসতেন তখন পশ্চিমবাংলায় তিরিশ লক্ষ বেল পাট উৎপাদন হতো। আজকে পশ্চিমবাংলার সরকারের যে নীতি সেই নীতি কার্যকর করবার মধ্যে দিয়ে আজকে উৎপাদনের পরিমাণ ৪৫ লক্ষ বেল হয়েছে। এটা কি ছোট করে দেখার বিষয়? আমরা আরো বেশী করে জে. সি. আই. থেকে পাট কেনবার জন্য বারে বারে বলেছি। যদিও পাটের রেকর্ড উৎপাদন হয়েছে। এই কথা তাঁরা নিজেরাও জানেন। এই রকম অবস্থার মধ্যে দিয়ে চাষীকে এগিয়ে নিয়ে যাবার চেষ্টা করা হয়েছে। পশ্চিমবাংলায় যে যে ৪৫ লক্ষ টন উৎপাদন বেড়েছে সেটার জন্য পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার কৃতিত্বের দাবী রাখে। পশ্চিমবাংলার কৃষকরা দাবী করতে পারেন। আমি কৃষক পরিবারের ছেলে, অভিজ্ঞতায় দেখেছি যে, গম চাষ করবার চেয়ে আলু চাষ করাই শ্রেয়, তার কারণ গম চাষে বেশী লাভ নয়। আলু চাষে বেশী লাভ। কিন্তু তাই বলে যে গম চাষ ভাল হয় নি তা নয়। পাশাপাশি গমের উৎপাদনও বেড়েছে। এটাকে কি ছোট করে দেখা যায়। ওঁনারা অবশ্য বলবেন এবং ছোট করে দেখবেন কারন বামফ্রন্ট সরকারের সব কিছুই খারাপ। উৎপাদনের গড় হিসাব পশ্চিমবাংলার ক্ষেত্রে আর গোটা ভারতবর্ষের যে গড় হার তার চেয়ে খারাপ কিছু নয়। ১৯৮০-৮১ সালে এবং ১৯৮৯-৯০ সালে কোন জায়গায় দাঁড়িয়েছে। এই কথা শুনে রাখতে বলছি, উৎপাদনের ক্ষেত্রে পার হেকটার, কেজি হিসাবে চালের উৎপাদন ছিলো সারা ভারতবর্ষে ১ হাজার ৩৩৬ আর পশ্চিমবাংলাতে ১৪৪২। সারা ভারতবর্ষের ক্ষেত্রে পাটের ক্ষেত্রে ছিলো ১২০৫ সেখানে পশ্চিমবাংলা ১৩১০। সারা ভারতে আলু ১৩,২৫৮ সেখানে পশ্চিমবাংলা ১৭,০৫৭। সারা ভারতে যেখানে তৈলবীজ ৪৮৭ সেখানে পশ্চিমবাংলা ৬০৫। আর ১৯৮৯-৯০ সালে সারা ভারতবর্ষে আলুর পরিমান ১৭৫৬, সেখানে পশ্চিমবাংলা ১,৯৪৬। সারা ভারতবর্ষে পাটের ক্ষেত্রে ১৮৮৭ সেখানে পশ্চিমবাংলা ২,১১২, সারা ভারতে আলুর পরিমাণ ১৫ হাজার ৮১৪ সেখানে পশ্চিমবাংলা ২১ হাজার ৯৭৪। সারা ভারতে তৈলবীজের ক্ষেত্রে ৮২৬ আর সেখানে পশ্চিমবাংলা ৮৯৪। এর পরেও বলবেন? একটা বিশাল দেশ ভারতবর্ষের মতো - ত্রুটিপূর্ণ নীতির দ্বারা পরিচালিত কেন্দ্রীয় সরকার তার মধ্যে দাঁড়িয়ে পশ্চিমবাংলার অগ্রগতি ঘটছে। এটাকে কি ছোট করে দেখা যায়? মুস্টিমেয় কয়েকজন সদস্য দেখতে পাবেন। কিন্তু পশ্চিমবাংলার কোটি কোটি মানুষ তা দেখেন না। কৃষিক্ষেত্রে সারের ব্যবহার বেড়েছে। সারের পরিমাণ বেড়েছে। ১৯৮৫-৮৬ সালে সারের পরিমাণ ছিলো ৪ লক্ষ আট হাজার ৭৫৪ টন। আর ১৯৮৯-৯০ সালে ৬ লক্ষ ৭১ হাজার ৯৫ টন। চার বছরে প্রায় আড়াই লক্ষ টনেরও বেশী।

[4.45 - 4.55 p.m.]

এই সার কোথায় যাচ্ছে, এই সার সবই জমিতে যাচ্ছে। সেই সার নিয়ে উন্নত প্রযুক্তির মাধ্যমে তারা

চাষের প্ররিমাণ বাড়াচ্ছে। একটু আগে উনি হিসাব দেখিয়ে বললেন যে ভারতবর্ষে নাকি আবাদযোগ্য জমির পরিমাণ কমছে। আমি ওনাকে বলতে চাই ভারতবর্ষে আবাদযোগ্য জমির পরিমাণ ৪৪ কোটি ৩৩ লক্ষ ২০ হাজার একর, আর সেখানে পশ্চিমবাংলায় আবাদযোগ্য জমির পরিমাণ হচ্ছে ১ কোটি ৯৯ লক্ষ হাজার একর। সেনসাস রিপোর্ট অনুযায়ী ভারতবর্ষের জনসংখ্যা ৮৪ কোটি ৩৯ লক্ষ, আর পশ্চিমবাংলার লোকসংখ্যা হচ্ছে সাত কোটি। তাহলে ভারতে এক একর জমি পিছু দু'জন লোক কাজ করে, সেখানে পশ্চিমবাংলায় এক একর জমি পিছু সাড়ে তিন জন লোক কাজ করে। সারা ভারতে কৃষি খাদ্য উৎপাদনের যে পরিসংখ্যান আমরা দেখতে পাই তা থেকে দেখা যাচ্ছে সারা ভারতে কম বেশী মোট ১৭ কোটি টন খাদ্য উৎপাদন হয়, আর পশ্চিমবাংলার জমির পরিমাণ মিলিয়ে ধরলে সারা ভারতে হিসাব হওয়া উচিত ৭৬ লক্ষ ৫৮ হাজার মেট্রিক টন। পশ্চিমবাংলায় খাদ্য উৎপাদন হয়েছে ১৮৮৯-৯০ তে ১ কোটি ১৮ লক্ষ টন। তাহলে গোটা ভারতবর্ষের বাইরেতো পশ্চিমবঙ্গ নয়। আর আপনাদের আমলে ১৯৭৬ সালে খাদ্য উৎপাদন হয়েছিল ৭৮ লক্ষ টন। পশ্চিমবাংলায় একটা বিকল্প নীতির মধ্যে দিয়ে পশ্চিমবাংলার সরকার চলছে, মানুষের স্বার্থে তাকে নতুনভাবে কার্যকরী করছে বলে কৃষির ক্ষেত্রে এই অগ্রগতি ঘটছে এটা আপনারা অস্বীকার করতে পারে না। আজকে বক্তব্য করতে গিয়ে মাননীয় প্রবীন সদস্য মহাশয়, যিনি এক সময় মন্ত্রীও ছিলেন তিনি কতগুলি পরিসংখ্যান দিলেন। উনিতো গঠনমূলক আলোচনা করতে পারতেন যে সমস্ত ফাঁক-ফোকর আছে উনি তা দেখাতে পারতেন। উনি নিশ্চয় জানেন কৃষির যন্ত্রপাতি এই সমস্ত একটা সরকারী সংস্থাকে দিয়ে করানো হয়, কোন ব্যক্তিগত মালিকানাকে দিয়ে করানো হয়না। অ্যাগ্রো ইন্ডাসট্রিসের মধ্যে দিয়ে এগুলি করা হয়। কৃষির ক্ষেত্রে যে বিষয়গুলি আমাদের কাছে বড় সেগুলি হচ্ছে - কৃষি ফসল সংরক্ষণের ক্ষেত্রে আমাদের আরও অগ্রগতি ঘটাতে হবে। সীমাবদ্ধ আর্থিক ক্ষমতার মধ্যে দিয়ে, কাজের গুরুত্ব উপলব্ধি করে কাজের ক্ষেত্র ভাগ করে দেওয়া হয়েছেও বিভাগ বন্টন করে দেওয়া হয়েছে। সুতরাং এই বিষয়টি আমাদের আগে মাথায় রাখতে হবে। যে আলু আমাদের উৎপন্ন হচ্ছে তা সব হিমঘরে থাকে, তার থেকে অন্য কোন বাই-প্রডাক্ট কিছু করা যায় কিনা সে ব্যাপারে আমাদের চিন্তা-ভাবনা করতে হবে। তাছাড়া অন্য সবজির পরিমানও আমাদের এখানে খুব একটা কম হয়না, সেই সবজির ক্ষেত্রেও আমাদের চিন্তা-ভাবনা করতে হবে। সেই সবজি সারা বছর ধরে রাখার জন্য কি পরিকল্পনা করা যায় বা সেই সবজি থেকে কি বাই-প্রডাক্ট, কিভাবে সরকারী ব্যবস্থাপনার মধ্যে দিয়ে করা যায় সেটা আমাদের দেখতে হবে। ফসল সংরক্ষণের ক্ষেত্রে যে নীতি এখন আমাদের রয়েছে, সেই নীতি আরেকটু ঢেলে সাজানো প্রয়োজন আছে। চাষীরা সব সময় তাদের কৃষিজ পণ্যের দাম পান না, আলুর ক্ষেত্রে আমরা দেখেছি চাষীরা সব সময় ন্যায্য দাম পান না। পশ্চিমবাংলায় পাট হচ্ছে একটি অর্থকারী ফসল। পশ্চিমবাংলার বিস্তীর্ণ এলাকায় এই পাট চাষ হয়, কিন্তু এই পাটের বাজারের ক্ষেত্রে তাদের কখনো সর্বনাশ হয়, আর কারোর পৌষ মাস হয়। পাট চাষের বাজার দর সেটা কেন্দ্র নিয়ন্ত্রণ করে, কিন্তু আলুর ক্ষেত্রেও তারা নিয়ন্ত্রণ করে না। আলু সংরক্ষণের জন্য আমাদের হিমঘরে যেতে হয়। কিন্তু সেই হিমঘরের খরচ বছরের পর বছর বেড়ে যাচ্ছে। পেট্রোল, ডিজেল, অন্যান্য যন্ত্রাংশও বেতন বাবদ খরচ বাড়ার ফলে মালিকপক্ষও প্রতি বছর হিমঘরের ভাড়া বাড়ানোর চেষ্টা করছে। ফলে আলু সংরক্ষণ করতে গিয়ে কৃষকরা সংকটের মধ্যে পড়ছে, এই ব্যাপারটা আমাদের ভালো করে খতিয়ে দেখতে হবে। আমরা দেখলাম কমিশান রিপোর্ট দিয়েছে যে অন্যান্য জিনিসপত্রের দাম বাড়ছে সেজন্য হিমঘরের ভাড়া বাড়ানো দরকার। কিন্তু মাননীয় মন্ত্রীমহাশয় বলেছেন যে নতুন সিজন থেকে নতুন ভাড়া নেওয়া হবে। এখন আগের ভাড়ায় নেওয়া হবে, এই বিষয়টা নিয়ে আমাদের চিন্তা-ভাবনা করতে হবে। মাননীয় মন্ত্রী মহাশয় তার জবাবী ভাষণে নিশ্চয় এই ব্যাপারটা বিস্তারিতভাবে ব্যাখ্যা করবেন। পশ্চিমবাংলায় যারা আলু চাষ করেছে তারা এই ব্যাপারে প্রচন্ড উৎকণ্ঠার মধ্যে রয়েছে।

আমি অন্য আলোচনার মধ্যে না গিয়ে পশ্চিমবাংলার কৃষির ক্ষেত্রে এই যে অগ্রগতি ঘটেছে-এই

অগ্রগতির ক্ষেত্রে তাঁরা দপ্তরকে আরো ভাল করে ঢেলে সাজানোর ব্যবস্থা শুরু হয়েছে। তার মধ্যে পঞ্চায়েত ভিত্তিক কর্মচারী নিয়োগ করা হয়েছে, যাদেরকে কৃষি সহায়ক বলা হয়। কৃষি সহায়কের ক্ষেত্রে তাদের জব চার্ট কার্যকরী করণের যে অবস্থান সেই অবস্থানকে আরো মূল্যায়ন করা দরকার। পঞ্চায়েতের সঙ্গে সোজাসুজি তাদের দায়িত্বকে যদি যুক্ত করে না দেওয়া যায় তাহলে তাদের ইউটিলিটিটা ঠিকমত বোঝা যাবে না। এই কয়টি কথা বলে পুনরায় এই বাজেট বরাদ্দকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করলাম। ধন্যবাদ।

**শ্রী নাসিরুদ্দিন খান ঃ** মিঃ স্পীকার, স্যার, মানুষের খাদ্য, বস্ত্র এবং আবাসন - এই ৩টিই হচ্ছে মনুষ্য জীবনের সব চেয়ে বড় প্রয়োজনীয় জিনিস। এই খাদ্য উৎপাদনের জন্য কৃষি দপ্তর আছে। আর এই কৃষি দপ্তরের মন্ত্রী মহোদয় যে বাজেট বক্তৃতা দিয়েছেন সেই সম্পর্কে আমি বলতে উঠেছি। সমর্থন করব না বিরুদ্ধে ভোট দেব সেটা পরের কথা। আমাদের এই পশ্চিমবাংলায় ৬০ থেকে ৭০ পারসেন্ট লোক কৃষির উপর নির্ভরশীল। আমি মাননীয় মন্ত্রীর কাছে একটি ভয়ঙ্কর গুরুত্বপূর্ণ যুক্তি দেব - সেটা হচ্ছে ফাগমেনটেসন অল ল্যান্ড। আপনি যতক্ষণ পর্যন্ত না বড় বড় প্লট তৈরী করতে পারছেন ততক্ষণ পর্যন্ত কৃষির সামগ্রীক উন্নয়ন সম্ভবপর হবে না, যতই আপনি সার দিন, ভাল বীজ দিন, মজুর খাটান, জল দিন। আপনি এই বিষয়ে অভিজ্ঞ মানুষ। আমি জানেন ২০ বিঘা জমি যদি ২০ খন্ড করা যায় তাহলে দেখা যাবে এক বিঘা করে জমি কমবে। আপনি হিসাব দিয়েছেন এতটা ছিল, পরবর্তী সময়ে এইটা এসেছে। আমি সেই ষ্ট্যাটিসটিক্সে আসছি। আপনি এগ্রিকালচারে উন্নয়নশীল পাশ্চাত্য দেশ, মানে চীন, আমেরিকায় গেলে দেখবেন সেখানে ছোট ছোট জমি জমা নেই, সব বড় আকারের জমি দেখবেন। ছড়িয়ে ছিটিয়ে জমি থাকার ফলে একজন কৃষকের পক্ষে ঠিকমত পর্যবেক্ষণ করা, তার প্রতি যত্ন নেওয়া কিছুতেই সম্ভবপর হয় না।

[4.55 - 5.05 p.m.]

সুতরাং আপনি যতক্ষণ পর্যন্ত না জমিকে একত্রিত করতে পারছেন এবং তা করার জন্য আইন করতে না পারছেন ততক্ষণ পর্যন্ত কৃষিকে আপনি উচ্চশিখরে নিয়ে যেতে পাববেন না। আজকে যে রকম বৈজ্ঞানিক প্রথায় চাষের কাজ হচ্ছে তাতে জমিকে যদি একত্রিত করতে না পারেন তাহলে কখনও আপনি কৃষিকে সেই জায়গায় নিয়ে যেতে সক্ষম হবেন না। মাননীয় মন্ত্রীমহাশয়কে বলি, কৃষির ক্ষেত্রে ৪টি জিনিষ অবশ্যই প্রয়োজন। এই ৪টি জিনিষের একটি কম হলে কৃষি উন্নতি হতে পারে না। এগুলি হল ঃ জল,বীজ, সেচ ও সার। কৃষির উন্নতির জন্য এই ৪টি জিনিষের যোগান দরকার। এই ৪টি জিনিষের সমান যোগান না হলে কৃষিকে সুন্দর জায়গায় নিয়ে যাওয়া সম্ভবপর নয়। এরজন্য মূলতঃ চাই অর্থ। এই ৪টি জিনিষের জন্য প্রথমেই দরকার অর্থ। যথাসময়ে যদি সেচ, সার বীজ চাষীদের সরবরাহ করতে না পারেন তাহলে কৃষির উন্নতি হওয়া সম্ভব নয়। স্যার, জেলেরা মাছ ধরে তখন দেখবেন বারে বারে তারা খাপনা ফেলে। কোন সময় মাছ ওঠে আবার কোন সময় ওঠে না কিন্তু বারে বারে সে তা ফেলে যায় মাছের আশায়। চাষের ক্ষেত্রে কিন্তু তা হওয়া সম্বব নয়। চাষীরা এক বার ফেল করলে তার সারা বছরই গেল। সেইজন্য কৃষিমন্ত্রীকে বলব, যথাসময়ে ঐ ৪টি জিনিষ দিতে পারছেন কিনা চাষীদের সেটা অবশ্যই দেখুন। তারপর কৃষিমন্ত্রীকে যেটা বলব সেটা হচ্ছে চাষের মধ্যে রাজনীতি ঢুকেছে। ঐ মিনিকিট যেটা দেওয়া হয় সেটা আপনাদের দলের লোকদের দিয়ে দেওয়া হয়। তা ছাড়া জমিতে যারা মজুর খাটে সেখানেও দলের লোকদের দিয়ে কাজ করানো হয়। সেখানে দল থেকে ঠিক করে দেওয়া হয় যে কে যাবে, কে যাবে না। এই কথা বলে বাজেটের বিরোধিতা করে এবং কাটমোশান সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী বীরেন্দ্র কুমার মৈত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় কৃষিমন্ত্রী এবং কৃষি বিপন্ন মন্ত্রী মহাশয়রা যে বাজেট এখানে পেস করেছেন তা সমর্থন করে এবং বিরোধীদের কাটমোশানের বিরোধিকা করে কয়েকটি কথা বলছি। এর আগে বিরোধীদলের যে দুজন সদ্য বক্তৃতা করলেন তারা সকলই বিখ্যাত মুর্শিদাবাদের ওমালি বিশ্বাসের দেশের লোক। তারা দুজনেই এটাই প্রতিয়মান করার চেষ্টা করলেন যে কৃষিতে কিছুই হয়নি। স্যার, পি. ডবলু. ডি. কে ৫/১০ কোটি টাকা দিলে তারা কয়েক মাইল রাস্তা বা কিছু বাড়ী করে দেখাতে পারে কিন্তু কৃষির উন্নতি এমন একটা জিনিষ যা অনুভব করে বুঝতে হয় এর উন্নতি হয়েছে কিনা। সেখানে ফ্যাক্স্‌স এ্যান্ড ফিগার দিয়ে দেখাতে হয় কৃষির উৎপাদন বেড়েছে কিনা। কংগ্রেসের সেই সময়ে আমিও ছিলাম। তখন আমি দেখেছি যে ভিক্ষা দাও, ভিক্ষা দাও বলে রাস্তায় রাস্তায় মানুষ ঘুরে বেড়াচ্ছে, শহরের দিকে আসছে, আমাকেও মার্চ করতে হত খাদ্যের জন্য। আজকে সে সব করতে হয় না। আজকে যদি ফসলের উন্নতি না হত তাহলে এই যে জনসংখ্যা বাড়ছে তাতে পশ্চিমবঙ্গ কোথায় গিয়ে দাঁড়াত ? আজকে ভারত বর্ষের মোট আবাদী জমির মাত্র শতকরা ৩.৭ ভাগ হাতে নিয়ে শতকরা ৮ ভাগ লোকের খাদ্যশষ্য উৎপাদনের গুরু দায়িত্ব আমাদের বহন করতে হচ্ছে। আমাদের ফসল উৎপন্ন করতে হচ্ছে, পাট উৎপন্ন করতে হচ্ছে, জমি দিতে হচ্ছে, শষ্যবীমা করতে হচ্ছে তৈল বীজ উৎপন্ন করতে হচ্ছে, সমস্ত দায়িত্ব আমাদের কিন্তু এর জন্য যে টাকার দরকার, সমবায় থেকে যে টাকা দেবে, গভর্ণমেন্ট অব ইন্ডিয়া থেকে যে টাকা আসবে সেখানে আমরা কি দেখছি? ভারত সরকারের দেওয়া এক পরিসংখ্যা থেকে দেখা যাচ্ছে যে ১৯৮৬-৮৭ সালের বিভিন্ন সমবায় থেকে দেওয়া কৃষি ঋণের পরিমাণ হচ্ছে— পাঞ্জাবে ৪০৭ কোটি, হরিয়ানায় ২২৬ কোটি, গুজরাটে ২৫৩ কোটি, অন্ধ্রপ্রদেশে ২৫৬ কোটি, মধ্যপ্রদেশে ৩২২ কোটি, মহারাষ্ট্রে ৫৫৩ কোটি, উত্তরপ্রদেশে ৩৫৯ কোটি, কেরলে ৩৭৩ কোটি, আর পশ্চিমবাংলার ৬২ কোটি। এই টাকা নিয়ে আমরা চাষ করবো, এই টাকা নিয়ে পাঞ্জাবের মত ফসল আনবো এখানে বলা হয়েছে যে আমাদের কিছু হয়নি। কিছু যদি না হয়ে থাকে তাহলে এই বইয়েতে যা দেওয়া হয়েছে তাতে ১৯৮৫ সাল থেকে ১৯৯০ সাল পর্যন্ত বৃদ্ধির পরিমান কি দেখছি? ভারতবর্ষে বৃদ্ধি হয়েছে ১৬.০ পারসেন্ট। সেখানে আমাদের বৃদ্ধি হচ্ছে ৩৬ পারসেন্ট। এই যদি হয় তাহলে কি আমরা পিছিয়ে আছি? খাদ্যশষ্যে সারা ভারতবর্ষে ১৩.৪২ পারসেন্ট, সেখানে আমাদের ২৯.৮৯ পারসেন্ট। তাহলে আমরা কি পিছিয়ে গেছি? তৈলবীজের ক্ষেত্রে অন্যান্য জায়গায় ৫৪ পারসেন্ট, সেখানে আমাদের হচ্ছে ৭৮ পারসেন্ট। আলুতে অন্যান্য জায়গায় ৪২ পারসেন্ট, সেখানে আমাদের এখানে ৬৪ পারসেন্ট। এখানে এই যে বৃদ্ধি হয়েছে এটা একদিনে হয়নি। এরজন্য আমাদের ইনফ্রাসট্রাকচার দরকার। সেটা যদি আমরা আগে থেকে তৈরী করে না জানতাম তাহলে এই অবস্থা হতনা। আপনারা বলছেন যে এখানে কিছুই হয়নি। কিন্তু পশ্চিমবঙ্গে ফসলের উৎপাদনের পরিমাণ ১৯৪৭০৪৮সালে ছিল ৩৫ লক্ষ ৬১ হাজার টন চাল, ১৯৭৬-৭৭ সালে ৫৯ লক্ষ ৪৯ হাজার টন, আর ১৯৮৯-৯০ সালে হয়েছে ১ কোটি, ৯ লক্ষ ২৪ হাজার টন। এটা ক্রমশঃ বাড়ছে। এটা রাষ্ট্রীয় নয় যে ইচ্ছামত বাড়িয়ে দেওয়া যায়। আমাদের জমি যেটুকু আছে সেই জমিতে আমাদের ফসল উৎপন্ন করতে হচ্ছে। আমি আজকে স্যাচুরেশান পয়েন্টে এসেগেছি। আজকে এই রকম একটা অবস্থায় এসে আমরা দাঁড়িয়েছি। আমাদের জমি বাড়াবার কোন উপায় নেই। এই জমিতে দু-ফসল, তিন ফসল করতে হচ্ছে এবং এর উপরে ফসল বাড়াতে হচ্ছে। আপনারা বললেন যে গমের উৎপাদন কমছে। এটা ঠিকই। আমাদের চাষীরা আজকাল প্রোগ্রেসিভ হয়ে গেছে। তারা দেখছে যে গম চাষ করতে যে খরচ হচ্ছে তার থেকে শষ্য চাষ করতে কম খরচ হচ্ছে। কাজেই কেন তারা সেটা করতে যাবে?

[5.05 - 5.15 p.m.]

ডালের উৎপাদন এখানে হতো না, আজকে ডাল উৎপাদন করতে হচ্ছে। বোরো চাষ হচ্ছে, শ্যালো টিউবওয়েল, ডিপ-টিউবওয়েল প্রভৃতির মাধ্যমে বোরো চাষ হচ্ছে, তাতে গমের চাষ কমতে পারে। আপনারা বোঝাবার চেষ্টা করেছেন, গমের উৎপাদন কমে গেছে, গম ভারত সরকারের কাছ থেকে ভিক্ষা করতে হচ্ছে। কংগ্রেসের আমল থেকেই অনেক ধানের জমি থেকে কনভার্ট করে পাটের জমি করা হয়েছে। আজকে ওরা গম দিচ্ছে, আমরা ধান দিচ্ছি। আমরা এলাকায় দেখছি, আমাদের ধানের উৎপাদন যা বেড়েছে - আমাদের উৎপাদন থেকে প্রতিদিন এক হাজার কুইন্টাল চাল বিহারে চলে যাচ্ছে। সুতরাং আমাদের যে উন্নতি হয়নি এটা বলা ঠিক নয়। আমরা খাদ্যে স্বয়ং সম্পূর্ণ হবার পথে চলেছি। আমাদের দৈনিক তন্ডুল জাতীয় দানা শস্যের প্রয়োজন হচ্ছে ৪৫৪ গ্রাম, যেটা রাজ্যের মধ্যে ৪৪০ গ্রাম আমরা উৎপাদন করতে পেরেছি, ১৯৮৯-৯০ সালে। আমাদের এই বিরাট জলসংখ্যা ৬ কোটি ৮০ লক্ষ মানুষের চাহিদা অনেকখানি মেটানোর চেষ্টা হয়েছে। আমাদের জমি তো আর বাড়বে না, সেই জন্য কী করে দোফসলা, তিন ফসলা করে উৎপাদন বাড়ানো যায় তার চেষ্টা করা হয়েছে। ১৯৮০-৮১ সালে রাজ্য বীজ নিগম প্রতিষ্ঠার পর থেকে উচ্চ মানের বিভিন্ন ফসলের বীজ উৎপাদন ও সরবরাহ বেড়েই চলেছে। ১৯৮৫-৮৬ সালে যেখানে মাত্র ১ লক্ষ ৯০ হাজার কুইন্টাল সরকারী এবং বেসরকারী মিলিয়ে সার সরবরাহ করা হয়েছিল, সেখানে ১৯৮৯-৮৬ সালে যেখানে মাত্র ১ লক্ষ ৯০ হাজার কুইন্টাল সরকারী এবং বেসরকারী মিলিয়ে সার সরবরাহ করা হয়েছিল, সেখানে ১৯৮৯-৯০ সালে হয়েছে ২ লক্ষ ৮১ হাজার কুইন্টাল। ১৯৮৯-৯০ সালে সরকারী ও বেসরকারী সংস্থা মিলিয়ে যে পরিমান উচ্চ মানের বীজ কৃষকদের কাছে সরবরাহ করা হয়েছে তা দিয়ে বর্ষাকালীন ধানে আউস এবং আমন মিলিয়ে শতকরা ১৯ ভাগ জমি, অন্যান্য তৈল বীজে শতকরা ২৯ ভাগ জমি, ডাল শস্যে ১২ ভাগ জমি, সরিষা শতকরা ১৯ ভাগ জমি, অন্যান্য তৈল বীজে শতকরা ২৯ ভাগ জমি এবং পাটে শতকরা ৬০ ভাগ জমিতে চাষ করা সম্ভব হয়েছে। কাজেই আমাদের কিছু হয়নি এই কথা বলবার যে চেষ্টা করা হয়েছে, এর সঙ্গে একমত হতে পারলাম না। রাসায়নিক সারের ব্যবহার স্বাধীনতার সময়ে ছিল না। এটা ৫০ এর দশকে শুরু হয়। এর পরিমান এখন অনেক বেড়ে গেছে। ১৯৬৪-৬৫ সালে নাইট্রোজেন, ফসফরাস ও পটাশ ব্যবহার হয়েছিল ৩৯ হাজার টন। ১৯৭৬-৭৭ সালে হয়েছিল ১ লক্ষ ৪৮ হাজার টন, ১৯৮৯-৯০ সালে হয়েছে ৬ লক্ষ ৭১ হাজার টন। কাজেই সপ্তম পরিকল্পনার শেষ বছরে হেক্ট পিছু রাসায়নিক সারের ব্যবহার দাঁড়িয়েছে প্রায় ৮০ কেজি। কাজেই এই কথা বললে হবে না যে কিছু হয়নি। সেচের ব্যবস্থার কথা যেটা বলেছেন, আপনার সঙ্গে আমি খানিকটা একমত সেচের প্রয়োজন আছে। কিন্তু সেচের প্রয়োজনের জন্য কী কেন্দ্র টাকা দিচ্ছেন? আজকে তিস্তা প্রকল্পে যদি ওরা টাকা দিতেন তাহলে সেচের প্রভূত উন্নতি হতো। তিস্তাকে যদি জাতীয় সেচ প্রকল্প হিসাবে গ্রহণ করতেন, তাতে কৃষির যে উন্নতি হতো, ফসল যা উৎপাদন হতো, সেটা আমরা পাচ্ছি না। আমাদের পশ্চিমবাংলার প্রতি নেহেরুর আমল থেকে প্রচুর অবিচার হয়েছে। আমাদের এখানে সেচ ব্যবস্থার প্রসার সত্যিই প্রয়োজন রয়েছে এবং সেটা করা দরকার। তাহলেও আমি বলবো, ১৯৮৬-৮৭ সালে যেখানে সেচ সেবিত এলাকা ছিল ১০ লক্ষ ৮৬ হাজার হেক্টার, ১৯৮৭-৮৮ সালে সেটা হয়েছে ১৭ লক্ষ ৬২ হাজার হেক্টরে সেচের জল সরবরাহ করা হয়। বর্তমানে ক্ষুদ্র সেচ থেকে জল সরবরাহের পরিমান আরও বেড়ে গেছে। এখন এই রাজ্যে মোট সেচ প্রাপ্ত জমির পরিমান প্রায় ৩৩ লক্ষ হেক্টার। শতকরা হিসাবে প্রায় ৪০ ভাগ ফসলী জমিতে সেচের জল সরবরাহ করা হয়ে থাকে। এটা পাঞ্জাবের সঙ্গে তুলনা করলে চলবে না। উন্নত কৃষি যন্ত্রপাতির ব্যবহার আমরা কিছু করছি, গ্রামের লোককে যতটা দেওয়া সম্ভব সেটা আমরা দিচ্ছি। তবে একটা কথা অতীশবাবু ঠিকই বলেছেন, এ্যাগ্রো-ইণ্ডাষ্ট্রিস, মাইনর ইরিগেশন ইত্যাদির সঙ্গে কৃষি দপ্তরের সমন্বয় গড়ে তোলা দরকার। ন্যাসনাল কমিশন অফ্ এগ্রিকালচারের সুপারিশ মত আমাদের এখানেও এগ্রিকালচারাল কমিশনের পদ সৃষ্টি করা উচিত। কারণ বিভিন্ন দপ্তরের সঙ্গে কৃষি

দপ্তরের সমন্বয় গড়ে উঠছে না। যেটা বিহারের মত রাজ্যও করেছে, সেটা করার বিষয়ে আমাদের একটু ভাবনা চিন্তা করা উচিত। সর্বত্র আমরা সমন্বয়ের অভাব দেখতে পাচ্ছি। আমার এলাকায় ৬ হাজার একর জমি জলে ডুবে আছে, সে জল বের করতে হবে, কে করবে? এগ্রিকালচার করবে, না মাইনর ইরিগেশন করবে। এগ্রিকালচার নিশ্চয়ই করবে না, কিন্তু তার সঙ্গে মাইনর ইরিগেশনের সমন্বয় না থাকার জন্য সে কাজ হচ্ছে না। এগ্রিকালচারাল কমিশনারের পদ সৃষ্টি করতে না পারলেও জেলায় জেলায় কমিটি করা যেতে পারে, সেখানে অফিসাররা একত্রিত হলে আলোচনা কররে অসুবিধা গুলি দূর করতে পারেন। নাসিরুদ্দিন খান সাহেব বললেন বড় প্লট্ করার কথা। আমি ওঁকে বলি, ওটা অত সহজ কথা নয়। আমরাও জানি আল গুলো তুলে ফেলতে পারলে অনেক জমি বেড়ে যায়। ডাঃ রায়কে আমরা একবার বলেছিলাম— আমাদের রাজ্যে এগ্রিকালচারের ট্রেনিং দেবার ব্যবস্থা করা হোক। ডাঃ রায় আমাদের বলেছিলেন, "আগে যাও তো গ্রামে গিয়ে আল তুলে দিয়ে এসতো, তাহলে অনেক জমি বাড়বে।" কিন্তু আমরা গ্রামে গিয়ে একজনকেও রাজী করাতে পারি নি। সুতরাং খান সাহেব যেটা বললেন, সেটা সম্ভব নয়। আগে তো জমিদারদের এক সঙ্গে অনেক বড় বড় জমি ছিল, কিন্তু সেখানে তো ফসল উৎপাদন হত না, গরু চরতো। এখন সে সমস্ত জমি গরীব চাষীরা পেয়েছে এবং সেখানে চাষ হচ্ছে। তা না হলে গরীব চাষীরা এত জমি পাচ্ছে কোথা থেকে ? আমি মাননীয় কৃষিমন্ত্রীর কাছে আবেদন করব - পশ্চিমবঙ্গে বামফ্রন্টের ভূমি বন্টনের ফলে এখন ১৫ বিঘার বেশী জমির মালিকের সংখ্যা খুবই কম, জয়নাল সাহেবদের মত লোকেদের সংখ্যা হাতে গোনা যায়, পশ্চিমদিনাজপুরে মাত্র ৫/৭ জন জয়নাল আবেদিন আছেন, বেশীরভাগ লোকেরই ১৫ বিঘার কম জমি, বেশীরভাগই হয় প্রান্তিক চাষী, না হয় ক্ষুদ্র চাষী, সুতরাং সারের সাবসিডি দেওয়ার ক্ষেত্রে - তারা যাতে ফ্রিতে সার পায় সেটা তিনি একটু দেখুন। সমস্ত কৃষকদের ফ্রিতে সার দেওয়া উচিত বলে আমি মনে করি। তা নাহলে হরিয়ানার, পাঞ্জাবের চাষীরা যে সুবিধা পাচ্ছে সে সুবিধা থেকে পশ্চিমবঙ্গের চাষীরা বঞ্চিত হবে। এই কটি কথা বলে মাননীয় মন্ত্রীর ব্যয়-বরাদ্দকে সমর্থন জানিয়ে, বিরোধীদের কাট্ মোশানের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের কৃষি দপ্তরের মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের দাবী পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি এবং আমাদের পক্ষ থেকে যে কাট্ মোশান এসেছে, সে কাট্ মোশানকে সমর্থন করছি। স্যার, এটা কোন নতুন কথা নয় যে, আমাদের রাজ্যে বামফ্রন্ট সরকারের উনি নতুন মন্ত্রী, সুতরাং আগের মন্ত্রীর বা মন্ত্রীসভার কোন দায় দায়িত্ব উনি নিতে পারেন না। তবুও আমি বলব যে, এই সরকার পশ্চিমবাংলার কৃষি ব্যবস্থাকে সম্পূর্ণরূপে ধ্বংস করে দিয়েছেন। কারচুপি করে সংখ্যা তত্ত্ব দিয়ে কৃষি তে অধিক ফলনের কৃতিত্বের দাবী করছেন। ওদের দেওয়া সংখ্যা তত্ত্বের সঙ্গে বাস্তবের কোন মিল নেই। পশ্চিমবাংলাকে অন্য রাজ্য তাদের উৎপাদিত কৃষিপণ্যের বাজারে পরিণত করেছে। পশ্চিমবাংলার বুকে ১৪ বছর ধরে বামফ্রন্ট সরকারের আমলে এই জিনিস ঘটে চলেছে। স্যার, আপনাকে আমি দু' একটা উদাহরণ দিলে অবাক হয়ে যাবেন - দি ওয়েষ্ট বেঙ্গল সীড্ কর্পোরেশন তৈরী করার উদ্দেশ্য ছিল রাজ্য স্তরে অধিক-ফলনশীল বীজ গবেষণা করে ওঁরা তৈরী করবেন এবং সার্টিফিকেট দিয়ে সেগুলি বাজারে, চাষীদের কাছে দেওয়া হবে। চাষীরা যাতে অধিক-ফলনশীল বীজ নিয়ে ফলনের পরিমাণ বাড়াতে পারে।

[5.15 - 5.25 p.m.]

কিন্তু বাস্তবে কি হয়েছে? এই সীড কর্পোরেশানটা একটা ট্রেনিং অর্গানাইজেশনে দাঁড়িয়ে গেছে, বাইরে থেকে সীড কিনে এনে এই সীড ট্রেডিং কর্পোরেশনকে দিয়ে চাষীদের কাছে বিক্রি করা হচ্ছে। ফলে চাষীরা নূতন নূতন সীড থেকে যে অধিক ফলন শীল ফসল বাজারে ছাড়তে পারত তার থেকে বঞ্চিত হয়ে গেল। আমাদের মোহনপুর কৃষি বিশ্ববিদ্যালয়ের কথা বলেছেন মাননীয় সদস্য অতীশ বাবু এটা সত্য

যে শিলিগুড়ি, ঝাড়গ্রাম, কুচবিহার এই সব জায়গায় আমাদের বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয়ের একতিয়ারে ৫,২০০ একর জমি পড়ে রয়েছে গবেষণার জন্য সেখানে চাষ করবে, তার জন্য স্থায়ী কৃষি জমি আছে, ১৭টি ডিপডিউবওয়েল ঐ মোহনপুর কৃষি বিশ্ববিদ্যালয়ে তার জন্য অপারেটর, কর্মচারী ইত্যাদি আছে, কিন্তু চাষ হয় না। মাননীয় কৃষি মন্ত্রী মহাশয় জগদ দলে যাবার সময়ে যদি একটু ঘরে দেখে যান তো দেখতে পাবেন যে সেখানে বেনার ঝাড় টেন্ডার ডেকে লীজ দিয়ে বিক্রি করছে, গরু চরছে এবং তার বিনিময়ে তারা পয়সা নিচ্ছে। কংগ্রেসের সমালোচনা করেন, কিন্তু উত্তরপ্রদেশের পন্থনগরে নূতন নূতন বীজ আবিষ্কার হচ্ছে, সেই বীজ বিক্রি করছে এবং পশ্চিমবঙ্গের চাষীরাই সেই বীজ কিনছে। সেটা আমাদের মোহনপুরের থেকে পরে তৈরী হয়েছে। উড়িষ্যার জগন্নাথ কৃষি বিশ্ববিদ্যালয়, ওখানেও অনেক নূতন নূতন বীজ উৎপাদন হচ্ছে । পাঞ্জাবে এত উগ্রপন্থী আন্দোলন থাকা সত্ত্বেও পাঞ্জাবে এগ্রিকালচার ইউনিভারসিটি সেখানে উগ্রপন্থীরাও সেটাকে গুরুদ্বারের মত মনে করে, সেখানে কোন হামলা হয় না। সেই গবেষণা কেন্দ্র এগ্রিকালচার ইউনিভিরসিটি সেখানে উগ্রপন্থীরাও সেটাকে গুরুদ্বারের মত মনে করে, সেখানে কোন হামলা হয় না। সেই গবেষণা কেন্দ্র এগ্রিকালচার ইউনিভারসিটিতে যে উৎপাদন হচ্ছে সেই বীজ দিয়ে তারা অধিক ফলনশীল ফসল ফলাচ্ছে এবং কৃষিতে সারপ্রালাস হচ্ছে। হরিয়ানা, পাঞ্জাবে সেই সারপ্লাস টাকা দিয়ে তারা ইনডাসট্রি তৈরী করছে। তারা কৃষির টাকায় ইনডাসট্রি তৈরী করছে আর আমাদের এখানে কৃষিও মার খাচ্ছে, ইনডাসট্রি মার খাচ্ছে। সিমলা থেকে কুফরী সীড বলে মাননীয় সিদ্ধার্থবাবুর আমলে আলুর বীজ আনা হোতো, সেই ফাউনডেসন নিয়ে এসে আমাদের সিংগুর, ধনেখারিতে ঐ ফাউনডেসন ১, ফাউনডেসন ২, বীজ তৈরী হোতো এবং নূতন ভাবে জীব তৈরী করে চাষীদের দেওয়া হোতো। আপনাদের এই ১৪ বছরে সরকার সেটা বন্ধ করে দিলেন। আর আপনারা বলেন যে রাজ্য সরকার কৃষিতে সবচেয়ে বড়। ৩৪৯টি ব্লকের মধ্যে ৩২৫টি ব্লকে গড়ে প্রত্যেকটি ব্লকে ২৫ একর জমি আছে, চাষ করা হয়। সেখানে কি জিনিষ হয়েছে, আজকে ওখানে কি করেছেন? সার উৎপাদনের জন্য কৃতিত্ব দাবী করেছেন? আমাদের রাজ্য সরকারের দেয় সংখ্যাতত্ত্ব থেকেই দেখা যাবে সাহায্য দেবার কথা বলা হয়েছে, সেচ সেবিত এলাকা করা হচ্ছে। ভূমিসংস্কারের জন্য নাকি কৃষিতে অনেক ফলন বেশী হচ্ছে। আমরা দেখতে পাচ্ছি সারের দামের পরিমাণটা এত বেড়েছে যে ৫ গুণ বাড়ল, কৃষি উৎপাদন তো ৫ গুণ বাড়েনি। অথচ আমরা এই ব্যাপারে এম. এস. স্বামীনাথন পৃথিবী বিখ্যাত এগ্রিকালচার সায়েনটিসট, তিনি Indian Council of Agricultural rescarch ডাইরেকটার ছিলেন। এখন ম্যানিলাতে আছেন। ওখানে ইনটারন্যাশান্যাল রাইস রিসার্চ ইনসটিটিউটের ডাইরেকটার হয়ে আছেন। তিনি বলেছেন যে, সারের ব্যবহার ১ঃ২০ রেশিওতে প্রডাকশন বাড়ায়। আপনারা সারের ব্যবহার পাঁচগুণ বাড়ালেন, কিন্তু প্রডাকশন পাঁচগুণ বাড়াতে পারলেন না। তার কারণ হচ্ছে, সারকে যেভাবে ব্যবহার করছেন সেটা। সেচ এলাকায় যেভাবে চাষ করছেন তাতে যেখানে ২ কোটি একর জমি চাষের যোগ্য হত, তা না হয়ে ১ কোটি ৫৮ লক্ষ একর জমিতে চাষ হচ্ছে। কংগ্রেস আমলে যতটা হত তারচেয়েও কম গেছে এটা। পশ্চিমবঙ্গে ভূমি সংস্কারের কথা বলছেন, সেই ভূমি সংস্কার আপনারা করতে পারেনি। কারণ এখনও অনেক অনাবাদী জমি পড়ে রয়েছে। আপনাদের দলে ফরোয়ার্ড ব্লকের অনেক সদস্য আছেন, তাদের জিজ্ঞাসা করবেন - পাঁচ ছয় কাঠা জমির লোভ দিখিয়ে ফেলে রাখা হয়েছে এবং তারজন্য জমি অনাবাদী হয়ে পড়ে রয়েছে। তাই স্যার, এই বাজেটের বিরোধিতা করে এবং মোশনকে সমর্থন করে শেষ করছি।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষমহাশয়, বর্তমান রাজ্য সরকারের কৃষিমন্ত্রী প্রদত্ত বাজেট বরাদ্দ সমর্থন করছি। আমাদের দেশের সাহিত্য সম্রাট বঙ্কিমচন্দ্র বলেছিলেন— 'যার ধন, তার ধন নয়। যাহার মাথার কালঘাম ছুটিয়ে ফসলের জন্যে, লাভের ভাগে সে কেহ হইল না।' সামন্ততান্ত্রিক যে ব্যবস্থাছিল আমাদের দেশে সেই ব্যবস্থার প্রথম উদগতা বলতে পারি মুসলিম শাসকরা এবং তারাই প্রথম জমিদারী

প্রথা পত্তন ঘটিয়েছিলেন। সেখানে আমরা দেখেছি প্রাক স্বাধীনতা যুগ। সেখানে এই বাংলার কৃষক বলতে এমন এক সম্প্রদায়কে বুঝায় যাদের মুখ রোগাক্লিষ্ট, পুরুষানুক্রমে ঋণভারে প্রীড়িত, আত্মন্নতি সাধনের উপায় সম্বন্ধে সম্পূর্ণ অজ্ঞ। নিজের বাসপল্লীর বাইরে যে বৃহৎ পৃথিবী আছে, তার কোন সংবাদ যাঁদের নিকট পৌঁছে না। পরবর্তীকালে দেশ স্বাদীন হল। স্বাধীনতার আগে যে কৃষকদের আমরা দেখেছি ইংরেজ সাম্রজ্যবাদীদের বিরুদ্ধে, এমন কি যাঁরা 'নীল বিদ্রোহ' করেছিলেন, যাঁদের আশা ছিল মোটা ভাত মোটা কাপড় পাবেন, আমরা দেখলাম দেশ স্বাধীন হবার পর দেশে মোটা ভাত মোটা কাপড়ের পরিবর্তে 'হা অন্ন, হা অন্ন" করে ফিরছেন যাঁরা দীর্ঘকাল স্বাধীনতা সংগ্রাম করেছিলেন। কংগ্রেস ক্ষমতায় এলো সাম্প্রয়াকিতার ভিত্তিতে। আজকে আমাদের বিরোধীদলের যিনি নেতা তাঁর মতামহ দেশবন্ধু চিত্তরঞ্জন দাস মহাশয়ের নেতৃত্বে 'স্বরাজ পার্টি' গড়ে উঠেছিল। কিন্তু সেখানে দেখলাম, যেন-তেন-প্রকারেণ কংগ্রেস এবং মুসলিম লিগ দেশ ভাগ করলেন। তারপর আমরা দেখলাম, প্রকৃতপক্ষে আমাদের দেশের চাষীদের নিয়ে শুরু হল রাজনীতি। চাষীদের কল্যাণ মঙ্গলের কথা বলে এই কংগ্রেস বারবার ক্ষমতায় আসার চেষ্টা করলেন মিথ্যা প্রতিশ্রুতি দিয়ে। প্রকৃতপক্ষে সামন্ততান্ত্রিক ব্যবস্থার ধারক-বাহক হিসাবে তাঁরা ভারতবের্ষর কৃষিতে ধনী কৃষকদের স্বার্থরক্ষার সচেষ্ট হলেন। আজকে শুনছি মুক্ত বাজারের কথা। তখনকার কৃষিমন্ত্রী জয়নাল সাহেব এখানে উপস্থিত আছেন। তিনি যখন ছিলেন তখন কিন্তু আমরা দেখেছিলাম জানালা দরজা বন্ধ।

[5.25 - 5.35 p.m.]

ওনারা বলেছেন জানালা দরজা বন্ধ। আমি রবীন্দ্রনাথের কথা বলি "খোলো দ্বার, রাখিও না আর, বাহিরে আমি দাঁড়ায়ে"। এবারে দরজা খুলে দিয়েছেন। দ্বার খুলে প্রথম সর্ব্বনাশ কার করা হয়েছে? মহাত্মা গান্ধী বলেছেন ভারতবর্ষ কোথায়, ভারতবর্ষ গ্রামে। সেই গ্রামে কারা বাস করে, সেই গ্রামে চাষীরা বাস করে, কৃষকরা বাস করে, কৃষিজীবী মানুষ বাস করে। ভারতবর্ষ ব্যাপি প্রথম সর্ব্বনাষ করেছেন কৃষকদের। অতীতে তাঁরা তাই করেছেন, বর্ত্তমানে তাই করছেন। ওঁরা কি করছেন? সারের দাম বাড়িয়ে দিলেন, পরিবহন খরচের জন্য আরো তার মূল্যবৃদ্ধি ঘটলো। আজকে ভরতুকি দেওয়া বন্ধ করে দিলেন, বিভিন্ন রাজ্যে যে নিরীহ মানুষগুলি আছে যাদের বুক ফাটে তো মুখ ফোটে না তাদের কোনঠাসা করার জন্য। আপনারা আই. এম. এফ ঋণ নেবার নাম করে সর্ব্বনাষ করলেন চাষীদের আজকে মূল্যবৃদ্ধি জনিত কারণে চাষীরা কাতর। আজকে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে নিশ্চই চেষ্টা করছে, তার মধ্যে অনেক সাফল্য আছে, অসাফল্য আছে। এই অসাফল্যের জন্য দায়ী হচ্ছে সিদ্ধার্থবাবুরা। অতীতে পশ্চিমবাংলায় তিনি মন্ত্রী ছিলেন। আবার তিনি মুখ্যমন্ত্রীও ছিলেন। এই সিদ্ধার্থ বাবুরা পশ্চিমবাংলার চাষীদের সর্ব্বনাষ করেছেন। এখন তিনি শুধু কি করছেন? তিনি শুধু হাত তুলছেন। ওনাদের লোকেরা পারলামেন্টে গিয়ে শুধু হাত তুলছেন, পশ্চিমবাংলার চাষীদের জন্য ওনারা কিছু বলেন না, বলার ক্ষমতাও নেই। ওনার দেহটা ঋজু হলে কি হবে মনটা খর্ব। আমরা দেখেছিলাম ইংরেজ আমলে ভূমিসত্ত্ব ব্যবস্থা ছিল, জমিদারি প্রথা ছিল। ইংরেজ আমলে ভূমিসত্ত্ব ব্যবস্থা ছিল জমিদারি, মহালওয়ারি এবং রায়তওয়ারী এই ত্রিধারায় বিভক্ত। আমরা দেখেছিলাম মাটিতে যাঁদের চরণ ঠেকতো না মাটির মালিক তাঁরাই ছিলেন। এই অবস্থার সৃষ্টি কারা করেছেন? কংগ্রেস। তা না হলে জনৈক বক্তা, ডিউডাল প্রতিনিধি, দেশ স্বাধীনতার ৪৪ বছর পরে রাজ্য বিধানসভায় চাষী, কৃষকস কৃষিজীবী এদের নিয়ে এই ধরনের বক্তব্য রাখতে পারতেন? সংগত কারণে প্রশ্ন আসে সর্ব্ব ভারতীয় ক্ষেত্রে আমরা কি দেখলাম? আমরা দেখলাম ২৯ শতাংশ চাষ যোগ্য জমির মালিক ক্ষুদ্র এবং প্রান্তিক চাষীরা। এই হিসাব সর্ব্ব ভারতীয় ক্ষেত্রে। সেই জায়গায় পশ্চিমবাংলায় আমরা দেখলাম প্রায় ৭০ শতাংশ চাষ যোগ্য জমির মালিক মৌরাক্ষি পরিকল্পনা এবং উত্তরবঙ্গের তিস্তা পরিকল্পনা। যদিও তিস্তা পরিকল্পনার ব্যাপারে তিস্তা সেচ

প্রকল্প জাতীয় প্রকল্প হিসাবে ঘোষণা করার কথা উঠেছে। এই ব্যাপারে আপনারা মদত দিন, বাস্তবায়িত করার চেষ্টা করুন। আপনাদের আমলে এই ব্যাপারে বারে বারে লাঞ্ছিত হতে হয়েছে। মাত্র ৫ কোটি টাকা দেওয়া হয়েছে। তিস্তা প্রকল্পের ব্যাপারে যাতে সমস্তটা কেন্দ্রীয় সরকার দেয় তার ব্যবস্থা করুন। সংগত কারণে গোটা ব্যাপারটা যেটা দাঁড়াচ্ছে সেটা হচ্ছে ১৯৭৯-৮০ থেকে কৃষি ব্যবস্থার উন্নতি ঘটানোর ফলে এবং সেই ব্যবস্থা অব্যাহত রাখার ফলে আজকে সর্ব্বভারতীয় ক্ষেত্রে ফসল উৎপাদনের ক্ষেত্রে, চাল উৎপাদনের ক্ষেত্রে পশ্চিমবাংলা প্রথম। আমি এটা জাতীয় সমীক্ষা থেকে বলছি। আপনারা এটা জানবেন না, আপনারা যে ফিউডাল প্রতিনিধি। আজকে যে পরিস্থিতি সেই পরিস্থিতিতে আমাদের সীমাবদ্ধতা রয়েছে। মন্ত্রী মহাশয়ের কাছে আমার একটা নিবেদন আছে। আজকে কৃষি প্রযুক্তি যাতে সাধারণ চাষীদের কাছে পৌঁছে দেওয়া যায়, আধুনিক কৃষির যে সাফল্য সেটা যাতে সাধারণ চাষীদের কাছে পৌঁছে দেওয়া যায় তার জন্য উত্তরবঙ্গ-এ অবস্থিত কৃষি বিশ্ববিদ্যালয়ের ক্যামপাস পুন্ডিবারিকে ব্যবহার করার জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হোক।

এবং পরিশেষে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার যারা দরিদ্র বৃদ্ধ তাদের জন্য যে কৃষি পেনসনের ব্যবস্থা করেছেন, সেগুলোকে সরলীকরণ করতে হবে। কারণ অনেক সময়ে দেখা যায় যে ১৭/১৮ মাস ধরে ঐ সমস্ত কৃষকরা তাদের পেনসন পান না। পরিশেষে বলি, কৃষকরাই বাংলাদেশ এর অর্থনৈতিক ভিত্তির মেরুদন্ড, বাংলাদেশের প্রাণস্বরূপ। সেই প্রাণ ছিল এতকাল অনাদৃত। ছিল উপেক্ষিত। শতাব্দীর পর শতাব্দী ধরে এদের উপরে চলেছে নির্বিচার অত্যাচার। মনুষ্যত্ব হয়েছে নিগৃহীত। সেই লাঞ্ছনার দিন আজ অপগতপ্রায়। ওই শোনা যায় নব প্রভাতের মঙ্গল শংখধ্বনি। দিকে দিকে শুরু হয়েছে জাগরণের জোয়ার। এই মুহূর্তে মনে পড়ে বঙ্কিমচন্দ্রের অভিস্মরণীয় পংক্তি গুলো, দেশের মঙ্গল, কাহার মঙ্গল? তোমার আমার মঙ্গল দেখিতেছি, কিন্তু তুমি আমি কি দেশ? তুমি আমি দেশের কয়জন? আর এই কৃষিজীবী কয়জন? তাহাদের ত্যাগ করিলে দেশে কয়জন থাকে ? হিসাব করিলে তাহারাই দেশ - দেশের অধিকাংশ লোকই কৃষিজীবী।' পশ্চিমবাংলার বামফ্রন্ট তাদের জয়যাত্রার জন্য, তাদের দিল্লীর মসনদে নিয়ে যাবার জন্য চেষ্টা করছে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার খুব ভালো লাগছিল, আমি এই বিরোধী দলে ১৯৭৭ সাল থেকে আছি। ওঁরা নতুন এসেছেন। আমি বলি, ওঁর এই শ্বশানে করুন গান না গাইলে হয় না? পশ্চিমবাংলা তো শ্মশান, এখানে করুন গান কেন? রাশিয়া আজ শ্মশান। এখানে, এই শ্মশানে করুন গান না গেয়ে বরং বিদায়ের গান করুন।

**শ্রী সুকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কৃষিমন্ত্রী যে বাজেট পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি এবং আমাদের দলের পক্ষ থেকে যেকাটমোশান আনা হয়েছে তাক সমর্থন জানিয়ে আমার বক্তব্য রাখছি। বক্তব্য রাখতে গিয়ে আমি নির্মলবাবুদের মগজ দেখে মনে মনে হাসছি। কারণ বিপদের মগজ দেখে চাষীদের ভড় বাড়ে। কাগজে কলমে ফসল বাড়িয়েছেন। আমি ব্যক্তিগত জীবনে রক্ষণশীলতা বা ধনতান্ত্রিক ব্যবস্থার বিরুদ্ধে। আমি জীবনের প্রথম থেকে সমাজতান্ত্রিক দুনিয়ায় কি ভাবে অর্থনীতি, কৃষি অর্থনীতি কিভাবে বাড়িয়েছে ছোটবেলা থেকে লক্ষ্য করে আসছি। আজকের এই মগজে, বিশেষ করে শাসকদলের মগজে বুদ্ধির এত অভাব আছে বলে আমার আগে ধারণা ছিল না। সারা বিশ্বের অর্থনীতি বিদ্‌রা যা ভাবছেন, রাশিয়ার অর্থনীতি বিদের কথা না হয় বাদ দিলাম। পৃথিবীখ্যাত বামপন্থী অর্থনীতিবিদ ডঃ মসিরানবো টোবে, ফ্রান্সের বিখ্যাত অর্থনীতিবিদ ১৯৮৩ সালে কলকাতার বুকে একটা বক্তৃতা দিয়েছিলেন। চীন-এর অর্থনীতির উপরে বক্তব্য রাখতে গিয়ে তিনি বলেছিলেন যে ভাবতবর্ষের অর্থনীতির সঙ্গে তুলনা করলে ১৯৫৬ সাল থকে ১৯৭৬ সাল, এই ২০ বছরে চীনের অর্থনীতিতে যে ব্যাপক ক্ষয় হয়েছে তা ভাবা যায় না। এই সম্বন্ধে আরও বলেছেন এশিয়াখ্যাত অর্থনীতিবিদ অমর্ত্ত সেন। তিনি

লন্ডনে এটা বলেছিলেন। এটা কি জানেন যে চীনে কোটি কোটি লোক না খেয়ে মরে? এই কথা আমার কথা নয়।

(গোলমাল)

চীৎকার করবেন না। আমারও গলা আছে, আমি চীৎকার করতে পারি। আজকে তাই বন্ধুদের বলি, বিশ্বের প্রেক্ষাপটে অর্থনৈতিক[illegible] পর্যন্ত কুলাতে পারছেন না যে, রাশিয়া এবং চিনকে নিয়ে, সেখানে কি মডেলে কৃষকরা চাষ করবে? সেখানে ক্যালেকটিভ ফার্মিং করবে, না ইনডিভিজ্যুয়াল করবে? ল্যান্ড শিলিং করবে, না ইনডিভিজ্যুয়াল ইনসেন্টিভ দিয়ে করবে - এই কথা আজকে তাঁরা ভাবছেন।

[5.35 - 5.45 p.m.]

আপনারা ভারতের কৃষি পলিসিটা কি সেটা আগে বুঝুন। আমি তো আপনাদের বামপন্থী পলিসিটাই বুঝতে পারলাম না। কেন্দ্রের যেমন একটা নীতি আছে যে একটা ল্যান্ড সিলিং থাকবে এবং তার জন্য বিপ্লব হবে। এবং ল্যান্ড লেস পিপলদের মধ্যে জমি ডিস্টিবিউট হবে। কিন্তু আপনাদের সেই প্রেক্ষাপট কোথায়? আপনারা তো সর্বদাই বলেন যে আমাদের বূমি সংস্কার হয়েছে কিন্তু ভূমি বিপ্লব হয় নি আর পাঞ্জাবে ভূমি সংস্কার হয় নি কিন্তু ভূমি বিপ্লব হয়েছে। আপনারা বাস্তব অবস্থাটা একটু বিচার করে দেখুন। আমি কি বলতে চাইছি সেটা একটু আজকে আপনাদের ভাবতে হবে। এই যে নীহারবাবু, জ্যোতিবাবুরা যা বলে গেলেন তা যদি হোত তাহলে তো আজকে চীন এবং রাশিয়াতে এই বিপর্যয় হোত না। আজকে তাই আপনাদের কাছে বলতে চাই যে, আপনারা যে ফ্র্যাগমেনটেশনা অফ ল্যান্ড, ভূমি সংস্কারের কথা বলছেন সেখানে আপনাদের পলিসিটি ঠিক হবে না কনসোলেনশান অফ ল্যান্ড লাইক পাঞ্জাব হবে-এটা নিয়ে দুমি মত আছে। আপনাদের মতে মূমিহীনদের ক্ষেত্রে যে ৪০ লক্ষ ক্ষেত মজুর আছে, সেখানে উদ্বৃত্ত জমি দেখনো নেই। অথচ আমাদের সিদ্ধার্থ রায়ের আমলে ৬ লক্ষ ভূমিতে সংস্কার করেছিলাম এবং আমরা ভূমি বিপ্লব করিনি। কিন্তু আপনারা ১৪ বছরে মাত্র ৩ লক্ষ জমিতে ভূমি সংস্কার করে ঢাকঢোল পেটাচ্ছেন। সুতরাং বাকী ল্যান্ড সিলিং যদি করে থাকি তাহলে আমরাই করেছি। সেখানে আজকে ইনডিভিজুয়াল সিলিং এবং ফ্যামিলি সিলিং যদি না করতাম তাহলে উদ্বৃত্ত এতো জমি যা সিদ্ধার্থ রায়ের আমলের ১২ লক্ষ উদ্বৃত্ত জমি পেতেন না। আপনারা শুধু এই ১৪ বছর ধরে কচকচানি বক্তৃতাই দিয়েছেন। আপনাদের একজন কমরেড সত্য ভট্টাচার্য্যর কথা বলছি। তিনি বিগত নির্বাচনে জয়লাভ করেছিলেন এবং এই বিধানসভাতে আর এস পি সদস্য হিসাবে কমল বাবুকে খাদ্যমন্ত্রীকে প্রশ্ন করেছিলেন, সেই সময়ে মনে হয় খাদ্যমন্ত্রী ছিলেন রাধিকা বাবু, যে ১ কোটি ৩ লক্ষ যে খাদ্য উৎপাদন হয়েছে তাতে ৬ কোটি লোককে ৫০০ গ্রাম চাল, ৫০০ গ্রাম গম প্রভৃতি দিয়ে কেন্দ্রীয় অনুদান না নিয়ে খাওয়ানো যেতে পারে। সুতরাং সেই হিসাবে ৬০ কোটি যদি সঠিক জনসংখ্যা হয় এবং সরকারী হিসাবে ২০ পার্শেন্ট লেস ধরা হয় তাহলে ৬ কোটি ২০ লক্ষ লোকেরা বসবাস করে। এবং ১ কোটি ৯ লক্ষ টন যদি খাদ্য উৎপাদন হয় তাহলে বাইরে থেকে খাদ্যশষ্য আনার দরকার কি আমাদের? আপনাদেরই হিসাব, আপনারাই স্টক প্রোডাকশানের হিসাব দিয়েছেন যে ১ কোটি ১৮ লক্ষ টন খাদ্যোৎপাদন হয়েছে। তাহলে কেন এখনো রেশনের দোকানে গিয়ে চাল, গম প্রভৃতি কিছুই পাওয়া যায় না। এই সেপ্টেম্বর অক্টোবর মাস, ক্ষেত্র-মজুরদের প্রচন্ড কঠিন সময়, অথচ রেশনে চাল নেই, রেশনে গম নেই, রেশনে চিনি নেই। আর আপনারা স্টক প্রোডাকশান দেখিয়েছেন ১ কোটি ১৮ লক্ষ টন, এই হিসাব দিয়েছেন। তাহলে আপনারা নিজেদেরই দোষ দিন এবং নিজেদের পরিসংখ্যানেই কারচুপি আছে। আমরা পশ্চিমবঙ্গে থেকেও মেদিনীপুর, ২৪ পরগণা, হাওড়া, এবং হুগলী ডাউন ওয়ার্ডস্ দিকে থাকে, সেখানে জলের সুরাহা নেই। সেখানে ফ্রাগমেনটেশান অপ ল্যান্ড করে কৃষি বিপ্লব হয়নি। জলের ইউটিলাইজেশান নেই। পশ্চিমবঙ্গের Utilisation of water and by dint of labour. পাঞ্জাব তার লেবার দিয়ে বাম্পার প্রোডাকশান

দিয়েছে। বাম্পার প্রোডাকশান, আপনাদের ১০ গুণ প্রোডাকশান পাঞ্জাবে হয়েছে, আপনাদের যদি পরিসংখ্যান দেখাই তাহলে দেখবেন কয়েকটি জেলা বাদ দিয়ে আপনাদের ড্রেনেজ সিসটেম নীল। মুর্শিদাবাদ এবং নদীয়া যেখানে আপওয়ার্ড সেখানে ইরিগেশান নেই, সেখানে কোন ডিপ টিউবেল নেই, সেখানে কোন স্যালো ডিউবেল নেই। আমার কেন্দ্রে কতগুলি আর এল আই হয়েছে বলতে পারবেন কি? এবং এখানে কৃষ্ণনগরে এম. এল. এ রয়েছেন, তাঁকে জিজ্ঞাসা করুন সেখানে এগ্রিকালচার ফার্মিং কাজ হচ্ছে না। সেইজন্য আজকে বলতে চাইছি উদ্বত্ত জমির ডিষ্ট্রিবিউশানে একটা পরিসি ভূমিসংস্কারের দিকে আছে, মেনে নিচ্ছি, আমি মানছি না তা নয়, ঠিক আছে। কিন্তু এটাই কি একমাত্র কাজ আপনাদের, ভূমিসংস্কার হলে ভূমি বিপ্লব হবে। জমি সংকুচিত হচ্ছে, জেনারেশানে প্রতি ঘন্টায় ২ হাজার করে লোক জানাচ্ছে, ভারতবর্ষে প্রতি বছরে ১ কোটি ২০ লক্ষ লোক জানাচ্ছে। আপনাদের ল্যান্ডের উপর যদি বিপ্লব না হয় তাহলে ঐ কলার ঝুড়ির উপর বিপ্লব করে নিজেরাই রাশিয়ানদের মত জড়িয়ে পড়বেন - সেই আত্মতুষ্টি নিয়ে থাকুন। আমি মনে করি আপনাদের ক্রেডিটে ভূমিসংস্কার হয়েছে, কিন্তু আমি বলতে পারব না ভূমি বিপ্লব হয়নি। ভূমি বিপ্লব পশ্চিমবাংলায় প্রোডাকশান বাড়েনি? মানুষের কায়িক পরিশ্রমে কিছু ছিঁটেফোঁটা দান অনুদান প্রোডাকশান হয়েছে, এটা যদি হোত তাহলে রেশনে চাল পাওয়া যেত, কিন্তু রেশনে চাল নেই। আপনাদে বিবেক নেই, আপনাদের মানবিকতা নেই, এখানকার খাদ্যমন্ত্রী উত্তর দিতে পারেনি যে আমাদের প্রোডাকশান কত, এই লজ্জা নিবারণ করবার জন্য আজকে আনাদের কাগজে বিপ্লব হচ্ছে, সংখ্যাতত্ত্ব দিয়ে বলছেন উদ্বৃত্ত হচ্ছে। লজ্জা থাকা উচিৎ, সম্ভ্রম থাকা উচিৎ, দায়িত্ব নিয়েছেন পশ্চিমবাংলার ১৪ কোটি লোককে খাওয়াবেন বলে, তাঁদের খওয়াতে পারছেন না, ৮৫ কোটি লোকের কথা বলছেন, লজ্জা থাকলে উদাহরণ দিয়ে কথা বলতেন না। আমার সময় কম, কিন্তু একটা কথা বলব এই সংখ্যাতত্ত্বের যে বাজেট নীহার বসুর, এই বাজেট কখনই কৃতিত্বের পরিচয় দিতে পারে না। আমরা কোন অন্ধ বিরোধী রাজনীতি করিনা, কোন স্তাবকতার রাজনীতি করিনা। আমি ব্যক্তিগত ভাবে জানি যতই আঘাত পড়ুক সমাজতন্ত্রের উপর, আমি সমাজতান্ত্রিক অর্থনীতিকে বিশ্বাস করি এবং আমি আমৃত্যু করে যাব। তাই অনুরোধ করবো রাশিয়ান মডেল আঘাত প্রাপ্ত, চীনের মডেল আঘাতপ্রাপ্ত, কিন্তু আপনাদের ঐ গতানুগতিক তোতা পাখির বুলি আওড়িয়ে বাস্তব ক্ষেত্রে পঞ্জাবের মত ভূমি বিপ্লব করতে পারবেন কিনা সেই চিন্তা করুন। আজকে যে জনশ্রুতি, সেই জনশ্রুতির পরিণতি হচ্ছে তাঁদের দায়িত্ব কাঁধে তোলার চেষ্টা করুন, আবেগ নিয়ে আত্মতুষ্টি দিয়ে ফুলঝুরি দিয়ে কবিতা পাঠ করে নিজেদের মগজে শান্তি আসতে পারে কিন্তু কাগজের স্ট্যাটিসটিক্স দিয়ে নিজেদেরকে আত্মতুষ্টি করে সাধারণ গরীব মানুষকে ভুখা রেখে এক মাসে রেশনে কাজ দিতে পারেননি। তাই আমি এই বাজেটকে সমর্থন করতে পারছি না, এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী যোগেশ চন্দ্র বর্মন ঃ** মাননীয় উপাধ্যক্ষমহাশয়, কৃষি বিভাগ থেকে যে ব্যয়বরাদ্দ পাশ হয়েছে আমি তাঁকে পূর্ণ সমর্থন করে কিছু বক্তব্য রাখছি। এবং এই সাথে বিরোধীদের সমস্ত কাট-মোশানকে তীব্রভাবে প্রত্যাখান করছি। স্যার, আমি আজকে এই রাজ্য বাজেট আলোচনায় ঐ রাশিয়া চীন কিংবা আমেরিকায় যেতে চাই না। পশ্চিমবাংলার মাটিতে থেকে বাস্তবে যেটুকু অভিজ্ঞতা আমার সঞ্চয় হয়েছে তার পরিপ্রেক্ষিতে দু-চারটি কথা বলতে চাই। দীর্ঘক্ষণ ধরে বিরোধী দলের বন্ধুদের বাজেট বিতর্ক শুনলাম মনযোগ দিয়ে, কি অদ্ভুত পরিহাস তাদের, প্রতিটি ছত্রে ছত্রে এক কথায় পশ্চিমবাংলায় নাকি মরুভূমি হয়ে গেছে। এখানকার কৃষি ব্যবস্থার কোন নাকি উন্নতি হয়নি। মাননীয় সদস্য অতীশ সিন্হা মহাশয় বলেছিলেন তাদের আমলে নাকি উৎপাদন বেশী হয়েছিল ঐ ৭২-৭৬ সালে। তারপরে আব্দুল মান্নান মহাশয় বললেন পশ্চিমবাংলায় কৃষিক্ষেত্র নাকি ধ্বংস হয়ে গেছে, উনি এই ধ্বংসস্তুপের মধ্যে সেই '৭২-র লঙ্গর খানার দৃশ্য দেখছেন। আমি কৃষক পরিবারের ছেলে আমারা কৃষি কাজ জানি, আমরা দেখেছি আজ থেকে বিশ বছর আগে কৃষকদের কোন নিশ্চয়তা ছিল না, কখন কোন জমিতে হাল দেবে, সে তা জানতো না। তখন ঐ

সমস্ত জমি ছিলো জোতদার, জমিদারের, ফলে চাষীর পক্ষে চাষ করার ব্যাপারে সেটা ছিল অস্থায়ী।

[5.45 - 5.55 p.m.]

এই নিয়ে সেই কৃষকদের কি রকম চলতো তা তো বুঝতেই পারছেন। বামফ্রন্ট সরকার আজকে বর্গাদার এবং ছোট কৃষকদের, প্রান্তিক কৃষকদের প্রত্যেককে মর্যাদা দিয়েছেন, স্থায়িত্ব দিয়েছেন। মাননীয় অতীশ সিংহ মহাশয় যে ভূমিসংস্কার এবং পঞ্চায়েতের কথা মাননীয় মন্ত্রীমহাশয় উল্লেখ করেননি বলে উনি একটু আনন্দ প্রকাশ করেছেন। কিন্তু ভুলে যান কি করে, দেহ থেকে যদি মাথাটা বাদ দেন— বামফ্রন্ট সরকারের মূল নীতি হচ্ছে পঞ্চায়েত এবং ভূমিসংস্কার। আমাদের রাজ্যে শতকরা আশি জন মানুষই কৃষির উপর নির্ভরশীল। শহরে আমরা কটা লোক থাকি ? নগর কোলকাতায় কতজন লোক বাস করে? গ্রামেই বেশী লোক বাস করেন। ভূমি সংস্কার হচ্ছে জরুরী কর্ত্তব্য। ১৯৫৩ সালে জমি অধিগ্রহণ আইন এবং ১৯৫৫ সালে ভূমি সংস্কার আইন কংগ্রেসীরা পাশ করেছিল ঠিকই কিন্তু কার্যে পরিণত করতে পারেন নি। তাই বামফ্রন্ট সরকার—ইন্টারন্যাশনাল লেবার অর্গানাইজেশান থেকে কি বলেছিলো? আইন করাই নয়, আইনের সার্থক রূপায়ণ করতে হবে। ভূমিসংস্কারের আইন করেছিলো ঠিকই কিন্তু সার্থক রূপ দিয়ে ছিলেন কে ? এই বামফ্রন্ট সরকার পশ্চিমবাংলায় ছোট ছোট কৃষক, বর্গাদার, এঁরা স্থায়িত্ব পেয়েছে। দু, চার বিঘা জমির মালিক হয়েছে। ছোট কৃষক, প্রান্তিক কৃষক, সুদখোর মহাজনদের হাত থেকে রক্ষা পাবার জন্য বামফ্রন্ট সরকার বিভিন্ন রকম প্রকল্প নিয়েছেন পঞ্চায়েতের মধ্যে দিয়ে। সেই সমস্ত প্রকল্প সুষ্ঠুভাবে রূপায়িত হচ্ছে। হ্যাঁ, এই কথা বলছি না, যে আজকে গ্রামবাংলায় কৃষকদের কাছে রুপোর চামচ দিয়েছেন--- তা কিন্তু হতে পারেনি। কিন্তু আমরা মনে করি, চল্লিশ বছর আগে যে কৃষিব্যবস্থা ছিলো—১৫ বছরের রাজত্বে আসমান জমিন তফাৎ ঘটে গেছে। গ্রামের মানুষ আজকে খেতে পায়, তাঁরা আর শহরের দিকে ছুট আসেন না। গ্রামের মানুষ গ্রামেই থাকে। ক্ষেতমজুররা কাজ পায়। আমি জানি, মাননীয় সদস্য সুকুমারবাবু, কোথায় দেখেছেন জানিনা, বুকে হাত দিয়ে বলুন তো, আগেকার গ্রামের সেই ক্ষেতমজুরদের অবস্থা, ছোট চাষীদের অবস্থা, আর আজকে ছোট চাষী, ক্ষেতমজুরদের অবস্থা কোথায় গিয়ে দাঁড়িয়েছে? মাননীয় সদস্যবৃন্দ আমি এই কথা বলতে চাই, যে, পঞ্চায়েত মহাত্মা গান্ধীর আদর্শ ছিলো। মাননীয় কংগ্রেস বন্ধুরা জানেন, একটু আগে একজন মাননীয় সদস্য বললেন, পঞ্চায়েত ব্যবস্থা রূপায়িত হয়নি। ১৯৭৭ সালের পর থেকে ত্রিস্তর পঞ্চায়েতের মধ্যে দিয়ে গ্রামে আজকে সুষ্ঠুভাবে গ্রামের মানুষগুলি— যাঁরা আগে খেতে পেতো না, কাজ পেতো না— সেই সব মানুষগুলি অজকে খেতে পাচ্ছেন, কাজ পাচ্ছেন, যার জন্যইতো আপনাদের গাত্রোদাহ। দুঃখ হয়— সেই সমস্ত মানুষগুলির কথা, গরীবদের কথাইতো চিন্তা করতে হবে। আজকে যাঁরা জমিদার, জোতদার ছিলো— তাঁদের জমি কমে গেছে, উৎপাদন কমে গেছে। সেজন্যইতো আপনাদের গাত্রোদাহ। জেসন্যইতো আপনারা ভাবছেন কৃষিতে কোনো উন্নতি ঘটেছি। কিন্তু আমরা মনে করি—সার্বিকভাবে যে উন্নয়ন, সেই উন্নয়ন আমাদের পশ্চিমবাংলায় ঘটেছে। তাই তো আজকে চাল উৎপাদনে ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলা প্রথম স্থানাধিকার করেছে। গম উৎপাদনের কথা বলছেন— গম উৎপাদনে প্রথমদিকে যেতে পারছি না? আমার এক বন্ধু সদস্য একটু আগে বললেন, গমের চেয়ে বেশী লাভ হয় আলুতে। অধিকাংশ লোকই আজকে গমের পরিবর্তে আলুর চাষ করছেন। ট্রামে করে বিভিন্ন জায়গাতে পাচার হয়ে যাচ্ছে। রক্ষণাবেক্ষণের জন্য হিমঘর হয়েছে। আমাদের উৎপাদর্নেত, কৃষিতে, কৃষি ব্যবস্থাতে একটা প্রভূত উন্নতি ঘটেছে। আজকে এই সবের দরকার হচ্ছে। তাই আমরা মনে করি, আজকে এই রাজ্য বাজেটের আলোচনায় কংগ্রেসী বন্ধুরা যে সমস্ত কাট-মোশান এনেছেন সেগুলি মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাতিল করবেন এবং আমি বিরোধতা করছি। সেই সাথে বাজেটটা আর একবার সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অনিল মুদী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মন্ত্রীমহাশয়ের বাজেটের বিরুদ্ধাচরণ করে এবং

আমাদের কাট মোশানকে সমর্থন করে আমি আমার বক্তব্য শুরু করছি। আমি আপনাদের যে বিষয়টা নিয়ে বলব সেটা হচ্ছে পান। মন্ত্রীমহাশয় এই ব্যাপারে কোন গুরুত্ব দেননি এবং বাজেটে সেইভাবে কোন সংস্থানও রাখেননি। এখানে পাটও অন্যান্য বিষয়ের উপর যেভাবে গুরুত্ব দেওয়া হয়েছে, কিন্তু এই পানের ব্যাপারটিকে গুরুত্বহীন মনে করা হয়েছে। বলতে গেলে এটা পশ্চিমবাংলার একটা অর্থকারী ফসল এবং এর দ্বারা আমাদের রাজ্যের বাইরের মানুষও রোজগার করে থাকে। পাঞ্জাবের মধ্যে দিয়ে এটা আরব রাষ্ট্রে যায়, পাকিস্থানে যায়। এমনকি সিমলা এবং অন্যান্য রাজ্যেও যায় এবং এর মাধ্যমে আমাদের রাজ্য এবং আমাদের দেশ কোটি কোটি টাকা রোজগার করে। আমাদের রাজ্যের অন্যান্য জিনিসের উপর যেভাবে গুরুত্ব দেওয়া হয়েছে এই পানের প্রতি সেইভাবে গুরুত্ব দেওয়া হয়নি। আমাদের রাজ্যে পান উৎপাদন হয় ৭,২৭২ হেক্টর জমিতে, তার মধ্যে মেদিনীপুর জেলাতেই হয় ৩,১৮৬ হেক্টর জমিতে। এর কোন মা-বাপ নেই, নিজের চেষ্টায় এই কৃষি শিল্প দাঁড়িয়ে আছে। ১৯৮৪-৮৫ সালে তমলুকের মেচেদায় পান বিক্রি হয় ১৬ কোটি ৬৬ লক্ষ ৯০ হাজার ৮০০ টাকা। সরকারী হিসাব অনুসারে এক বছরের হিসাব আমি বললাম। মেচেদায় মিঠা পান বিক্রি হয়েছিল ৬ কোটি ৭৩ লক্ষ ৬১ হাজার ৯৫০ টাকা। সারা মেদিনীপুর জেলায় ধান থেকে যে টাকা আসে তার থেকে বেশী টাকা আসে এই পান থেকে তাই এর প্রতি গুরুত্ব দেওয়া দরকার মেদিনীপুর জেলার ধান থেকে আমরা পাই ১৯,৯৩,৭০০ টাকা আর মেদিনীপুর জেলার পান থেকে আমরা পাই ২৯৬,৩৭,৪৫,০০০ টাকা। ১০ ডেসিমেল ভূমিতে সারা বছর কাজ করে পাঁচ-ছয় জনের পরিবার তাদের ভরণ-পোষণ নির্বাহ করতে পারে, পান চাষের মাধ্যমে। আর সেখানে ধানের ক্ষেত্রে এক একরেরও বেশী জমি লাগে পাঁচ-ছয় জনের পরিবারের ভরণ পোষণ নির্বাহ করতে।

[5.55 - 6.05 p.m.]

আমি কৃষি মন্ত্রীকে বলব যেখানে ১০ ডেসিমেল জমিতে ৫/৬ জনের একটি পরিবার প্রতিপালিত হয়, সেখানে আপনারা খালি জমি করছেন এবং ধান চাষের জন্য কোটি কোটি টাকার ব্যবস্থা করছেন, অথচ পান চাষীদের উৎসাহ দিলে পান চাষে এখানে বহু প্রতি পালিত হতে পারে। মেদিনীপুরে যে চাষ হচ্ছে তার ডাবল চাষ হতে পারে। ওখানে ৩ রকমের ধান, আউস, আমন, বোরো'র চাষ হচ্ছে। এখানে যে পরিমাণ জমি ব্যবহার হচ্ছে, তারা সামান্য কিয়দংশ জমিতে পান চাষ করলে বহু লোকের কর্মসংস্থান হতে পারে এবং অনেক বেশী অর্থ এখান থেকে পাওয়া যাবে। আমার পূর্ববর্তী বক্তার বক্তৃতার সূত্র ধরেই বলছি— সিদ্ধার্থবাবু কৃষির উপর বেশী জোর দিয়েছিলেন। তমলুকে তিনি ১ লক্ষ টাকা অনুদান দিয়েছিলেন। আর আপনারা সেখানে এক পয়সাও অনুদান দেন নি। কোটি কোটি টাকার যন্ত্রপাতি ইত্যাদি সমস্ত কিছুই ধান চাষে ব্যবহার করা হয়। এখানে কিছু হচ্ছে না। রেগুলেটেড্ মার্কেট আজও হয়নি। এই কথা বলে বাজেটের বিরোধিতা করে এবং আমাদের কাট মোশানগুলিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শক্তি প্রসাদ বল :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় কৃষিমন্ত্রী দীর্ঘ ১০ পাতা ব্যাপি যে বাজেট বক্তৃতা রেখেছেন তাতে তিনি দেখাবার চেষ্টা করেছেন যে সমস্ত প্রকার কৃষি উৎপাদন— চাল, গম, তৈলবীজ, আলু সবগুলির উৎপাদন ক্রমাগত বৃদ্ধি পেয়েছে, তিনি বলবার চেষ্টা করেছেন যে কৃষির এই অগ্রগতি এবং সাফল্য এটা ঘটেছে তার দপ্তরের উদ্যোগ আয়োজনের জন্য। সেই সঙ্গে সঙ্গে সরকার পক্ষের সদস্যরা বলেছেন যে ভূমি সংস্কার, ভূমি বন্টন, গরিব ভূমিহীন কৃষককে জমি দেওয়া, প্রান্তিক চাষী তাদের নানান রকমের কৃষি সামগ্রি সাহায্য দেওয়া, বীজ, মিনিকিট দেওয়া যন্ত্রপাতি দেওয়া ইত্যাদি কারণে উৎপাদন বেড়েছে। তারা এর সঙ্গে আরো বলবার চেষ্টা করেছেন যে বামফ্রন্টের আমলে চালের উৎপাদনে পশ্চিমবঙ্গ ভারতবর্ষে প্রথম স্থান অধিকার করেছে। একথা ঠিকই যে সরকারী উদ্যোগ, আয়োজন আছে কিন্তু আমাদের বাস্তব অভিজ্ঞতা অন্য কথা বলে। আমরা দেখেছি, প্রাকৃতিক বিপর্যয়ে—

খরা, বন্যাতে কৃষকরা বারবার বিপর্যস্ত হচ্ছে, তাদের ফসল হানি হচ্ছে। স্যার, আমাদের বাস্তব অভিজ্ঞতা বলে যে কৃষকদের নিজস্ব উদ্যোগ এবং প্রচেষ্টা নিয়ে তারা উৎপাদন বৃদ্ধিতে আত্মনিয়োগ করেছে। এক কথায় বলতে গেলে বলতে হয় এখানকার গরবি কৃষকরা তাদের আর্থিক ক্রয় ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে যতদূর সম্ভব কৃষি প্রযুক্তি ব্যবহার করে নিজস্ব মাধ্যমে উৎপাদন বৃদ্ধি করার চেষ্টা করছেন। সেখানে সরকারের উদ্যোগ আয়োজনের থেকেও বড় কথা হচ্ছে কৃষককদের নিজস্ব প্রচেষ্টার ফল।

[6.05 - 6.15 p.m.]

আজকে সরকারী উদ্যোগে কতখানি উৎপাদন বৃদ্ধি হচ্ছে, আর চাষীদের নিজস্ব উদ্যোগে কতখানি হচ্ছে, এটা জানবার বা বুঝবার জন্য একটা কমিটি গঠন করা হোক। কৃষি বিশেষজ্ঞ ও বিভিন্ন রাজনৈতিক দলের যে কৃষক সংগঠন আছে তার প্রতিনিধি এবং জন প্রতিনিধিদের নিয়ে এই কমিটি গঠন করা হোক। এই কমিটি গঠন করে ১৫ বছর ধরে এই সরকারের রাজত্বে উৎপাদন বৃদ্ধি হয়েছে বলে তারা যে দাবী করছেন, সেই উৎপাদন বৃদ্ধি হয়েছে কিনা তার মূল্যায়ন করা হোক। এটা যদি করা হয় তাহলে প্রকৃত তথ্য বেরিয়ে আসবে এবং সঙ্গে সঙ্গে এটাও প্রমাণিত হয়ে যাবে যে কৃষকদের নিজস্ব উদ্যোগেই এই ফসল উৎপাদন বৃদ্ধি হয়েছে। মন্ত্রী মহাশয় বলেছেন যে আমাদের প্রকৃতির উপরে নির্ভর করতে হয়। যে বছর ঠিক সময়ে বৃষ্টি হয় সেই বছর আমাদের চাষ ভাল হয়। আবার চাষ হবার পরে যদি ঠিক মত বৃষ্টি না হয় তাহলে ফসলের হানী হয়। কারণ মাঠ শুকিয়ে যায় তার ফলে ফসল ঠিক হয়না। তিনি এই সম্পর্কে যে কথা বলেছেন সেটা ঠিক কথা। এর জন্য কৃষি দপ্তর থেকে কৃষকদের বীজ, সার, যন্ত্রপাতী দিচ্ছেন। কিন্তু সেই সঙ্গে সঙ্গে যদি কৃষি সহায়করা যথাযথ ভাবে কাজ করে, কৃষকদের সাহায্য করে তাহলে তাদের অনেক উপাকর হয়। কিন্তু আমরা দেখছি সেটা তারা করেন না। ব্লকে যে সমস্ত কৃষি সহায়করা আছেন, এগ্রিকালচারাল অফিসার আছেন, তারা কৃষকদের কোন সময়ে ফসল তৈরী করতে হবে, কোন সময়ে সার দিতে হবে, কোন জমিতে কোন ফসল করতে হবে, ইত্যাদি ব্যাপারে তাদের কাছ থেকে কোন সাহায্য পাওয়া যায় নি। অপর দিকে ভূমি পরীক্ষার যে বিষয়টা আছে সেটা যদি ব্লকে করা যায় তাহলে ভাল হয়। কিন্তু মাটি পরীক্ষার সেই রকম কোন ব্যবস্থা নেই। আমি শেষ করার আগে আর একটা কথা এখানে বলবো। শষ্যবীমা আপনি থানা ভিত্তিক করেছেন। এটা যদি মৌজা ভিত্তিক বা ছোট ছোট এলাকা ভিত্তিক করুন। এটা কেন্দ্রীয় আইন। এই আইনটা যদি মৌজা ভিত্তিক প্রণয়ন করেন তাহলে কৃষকদের যে ফসল হানি হচ্ছে তারা প্রকৃত সাহায্যে সুযোগ পাবেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় কৃষি দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন, এর বিরোধিতা করার কোন প্রশ্ন ওঠে না। যারা বিরোধিতা করেছেন, তারা কেবলমাত্র বিরোধিতার করার জন্যই বিরোধিতা করেছেন। সারা পশ্চিমবঙ্গে যে ব্যাপকভাবে সবুজ বিপ্লব ঘটেছে সেটা তারা দেখলেন না। যেদিকে তাকান সর্বত্র সবুজের সমারোহ। এইসব জিনিস তাদের চোখে পড়লো না। বিগত ১০,১২,১৪ বছর ধরে মানুষকে আর ভিক্ষার পাত্র হাতে নিয়ে দোরে দোরে ঘুরে বেড়াতে হয় না। আগে যেমন ভিক্ষার পাত্র নিয়ে দোরে দোরে ঘুরে বেড়াতে হত এক ফোঁটা ফ্যানের জন্য, একটু মাইলোর জন্য, এখন সেই চিত্র আর দেখা যায় না। আজকে মানুষকে মান মর্যাদা হারাতে হয়না এক ফোঁটা খাদ্যের জন্য। আজকে সেচ দপ্তরকে সঠিক ভাবে এবং সুন্দর ভাবে গড়ে তুলতে হবে এবং কৃষির সঙ্গে সেচের একটা পরিচ্ছন্ন যোগাযোগ যাতে থাকে সেটা দেখতে হবে। এটা যদি করা যায় তাহলে কৃষিতে আরো উন্নতি হবে। আমি কৃষি মন্ত্রী মহাশয় যে বাজেট এখানে পেশ করেছেন তাকে পরিপূর্ণ ভাবে সমর্থন জানাচ্ছি এবং বিরোধী পক্ষ থেকে যে কাট মোশান আনা হয়েছে তার বিরোধিতা করছি। এই প্রসঙ্গে আমি আমার এলাকা সম্পর্কে কয়েকটি কথা এখানে আপনার মাধ্যমে রাখতে চাই।

আমার এলাকা নরঘাট বিধানসভা কেন্দ্র. আমার এলাকায় বছরের পর বছর ফসল নষ্ট হয়ে যাচ্ছে। ৬০ ভাগ জমি নীচু, ৩০ ভাগ মাঝারী, ১০ ভাগ উঁচু জমি। জলে ডোবা অঞ্চল না হলে ড্রেনেজ স্কীম থাকতো না। মহিষাদল ১ নং ব্লকে আয়ুস আমন চাষ হয় ১০,০০ হেক্টর জমিতে, বোরো চাষ হয় ২,০০০ হেক্টর জমিতেষ নন্দীগ্রাম তিন নং ব্লকে আয়ুস আমন ১১,৯৫০ হেক্টর জমিতে, বোরো চাষ হয় মাত্র ৯০০ হেক্ট জমিতে। ৭০ ভাগ জমিতে ছিটিয়ে বোনা হয়, জল পড়ে গাছ বাড়ে. রোয়া চাষ করা যায় না গভীরতার জন্য। সুতরাং নাম মাত্র ধান হয়। এরজন্য উপযুক্ত জল নিকাশী ব্যবস্থা দরকার। সারের দাম বৃদ্ধিতে পান চাষে হাহাকার পড়ে গেছে। ধানের পর আমাদের মহকুমায় এম. ই. পানের স্থান। ৩,৭০০ হেক্টর জমিতে পান চাষ হয় তমলুকে ১২টি ব্লকে ২,৬০০ এম. ই (মিদনাপুর ইস্ট) ১,১৬,৭০০টি পানের বোরোজ আছে। তমলুক মহকুমায় ৯৩,৯০০টি বোরোজ আছে। জেলায় পান চাষী আছে ৭২ হাজার ৮৫৯ জন। তমলুক মহকুমায় পান চাষী আছে ৫৫ হাজার ৫৬০ জন। পানের উপর ব্যাপক গবেষণা কেন্দ্র তমলুকে করা দরকার। সরকারী ব্যবস্থায় তমলুকে পানের মার্কেট তৈরী করার জন্য জায়গা ব্যাপক গবেষণা কেন্দ্র তমলুকে করা দরকার। সরকারী ব্যবস্থায় তমলুকে পানের মার্কেট তৈরী করার জন্য জায়গা অধিগ্রহণ করা আছে, সেই জমি লোকে লুটেপুটে খাচ্ছে। পান চাষীর যাতে উপযুক্ত দাম পায়, ফড়েরা যাতে তাদের লভ্যাংশ কেড়ে না নিতে পাতে, সেই বাবস্থাদ করতে হবে। আমাদের ওখানে প্রচুর ফুলের চাষ হয়। আমাদের মহকুমায় তিনটে ব্লকে ফুলের চাষ ব্যাপক ভাবে হয়। পাঁশকুড়া দু নু ব্লকে তমলুকদু নং ব্লকে, দাসপুর দু নং ব্লকে বাণিজ্যিক ভিত্তিতে ফুলের চাষ হয়। তিনটি সময়ে ফুলের চাষ হয়, ভাদুই, শীতকালীন, গ্রীষ্মকালীন। ভাদুই এলাকার পরিমান ১৫০০, শীতকালীন ফুলের চাষের এলাকা ১৮০০ হেক্টর। গ্রীষ্মকালীন ফুলের চাষের এলাকা ১৭৫০ হেক্টার। তামিলনাড়ু, কর্ণাটক -এ ফুলের ব্যাপক চাষ হয় এবং সেই ফুল থেকে আতর তৈরী করা হয় বাণিজ্যিক ভিত্তিতে এবং ব্যবসাও ভাল হয়। আমাদের অঞ্চলে ঐ ধরণের প্রচেষ্টা নেওয়া দরকার। যেমন রজনী গন্ধা, জুঁই, গোলাপ থেকে আতর বাণিজ্যিক ভিত্তিতে করলে ফুল চাষীদের অনেকখানি আর্থিক স্বচ্ছলতা আসতে পারে। এই বলে কৃষি বাজেটকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নরেন হাঁসদা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় কৃষিমন্ত্রীর পেশ করা বাজেট বিবৃতি পশ্চিমবঙ্গের কৃষক ও কৃষিজীবী জনগমের কাছে সুগার কোটিং দেওয়া একখানা তেঁতো কুইনিন ছাড়া আর কিছু নয়। সুগার কোটিং দেওয়া ওষুধ মুখে দিলে সেটা ততক্ষণই সুস্বাদু লাগবে, যতক্ষণ তার কোটিং থাকবে। কোটিং শেষ হলেই এতে তুঁতে স্বাদ পাওয়া যাবে। মাননীয় মন্ত্রীর বাজেট বিবৃতিও ঠিক তেমনি কিছু কিছু ভাল কথাও সাজানো তথ্যের আড়ালে কৃষক ও কৃষিজীবী জনগণের প্রকৃত অবস্থাকে আড়াল করার অপচেষ্টা মাত্র। আর কৃষি উন্নয়ন নীতি যার প্রয়োজন ভিত্তিক পদক্ষেপের কথা বলতে গিয়ে ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের মধ্যে উৎপাদনক্ষম প্রযুক্তি, পরিসেবা বিতরণের যে কথা বলা হয়েছে, তার বাস্তু সম্পর্ক রহিত। হ্যাঁ, এটা ঠিক, রেডিওর কৃষি কথার আসরে বা এ্যাডভার্টাইজমেন্টের কল্যাণে সুললিত বামা কন্ঠের মধুর সংগীতের তানে এটা শোনা যায় বটে— দেশে দেশে শোন রব, লালন সুপার দিচ্ছে সব— অথবা সঠিক ওজন, সঠিক দাম পরশ সর্বোত্তম ইহার নাম। কিন্তু এতে ক্ষুদ্র ও প্রান্তিক চাষীর কাছে এর মূল্য কতটুকু ?

[6.15 - 6.25 p.m.]

স্যার, এই বাজেট থেকে ক্ষুদ্র ও প্রান্তিক চাষীরা কোন ভাবেই উপকৃত হবে না। কারণ এই বাজেট কারা রচনা করেছে? বিদ্রোহী কবি নজরুল বলেছিলেন,— "মাটিতে যাদের পড়ে না চরণ মাটির মালিক তাহারাই হন।" স্যার, যাদের বাস্তব অভিজ্ঞতা নাই তারা শুধু খানিকটা লেখা-পড়া শিখে ধান গাছ দিয়ে তক্তা হয়, এই জ্ঞান লাভ করে মন্ত্রীর বাজেট বিবৃতি তৈরী করে দিয়েছেন। ফলে এই বিবৃতির সঙ্গে

বাস্তবের কোন মিল নেই। গরীব জনসাধারণের সুখ দুঃখের সঠিক মূল্যায়ম এই বাজেটের মধ্যে হয়নি। মন্ত্রী মহাশয় তাঁর বিবৃতিতে উল্লেখ করেছেন যে, ১৯৯০-৯১ সালে কৃষকদের মধ্যে মিনি-কিট বিতরণ করা হয়েছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি, মিনি কিট কারা বিলি করে? কি ভাবে বিলি হয় এবং কোন্ সময়ে বিলি হয়? মাননীয় মন্ত্রী কি জানেন যে, চাযের মরশুম শেষ হওয়ার পর এই মিনি কিট ব্লকে ব্লকে যায়। তিনি কি জানেন যে, মিনি কিটের প্রায় বেশীরভাগ অংশই বিক্রি হয়ে বাজারে চলে যায়? আপনি কি জানেন যে সময়ে মিনি কিট চাষীকে দেওয়া হয় সে সময়ে অভাবী চাষী তা খেয়ে ফেলে? ব্লকে মিনি-কিট যাচ্ছে, এস. ডি. ও সাহেব বসে আছেন, তিনি কি করছেন? তিনি সেটা সি পি এম-এর কমরেডদের হাতে তুলে দেন এবং তাদের মাধ্যমে বিক্রি হয়ে বাজারে চলে যায়। সাধারণ গরীব চাষীদের হাতে যায় না। কার স্বার্থে এটা হচ্ছে? এটা আজকে আমাদের ভাবতে হবে। সেই জন্যই আমি বলছি এই যে রিপোর্ট, এটা সাধারণ চাষী বিরোধী রিপোর্ট। আমরা দেখছি ব্লকের কো-অর্ডিনেশন কমিটির নেতা কৃষি উন্নয়ন আধিকারীককে রিপোর্ট দেয়, — অবস্থা খুব ভাল ব্যাপক উচ্চ-ফলনশীল চাষ হয়েছে। উৎপাদন বেড়েছে। তা দেখে এখানে মন্ত্রী মহাশয়ও বলেন দেশে উৎপাদন বেড়েছে। এই হচ্ছে অবস্থা। তাঁরা যা বলছেন বাস্তবের সঙ্গে তার কোন মিল নেই। মাননীয় মন্ত্রী মহাশয় গর্বের সঙ্গে বলছেন আলুর উৎপাদন বেড়েছে। তিনি দাবী করছেন খুবই বিরাট অঙ্কের আলুর উৎপাদন করেছেন। তিনি কি জানেন কি ভাবে আলু চাষ হয়? তিনি কি জানেন আলু চাষ করতে গিয়ে সাধারণ গরীব চাষীরা কি দুর্ভোগ ভোগ করছে? ব্যাঙ্কের কাছে দরখাস্ত দিয়েও তারা লোন পায় না, হতাশ হয়ে ফিরে গিয়ে মহাজনের কাছ থেকে ঋণ করে। সেই ঋণ করতে গিয়ে কাউকে জমি বাঁধা দিতে হয়, কাউকে স্ত্রীর গহনা বাঁধা দিতে হয় অথবা কম পয়সায় কোল্ড স্টোরেজের মালিকের কাছে আলু বিক্রি করতে বাধ্য হয় ঋণের জন্য। আমার এলাকায় কিছু মানুষ আলু চাষ করে, তারা ব্যাঙ্কের কাছ থেকে লোন নিয়ে, মহাজনের কাছ থেকে ঋণ করে, স্ত্রীর গহনা বিক্রি করে আলু চাষ করে। ২/১ জন সি পি এম কমরেডও বিভিন্ন সুযোগ সুবিধার মধ্যে দিয়ে আলু চাষ করেন। বাকিরা ঐ ভাবে চাষ করে এবং আলু যখন ওঠে তখন তারা ২৫/৩০ টাকা কুইন্টাল দরে আলু বিক্রি করতে বাধ্য হয়। কারণ তাদের কোল্ড স্টোরেজে রাখার বণ্ড পাওয়ার উপায় নেই, তা পেতে গেলে মোটা সেলামী। তাদের গহনা বাঁধা দেওয়া আছে, সারের দোকানে ধার আছে, ফলে ওগুলো তখনই সোধ দিতে হয়। ফলে চাষী বাধ্য হয় কম দামে আলু বিক্রি করতে। স্যার, আজকে আমাদের গোটা কৃষি ব্যবস্থাটা ব্যাঙ্ক, মহাজন, বিদেশী সার কোম্পানীর হাতে চলে গেছে। আজকে দেশী বিদেশী বহুজাতিক সার, কীটনাশক, সেচের যন্ত্রপাতি ও কৃষি যন্ত্রপাতির কোম্পানী গুলি কৃষকদের শোষণ করছে। আমরা দেখছি এলাকায় এলাকায় কৃষি উন্নয়ণ আধিকারীকরা দেশী বিদেশী কোম্পানীর সার বিক্রয়ের দোকানদারী করছে। আজ গোটা কৃষি ব্যবস্থাকেই বেদেশী প্রযুক্তি নির্ভর ও বহুজাতিক সংস্থা গুলো দাক্ষিণ্যের কাছে অলিখিতভাবে বাঁধা দেওয়া হয়ে গেছে। পরিশেষে আমি বলতে চাই মেদিনীপুর, পুরুলিয়া, বাঁকুড়ার মত পিছিয়ে পড়া জেলার উন্নয়নের স্বার্থে সেচ ব্যবস্থাকে জোরদার করা হয় নি। সেই কাজ করার জন্য এবং যাতে সেখানে ১২ মাস চাষ হতে পারে তার জন্য সব রকম ব্যবস্থা করার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। এবং যে বাজেট বরাদ্দ আজকে এই সভায় পেশ করা হয়েছে তার বিরোধিতা করছি। সাথে সাথে এখানে যে সমস্ত কাট্ মোশান রাখা হয়েছে সে সমস্তের পক্ষে আমার মতামত দিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি। জয় - হিন্দ্।

**শ্রী বীরেন ঘোষ :** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, (মাননীয় কৃষিমন্ত্রী মহাশয় ১৯৯১-৯২ সালের য়ে ব্যয় বরাদ্দ সভায় পেশ করেছেন আমি তাকে সমর্থন জানাচ্ছি। আপনারা জানেন কংগ্রেস আমলে জোতদার, জমিদারদের স্বার্থবাহী কৃষিনীতির ভাঙ্গা কৃষিব্যবস্থাকে হাতে তুলে নিয়ে বামফ্রন্ট সরকার এই কয়েক বছরের মধ্যে বৈজ্ঞানিক কৃষিনীতির সফল রূপায়ন করে শুধু পশ্চিমবঙ্গে নয়, গোটা ভারতবর্ষের সামনে নজির স্থাপন করেছেন। তার জন্য পশ্চিমবঙ্গ বাসীর গর্বিত হওয়া উচিত। মাননীয় বিরোধীদলের

সদস্যরা অনেকেই অনেক কথা বললেন, যে পশ্চিমবঙ্গের কৃষি ব্যবস্থা মুখ থুবড়ে পড়েছে তাঁরা কি জানেন কেন্দ্রীয় যোজনা কমিশন সাম্প্রতিক যে তালিকা লিখেছেন তাতে আছে ইদানিং পশ্চিমবঙ্গের এলাকার জল, বায়ু প্রভৃতির সামগ্রিক বিচারে যে কৃষি পরিকল্পনা করা হচ্ছে সেই পরিকল্পনা করার ক্ষেত্রে সমস্ত রাজ্যের মধ্যে পশ্চিমবঙ্গ সর্বপ্রথম জায়গাতে চলে গেছে। এটাই কেন্দ্রীয় যোজনা পর্যদের রিপোর্ট। তাতে বলা হয়েছে তাঁরা জানেন পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকারের এই বৈজ্ঞানিক কৃষিনীতির ফলে কংগ্রেস আমলের কৃষি ব্যবস্থার যে বন্ধ্যাত্ব সেই বন্ধ্যাত্বকে মুক্তি দিয়েছে। গোটা জাতীয় স্তরে একটা উল্লেখযোগ্য ভূমিকা গ্রহণ করেছে, কৃষি উৎপাদনে সুযোগ যদি আমরা দেখি কংগ্রেসের আমলে ১৯৭৬-৭৭ সালে কৃষি উৎপাদনের যে সুযোগ ছিল ১০৫.১১ সেটা ১৯৮৯-৯০ সালে ১৮২.৯৬ হয়েছে। চাল এবং আলু অন্যান্য ফসলের উৎপাদনের তথ্যটা জানেন? যে ভাবে অগ্রগতি ঘটেছে সেগুলি আগের বন্ধুরা বলে গেছেন, আমি তার মধ্যে যাচ্ছিনা, এটা বামফ্রন্ট সরকারের কৃষিনীতির উল্লেখযোগ্য অগ্রগতির যে চাবিকাঠি সেই চাবিকাঠির মূল দৃষ্টিভঙ্গী হচ্ছে এখানে বামফ্রন্ট সরকার সমাজের পিছিয়ে পড়া কৃষক সমাজ অর্থাৎ ক্ষুদ্র ও প্রান্তিক চাষী এবং ক্ষেতমজুর তাদের কৃষিনীতির অর্ন্তভুক্ত করেছেন বলে এটা সম্ভব হয়েছে। এটা কংগ্রেসীরা ভাবতে পারবেন না। এখানে বসে যাঁরা কথা বলছেন তাঁরা জোতদার, জমিদারদের কথা বলছেন। কংগ্রেসী কৃষিনীতির ফলে কৃষির সুফলগুলি অতীতেও ঐ জোতদার জমিদাররা পেতেন, কিন্তু আজকে সমাজের পিছিয়ে পড়া অংশ গোটা ভারতবর্ষের মধ্যে ভূমিসংস্কারের যে কথা উঠেছে সেটা এই যে, ক্ষুদ্র ও প্রান্তিক চাষীরা হাতে ২৯ শতাংশ জমি আছে, গোটা ভারতবর্ষের মধ্যে ভূমিসংস্কারের যে কথা উঠেছে সেটা এই যে, ক্ষুদ্র ও প্রান্তিক চাষীরা হাতে ২৯ শতাংশ জমি আছে, গোটা ভারতবর্ষে সেই জায়গায় পশ্চিমবঙ্গে আছে ৬০ থেকে ৭০ শতাংশ। আর আমাদের দেশের কৃষিজীবি প্রায় ৯০ শতাংশ মানুষ, সেই ৯০ শতাংশ যে বন্ধ্যাত্ব থেকে মুক্তি পেয়েছে, তাদের কৃষি কাজে উৎসাহ সৃষ্টি করা গেছে, উৎসাহ সৃষ্টি করা গেছে এই কারণে যে তাদের উন্নত মানের বীজ মিনিকীট এইসব সরবরাহ করার ব্যাপারে সুনিশ্চিত করা গেছে। সেচের সুযোগ বাড়ান হয়েছে, ঋণ মকুব করা হয়েছে, সাহায্য দিয়ে ভর্তুকী দিয়ে ব্যাঙ্ক থেকে ঋণের ব্যবস্থা করে দিয়ে তাদের মহাজনদের শোষণ থেকে মুক্তি দেবার ব্যবস্থা করা হয়েছে। তারপর তাদের কৃষি লব্ধ ফসলের বিক্রয়ের সুবিধার জন্য বিপনন, সংরক্ষণ এবং গুদামজাত করার ব্যবস্থা করা হয়েছে। তারপর তাদের কৃষি লব্ধ ফসলের বিক্রয়ের সুবিধার জন্য বিপনন, সংরক্ষণ এবং গুদামজাত করার ব্যবস্থা এবং শস্য বীমা করে বিভিন্ন ধরণের উন্নয়ণ মূলক কাজ করার চেষ্টা করা হচ্ছে। তারপর আর একটা জিনিষ করা হয়েছে। যে গরীব কৃষক সারা বছর পরিশ্রমে সমস্ত মানুষের মুখে অন্ন তুলে দেয়, তারা যখন বৃদ্ধ হয়ে পড়ে — সরকারী কর্মচারীদের যেমন পেনসন থাকে — তাদেরও সেই রকম পেনসনের ব্যবস্থা করা হয়েছে। হয়ে পড়ে — সরকারী কর্মচারীদের যেমন পেনসন থাকে — তাদেরও সেইরকম পেনসনের ব্যবস্থা করা হয়েছে। ৬০ বছরের উর্ধ্বে অথবা শারীরিক দিক থেকে অক্ষম হলে ৫৫ উর্ধে কৃষি পেনসনের ব্যবস্থা করা হয়েছে। আমি বিরোধীদলের নেতা এবং মাননীয় সদস্যদের কাছে চ্যালেঞ্জ জানাচ্ছি ভারতবর্ষের আর কোন্ রাজ্যে এমন কি কংগ্রেস শাসিত রাজ্যেও এই ব্যবস্থা করা হয়েছে? দেখে বলুন একমাত্র পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারই এই কাজ করতে পেরেছেন। এই বাজেটে ২৭,৭৭৫ জনকে এই আওতায় আনা হবে। যাঁরা এখানে কৃষকদের জন্য দরদে চোখের জল ফেলছেন তাঁদের আমরা মনে করিয়ে দিতে চাই যে তাঁরা আজকে বিভিন্ন ধরণের কথা বলছেন। কংগ্রেস আমলে অনেক ফলন হয়েছিল, এই আমলে কমে গেছে। ওঁদের আমলে জনসংখ্যা কম ছিল, যদি ফলন এতই বেড়েছিল তবে পশুর খাদ্য ঐ মাইলো মানুষকে খেতে দেওয়া হয়েছিল কেন?

[6.25 - 6.35 p.m.]

কিন্তু যেদিন কলকাতা রাজপথে খাদ্য দাবীর মিছিলের উপর নৃশংসভাবে গুলি চালিয়ে ৮০ জন

কৃষককে হত্যা করা হয়েছিল। কংগ্রেস বন্ধুদের জবাব দিতে হবে না? আজকে তাঁরা এখানে কৃষকদের স্বার্থের কথা বলছেন, কিন্তু সেদিন যখন কেন্দ্রের সরকার কৃষি সরঞ্জাম এবং সারের দাম বাড়িয়ে দিলেন তখন তাদের প্রতিবাদের ভাষা আসেনি। যেদিন রাজীব গান্ধী পলি ব্যাগ নিষিদ্ধ করে সিন্থেটিক ব্যাগ আমদানি করলেন পাট চাষীদের সর্বনাশ করে সেদিনও তো কোন কথা বলেননি। আজকে কৃষকদের স্বার্থে বিধানসভায় চোখের জল ফেলছেন, কিন্তু বাইরে আপনারাই জোতদারদের স্বার্থে কাজ করবেন। পশ্চিমবঙ্গের মানুষ সেটা বুঝে নিয়েছে এবং তারজন্য বামফ্রন্ট সরকার চতুর্থবারেও নির্বাচিত হয়ে এসেছেন। এই সরকার কৃষক এবং কৃষির স্বার্থে এই রাজ্যে একটা নজির সৃষ্টি করেছেন। আজকে যারা এখানে চাষীদের জন্য চোখের জল ফেলেছেন, সেইসব বিরোধী বন্ধুরা কি ভুলে গেছেন? মনে নেই লেভির জুলুমের কথা? চাষীদের বলা হয়েছে— পি. ডি. এ্যাক্টচ করা হয়েছে, লেভি না দিলে এই এ্যাকটে ধরে নিয়ে যাওয়া হবে। সেদিন মন্তেশ্বর থানা এলাকায় গুলি চালিয়ে চাষীর রক্তে রাস্তা ভিজিয়ে দিয়েছিলেন, আজকে বিধানসভায় ভেতরে চাষীর স্বার্থে মায়াকান্না কাঁদছেন! নজরুলের ভাষায় বলতে হয়—

জনগণে যারা জোঁকসম শোষে
মহাজন তারে কয়,
মাটিতে যাদের ঠেকেনা চরণ
মাটির মালিক তারাই হন।

কিন্তু আমরা চাষীর স্বার্থে কথা বলতে চাই। আমরা পিছিয়ে কৃষকদের স্বার্থে এখানে বৈজ্ঞানিক কৃষি নীতি গ্রহণ করেছি। তাই এই কৃষি বাজেটকে সমর্থন করে এবং ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে শেষ করছি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মিঃ ডেপুটি স্পীকার স্যার, মাননীয় কৃষিমন্ত্রী মহাশয় বাজেট বরাদ্দে যে বক্তব্য উপস্থাপিত করেছেন তাতে আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে একজন সাবধানি মানুষ বলে মনে করতে আরম্ভ করেছি। এই বছর বিকজ অফ দি ইরাটিক বিহেবিয়ার অফ দি ক্লাইমট এ্যানজ মনসুন তিনি প্রথমেই বলতে আরম্ভ করেছেন যে, এত ফসল নষ্ট হয়েছে, এক কম বৃষ্টি হয়েছে, দিস ইয়ার ক্রপ প্রসপেক্ট ইজ ব্যাগু। আজকে মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি অনুরোধ করবো, এই জাতীয় প্যারা আপনি দেবেন না, কারণ ১৪ বছরের রাজত্বকালে কৃষি দপ্তর কিছু এ্যাচিভ করতে পারেনি। টোটাল গভর্ণমেন্ট পারফমেন্স — সেই পারর্ফমেন্স আজকে ইট ইজ করেসপণ্ডিং। কাজেই আপনি যতই এই জাতীয় কথা বলবেন, বাজারে দাম বাড়বে। এখনই চালের বাজারে ৮ টাকা কিলো হয়ে গেছে। কিন্তু সরকারকে বিচলিত হতে দেখছি না। এই জাতীয় কথা বললে বাজারে দাম বাড়তে বাধ্য।

নেকস্ট যে কথা বলতে চাই, আপনারা কেন্দ্রীয় সরকারকে বারবার দোষারোপ করেন এবং বলেন যে আমাদের ষ্টেটে ১ লক্ষ টন, ৮ লক্ষ টন চাল দাও, এত টন গম দাও।

আমরা একটা প্রাইস এসটিমেট করেছি, এট দি প্রাইস অফ ১৯৮৫। আপনি যে খাদ্য বাইরে থেকে নিয়ে আসছেন, আমি প্রাদেশিকতার কথা বলতে চাই না, আপনার এগ্রিকালচারাল ডিপার্টমেন্ট যদি স্বয়ং সম্পূর্ণ হতো, সেল্ফ সাফিসিয়েন্ট হতো তাহলে আমাদের এই টাকাটা লাগছে এই টাকাটা দিয়ে এখানকার কৃষকদের ইনসেনটিভ হতো, এই টাকাটা দিয়ে ইনডাসট্রি স্টাগনান্ট, ৪৫ পারসেন্ট আমরা রেখে দিয়েছিলাম তার মধ্যে ট্রান্সপোর্ট এ্যাণ্ড স্যালারী আছে। স্টাগনান্ট। এখন জ্যোতিবাবু দেখি আরম্ভ করেছেন — থাকলে ভাবো হতো— ইনডাসট্রিয়াল ক্লাইমেট সবে সুরু হয়েছে। এটা করতে ১৪ বছর লেগে গেছে। উইডু নট

হোয়েন ইউ উইল ম্যাচিওর। যেখানে কোন এডভান্সড কানট্রি এগ্রিকালচারের উপর মানুষের চাপ না কমাতে পারে তাহলে তারা এগিয়ে যেতে পারে না। আজকে অবস্থা হয়েছে এই যে সকল প্রকার বন্ধু উৎফুল্ল প্রকাশ করছেন, নট্য কোম্পানীতে যেতে পারতেন, উই ইনিসিয়েটেড দি প্রসেস। এই প্রসেসটা যদি এ্যাডভান্স করে নিতে পারতেন উইথ দি ভেলোসিটি টাইম ডিম্যান্ডস আপন ইউ তাহলে কিন্তু ওয়েষ্ট বেঙ্গলকে আজকে বেগিং বাউল হয়ে হরিয়ানা কিংবা উত্তরপ্রদেশের কাছে যেতে হতো না। প্রথমে আপনাকে সচেতন করে দিতে চাই কতখানি কনজারভেটিজম ছিল? আপনি সার ব্যবহার করেছেন, সেচকে ব্যবহার করেছেন, সব গুলো পেয়েও বাড়াতে পারেন নি। ৩-৪টি জিনিস আপনারা পরীক্ষা করে দেখেন নি। এটা এসটিমেটস হচ্ছে ৩৮ পারসেন্ট অফ দি এরিয়া ইরিগেটেড, হ্যাব ইউ ভেরিফায়েড ? কটা ডিপ টিউবওয়েল, কটা আর.এল.আই কটা ক্যানেলে কত খানি জল দিতে পেরেছেন হ্যাভ ইউ ভেরিফায়েড? একানে ওয়ার্ক কালচার নেই, ওয়ার্ক এথোজ নেই আজকে এবং ডিফন্ট হয়ে পড়ে আছে। ইউ মুভ, উই সি। এর ফলে আমাদের এখন থেকে প্রতি বছর এট দি প্রাইস লেভেল অফ ১৯৮৫ আমাদের ৭০০-৮০০ কোটি টাকা বাইরের সরকারকে দিতে হয়। যদি এখানে এডভান্সমেন্ট হতো তাহলে ওই টাকা আপনাদের কৃষকদের কাছে থাকতো এবং পসপারিটিতে হেল্ফ করতো। আমার দ্বিতীয় নম্বর কথা হচ্ছে ২-৩টি জিনিস এবসলিউটলি এখানে করতে পারেন নি। সাপোজ কটন আমদের এখানে সম্ভব হয়নি। ওয়েল সিড আজ পর্যন্ত ৪০ পারসেন্ট করে যাচ্ছি, কিন্তু এটার পসিবিলিটি রয়েছে। স্কাই ইজ দি লিমিট, এই যে বিভিন্ন অয়েল সিড বি-৫৪ এইগুলিকে যদি ইফ ইউ ক্যান মনিটর ক্রপ, দি ট্রাডিশনাল ক্রপ, আপনি যদি সাইনটিফিক ওয়েতে গাইড করতে পারতেন তাহলে ভাল হতো। আজকে কেন তৈল বীজের সম্ভাবনা রয়েছে যা তাতে আমরা ৪০ পারসেন্ট এ্যাচিভ করেছি? ৫ পারসেন্ট আগে ছিল, ১০০ পারসেন্ট-এ এ্যাচিভ করা অসম্ভব বলে আমি মনে করি না। উই ডু নট হ্যাভ ইভন ১৩ পারসেন্ট টু ২০ পারসেন্ট অফ দি পালস। কি ব্যবস্থা নিয়েছেন? এগ্রিকালচার এ্যাডভান্স কানট্রিতে কেমিক্যাল ফার্টিলাইজারের ক্ষেত্রে দে আর এ্যাবনডানিং দি ইউজ অফ কেমিক্যাল ফার্টিলাইজার। আনলেস অরগানিক ফার্টিলাইজার কিছু হবে না। ইন সার্টেন প্রভিশান যে কেমিক্যাল ফার্টিলাইজার কিলস দি ল্যাণ্ড, ফার্টিলিটি অফ দি ল্যাণ্ড। সেখানে ব্যাকটিরিয়াল ফার্টিলাইজার এ্যাণ্ড দি স্ট্রিমিং ফার্টিলাইজার ব্যবহার করতে হবে এই কথা আপনি বললেন না একবারও। দিজ সুড বি ইউটিলাইজড এট লিষ্ট পালস প্রোডাকশান। কোন ব্যাকটিরিয়াল ফার্টিলাইজার ব্যবহার করতে পারেন নি? কেন আপনি পারবেজ থেকে অরগানিক ফার্টিলাইজার পান নি? মোর দ্যান থ্রি লাক পপুলেশান, আপনাকে বানতলার কথা বলেছিলাম এখান পারবেজ আউট অফ ইট এটা নিয়ে ট্রাইটিল, চিরফোর এবং সেফিল্ড অরগানিক ফার্টিলাইজার এই তিনটি কোম্পানীর সহায়তায় করতে পারেন। আমি একটা ইনডাসট্রি করে গিয়েছিলাম, ইউ ক্যান ডু ইট উইদাউট এনি কস্ট।

[6.35 - 6.45 p.m.]

কিন্তু সম্ভব নয়। এটা আইসোলেটেড কিছু নয়। আপনি ফ্যাকটরি বসাতে পারছেন না। এটা তো শুধু ট্রান্সপোর্ট কস্ট আপনি দিচ্ছেন। এখানে মুশকিল হচ্ছে কোন কো-অর্ডিনেশন নেই। দেয়ার ইজ নো কো-অর্ডিনেশান। আমি এগ্রিকালচারকে ধরে নিলাম— এটা পবার্টি আপটিল নাউ ২৮ পারসেন্ট। এই পভার্টি যদি হয় এ্যাটদি প্রাইস লেভেল অফ ১৯৭১ - রিজার্ভ ব্যাঙ্ক অফ ইণ্ডিয়া একটা সার্ভে করেছিল শর্ট টার্ম লোন এবং প্রোডাকসানলোনের উপরে এওাট দি প্রাইস লেভেল অব ১৯৭০, তাতে দেখা গেছে যে, আমাদের এখানে ৩০০ ক্রোরস দরকার। এটা দিতে পারে কে? এরা মহাজনের কাছে যায়। অলটারনেটিভলি কো-অপারেটিভ দিতে পারে। কো-অপারেটিভ সেকটরকে ফরোয়ার্ড ব্লক বলে ঋণের টাকা দাও, ওদিকে সি.পি.এম. বলে দিতে হবে না বিকজ অব কন্ট্রাডিকশান অব ইন্টারেষ্টস। আপনাদের বন্ধু সরকার, ভি.পি.সিংয়ের সরকারের সময়ে দেবীলাল তখন কৃষিমন্ত্রী, তাঁরা দশহাজার টাকা পর্যন্ত লোন

মুকুব করে দিলেন। ডু ইউ সাপোর্ট ইট? ডাজ ইট হেল্প দি নি পুটস্? আমি যে কথাটা বলছিলাম, আমার নিজের রিপোর্টটা জানা আছে। এগ্রিকালচারের উপরে আর.বি.আই. এর রিপোর্ট স্পেশ্যালি করেছিল, দেখা গেছে যে রুপীজ ৩০০ ক্রোরস এ্যাট দি প্রাইস লেভেল অব ১৯৭০ এটা দরকার। আপনি সেখানে দিতে পেরেছেন কত? আমরা দিতে পেরেছিলাম ৮৪ কোটি টাকা। আপনি সেটাকে নামিয়ে এনেছেন ৪ কোটি টাকাতে। টেণ্ডেন্সী টু রিপে কে বাড়িয়েছে?পাঞ্জাব, সে ৮৬ কোটি টাকা দিয়েছে। কারণ সেখানে রিপেমেন্ট এ্যাবোভ ৮০ পারসেন্ট। পরস্পর শক্তিগুলি যদি কাজ করে তাহলে ইনপুট কমে যায়, দ্যাট মিনস ফিনান্স অন্য জায়গায় চলে যায়। আমাদের পভার্টি আছে। সুতরাং যে টাকা চাষী হাতে পাবে - এখানে কমলবাবু নেই, থাকলে উনি এটা বুঝতেন— আজকে তাদের কনজামশানের প্রয়োজন আছে। আজকে এগ্রিকালচারাল ইনপুটস্ কৃষকের ছেলেমেয়ের প্রয়োজনে তার নিজের প্রয়োজনে, ছেলের বার্লির দরকার, এই সমস্ত দিকে টাকাটা চলে যাচ্ছে এবং উৎপাদন বটলনেক হয়ে যাচ্ছে। টাকাটা আজকে এগ্রিকালচারে যাচ্ছে না। এটাকে আপনার ওভারকাম করতে হবে। সেখানে যদি টাকাটা বাই স্যোসাল ওয়েলফেয়ার মিন্‌স চলে যায়, আই.সি.ডি.এস. যদি না থাকে তাহলে তো সেটা কৃষকের কনজামশানে চলে যাবে। আজকে এখানে জুট প্রডিউস হচ্ছে, কিন্তু ডিষ্ট্রেস সেল হয়ে যাচ্ছে জুট। জুট প্রডাকশানের উপরে ফোর্থ কমিশন বলেছিল যে, ৬ মণ চালের দামে এক মণ পাট বিক্রি হয়। আজকে পাটের দাম দেখুন জলের দামে চাষীরা বিক্রি করে দিচ্ছে এ্যাজ আর্লি এ্যাজ ১৯৪০। কারণ আপনার ইনফ্রাষ্ট্রাকচার নেই। আজকে কৃষক এরফলে এখানে ক্ষতিগ্রস্ত হচ্ছে। মহারাষ্ট্রে এটা করেছে, তারা সেখানে কটন কর্পোরেশন করেছে। আপনারা এখানে ১৪ বছর আছেন, আমরা ধরে নিলাম, যে আমরা করিনি, কিন্তু উই ষ্টার্টেড দি জুট কর্পোরেশন অব ইণ্ডিয়া আণ্ডার দি গাইডেন্স অব গভর্ণমেন্ট অব ইণ্ডিয়া'স সুপারভিশান। আপনারা কোন ষ্টেট জুট কর্পোরেশন করতে পারলেন না। সেই কৈফিয়ৎ তো আপনাদের দিতে হবে? সেজন্য বারবার বলছিলাম যে এগ্রিকালচারাল ডিপার্টমেন্ট ইজ নট এ্যান আইসোলেটেড ওয়ান। ইকুয়্যালি চাষীর কাছ থেকে যখন ঐ জলের দরে কিনবে তখন চাষীকে আবার সবচেয়ে বেশী দাম দিতে হবে তার প্রয়োজনীয় খাদ্য সামগ্রী কেনার জন্য। খাদ্যমন্ত্রী আজকে এখানে নেই। আজকে চাল ৮ টাকা হয়ে গেছে। হাউ ডু ইউ একসপ্লেন ইট ? এই অবস্থা আপনি দেখুন। আজকে গমের ব্যাপারে আপনি বলছেন আছে, আই এগ্রি উইথ ইউ। কিন্তু এখানে সানালিকা ছাড়া গম নেই। এখানে আজকে আবহাওয়া নেই। কিন্তু ইন দিইয়ার ১৯৭৫-৭৬ নট ১৯৭৬-৭৭, দেয়ার ওয়াজ হুইট রেভোলিউশান হেয়ার - ১২ লক্ষ টন প্রোডাকসান ছিল। জগজ্জীবন রাম যখন খাদ্য মন্ত্রী ছিলেন তখন এখানে হুইট রেভোলিউশান হয়েছিল। আপনাকে যে কথাটা বলতে চাই, ইউ হ্যাভ গট ইওর এগ্রিকালচারাল ইউনিভার্সিটি, যেটা আমাদের সময়ে আমরা সেট আপ করেছিলাম। এ্যাডমিনিষ্ট্রেটিভ কন্ট্রোল করছেন আপনারা। কিন্তু এগ্রিকালারাল সেখান থেকে এক্সটেনশান সার্ভিসেস কি পাচ্ছে? এগ্রিকালচার একসটেনশান অফিসার গভেষণালব্ধ জ্ঞান কৃষকদের কাছে বিক্রি করবে, ডু দে ওয়ার্ক ?

আপনি এখানে এক জায়গায় লিখেছেন কেপি এসের কথা, ডু দে ওয়ার্ক ? এখানে তো জানেন যে আমার খুব জমি-জায়গা আছে, আমি খুব একটা জমি-জায়গা এলাকার মানুষ কিন্তু Can your department say during the last 15 years any of your agricultural officers has contacted anybody ? আপনার গ্রাম পঞ্চায়েতের কি একজন কে প্রডিউস করেছেন? They have no work culture. সেখানে নো বডি টু সুপারভাইজ দ্যাট, ফলে মার খেতে হবে। এনটায়ার এ্যাডমিনিষ্ট্রেটিভ ভেলোসিটিতে প্রোডাকশান বাড়ানোর কথা ছিল, তা হয়.নি। সেই জন্য আমাদের হরিয়ানার উপরে নির্ভর করতে হচ্ছে। এক পাঞ্জাবই ৬৪ লক্ষ টন গম, ৬৬ লক্ষ টন চাল দিয়ে পশ্চিমবঙ্গকে বাঁচিয়ে রেখেছে। মাননীয় মন্ত্রী নরেন দে মহাশয় এখানে নেই, উনি কি সব সুদ্ধই ৬৫ হাজার টন চাল, গম দিতে পারবেন? তিনি দিতে পারবেন না, বিকোজ প্রোডাকশান নেই। বিকজ ফার্টিলাজার।

ফার্টিলাইজারের ক্ষেত্রে পাশাপাশি দেখছি যে ফার্টিলাইজারের ব্যাপারেও যে পলিসি নেওয়া হয়েছে সেটা ডুয়েল পলিসি। এবং এই পলিসির ব্যাপারে আমি ঠিক একমত নই। এখানে একটি কথা জানা উচিত ছিল যে ফার্টিলাইজার দ্বারা জমি বাড়বে তা নয়। এবং এতে যে সাবসিডি দেওয়া হোত সেটা আপনারা কিছুটা ওয়াইজ করেছেন। But any Government has taken the decision, I must at and by it. এখানে যে ডুয়েল পলিসি আছে তাতে ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের জন্য কারাপশান বলছি না ওটা বোধহয় আন পার্লামেন্টারী কথা, যাইহোক যে স্কোপ এসেগেছে তার সুযোগ আপনারা নিতে পারেন নি। আমাকে বলুন How do you identify the receppients of subsidized fertilizer ? এটা একটা বিরাট জিনিষ, এর তো সলুইসান করতে হবে। এ্যাট ন্যাশানাল লেবেলে যে প্রবলেম আছে ফার্টিলাইজার সম্বন্ধে সেটা দেখা দরকার। আজকে ফার্টিলাইজারের এ্যাডলটারেশানের বন্ধ করার ক্ষেত্রে কি ব্যবসা নিচ্ছেন। আমাকে বলুন এ্যাট র‍্যানডাম স্যাম্পেল এ্যানালেসিস কটা করেছেন? আমি জানি বহরমপুরে করেছেন এবং আরেকটি জায়গা বেথুয়া ডুহরীতে করেছেন, এছাড়া উত্তরবঙ্গে আর কোথাও দেখলাম না তো? আপনার গবেষণা কেন্দ্র বা রিসার্চ সেন্টার আপ টু বহরমপুর ইউ হ্যাভ গেজ, কিন্তু তারপরে যে আরো ৫টি ডিষ্ট্রিক্ট আছে, উত্তরবঙ্গ পড়ে রইল তার জন্য আপনি কি ব্যবস্থা নিয়েছেন? More than 80% of the population live in this five districts কমলবাবু যখন মন্ত্রী ছিলেন আমি তখন তাঁর বক্তৃতা শুনেছিলাম। তিনি বিকজ অফ এ্যাসিডিটি ডেনমার্ক, হল্যান্ড বা নেদার ল্যান্ড থেকে একটা পরীক্ষার ব্যবস্থা করেছিলেন। কিন্তু ওই সয়েল টেস্টের ব্যাপারে যে ডেফিসিয়েন্সি আছে সেটা কি হবে, এখানে বলুন Just to monitor the use of chemical fertilises, just to monitor the use of bacteriological fertilizer আপনারা তারজনা কি করছেন? সয়েল টেস্টের ব্যাপারে এটা কেন করা সম্ভব হবে না। আজকে সয়েল টেস্টিং ব্যবস্থা কেন করতে পারছেন না। Farmers do not know because of the disproportinate use of chemical fertilizer. আজকে জমিতে ডেমিনিসিং রিটারমার্স হতে আরম্ভ করেছে। সেখানে আপনারা উদ্যোগ নিন। যদি উদ্যোগ নিয়েও থাকেন এবং গ্যারান্টি দিলে তার কোন উল্লেখ নেই কেন? আজকের অবস্থা হচ্ছে যে, এই পশ্চিমবঙ্গে রাইট ফ্রম টপ টু বটম ওয়ার্ক কালচার নেই। Agricultural department is not an irolated one. আজকে কোথাও কোন ওয়ার্ক কালচার নেই, নো বডি অয়ার্কস। আজকে মুখ্যমন্ত্রী কাজ করতে চাইলেও তার দপ্তরের কর্মীদের দিয়ে কাজ করাতে পারছেন না। আজকে যে কৃষিতে উন্নতি হচ্ছে এরজন্য ক্রেডিট দিতে হবে কৃষকদের। আপনি যে মর্ডানাইজেশান নিচ্ছেন তার কিন্তু এখানে ৩টে কনট্রাডিকশান আছে। আমাদের মর্ডানাইজেশান বা মেকানাইজেশানের যে পলিসি তাতে আপনি ল্যাণ্ডের ক্ষেত্রে অন্য রাজ্যে ল্যাণ্ড লেস এবং যদি ১৯৯১ সালের সেনসাস দেখেন তাহলে দেখবেন যে ডেপেনডেন্ড ল্যাণ্ডের ক্ষেত্রে অন্য রাজ্যে ল্যাণ্ড লেস লেবারের সংখ্যা কমেছে, সেখানে সেনসাস দেখলে দেখা যাবে যে এই রাজ্যে ল্যাণ্ড লেস লেবারের সংখ্যা বেড়েছে।

[6.45 - 6.55 p.m.]

আজকে এখানে যদি একটা ট্রাকটার নামে তাহলে ১০০ লোক বেকার হয়ে গেল, একটা পাওয়ার টিলার যদি নামে তাহলে ১০ জন লোক বেকার হয়ে গেল। আপনি অনেকগুলি যন্ত্রের কথা বলেছেন ইন সাবসিডাইসড রেটে সেখানে উইল ইউ লুক ইনটু ইট ? আপনার ইনডাষ্ট্রি ডিপার্টমেন্ট কি এইগুলির কোন সুপারভিশানের ব্যবস্থা করেছে? আজকে পাম্প সেট-র সুপারভিশানের ব্যবস্থা করেছে? আজকে এই যে ডিজেল এটা কার কন্ট্রোলে জানিনা, ডিজেল মানুষ পাচ্ছে না তার ফলে উইন্টার প্যাডিডে বোরো কি ভাবে হবে, লোকে তো ডিজেল নিয়ে চলে যাচ্ছে ৮ টাকা ১০ টাকা লিটারে, আমাদের সময়ে এই জিনিষ তো ছিল না দেয়ার ইজজ নো সিস্টেম, ইউ আর প্যাট্রন অফ ব্লাকমার্কেটারস, ইউ হ্যাভ বিকাম দি প্যাট্রন

অফ ব্লাকমার্কেটারস। আজকে কে এই মনিটর করবে? এতে তো এগ্রিকালচার হবে না। আজকে এই যে পাচ্ছে না তার ফলে সব মার খেয়ে যাচ্ছে, আপনারা নিজেরাই স্বীকার করেছেন এখানে এই বছরে প্রোডাকশান কম হবে। বোরো মাল্টিপ্লাই প্রোডাকশান ৩টি ক্রপস এখানে বিকজ অফ দি ম্যালডিস্ট্রিবিউশান, নন-এ্যাভেলিব্লিটি অফ ডিজেল ক্রাইসিস- ম্যান মেড, মেইন্‌লি, দোজ হু আর রেসপনসিবিল, ট্রান্সপোর্ট ডিপার্টমেন্ট, সাপ্লাই ডিপার্টমেন্ট কারা এই মনিটর করে? আজকে মানুষ মান খেয়ে গেল মাথায় হাত দিয়ে বসেছে। আপনারা ক্রমপইনসিওরেন্স কথা বলেছেন, আপনি এর সত্তগুলি দেখেছেন নো বডি গেটস এনিথিং। আজকে টার্মস অফ ক্রপ ইন্‌সিওরেন্স মাস্ট বি লিবারাইজ, আজকে যতখানি জমি আপনি ক্রপ ইনসিওরেন্স করেছেন ইন প্রপোরসান আমার বন্ধু বললেন ১ লাখ ৩০ হাজার, বিনয়বাবু বললেন এক লাখ আটত্রিশ হাজার একরস কালিটভেবিল ল্যাণ্ড আমি ধরে নিচ্ছি তাহলে আপনি কতখানি ক্রপ ইনসিওরেন্সের আওয়ায় নিয়ে আসতে পেরেছেন আপনি দলবাজী করার জন্য গালভরা কথা বলেছেন। আপনি দলবাজী করার জন্য ফারমারস পেনশানের কথা বলেছেন, ফারমারস পেনশান ইজ অল রাইট ফর ইউ, কিন্তু নট এ্যাভেলেবিল এ্যাট দি ১৯৮১ সেনসাস, এখানে ৪৬ লক্ষ ল্যাণ্ডলেস লেবার আপনি তাদের কখনও পেনশান দিতে পেরেছেন? আমাদের এজ গ্রুপ বলে এ্যাবাভ সিক্সটি মানে ৬ পারসেন্ট অফ দি পপুলেশান এ্যাবাভ ৬০। অর্থাৎ ৬ পারসেন্ট অভ ৪৬ লক্ষ এখানে ইউ টেল মি টু হাউ মেনি পিপিল ইউ হ্যাভ পেড দি পেনশন। আপনি গালভরা কথা বলার, জন্য নাম করার জন্য আপনার দলের কর্মীদের দিয়ে দেবেন, এতে তো আজকে সোশ্যাল টেনশান হবে এই জিনিষটা দেখতে হবে। মাননীয় এগ্রিকালচারাল মিনিষ্টার আপনি একটা জিনিস কি দেখবেন আমাদের এই গোটা পশ্চিমবাংলায় আমরা তিনটি জায়গায় সবচেয়ে বেশী মার খেয়েছি এই যে মেইনলি বিকজ অফ দি আনপ্রিন্সিপাল ডিষ্ট্রিবিউশান অফ দি থাসকিং মেশিন লাইসেন্সেস এখানে রাইসমিলিং ইনডাষ্ট্রি মার খেয়ে গেছে। আপনার দেয়ার ইজ ডিফিক্ট ইন ইয়োর এডিবিল ওয়েল আজকে নতুন টেকনোলজিতে সলভেন্ট প্ল্যান বিকজ অফ দি প্যাডি হাস্ক এখানে থেকে ২১-২৩ শতাংশ ওয়েল এক্সট্রাকশান সম্ভবপর। ঐ হাস্কিং সেটে আজকে মর্ডানাইজেশান সম্ভবপর আউট অফ প্যাডি হাস্ক। আজকে নতুন প্রযুক্তি নিয়ে আপনি যদি এডিবল অয়েল করতে পারেন ফ্রম দিস, কিন্তু আপনি সেই ব্যবস্থা নেননি সেই ব্যবস্থার দিকে যাননি। আজকে কম্পোমাইজ উইথ দি রাইস মিলিং ইনডাষ্ট্রি এখানে কোন সলভেন্ট প্ল্যান নেই। যেমন সীতামারী কিষানগঞ্জে বিহারে হচ্ছে। হিলিতে ১৬টা ছিল চলে না। রামপুরহাটে ৪টে মিল ছিল চলে না। ইউ উইল বি এ সাপ্লিমেন্ট টু ইওর রিসোর্সেস হেয়ার?

আজকে আপনারা এটা প্রডিউস করে যাচ্ছেন। তারপর অ্যাডালটেরেশানের যে কথাটা আমি বললাম, এটা করে দেখবেন। আনি জানিনা, অ্যাডালটেরেশান ইন ফুড, অ্যাডালটেরেশান ইন ফার্টিলাইজার, অ্যাডালটেরেশান ইন আদার ইন পুটস এটাতো আপনাকে দেখতে হবে। ইনসেকটিসাইড নিউ থিওরীইন অ্যাডভান্সড কানট্রিজ আই হ্যাভ সীন ইউনাইটেড স্টেটস, আই হ্যাভ গন টু জাপান। আমি গেছি এইসব জায়গাতে। এঁরা যায়নি। ফারাক্কা ছাড়া এঁরা বাইরে কিছু দেখেনি। ইনসেকটিসাইডস ব্যবহার করছে না। দেয়ার ইজ অ্যান ওপিনিয়ন, সাইন্টিফিক ওপিনিয়ন, ইনসেকটিসাইড ইজ হার্মফুল। ইনজুরিয়াস হচ্ছে ইনসেকটিসাইডস। আজকে ইনসেকটিসাইড হার্মপুল আপনাদের এই পরামর্শ ফর্মুলেশান কে করবে? আপনাদের তো একসপার্ট নেই। গোটা দুনিয়া চিন্তা করছে ইনসকেটিসাইড সম্বন্ধে। দি অ্যাডভান্সড কান্ট্রি ইন এগ্রিকালচার— আজকে এঁরা ছেড়ে দিচ্ছে। ইনসেকটিসাইড দেবার ফলে এখানে ইকোলজিক্যাল ইমব্যালেন্স হচ্ছে। সাপ, ব্যাঙ, কেঁচো, গরু মনে যাচ্ছে। এদের প্রোডাকশানে কনট্রিবিউশান অনেকখানি। অন্য জায়গাতে ছেড়ে ইনসেকটিসাইডের ব্যবহার। উই ডু নট নো, হু উইল অ্যাডভাইস? হোয়াট ইট ইওর

**একসপার্টাইজ?** আপনি এখানে ধরে আছেন। আজকে আমি বলছি, কৃষকের সঙ্গে আপনাদের অ্যাটিচিউডে-মনের একটা বিরাট গ্যাপ। আই চ্যালেঞ্জ অন দি ফ্লোর অফ দি হাউস, সবাইতো বদনাম দেয়, যে আমার জমি, জায়গা আছে, আমি তো তিরিশ বছর ধরে আছি, এনি অফ দি এগ্রিকালচারাল একসপার্ট হ্যাজ নট কনট্যাকটেজ মি। আজকে আমি জিজ্ঞাসা করতে পারি কেন কেউ কনসাল্ট পর্যন্ত করতে এলো না? পাঞ্জাব, হরিয়াণায় গিয়ে এই জিনিষ তো দেখি নি। আউট অফ দেমসেলভস আই কমলিমেন্ট দি ফারমারস হিয়ার। তাদের সাহায্য বরং আমি পেয়েছি। এখানে তো ভালো করে এগিয়ে যাবার কথা। আমার দুঃখ হয়, নর্থ বেঙ্গলের কথা পারপাজফুলি নেকলেকট করেছেন। কোথাও নাম নেই। সুতরাং এই প্রস্তাবকে সমর্থন করতে পারলাম না, আই অপোজ দি বাজেট, আই সাপোর্ট দি কাট মোশানস।

**শ্রী ভন্দু মাঝিঃ** মাননীয় অধ্যক্ষমহাশয়, পশ্চিমবঙ্গের কৃষি মন্ত্রী যে বাজেট বরাদ্দ পেশ করেছেন আমি তাকে সমর্থন করছি এবং সমর্থন করতে গিয়ে আমি লক্ষ্য করছি, বিশেষ করে বিরোধীরা যে বক্তব্য এখানে পরিবেশন করেছেন তাতে করে পশ্চিমবঙ্গের জনগণকে বিভ্রান্তর পথে নিয়ে যাচ্ছেন। এবং এটা আমি বেশ কয়েকদিন ধরেই লক্ষ্য করছি। স্যার, ১৯৭৮ সালে এদের দল বিভিন্ন জায়গায় বাস্তু ঘুঘুর অবস্থা করেছিলো এবং বাস্তু ঘুঘুর দল গ্রামের সমস্ত প্রান্তিক কৃষক, ক্ষুদ্র কৃষকের জমিকে সম্পূর্ণ কেড়ে নিয়েছিলো। আমরা ১৯৭৭ সালে এসে জমিগুলি ভূমিসংস্কারের মধ্যে দিয়ে সেই বেনামী জমিগুলিকে উদ্ধার করেছি। বিশেষ করে ওনাদের আমলে চল্লিশ বছরের যে জঞ্জাল পড়েছিলো সেই জঞ্জালকে অপসারণ করেছি। আপসারণ এইজন্য বলছি, ১৯৭৮ সালে পশ্চিমবঙ্গের বাঁধ, পুস্করীণি সমস্ত সংস্কার করেছি। সংস্কার করবার মধ্যে দিয়ে প্রান্তিক চাষী, ক্ষুদ্র চাষীদের চাষবাসের সুযোগ করে দিতে পেরেছি। পশ্চিমবঙ্গতে আমরা একটা নজির সৃষ্টি করতে পেরেছি। তার সঙ্গে সঙ্গে আমরা কৃষকদের কোন জায়গায় কোন জমিতে কি ফসল হবে সেটা ঠিক করতে পেরেছি। সার, মিনিকিট, চাষের চন্দ্রবাতি সরবরাহ করতে পেরেছি।

[6.55 - 7.05 p.m.]

সেখানে মিনিকিট বিতরণ করেছি আমরা ১৯৯০-৯১ সালে ৬ লক্ষ ১ হাজার ১৪০ এবং গমের মিনিকিট বিতরণ করেছি ৩২ হাজার ৬৫০ টাকার। স্যার, এবার আমি পুরুলিয়ার কিছু তথ্য বলতে চাই। আমাদের পুরুলিয়া জেলায় অনেক নদী-নালা আছে, সেই নদী-নালায় আর. এল. আই প্রকল্প আছে এবং বিভিন্ন জায়গাতে বড়ো বাঁধ করা হয়েছে। এবং ডাগ ওয়েল করা হয়েছে এবং বলা যায় এর মাধ্যমে ৩০-৪০ ভাগ জমিতে সেচের ব্যবস্থা করা হয়েছে। আমি আশা করব সেই খরা প্রবণ জেলাতে, যাতে করে আরও বেশী করে সেচের অগ্রগতি ঘটাতে পারা যায়, আরও উন্নতি করা যায় সেজন্য ওখানে আর বেশী সংখ্যায় আর. এল. আই বাড়াতে হবে। স্যার, আপনি জানেন আমাদের পুরুলিয়া জেলার রঘুনাথপুরে ডিপ-টিউবওয়েল করা গেছে পরীক্ষামূলক ভাবে ও সেখানে জল পাওয়া গেছে। বলরামপুরের শালবনীতেও একটা ডিপটিউবওয়েল করা গেছে পরীক্ষা কবার পর। আমি আশা করব যাতে এই সংখ্যাটা আরও বাড়ানো যায় এবং জেলার সেচের ব্যবস্থার যাতে সুবিধা হতে পারে। আমাদের জেলায় অনেক পতিত জমি, ডুংরী জমি আছে টোকে চাষের কাচে যাতে আরও অগ্রগতি ঘটাতে পারি সেই ব্যাপারে নজর দিতে হবে। আমাদের ওখানে নানা রকম চাষ হয়, বিশেষ করে বলরামপুরে টমাটো চাষ হয়, সেখানে ফুড প্রসেসিং হওয়া দরকার। তাই আমাদের মন্ত্রীমহাশয় যে বরাদ্দ করেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কলিমুদ্দিন শামস্ঃ** স্যার, আমি সব থেকে আগে বিরোধী দলের সদস্যদেরকে ধন্যবাদ জানাচ্ছি। কারণ ওনারা এই বাজেট সম্বন্ধে আলোচনা করতে গিয়ে মার্কেটিং ডিপার্টমেন্ট সম্বন্ধে কিছু

আলোচনা করেননি। আসলে আলোচনা করার কোন স্কোপ ওনাদের ছিল না। স্যার, আপনি ভালোভাবে জানেন মার্কেটিং সিস্টেম যা আমাদের দেশে আছে, সেটা চাষীদের স্বার্থে ও তাদের সুবিধার জন্যই আছে। কিন্তু দুঃখের বিষয়, মার্কেটিং ডেভালপমেন্টের জন্য অন্য স্টেটে গভর্ণমেন্ট অফ ইণ্ডিয়া যে অ্যাসিসটেন্স, যে হেলপ্ দিচ্ছেন, আমাদের পশ্চিমবাংলাকে সেই হেলপ্ গর্ভণমেন্ট অফ ইণ্ডিয়া দিচ্ছেন না। এই হেলপ্ না পাওয়ার ফলে আমাদের এখানে মার্কেটিং সিস্টেমটাকে যেভাবে ডেভালপ করা উচি ছিল, সেইভাবে আমরা ডেভালপ করতে পারিনি। আমাদের রাজ্যে এই স্কীমের ব্যাপারে গর্ভণমেন্ট অফ ইণ্ডিয়া কোন গুরুত্ব দেয়নি। আমি আপনাকে একটা ফিগার বলব, এর মাধ্যমেই আপনি বুঝতে পারবেন ওয়েষ্ট বেঙ্গল সম্বন্ধে গর্ভণমেন্ট অফ্ ইণ্ডিয়া কি রকম স্টেপ মাদারলি বিহেভিয়ার করেছেন গভর্ণমেন্ট অফ্ ইণ্ডিয়া যদি তাদের এই মনোভাব থেকে সরে না যায় তাহলে চাষী ভাইদের হেলপ্ করতে পারব না। আমি আপনাকে উদাহরণ দিচ্ছি — গভর্ণমেন্ট অফ ইণ্ডিয়া অন্ধ্রপ্রদেশকে মার্কেটিং ডেভালপমেন্ট করার জন্য ৩২.৫৭৫ লক্ষ টাকা দিয়েছেন এবং এর মাধ্যমে ৬০টা মার্কেট ডেভালপ করা গেছে। বিহার পেয়েছে ৫৪৭.৫০ লক্ষ টাকা, এর মাধ্যমে তারা ৮৫টা মার্কেট ডেভালপ করেছে, উত্তরপ্রদেশ পেয়েছে ৩৭২.১২ লক্ষ টাকা, এর মাধ্যমে তারা ৪৫ টাকা মার্কেট ডেভালপ করতে পেরেছে।

মিঃ স্পীকার, স্যার, আপনি শুনলে অবাক হয়ে যাবেন যে, ওয়েষ্ট বেঙ্গলে ৭ বছরের মধ্যে ২৩.৫০ লক্ষ টাকা দিয়ে মাত্র একটি মার্কেট করে এগিয়ে নিয়ে যাবার, ডেভেলাপ করার ব্যবস্থা ওরা করলেন। তাতেই এটা বোঝা গেল যে, আমাদের বন্ধু বিশেষ করে বিরোধী দলের বন্ধু যারা চাষী ভাইদের জন্য এত চোখের জল আজকে ফেলছে, তারা এটা ভুলে যাচ্ছেন যে পশ্চিমবাংলার চাষী ভাইদের উন্নতির জন্য সবথেকে বড় এজেন্সি হচ্ছে মার্কেটিং। কিন্তু এই মার্কেটিং ডেভেলাপমেন্ট করার জন্য গভর্ণমেন্ট অব ইণ্ডিয়ার যা করা উচিত ছিল সেটা এখানে করেন নি। অন্যান্য প্রান্তের জন্য গভর্ণমেন্ট অব ইণ্ডিয়া যা করেছেন, এখানে সেটা করেন নি। মিঃ স্পীকার, স্যার, এই চাষী ভাইদের, এগ্রিকালচারাল লেবারদের উন্নতির জন্য, এদের সমস্যার সমাধান করার জন্য ৪০ বছর ধরে গভর্ণমেন্ট অব ইণ্ডিয়া কোন কাজ করেন নি। তাদের উন্নতির জন্য কোন প্রোগ্রাম নেন নি। তবে এটা ঠিক যে, ১৭ মাসের জনতা দলের একটি সরকার হয়েছিল। সেই সময় হনুমন্থিয়া কমিটি গঠন করা হয়েছিল। সেই কমিটি একটি রিপোর্ট দিয়েছিলেন। ঐ রিপোর্টের মাধ্যমে তারা পরিষ্কার ভাবে বলেছিলেন যে, এগ্রিকালচার লেবারদের বেঁচে থাকার জন্য ঐ ব্যবস্থা করতে হবে। কিন্তু দুঃখের বিষয় আজ পর্যন্ত কোথাও এটা করা যায়নি। ওরা কিছু করতে পারেননি। মিঃ স্পীকার, স্যার, আমি আপনার কাছে একটা কথা বলতে চাইছি যে, আমরা এই সীমিত ক্ষমতার মধ্যে পশ্চিমবাংলার চাষীদের উন্নতির জন্য মার্কেটিং ডেভেলাপমেন্টের চেষ্টা করছি। একটু আগে আমাদেরবন্ধু বললেন যে, আমরা পশ্চিমবাংলায় গমের চাষ কম করেছি। আমরা চাষীভাইদের মুখে হাসি ফোটাবার জন্য চেষ্টা করছি, ওদের অল্টারনেটিভ চাষের ব্যবস্থা করে এবং সেই ব্যবস্থা করার জন্য আমরা আলু চাষের ব্যবস্থা করেছি। মিঃ স্পীকার, স্যার, আপনি এটা ভালভাবেই জানেন যে, আলু চাষের মাধ্যমে চাষী ভাইদের কিছু উন্নতি করার চেষ্টা হচ্ছে। এর জন্য পশ্চিমবাংলার কোল্ড ষ্টোরেজের যা কিছু উন্নতি করার প্রয়োজন ছিল সেটা করার চেষ্টা করা হচ্ছে। স্যার, আপনি শুনলে অবাক হয়ে যাবেন — এই বছর বাজেটের মধ্যে গভর্ণমেন্ট অব ইণ্ডিয়া দেশের ৫টি ষ্টেটের ৫টি কসমোপলিটন টাউনের মধ্যে মাল্টি-পারপাজ কোল্ড ষ্টোরেজের কনসট্রাকসন করবার সিদ্ধান্ত নিয়েছেন। কিন্তু দুঃখের বিষয় হল এই — পশ্চিমবাংলার বিশেষ কর[illegible]কে কেন্দ্রীয় সরকার ইগনোর করেছেন। এ সম্বন্ধে ওরা কিছু করতে চাইছেন না। মিঃ স্পীকার, স্যার, আমি কেন্দ্রীয় সরকারের এগ্রিকলাচার মন্ত্রীর দৃষ্টি আকর্যণ করেছি। আমি ওনাকে বলেছিলাম পশ্চিমবাংলার উপর আপনাকে একটা কিছু করতে হবে, পশ্চিমবাংলাকে

বাঁচাতে হবে। পশ্চিমবাংলার গরীব চাষী ভাইদের রক্ষা করার জন্য মার্কেটিং, কোল্ড ষ্টোরেজ, রোড লিঙ্কের জন্য আপনাকে কিছু টাকা পয়সা দিতে হবে। আমি আরো বলেছিলাম নর্থ ২৪-পরগনা, সাউথ ২৪ পরগনার চাষী ভাই যারা আছে তাদের জন্য মার্কেটিং-এর ব্যবস্থা নেই। আমরা চাই ওখানে একটা মার্কেটিং হোক। এর জন্য টাকার প্রয়োজন আছে। নর্থ ২৪ পরগনার আলিপুরে সাবডিভিসন, ডায়মণ্ডহরবার সাবডিভিসনে কোন মার্কেটিং নেই। সেখানে মার্কেটিং করা গেলে চাষী ভাইরা দালাল, ব্রোকারদের হাতে যে এক্সপ্লয়টেড হচ্ছে সেটা বন্ধ হয়ে যাবে। আর বন্ধ হয়ে যাবার পরে তাদের মুখে হাসি ফোটাবার ব্যবস্থা করা যাবে। কিন্তু দুঃখের বিষয় মিঃ স্পীকার, স্যার, এখন পর্যন্ত এটা করা যায়নি। নিশ্চয় বারে বারে এটা আমাদের কেন্দ্রীয় সরকারকে বলতে হবে যে, হনুমন্থিয়া কমিটির রিপোর্টের মাধ্যমে চাষী ভাইদের উন্নতি করার জন্য এগিয়ে আসুন এবং দরিদ্র চাষী ভাইদের জন্য মার্কেটিং করার কাজে আপনাদের সাহায্য দিতে হবে। আমি মাননীয় বন্ধুদের বলব — বিশেষ করে আমার চেয়ে অনেক সিনিয়র মেম্বার ডাঃ জয়নাল আবদিন সাহেব আছেন, আমি ওঁকে শ্রদ্ধা করি, ওঁর কাছ থেকে এখনো অনেক কিছু শেখার আছে।

[7.05 - 7.15 p.m.]

ওর কাছে অনেক কিছু আমরা শিখতে চাই। আজকে খুব কম করে হলেও ১৫ থেকে ১৮ বছর আমি এই হাউসে আছি এবং আমি দেখেছি যে ওর কাছে কিছু কিছু জিনিষ শেখার আছে। স্যার, পশ্চিমবাংলাকে নিশ্চিতভাবে কেন্দ্রীয় সরকার ষ্টেপ মাদারলি বিহেভিয়ার করে ধ্বংস করে দেবার চেষ্টা করছে। এবারে স্যার, আমি জুট কর্পোরেশন অব ইন্ডিয়া সম্পর্কে কয়েকটি কথা বলব। সেদিন আমি বলেছিলাম যে গভর্নমেন্ট অব ইণ্ডিয়া সিদ্ধান্ত নিয়েছেন যে পশ্চিমবাংলার জুট চাষী ভাইদের ইনটারেষ্ট রক্ষা করার জন্য ওরা জে. সি. আই-রে মাধ্যমে জুট কেনার ব্যবস্থা করবেন। কিন্তু আমি দুঃখের সঙ্গে জানতে চাই যে এতো চেষ্টা করার পরে আজ পর্যন্ত আমাদের কাছে এরকম কোন রিপোর্ট নেই যে জে. সি. আই. চাষী ভাইদের কাছ থেকে জুট কেনার জন্য এগিয়ে এসেছেন। তারা এগিয়ে আসেন নি। আপনারা এটা ভালোভাবেই জানেন যে জুটের যে প্রাইস লেভেল ফিক্সড হয়েছে ৩৪৫ টাকা থেকে নিয়ে Three hundred forty five rupees to four hundred rupees for support price this year. জুট কর্পোরেশন অব ইণ্ডিয়া কিন্তু এখনও পর্যন্ত কেনবার জন্য এগিয়ে আসেন নি। Prevailing market price of jute ranging form four hundred to five hundred ten per quintal. আমি দুঃখের সঙ্গে বলতে চাচ্ছি মিঃ স্পীকার স্যার, জুট কর্পোরেশন অব ইণ্ডিয়া এমন কি commercial purchase system for National Jute Manufacturing Corporation. এর জন্যও আজ পর্যন্ত এরা এগিয়ে আসছেন না। আপনি শুনে স্যার অবাক হয়ে যাবেন লাষ্ট আমাদের কাছে যে রিপোর্ট এসেছে তাতে ওরা বলছেন গভর্ণমেন্ট অব ইণ্ডিয়ার মিনিষ্ট্রি অব টেক্সটাইল তারা রাজী হয়েছেন ১০ কোটি টাকা — টেন ক্রোরস অব রুপিস জুট কিনে আমাদের চাষী ভাইদের রক্ষা করা যাবে না। এর মাধ্যমে খালি ঐ দালাল, জুট ব্রোকারদের ফেসিলিটি দেওয়া যাবে যাতে ঐ জুট ফারমাররা ধ্বংস হয়ে যায়। জুট চাষীদের রক্ষা করার জন্য টোয়েন্টি ক্রোরস অব রুপিস-এর প্রয়োজন আছে। তাই দুঃখের সঙ্গে বলছি, আজকে পশ্চিমবাংলায় জুট ইনডাষ্ট্রি এবং জুট গ্রোয়ার্সদের ধ্বংস করার চক্রান্ত চলছে। কেন্দ্রীয় সরকার যে চক্রান্ত চালিয়ে যাচ্ছে সেই প্রসঙ্গে বিরোধীপক্ষের বন্ধুদের বলব, আসুন একসঙ্গে জুট চাষীদের রক্ষা করার জন্য সংগ্রাম করার জন্য ময়দানে নামি। বিরোধীপক্ষের বন্ধুদের কাটমোশানের আমি বিরোধিতা করছি। তাদের আমি বলছি, কেন্দ্রীয় সরকারের এই মাদারলি বিহেভিয়ারকে,সামনে রেখে তাদের কাটমোশান তুলে নিন। এই বলে আমার বাজেটকে সমর্থন করার জন্য সকলকে অনুরোধ করে শেষ করছি। ধন্যবাদ।

## REPORT OF THE BUISNESS ADVISORY COMMITTEE

**Mr. Speaker :** I beg to present the 9th Report of the Business Advisory Committee which met in my chamber on the 28th August, 1991 and recommended the following revised programme for the 29th August and programme of 30th August and 2nd September, 1991.

| | | | |
|---|---|---|---|
| ***Thursday, 29-8-1991*** | (i) | Demand No. 49 | – Animal Resources Development Department .........2 hrs. |
| | (ii) | Demand No. 50 | – |
| | (iii) | Demand No. 22 | – Home (Jails) Department ...1 hour |
| | (iv) | Demand No. 1 | – Parliamentary Affairs Department |
| | (v) | Demand No. 3 | – Home (C and E) Department |
| | (vi) | Demand No. 4 | – Judicial Department |
| | (vii) | Demand No. 5 | – Home (C and E) Department |
| | (viii) | Demand No. 6 | – Finance (Taxation) Department |
| | (ix) | Demand No. 8 | – Judicial Department |
| | (x) | Demand No. 9 | – Finance (Taxation) Department |
| | (xi) | Demand No. 10 | – Excise Department |
| | (xii) | Demand No. 11 | – Finance (Taxation) Department |
| | (xiii) | Demand No. 13 | – Finance (Taxation) Department |
| | (xiv) | Demand No. 14 | – Finance (Audit) Department |
| | (xv) | Demand No. 16 | – Finance (Budget) Department |
| | (xvi) | Demand No. 20 | – Finance (Audit) Department |

| | | | |
|---|---|---|---|
| (xvii) | Demand No. 27 | – | Home (C.D.) Department |
| (xviii) | Demand No. 28 | – | Finance (Audit) Department |
| (xix) | Demand No. 29 | – | Finance (Taxation) Department |
| (xx) | Demand No. 36 | – | Housing Department |
| (xxi) | Demand No. 46 | – | Finance (Taxation) Department |
| (xxii) | Demand No. 65 | – | Development and Planning (Development) Department |
| (xxiii) | Demand No. 72 | – | Development and Planning (development) Department |
| (xxiv) | Demand No. 83 | – | Development and Planning (Development) Department |
| (xxv) | Demand No. 85 | – | Development and Planning Department |
| (xxvi) | Demand No. 99 | – | Finance (Budget) Department....1 hour |

*Friday, 30-8-1991*

(1) Motion under rule 185 regarding students urnest in educational institution and universities of West Bengal – Notice gtiven by Shri Satya Ranjan and others ........1 hour

(2) Motion under rule 185 regarding State Projects awaiting sanction of the Union Government-Notice given by Shri Lakshman Chandra Seth, Lakshmi Kanta Dey, Kshiti Goswami, Kripa Sindhu Saha and Sakti Bal. .........1 hour

(3) Motion under rule 185 regarding deplorable condition of the administration for civic amenities in West Bengal - Notice given by Shri Subrata Mukherjee, Sudip Bandyopadhyay, Saugata Roy and Dr. Manas Bhunia. ..........1 hour

(4) Motion under rule 185 regarding exploration of Oil and Natural Gas in West Bengal – Notice given by Shri Lakshmi Kanta Dey, Nirmal Das, Kripasindhu Saha and Sakti Bal. ............1 hour

*Monday, 2-9-1991* The West Bengal Appropriation (No. 2) Bill, 1991 (Introduction, Consideration and Passing) .............4 hours

There will be no question and mention cases on 30th August, 1991.

**Mr. Speaker :** I would now request the Minister-in-Charge of Home Parliamentary Affairs department to move the motion for acceptance of the House.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, i beg to move that the 9th Report of the Buisness Advisory Committee presented this day be agreed to by the House.

The motion was then pur and agreed to.

**শ্রী নীহার বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধীদের বক্তব্য আমি মন দিয়ে শুনেছি। আমাদের রাজ্যের চাষবাসের চলচিত্রটা একটু স্বতন্ত্র। কারণ রাজ্যে যারা চাষবাস করেন সেই, প্রান্তিক এবং দরিদ্র কৃষকের সংখ্যা হচ্ছে ৬১,৪ এবং যে বর্গাদারদের আইনানুগ অধিকার দেওয়া হয়েছে, যারা চাষবাস করেন তাদের যদি ধরি তাহলে শতকরা ৭০ ভাগ এই রাজ্যে প্রান্তিক এবং গরীব কৃষক আছে। সুতরাং গোটা বিষয়টা এই দৃষ্টিভঙ্গীতে বিচার করতে হবে। মাননীয় বিরোধী দলের সদস্য কিছু কিছু প্রশ্নের অবতারণা করেছেন। ডঃ জয়নাল আবেদিনও কিছু তাত্ত্বিক ভাল ভাল সাজেশান দিয়েছেন। নিশ্চয়ই তাদের সঙ্গে আবার বসবো, আলোচনা করবো এবং গ্রহণ করার মত যদি হয় তাহলে গ্রহণ করার চেষ্টা করবো। উনি কিছু কিছু প্রশ্নও রেখেছেন। তবে ওনার মূল বক্তব্য তাত্ত্বিক। এই বাজেট বিতর্কে তার জবাব দেবার প্রশ্ন আসে না। তবে তার কিছু কিছু প্রশ্নের জবাব আমি নিশ্চয় দেব। আমি প্রথমে আসছি মাননীয় সদস্য অতীশ সিনহা যে প্রশ্ন করেছেন। কারণ তিনি প্রশ্নবানে জর্জরিত করেছেন। প্রথমেই বললেন, বাজেট বিবৃতিতে যে পশ্চিমবাংলার কৃষি উত্তর পশ্চিম বা দক্ষিণ ভারতের মত নয়। আমাদের এখানে কৃষি বর্ষার উপরে নির্ভরশীল। অথচ তিনি অন্য দেশের সঙ্গে তুলনা করলেন। আমাদের এখানে কৃষিতে যে সেচের সুযোগ আছে সেটা অন্য রাজ্যের তুলনায় অনেক কম। একটা পরিসংখ্যান দিলে দেখবেন যে পাঞ্জাবে ৯১ ভাগ, হরিয়ানায় ৬৪ ভাগ, অন্ধ্রপ্রদেশে ৩৭ ভাগ, বিহারে ৩৭ ভাগ, তামিলনাডুতে ৫২ ভাগ, উত্তর প্রদেশে ৪০

ভাগ, আর আমাদের এখানে হচ্ছে ২৬ ভাগ। স্বাভাবিক ভাবে আমাদের কৃষি বর্ষার উপরে নির্ভরশীল, একথা বাজেট বিবৃতিতে যা বলা হয়েছে সেটা সঠিক ভাবেই বলা হয়েছে। এটা অন্যায় কিছু বলা হয়নি। তার পরে উনি যে প্রশ্ন করেছেন য়ে বাজেট বক্তৃতায় আপনি তো ভূমি সংস্কারের কথা বলেন নি, পঞ্চায়েতের কথা তো বলেন নি? মাননীয় রাজ্যপালের ভাষণে বলেছেন, অর্থমন্ত্রীর ভাষণে বলেছেন। এটা ঠিকই। কারণ সমগ্র পশ্চিমবঙ্গ নিয়ে তাদের ভাষণ। তারা সেজন্য কৃষির যে উন্নতি তার অন্যতম কারণগুলি, ভূমি সংস্কার , পঞ্চায়েত এর কর্মকাণ্ড ইত্যাদি নিশ্চিতভাবে তাদের ভাষণে এগুলি থাকবে।

[7.15 - 7.25 p.m.]

নিশ্চিতভাবে তাদের বাজেটে এইগুলি থাকবে। কিন্তু আমার কৃষি বিষয়ক বাজেট যেটা তাতে শুধু কৃষি বিভাগের কর্মকাণ্ডের কথা থাকবে। ভূমি সংস্কার সম্পর্কে ওনারা নানা রকম কথা বলেন। আজকেও বলেছেন। কেন্দ্রীয় সরকার ১৯৮৪ সালে যে পূর্বাঞ্চলীয় রাজ্যগুলোতে বিশেষ করে চাল উৎপাদন বেশী কী করে করা যায় এর উপর একটা কমিশন করেছিল, সেই কমিশনে নানা রকম হিসাব নিকাশ করে একটা পাহাড় প্রমাণ রিপোর্ট তৈরী করলেন। তার উপর পাটনাতে সভা হলো, বুটা সিং তখন কেন্দ্রীয় কৃষিমন্ত্রী ছিলেন, তিনি উত্তরপ্রদেশ, বিহার এবং পশ্চিমবাংলার কৃষিমন্ত্রী এবং সমবায় মন্ত্রীদের নিয়ে একটা সম্মেলন করেছিলেন, সেখানে মুখ্যমন্ত্রীরাও ছিলেন, সেখানেও কিছু রেকমেনডেশন দিয়েছিলেন, সেই সম্পর্কে পরে আসছি, সেই রিপোর্ট দ্বার্থহীন ভাষায় বলা হয়েছে পশ্চিমবাংলায় চাষবাস যেটুকু অগ্রগতি হয়েছে, তার মূল কারণ হচ্ছে এখানে ভূমিসংস্কারের যে কাজ, তা আজকে ভাল হয়েছে বলে এই জিনিসটা ঘটেছে। অপর দিকে অন্য রাজ্যগুলো পিছিয়ে যাচ্ছে এবং তাদের অগ্রগতি সম্ভব নয়, যতক্ষণ পর্যন্ত না ভূমি সংস্কারের কাজ সঠিক ভাবে করেন। পঞ্চায়েতের কথা বলছেন? পঞ্চায়েতের আজকে আমাদের রাজ্য সমস্ত উন্নয়ণের কর্ম কাণ্ড তৃণ মূলে তার অবস্থান এবং পঞ্চায়েতকে বাদ দিয়ে কোন উন্নতি সম্ভব নয়। আজকে কোন রাজ্যের উন্নয়ণের কোন কাজের কথা চিন্তা করা যায় না, এই অবস্থার মধ্যে পঞ্চায়েত ব্যবস্থা দাঁড়িয়ে গেছে। আজকে পঞ্চায়েতের ব্যবস্থার ভিতর দিয়ে উন্নয়নের কাজকে গতিশীল করা হচ্ছে। সুতরাং এই রিপোর্ট পঞ্চায়েত বা ভূমি সংস্কার বিষয়ে বিশেষ করে আমার এই প্রতিবেদনে থাকার কোন প্রয়োজন নেই। আজকে এটা আমাদের রাজ্যের উন্নয়ণের যে কোন কাজ পঞ্চায়েত সক্রিয় ভাবে যুক্ত এবং পঞ্চায়েত বিনা কোন উন্নয়ণের কাজ সম্ভব নয়। এবার একটা কথা বলি, উনি উৎপাদনের স্থিতিশীলতা সম্পর্কে বলেছেন। উৎপাদনের স্থিতিশীলতা আমরা আনতে পেরেছি। এবং এর আগে উৎপাদনের কিছু হিসাব নিকাশ দিয়ে গেছেন অন্য মাননীয় সদস্য। উনি বলেছেন ১৯৭২ সালের পর থেকে ১৯৭৫ সাল পর্যন্ত কৃষিতে যা উৎপাদন করতে ওরা পেরেছিলেন, সেই পাঁচ বছর তুলনামূলক ভাবে ১৪ বছরের সঙ্গে তুলনা করেছেন। পাঁচ বছরের গড় হিসাবের সঙ্গে তুলনামূলক ভাবে উন্নয়ণ ততখানি হয়নি। কিন্তু দেশটা তো স্বাধীন হয়েছে ১৯৪৭ সালে। আর ২৫টা বছর কোথায় গেল? সুতরাং আপনাকে ৩০ বছরের গড় ধরতে হবে। আপনি শুধু পাঁচ বছরের হিসাব দিয়ে প্রমাণ করতে চেয়েছেন যে আমাদের কৃষিতে যথাযথ উন্নয়ণ হয়নি।

এখন আমি যদি আপনার হিসাবে কারচুপি আছে বলি তাহলেই আপনি চটে যাবেন। সেজন্য আমি বলছি যে, আপনার মত লোকের বিধানসভায় ঐ ধরনের হিসাব দেওয়া উচিত নয়। অবশ্য সাধারণত ঐ ধরণের হিসাব আপনি দেন না, আজকে কেন দিলেন বুঝতে পারলাম না। কৃষি দপ্তরের যদি সমালোচনা করতে হয় তাহলে সঠিক হিসাব নিয়ে এসে করা উচিত। কারণ কৃষি উৎপাদন আমাদের রাজ্যে এমন জায়গায় পৌঁছে গেছে যে তাতে আর ঐ ধরণের সমালোচনা চলে না। আমি কৃষি গবেষণা সম্বন্ধে বললেন যে, কোন কাজ হয় নি। আমি বলব, আমাদের রাজ্যে কৃষি গবেষণার কাজ খুব খারাপ হয়নি। তবে আপনি যদি বলেন আরো ভাল হওয়া উচিত ছিল, তাহলে আমি আপনার সঙ্গে একমত হব। এখন পর্যন্ত যা

হয়েছে তাও খুব একটা কম নয়। উন্নত জাতের ধান, তৈলবীজ, ডালশস্য, গম ইত্যাদির ক্ষেত্রে বেশ ভালই কাজ হয়েছে। আপনি এই সব ধানের নাম শুনেছিন কিনা জানি না, — সুনাল, বিরাজ, সুরেশ, মাতলা জলধি (১), জলধি (২) সবিতা, যোগেশ কুন্তি ইত্যাদি। আমাদের এগুলো গবেষণার ফসল। এসব আজকে চাষীদের কাছে পৌঁছে দেওয়া হচ্ছে। এরকম তৈলবীজের ক্ষেত্রে — সীতা, ভাগীরথী, সরমা, অগ্রণী, পাঞ্চালী, তিলোত্তমা, লীলা, সংযুক্তা, অনেচ, রমা, বিনয়। ডাল শস্য — সোনালী, পান্না, কালিন্দী, চুনী, শ্বেতা, মহামায়া (১), মহামায়া (২), আশা, রঞ্জন, রবি, নির্মল ইত্যাদি। গমের ক্ষেত্রে — পূর্বালী, তিস্তা। এ সবই আমাদের কৃষি গবেষণার ফল। সুতরাং গবেষণা কাজ যে হচ্ছে না, একথা ঠিক নয়। গবেষণা হচ্ছে এবং গবেষণার ফলে নতুন নতুন বীজ, অধিক উৎপাদনশীল বীজ গবেষকরা আমাদের দিতে পারছেন! গবেষণাগার থেকে সেগুলি বেরুচ্ছে। কৃষি উৎপাদনের ক্ষেত্রে আমাদের রাজ্যের কৃষি গবেষণার কাজ নেহাত কম নয় এবং সে কাজকে আমাদের অবজ্ঞা করা উচিত নয়। তারপর আপনি বললেন যে, সারের ব্যবহার আমাদের রাজ্যে নাকি বৃদ্ধি পায় নি। অদ্ভুত কথা! আমি একটা ছোট হিসাব দিচ্ছি — ১৯৮৮-৮৯ সালে আমাদের রাজ্যে সার ব্যবহার হয়েছিল ৬,৫০,৭০৮ মেট্রিক টন; আর ১৯৮৯-৯০ সালে সেটা বেড়ে সারের ব্যবহারের পরিমাণ দাঁড়িয়েছিল ৬,৭,০৯৫ মেট্রিক টন। এবারে আসি মূল কথায়, বিরোধী সদস্যরা বললেন, রাজ্যের কৃষিতে উন্নতি ঘটেছে। তাই কি ? আজকে কৃষিতে যদি টেক্‌নোলজি ব্যবহার না করা যায়, সেচের ব্যবস্থা যদি না করা যায়, তাহলে কি এত উন্নতি ঘটা সম্ভব। আমাদের রাজ্যে মাথাপিছু চাষের জমি ২০ শতক। উৎপাদন যদি বাড়াতে হয় তাহলে প্রযুক্তিতে প্রয়োগ করতেই হবে।

[7.25 - 7.37 p.m.]

কিন্তু আমি যে হিসাব বলে গেলাম যে, যেখানে ৭০ ভাগ গরীব কৃষক আমাদের রাজ্যে বাস করেন...

**মিঃ স্পীকার ঃ** নীহার বাবু বলতে চাইছেন যে, উনি যা বলছেন তা আপনার বোঝার ক্ষমতা নেই।

**শ্রী নীহার কুমার বসু ঃ** আপনি এমনই ছাত্র যে আপনাকে বোঝবার মত মাষ্টার মহাশয় নেই। এখানে প্রযুক্তি কি করে সম্ভব, গরীব কৃষক কিনতে পারে না। এটা তো হরিয়ানা কিম্বা পাঞ্জাব নয়। সেখানে এখন বিত্তশালী কৃষকরা, যাঁরা হাজার হাজার বিঘা জমিতে আজও চাষ করছেন, এটা পশ্চিমবঙ্গ, এখানে ৭০ ভাগ গরীব কৃষক তাদের হাতে প্রযুক্তিকে পৌঁছে দিতে হবে। এই কাজটি এই দপ্তরে করে এবং করে থাকে বলে কৃষির উন্নতি হয়েছে। যেখানে বীজ, সারের প্রয়োজন হয় সেখানে ভর্তুকী দিয়ে আনুষঙ্গিক আর চাষ বাসের প্রয়োজনীয় জিনিষ পশ্চিমবঙ্গের কৃষিদপ্তর ভর্তুকী দিয়ে গরীব কৃষকের কাছে পৌঁছে দেয়। চ্যানেলটা কি, পঞ্চায়েত, পঞ্চায়েত এবং পঞ্চায়েতের মধ্যে এই পরিকাঠামো তৃণমূলে বিলিবন্টন হচ্ছে। যথাযথভাবেই তা গরীব কৃষকের কাছে পৌঁছে যাচ্ছে। আপনাদের সময়ে গ্রাম সেবক ছিল, আমি জানি আপনারা নিয়ম করেছিলেন যে, গ্রাম সেবক গ্রামে থাকবে। কিন্তু গ্রামের কোথায় তারা থাকত ? তারা গ্রামে থাকত না, শহরে থাকত, আর যেসব মিনিকীট আপনারা বিলি করতে দিতেন, সমস্ত সরকারী সাহায্যই তারা জোতদারদের দিত। জোততারদের বাড়ীতে গিয়ে ভাল ভাল খাবার খেত, আর তাদের ঝুলিতে যা থাকত সবই সেখানে ঝেড়ে দিয়ে চলে আসত। আজকে তা হচ্ছে না। সরকারী কর্মচারী আছেন, কিন্তু সমস্ত সমস্ত তদারকি পঞ্চায়েতের, এবং পঞ্চায়েতের তদারকিতে আছে বলেই গরীব কৃষকদের চাষবাস সুষ্ঠুভাবে হচ্ছে। এবার আপনার ব্যাপারে আসছি। আপনি অনেক সাজেশান দিয়েছেন তার জন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি এবং আমি নিশ্চয়ই আপনার সঙ্গে আলোচনা করব এবং যেগুলি গ্রহণযোগ্য, মানে আমার যে অবস্থা সেই অবস্থায় যা করবার তা নিশ্চয় করব। আপনি একটা জায়গায় বলে গিয়েছেন যে, কোন গবেষণাগার নেই। এখন কাগজে তো সব কথা লেখা লেখা থাকে না, তাই নিয়ে আপনি একটু

রাজনীতি করলেন, একটা ভাল আলোচনা করছিলেন, আমি বেশ মনোযোগ দিয়ে শুনেছিলাম কিন্তু শেষ পর্য্যন্ত আর সামলাতে না পেরে একটু রাজনীতি করে নিলেন। দার্জিলিং, কালিমপঙ এখানে পদিনা ও মাজেয়ান এই দুটি অঞ্চলে কৃষি গবেষণা কেন্দ্র কৃষি দপ্তরের কাছে ছিল, এবং এটি কৃষিবিশ্ববিদ্যালয়ের হাতে দিয়ে দেওয়া হয়েছে গবেষণার জন্য। জলপাইগুড়ির মোহিতনগরে অনুরূপ একটি গবেষণা কেন্দ্র কৃষিদপ্তরের আয়ত্বাধীনে রয়েছে। কুচবিহারের রায়গঞ্জে একটি পরীক্ষা কেন্দ্র আছে। আপনি আপনার আলোচনার মধ্যে কৃষি ইনসিওরেন্সের কথা বলে গেছেন। ওঁদের যা আইন কানুন সেই আইন কানুন আমাদের নেই। কেন্দ্রীয় সরকার যা করে দিয়েছেন আমরা তার তীব্র প্রতিবাদ করেছি। আমাদের অতীশ সিংহ মহাশয়, উনি অনেক কথাবার্তা বলছিলেন। আপনি একটু চেষ্টা চরিত্র করে কেন্দ্রীয় সরকারকে বলে আইন-কানুন পাল্টেদিন না যা গরীব কৃষকের সহায়তা হবে। যে আনি কানুন তাঁরা বেঁধে দিয়েছেন সেই আইন-কানুনের মধ্যে দিয়ে এই ইনফ্রাষ্ট্রাকচারে সুযোগ সুবিধা কিন্তু কৃষকদের পাওয়া সম্ভব নয়। মোটামুটিভাবে আপনারা যে সমস্ত প্রশ্নগুলি এই সভায় তুলেছিহেন আশা করি তার জবাব আমি দিতে পেরেছি, তাই আমার বক্তব্য আর বাড়াবো না। জয়নাল সাহেব কিছু ইতিবাচক বক্তব্য এই সভায় রেখেছেন। আমি আশা করবো, বিরোধীদল এই রকম ইতিবাচক বক্তব্যই রাখবেন। আমি আরো বলছি, জয়নাল সাহেবের সঙ্গে বসে তাঁর বক্তব্যের গ্রহণীয় অংশের কতটুকু অংশ কাজে লাগাতে পারি সে ব্যাপারে সচেষ্ট হবো। আমার সর্বশেষ কথা হল, কৃষিতে উন্নতী হয়েছে এ বিষয়ে সন্দেহ নেই, অপারপর রাজ্যের তুলনায় আমাদের কৃষি দপ্তরকে যেভাবেই সমালোচনা করুন না কেন। বাজেটে এই যে বিরাট কর্মসূচী, এর মধ্যে দিয়ে কৃষিতে উন্নতি ঘটেছে যেখানে ৭০ ভাগ মানুষ গরীব কৃষক এবং তাই কৃষি দপ্তর যে অন্তর দিয়ে কাজ করছেন এটা আমাদের সকলকেই স্বীকার করতে হবে। তা না হলে তাঁরা প্রেরণা পাবেন না। আমি দুই মাস হল কৃষি দপ্তরের দায়িত্বে এসেছি। আমি গর্বিত কৃষি দপ্তরের অফিসারদের কাজকর্ম সম্পর্কে। এবং আমার দৃঢ় আশা, আমাদের কর্মসূচীকে তাঁরা কার্যে রূপায়িত করবার চেষ্টা করবেন। আমি পশ্চিমবঙ্গের স্বার্থে দলমত নির্বিশেষে সকলের কাছে আহ্বান জানাবো, আপনারা সরকারের কৃষি কর্মসূচীতে সরকারের সঙ্গে সহযোগিতা করুন, কারণ আমাদের কৃষিতে তাহলে আরো উন্নতি ঘটাতে পারবো। আমার দৃঢ় বিশ্বাস, আমাদের পশ্চিমবঙ্গে কৃষিতে যে উন্নতি হয়েছে সেই অগ্রগমন অব্যাহত থাকবে, বামফ্রন্ট সরকার এই অগ্রগতিকে অব্যাহত রাখতে পারবেন। এখানে বিরোধীদল যে কাট মোশান দিয়েছিলেন তার বিরোধিতা করে ব্যয়বরাদ্দের দাবী যা পেশে করেছি তা গ্রহণ করবার জন্য সকলের কাছে আবেদন করে বক্তব্য শেষ করছি।

## Demand No. 47

The motions of Shri Saugata Roy, Smt. Rubi Nur, Shri Sibdas Mukherjee and Shri Sailaja Kr. Das that the amount of the demand be reduced by Rs.100/- were then pur and lost.

The motions of Shri Kalimudding Shams moved on 30.7.91 that a sum of Rs. 97,08,72,000 be granted for expendidture under Demand No. 47, Major Heads : "2401 – Crop Husbandry, 4401 – Capital Outlay on Crop Husbandry (Exclusing Public Undertakings) (This is inclusive of a total sum of Rs. 48,55,25,000 already voted on account) was then put and agreed to.

**Demand No. 55**

The motions of Shri Sudip Bandopadhyay that the amount of Demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion of Shri Kalimuddin Shams moved on 30.7.91 that a sum of Rs. 21,12,32,000 be granted for expenditure under Demand No. 55, Major Heads : '2415 – Agricultural Research and Education and 4415 – Capital Outlay on Agriculture Research and Education (Excluding Public Undertakings)"

(This is inclusive of a total sum of Rs. 10,56,61,000 already voted onaccount) was then put and agreed to.

**Demand No. 58**

The motion of Shri Kalimuddin Shams moved on 30.7.91 that a sum of Rs. 69,55,98,000 be granted for expenditure under Demand No. 58, Major Heads : "2435 – Other Agricultural Programmes and 4435 – Capital Outlay on Other Agricultural Programmes". (This is inclusive of a total sum of Rs. 34,80,67,000 already voted on account) was then put and agreed to.

**ADJOURMENT**

The House was then adjourned at 7.37 p.m. till Thursday the 29th August, 1991 at 12 noon, at the Assembly House, Calcutta.

## Index to the

## West Bengal Legislative Assembly Proceedings

## (Official Report)

Vol : 98, No : V, Ninety Eighth Session

( July-September, 1991 )

( The 21st, 22nd, 23rd, 26th, 27th and the 28th August, 1991 )